পৌর-এলাকাগুলিতে সর্বাপেক্ষা দ্রুত উন্নতি ঘটেছে। একথা স্পষ্ট যে, গত দশ বৎসরে উপকণ্ঠ এলাকার যে দ্রুত উন্নতি ঘটেছে (উত্তর দমদমে শতকরা ২১৩, দক্ষিণ দমদমে শতকরা ৮১, কামারহাটিতে শতকরা ৬২, পানিহাটিতে শতকরা ৮৯, বারাসাতে শতকরা ৮২ এবং সাউথ সুবার্বানে শতকরা ৭৮), তার অধিকাংশ হল অন্তত অংশত পূর্ব-পাকিস্তানের লোক সমাগম ও ঘনবসতিতে ভারাক্রান্ত কলিকাতা নগরীর লোক নির্গমের ফল। বৃহত্তর কলিকাতা এলাকার সমগ্র জনসংখ্যার অর্ধেকের অধিক অন্যান্য রাজ্য থেকে আগত (সংখ্যা ৬০ লক্ষ)। এ'দের অধিকাংশই দরিদ্র শ্রমজীবী এবং তাঁদের জন্য সমাজসেবা কৃত্যকের সকল দাবী রাজ্যসরকারকে ও স্থানীয় প্রতিষ্ঠানগুলিকে মেটাতে হয়। কলিকাতা মহানগরী এলাকার বর্তমান অধিকাংশ স্থানেই সন্তোষজনক জলনিকাশী কিংবা ময়লা-নিষ্কাশন ব্যবস্থা নেই। কলিকাতা কর্পোরেশনের মাত্র শতকরা ৫৪ ভাগ এলাকায় ভূগর্ভস্থ পয়ঃপ্রণালী আছে। হাওড়ায় ভূগর্ভস্থ পয়ঃপ্রণালী নেই এবং মাত্র তিনটি পৌর এলাকা ছাড়া বৃহত্তর কলিকাতা মহানগরী অঞ্চলে আর কোন পৌর-এলাকাতেও নেই। কলিকাতা মহানাগরিক অঞ্চলের নগর ও শহরে বসবাসকারী অধিকাংশ মানুষকে নিয়মিত ব্যবধানে খাটা-পায়খানার মলমূত্র পরিষ্কারের জন্য পৌরপ্রতিষ্ঠানের ট্রেলারের উপর নির্ভর করতে হয়। কলিকাতা ও হাওড়া ছাড়া অন্যান্য পৌর শহরে খাটা-পায়খানার সংখ্যা ১,২৬,০০০-এরও বেশি। কলিকাতা নগরীতেই শুধু খাটা-পায়খানার সংখ্যা প্রায় ৪২,০০০; এর মধ্যে ১৭,০০০ হল নগরীর বস্তি এলাকায়। এই-সব খাটা-পায়খানা স্বাস্থ্যের পক্ষে স্থায়ী বিপদ-বিশেষ। কলিকাতা "পৃথিবীর কলেরা রাজধানী" হয়ে দাঁড়িয়েছে। বিশ্ব স্বাস্থ্য-সংস্থা কর্তৃক প্রেরিত দলের রিপোর্টে এই অবস্থার গুরুত্বের উপর জোর দেওয়া হয়েছে এবং জল-সরবরাহ ও জলনিকাশী ব্যবস্থার এবং ময়লা অপসারণের পুরাতন অপ্রতুলতা দূর করার জন্য দ্রুতগতিতে বড় ধরনের প্রয়াস করার জরুরী প্রয়োজনের উপর জোর দেওয়া হয়েছে। ১৯৩১ ও ১৯৬৫ সালের মধ্যে মাথাপিছু পরিস্রুত জল-সরবরাহের পরিমাণ দৈনিক ৫২·৩ গ্যালন থেকে কমে দৈনিক ২৮·০ গ্যালনে দাঁড়িয়েছে। কলিকাতা মহানাগরিক অঞ্চলে কলিকাতা ছাড়া ৩৩-টি পৌর এলাকায় ২০ লক্ষেরও অধিক জনসংখ্যার জন্য প্রতিদিন মাথাপিছু জল-সরবরাহের পরিমাণ ১২·৩ গ্যালন। কলিকাতা মহানাগরিক অঞ্চলের বাকি ১৭,১০,০০০ জনসংখ্যার জন্য কোন-প্রকার জল-সরবরাহের ব্যবস্থা নেই। কলিকাত পৌর-এলাকা ও তার সন্নিহিত এলাকাগুলিতে লোক-চলাচল হয় কলিকাতা রাজ্য পরিবহণ কর্পোরেশন কর্তৃক পরিচালেত বাসে, বে-সরকারী বাসে ও ট্রামে। এই-সব ব্যবস্থার ফলে একযোগে প্রতি বৎসর ৮০ কোটি ২০ লক্ষ যাত্রী চলাচল হয় এবং ট্রাম ও বাসে ভয়ানক ভিড় হয়।

এইসব তথ্য থেকে বৃহত্তর কলিকাতা অঞ্চলের বর্তমান সমস্যাবলী জাতীয় গুরুত্ব এবং সেগুলির দিকে দৃষ্টি দেবার জরুরী প্রয়োজন অংশত বোঝা যেতে পারে। ১৯৬৪-৬৫ সালে ভারতের সমগ্র রপ্তানির শতকরা ৪৩·৪ ভাগ এবং সমগ্র আমদানির শতকরা ৩২·১ ভাগের কাজ হয়েছিল কলিকাতা বন্দরে। ভবিষ্যতে যতদূর দৃষ্টি যায় তাতে মনে হয় যে, কলিকাতা ব্যবস্থার একক শক্তি নিহিত। ভবিষ্যতে যতদূর দৃষ্টি যায় তাতে মনে হয় যে, কলিকাতা নিঃসন্দেহে পশ্চিমবঙ্গের অর্থনীতির কেন্দ্র হয়েই থাকবে না, বহুলাংশে দেশের বৃহৎ কয়লা-ইস্পাত এলাকা সহ সমগ্র পূর্ব ভারতের কেন্দ্র হয়েও থাকবে। এই পরিপ্রেক্ষিতে বৃহত্তর কলিকাতা এলাকার সমস্যাবলীর সমাধান জাতীয় ভিত্তিতে হওয়া আবশ্যক। এই এলাকার অর্থনৈতিক সম্ভাবনা থাকা সত্ত্বেও উন্নয়নের বর্তমান মন্থর গতি চলতে থাকলে এই মহানগরীর ভবিষ্যতের পক্ষে বিষম কুফল দেখা দেবে এবং সমগ্র পশ্চিমবঙ্গ রাজ্য ও ভারতের সমগ্র পূর্বাঞ্চলের অর্থ-নৈতিক সমৃদ্ধি বিঘ্নিত হবে। এই কথা বিবেচনা করেই তৎকালীন প্রধানমন্ত্রী জওহরলাল নেহরু জাতীয় উন্নয়ন পরিষদের ১৭তম অধিবেশনে দেশের অন্য কোথাও বিদ্যমান নেই কলিকাতার এই ধরনের বিশেষ সমস্যাগুলির কথা বলেছিলেন। তিনি বলেছিলেন: "কলিকাতা দেশের বৃহত্তম নগরী। পশ্চিমবঙ্গের সমস্যাবলীর অতিরিক্ত এর সমস্যাগুলি জাতীয় পর্যায়ের এবং সেগুলি সমাধানের জন্য বিশেষ ব্যবস্থা প্রয়োজন।" পাট ও পাটজাত দ্রব্য এবং চা দেশের দুইটি

প্রধান বৈদেশিক মুদ্রা অর্জনকারী এবং এর ফলে সারা ভারত উপকৃত হয়। অপরপক্ষে এর ফলে পশ্চিমবঙ্গ সরকারের দায়ভার বেড়ে যায়, কারণ খাদ্যশস্য উৎপাদনের জমি কমিয়ে এই বাণিজ্যিক শস্য উৎপাদন করা সম্ভব হয়েছে। পশ্চিমবঙ্গে পাটের উৎপাদন বাড়াতে হয়েছিল এবং পাট-জমির পরিমাণ ১৯৪৭-৪৮ সালের ২·৬৬ লক্ষ একর থেকে বৃদ্ধি পেয়ে ১৯৬৬-৬৭ সালে ১২·১১ লক্ষ একর হয়েছিল। এই অবস্থায় আমরা চাই যে, তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনাকালের মত বৃহত্তর কলিকাতার উন্নয়ন পরিকল্পসমূহকে রাজ্য পরিকল্পনার বাইরে রাখা হোক এবং পূর্ব ভারতের এই উন্নয়ন কেন্দ্রের সমস্যাগুলি সমাধানের জন্য অতিরিক্ত কেন্দ্রীয় সাহায্য আসা আবশ্যক।

**চতুর্থ রাজ্য পরিকল্পনার জন্য সম্পদ**

রাজ্যের সম্পদ সম্বন্ধে আমরা বলতে চাই যে, সংবিধিবদ্ধ সম্পদ হস্তান্তরের অংশ এবং পরিকল্পনা বরাদ্দ বাবত কেন্দ্রীয় সাহায্য কমে যাওয়ায় অতীতে রাজ্যসরকারকে গুরু করভারের কার্যসূচি নিতে হয়েছিল। দ্বিতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে পশ্চিমবঙ্গ অতিরিক্ত কর ধার্য করে ১৫ কোটি টাকা সংগ্রহ করবে বলে প্রত্যাশা করা গিয়েছিল। প্রকৃতপক্ষে এইভাবে সংগৃহীত অর্থের পরিমাণ দাঁড়িয়েছিল ৪৪ কোটি টাকা। তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে অতিরিক্ত করের মাধ্যমে পশ্চিমবঙ্গের ৪০ কোটি টাকা সংগ্রহের কথা ছিল। সে ক্ষেত্রে পশ্চিমবঙ্গে সংগ্রহের পরিমাণ দাঁড়িয়েছে ৪২ কোটি টাকা। পশ্চিমবঙ্গ ১৯৬৬-৬৭ থেকে ১৯৬৮-৬৯ পর্যন্ত তিন বৎসরে অতিরিক্ত কর থেকে ৫০ কোটি টাকা পেয়েছিল। বিশেষ করে যখন পশ্চিমবঙ্গে মাথাপিছু করের পরিমাণ ভারতের মধ্যে প্রায় সর্বাধিক তখন পশ্চিমবঙ্গের জনগণের উপর অধিকতর কর চাপানো কঠিন হবে বলে পশ্চিমবঙ্গে অতিরিক্ত কর ধার্য করার অবকাশ বিশেষ সীমিত হয়ে দাঁড়িয়েছে। তবু বিদায়ী সরকার পরিকল্পনা কমিশন কর্তৃক নির্দেশিত ১০০ কোটি টাকা লক্ষ্যের স্থলে প্রায় ৭৫ কোটি টাকার অতিরিক্ত সম্পদ সংস্থানে সম্মত হয়েছিলেন। তবে বিদায়ী সরকার পরিকল্পনা কমিশনকে বলেছিলেন যে, ভারত সরকারও যদি সংবিধানের ২৬৯ অনুচ্ছেদ অনুসারে সর্বাধিক কর-পদ্ধতির প্রয়োগ করেন তা হ'লে রাজ্যসরকার সম্পদ সংস্থানের জন্য সর্বাধিক প্রয়াস করবেন। রাজ্যসরকার কর্তৃক সম্পদ সংস্থানের পথে নিম্নলিখিত বাধাগুলি আছেঃ -

পরিকল্পনা কমিশন পশ্চিমবঙ্গের চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার জন্য ২২০ কোটি টাকার কেন্দ্রীয় সাহায্যের নির্দেশ দিয়েছেন। ঐ একই সময়ে কেন্দ্রীয় ঋণের আসল ও সুদ বাবত কেন্দ্রীয় সরকারকে আমাদের ২৩৪ কোটি টাকা পরিশোধ করতে হবে। ঋণ-কৃত্যক বাবত ১৯৬১-৬২ সালে যেখানে ১৪ কোটি টাকা ব্যয় হয়েছিল সেখানে ১৯৬৮-৬৯ সালে আমাদের ব্যয় করতে হবে নীট ৪৪ কোটি টাকা। আমরা ভারত সরকারকে বলেছি যে, আসল ও সুদ পরিশোধ সম্বন্ধে রাজ্যসরকারকে কিছুটা সুবিধা না দিলে রাজ্য অর্থনীতির অবনতি রোধ করা কঠিন হবে। কেন্দ্রীয় ঋণ পরিশোধের ধারার পুনর্বিন্যাস হওয়া উচিত এবং সুদের হার সংশোধন করে সুদ সম্পর্কে কিছুটা সুবিধাও দেওয়া উচিত।

এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, স্বল্প সঞ্চয়ে নিয়োজিত অর্থ তুলে নেবার পর যে নীট টাকা থাকে তার দুই-তৃতীয়াংশ আমরা পাই। কাজেই আমাদের স্বল্প সঞ্চয়ে লভ্য অংশ হ'ল কোন বিশেষ বৎসরে তুলে নেবার পর প্রভিডেন্ট ফান্ডে জমানো নীট টাকার মত। অন্যান্য সকল রাজ্য সহ পশ্চিমবঙ্গও ভারত সরকারের কাছে প্রস্তাব করেছিল যে, কোন বিশেষ বৎসরে টাকা তোলার দাবী না থাকার পর স্বল্প সঞ্চয়ের নীট পরিমাণ আমাদের প্রাপ্য অংশ বাবত ঋণ হয়ে দাঁড়ায় বলে সমস্ত টাকাটাই অনুদান হিসাবে আমাদের দেওয়া উচিত। কোন বিশেষ বৎসরে যদি ঘাটতি হয় আমরা সেই ঘাটতি পূরণের প্রতিশ্রুতি দিচ্ছি। এর ফলে কেন্দ্রীয় ঋণ পরিশোধে রাজ্যসরকারের বিশেষ সুবিধা হবে এবং উন্নয়নের জন্য আমাদের সম্পদও বৃদ্ধি পাবে।

ক্রমবর্ধমান ঋণের বোঝার অন্যতম কারণ হ'ল পর পর পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে প্রাপ্ত কেন্দ্রীয় সাহায্যের পদ্ধতি। কেন্দ্রীয় সাহায্যের অধিকাংশ আসে ঋণের আকারে। উন্নয়নমূলক প্রকৃতির বহু পরিকল্পে বড় ধরনের রাজস্ব জড়িয়ে থাকলেও ঋণ-সাহায্যের দ্বারা সেগুলির অর্থ সংস্থান করা হয় এবং বহু উন্নয়ন পরিকল্পই, যেমন হাসপাতাল, শিক্ষায়তন প্রভৃতির ব্যয়, স্বভাবতই আদৌ রাজস্ব অর্জনকারী নয়। পরিকল্পনা পরিকল্পের রাজস্ব ব্যয় যাতে ঋণের বদলে অনুদান দিয়ে মেটানো যায় সেজন্য কেন্দ্রীয় সাহায্য পদ্ধতির সংশোধন আবশ্যক।

সেচ প্রকল্পগুলি সহ রাজ্য উদ্যোগগুলিতে বর্তমান আর্থিক বৎসরের শেষ পর্যন্ত রাজ্য-সরকার ৩৪৫ কোটি টাকার মত লগ্নী করবেন। এইসব রাষ্ট্রীয় প্রতিষ্ঠানের অনেকগুলি লোকসানে চলে। এমন কি নিজেদের অর্থসংস্থানও তাঁরা নিজেরা করতে পারেন না। আমরা ইতিপূর্বেই দেখিয়েছি যে, মুদ্রাস্ফীতির ফলে টাকার ক্রয়-ক্ষমতা প্রতিনিয়ত কমতে থাকায় স্বল্প সঞ্চয়ে আমাদের অংশে যথেষ্ট টান পড়েছে এবং তার ফলে পরিকল্পনার সম্পদ সংস্থানেও অসংগতি দেখা দিয়েছে। মুদ্রাস্ফীতির ফলে পরিকল্পনা সম্পদের বহুলাংশ বৃদ্ধিপ্রাপ্ত প্রশাসনিক ব্যয় নির্বাহে অপচিত হয়।

[1-50—2 p.m.]

### ১৯৬৮-৬৯ সালের জন্য সংশোধিত পরিকল্পনা বিনিয়োগ

পরিকল্পনার জন্য প্রাপ্য সম্পদের পরিমাণ অনেক কম হলেও বাজেট বরাদ্দে বিদায়ী সরকার ৫৩·৭১ কোটি টাকার ব্যবস্থা রেখেছিলেন। চলতি বৎসরের জন্য পরিকল্পনা বিনিয়োগের সংশোধিত বরাদ্দ ৫৭·৬৪ কোটি টাকা; এর মধ্যে রাজ্য বাজেটে থাকবে ৫০·৯৪ কোটি টাকা এবং অবশিষ্ট ৬·৭০ কোটি টাকা রাজ্য বিদ্যুৎ পর্ষদ রাজ্য পরিকল্পনার অন্তর্ভুক্ত বিদ্যুৎ পরিকল্পগুলির জন্য নিজেদের সম্পদ থেকে দেবেন। উল্লেখ করা যেতে পারে যে, ১৯৬৮-৬৯ সালের জন্য কেন্দ্রীয় সহায়তার পরিমাণ হবে ৪৯·৩৬ কোটি টাকা।

### ১৯৬৯-৭০ সালের জন্য পরিকল্পনা বিনিয়োগ

১৯৬৯-৭০ সালের পরিকল্পনা বিনিয়োগের জন্য পরিকল্পনা কমিশন ৩৯ ৬০ কোটি টাকা কেন্দ্রীয় সহায়তার নির্দেশ দিয়েছেন। ১৯৬৯-৭০ সালের জন্য পরিকল্পনা বিনিয়োগের পরিমাণ নির্ধারিত হয়েছিল ৪৪·৮২ কোটি টাকা; এর মধ্যে রাজ্য বাজেটের অন্তর্ভুক্ত আছে ৩৫·৩৬ কোটি টাকা আর পরিকল্পনা পরিকল্পে ৯·৪৬ কোটি টাকার ব্যয় রাজ্য বিদ্যুৎ পর্যৎ নিজেদের সম্পদ থেকে করবেন। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, আমরা আগামী বৎসরের উন্নয়ন পরিকল্পগুলি পরীক্ষা করে দেখার কোন সময় পাই নি এবং আমরা যখন গোটা বাজেট বরাদ্দের মঞ্জুরীর জন্য সভার কাছে উপস্থিত হব তার আগে এ-কাজ শেষ করার আশা রাখি। স্বতন্ত্রভাবে সদস্যগণের কাছে বিতরিতব্য উন্নয়ন পরিকল্প সম্পর্কিত শ্বেত পুস্তকে (White Book) *পরিকল্পনা পরিকল্পগুলি সম্পর্কে ধারণা পাওয়া যাবে।*

### কেন্দ্রীয় সরকার কর্তৃক খাদ্যশস্যের বরাদ্দ

পশ্চিমবঙ্গ পুরাতন খাদ্য ঘাটতির ব্যাধিতে ভোগে। তার একমাত্র কারণ এই নয় যে, সারা ভারতের জন্য বিদেশী মুদ্রার বহুলাংশে অর্জনকারী পাট ও চায়ের মত বাণিজ্যিক শস্য উৎপাদনের জন্য অনেক জমি লাগে। যেহেতু পাট ও চায়ের মত বাণিজ্যিক শস্য চাষ থেকে উদ্ভূত উপকার সারা ভারতবর্ষ ভোগ করে, সেইজন্য পশ্চিমবঙ্গের সমগ্র খাদ্য ঘাটতি কেন্দ্রীয় সরকারের পূরণ করা উচিত। বর্তমান বৎসরে এবং ভবিষ্যতে পশ্চিমবঙ্গকে যে খাদ্যশস্য দেওয়া হবে তার পরিমাণ নির্ধারণে এই তথ্যগুলি বিবেচিত হওয়া উচিত।

### উম্বাস্তু জনসমাজ

দেশবিভাগের ২০ বৎসর পরেও উম্বাস্তুদের পুনর্বাসন সমস্যা সমাধানের ব্যাপক প্রয়াস হয় নি। উম্বাস্তুগণকে কিছু সুযোগ-সুবিধা দেওয়া হলেও সেগুলি যথেষ্ট নয় এবং এ পর্যন্ত মাত্র কিছু সংখ্যক উম্বাস্তু ব্যক্তির আংশিক পুনর্বাসন হয়েছে। পুনর্বাসন সমস্যা সম্বন্ধে যুক্তফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গির সঙ্গে ভারত সরকারের দৃষ্টিভঙ্গি ও রাজ্যের পূর্ববর্তী কংগ্রেস সরকারের দৃষ্টিভঙ্গির মৌলিক বিভিন্নতা আছে। তৎকালীন কংগ্রেস সরকার কর্তৃক ১৯৬০-৬১ সালে নির্ণীত ও কেন্দ্রীয় সরকার কর্তৃক অনুমোদিত 'অবশিষ্ট সমস্যাবলী' নামে কয়েকটি নির্ধারিত দফায় পুনর্বাসনের অবকাশ সীমিত করে রাখার নীতি ছিল অবাস্তব, কারণ এই নীতিকে উম্বাস্তু জনসমাজের পুনর্বাসনের মৌলিক দায়িত্ব মেনে নেওয়া হয় নি। এ-কথা চিন্তা করা ভুল যে, 'অবশিষ্ট সমস্যাগুলি'র সমাধান করে এবং অন্যান্য সামান্য কিছু সুবিধা দিয়ে পশ্চিমবঙ্গের সমগ্র পুনর্বাসন সমস্যার সমাধান হয়ে যাবে। পূর্ব পাকিস্তান থেকে আগত উম্বাস্তু পরিবারগুলির যথোচিত পুনর্বাসনের প্রশ্নের সকল দিক নিয়ে নূতন করে কেন্দ্রের সঙ্গে আলোচনা করা হবে। উম্বাস্তু জনসমাজের সমস্যাগুলি সমাধানের জন্য ভারত সরকার যাতে প্রয়োজনীয় সহযোগিতা ও আর্থিক সাহায্য দেন সেজন্য আমরা দাবী জানাব। ভারতের রাজনৈতিক বিভাগের ফলে এইসব সমস্যার উদ্ভব হয়েছিল বলে এ-সমস্যাকে জাতীয় সমস্যারূপে গণ্য করতে হবে এবং উম্বাস্তু জনসমাজের সমস্যাগুলি সমাধানের জন্য সমগ্র আর্থিক দায়িত্ব ভারত সরকারের বহন করা উচিত।

### ত্রাণ সম্পর্কিত ব্যয়

১৯৬৮ সালের জুলাই মাসের শেষ সপ্তাহ থেকে মাসের শেষ পর্যন্ত প্রবল বৃষ্টিপাতের ফলে পশ্চিমবঙ্গের ১৩টি জেলায় ভয়ংকর ধরনের বন্যা হয়েছিল। এর পরে আগস্টের প্রথম সপ্তাহে আর-একটি বড় বন্যার ফলে চারটি জেলা ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়। বিভিন্ন ত্রাণ ও নির্মাণকার্যের জন্য রাজ্যসরকারের অনুমিত ব্যয়ের পরিমাণ ছিল ১৪·৮০ কোটি টাকা। রাজ্য সরকারের কর্মচারীদের সঙ্গে বিস্তারিত আলাপ-আলোচনার পর কেন্দ্রীয় সরকারের প্রেরিত দল শেষ পর্যন্ত প্রয়োজনীয় অর্থের পরিমাণ ১২·১৭ কোটি টাকা ধার্য করেন। এই ব্যয়ের দফাওয়ারী হিসাব নিচে দেওয়া হ'ল ঃ—

| | | টাকা (কোটির হিসাব) |
|---|---|---|
| ত্রাণ দফা | ... | ৬·০০ |
| ঋণ দফা | .... | ৩·১০ |
| মেরামতি দফা | ... | ১·০৭ |
| কৃষি উৎপাদন দফা | ... | ২·০০ |

১৯৬৮ সালের অক্টোবর মাসের প্রথম সপ্তাহে হিমালয় অঞ্চলে যে অভাবিত প্রবল বৃষ্টি হয়েছিল তার ফলে পার্বত্য এলাকায় ভয়ংকর ধস নামে ও বন্যা হয়। ধস ও বন্যার ফলে উত্তরবঙ্গে এরূপ বিরাট আকারের ব্যাপক ধ্বংসলীলা ঘটে যার পরিচয় উত্তরবঙ্গের আগের ইতিহাসে পাওয়া যায় না। ফলে উত্তরবঙ্গের পাঁচটি জেলার ১,৮৮৫ বর্গমাইলব্যাপী এলাকার সমগ্র জনসংখ্যা—মোট ১২·৩৮ লক্ষ—ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়। কেন্দ্রীয় সরকারের যে পর্যবেক্ষক দল ১৯৬৮ সালের ১২ই ও ১৩ই নভেম্বর এই রাজ্য পরিদর্শন করেন তাঁদের কাছে প্রদত্ত স্মারকলিপিতে দুই বৎসরব্যাপী (১৯৬৮-৬৯ ও ১৯৬৯-৭০) বিভিন্ন ত্রাণ ও নির্মাণমূলক কাজের জন্য রাজ্যসরকার কর্তৃক অনুমিত ব্যয়ের পরিমাণ ছিল ৪০·২২ কোটি টাকা। ১৯৬৮

সালের ১০ই ডিসেম্বর ভারত সরকার কেন্দ্রীয় সাহায্যের উদ্দেশ্যে ১৯৬৮-৬৯ সালের জন্য ১২·৫৬ কোটি টাকার ব্যয়-সীমা নির্ধারণ করেন। পূর্বোক্ত ব্যয়-সীমার দফাওয়ারী হিসাব নিম্নোক্তরূপঃ—

| | | টাকা (কোটির হিসাব) |
|---|---|---|
| ত্রাণ দফা | ... | ৪·৮২ |
| ঋণ দফা | ... | ১·৬৭ |
| কৃষি উৎপাদন দফা | ... | ১·৫০ |
| মেরামতি দফা | ... | ৪·৫৭ |

বর্তমান বৎসরে ভারত সরকার রাজ্যসরকারকে মাঝে মাঝে যে আর্থিক সহায়তা দিয়েছেন তার পরিমাণ দাঁড়িয়েছে ১৭·৫০ কোটি টাকা। এর মধ্যে উপায় ও প্রকরণ হিসাবে আগামরূপে পাওয়া গেছে ১৭ কোটি টাকা এবং ০·৫০ কোটি টাকা পাওয়া গেছে অনুদান হিসাবে। জেলা আধিকারিক ও বিভিন্ন বিভাগ থেকে প্রাপ্ত রিপোর্টে জানা যায় যে, বিভিন্ন দফার ত্রাণে ১৯৬৯ সালের ১৫ই ফেব্রুয়ারি পর্যন্ত মোট ব্যয়ের পরিমাণ ১৬·৬৭ কোটি টাকা। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, প্রাকৃতিক দুর্দৈবজনিত ধ্বংসকার্যের জন্য কেন্দ্রীয় সাহায্যের বর্তমান পদ্ধতি এমন ধরনের যে, তার ফলে সর্বাধিক ভার এসে পড়ে রাজ্যসরকারের উপর। বিশেষ করে এ-কথা উল্লেখযোগ্য যে, কেন্দ্রীয় সহায়তার অধিকাংশ ঋণস্বরূপ পাওয়া যায়। শেষ পর্যন্ত বিচার করলে দেখা যায় যে, ঋণের আকারে প্রদত্ত কেন্দ্রীয় সহায়তা আদৌ কেন্দ্রীয় সাহায্য নয়, কারণ পশ্চিমবঙ্গ সরকারকে ঋণ পরিশোধ করতে হবে এবং সুদও দিতে হবে। ভারত সরকারের সঙ্গে আমাদের এ-বিষয়টি নিয়ে আলোচনা করতে হবে যে, মেরামতী কাজ ও নির্মাণকার্যের জন্য ব্যয় সহ দফাগুলির জন্য কেন্দ্রীয় সহায়তা অনুদানের আকারে দিতে হবে এবং কেবলমাত্র যেসব ক্ষেত্রে রাজ্যসরকার ত্রাণের জন্য কৃষি-ঋণ ও অন্যান্য ঋণ দেন সেইসব ক্ষেত্রে কেন্দ্রীয় সহায়তা ঋণের আকারে দেওয়া যেতে পারে। এ-প্রসঙ্গে আরও উল্লেখ করা যেতে পারে যে, ১৯৬৯-৭০ সালে আমাদের দাবী অনুযায়ী উত্তরবঙ্গে ত্রাণ ও পুনর্গঠনমূলক ব্যবস্থার জন্য, ভারত সরকারের যথেষ্ট কেন্দ্রীয় সাহায্য দেওয়া উচিত।

### সামাজিক নিরাপত্তা ব্যবস্থা

কল্যাণ রাষ্ট্রের কাজগুলির মধ্যে সামাজিক নিরাপত্তা ব্যবস্থা অন্যতম গুরুত্বপূর্ণ এবং সহায়-সম্বলহীন বৃদ্ধ-বৃদ্ধাদের দায়িত্ব রাষ্ট্রের নেওয়া উচিত। অসহায় বৃদ্ধ-বৃদ্ধা, শিশু ও নারী সমাজের জন্য যে সামাজিক নিরাপত্তা ব্যবস্থা করা উচিত আমাদের অর্থসঙ্গতির সীমাবদ্ধতার দরুন তা করা সম্ভব নয়। ১৯৬৯-৭০ সালে বৃদ্ধ বয়সের পেন্সন বাবত ১৮ লক্ষ টাকার দায়বদ্ধ ব্যয় ধরা হয়েছে। যথোচিত সঙ্গতি হলে আমরা এই ব্যবস্থার আরও প্রসার সাধন করব।

[2—2-18 p.m.]

### উপসংহার

কেন্দ্রে শাসকদল যেরূপ করছেন সেরূপ ধীবগতিতে অতীতের পুঞ্জীভূত দুর্দশা এবং বর্তমানের দারিদ্র্য ও বেকার সমস্যার সমাধানের চেষ্টা করা উচিত হবে না। মনে হয় যে, কেন্দ্রীয় শাসকদল ১৯৬৭ সালে অনুষ্ঠিত সাধারণ নির্বাচন কিংবা সম্প্রতি অনুষ্ঠিত মধ্যবর্তী নির্বাচনের শিক্ষা গ্রহণ করতে প্রস্তুত নন। তাঁরা এক-ধরনের কথা বলেন ও অন্য ধরনের কাজ করেন। পঞ্চবার্ষিক পরিকল্পনাগুলির ফলে তাঁদের তথাকথিত উন্নয়ন যে মুদ্রাস্ফীতি ঘটিয়েছে, মুষ্টিমেয় লোকের হাতে সম্পদ সঞ্চয়ে

সহায়তা করেছে এবং জনগণের দারিদ্র্য ও অভাব-মোচনের সহায়তা করতে পারে নি একথা তাঁরা বুঝতে চান না। আপসহীন রক্ষণশীলতা নিজের উদ্দেশ্যকেই ব্যর্থ করে। তাঁদের জানা উচিত যে, খাদবিহীন ইস্পাত চাপের ফলে নিশ্চয়ই ভেঙ্গে যাবে। বড় বড় অর্থনৈতিক প্রশ্নে রাজনৈতিক বিচার-বিবেচনা টেনে আনা উচিত নয়। যে কঠিন অর্থনৈতিক ব্যবস্থায় ক্রমবিবর্তনের পথে পুঞ্জীভূত চাপ ও সামাজিক পরিবর্তন মানিয়ে নেবার মত নমনীয়তা থাকে না, স্বল্পস্থায়ী দৃষ্টিতে সে ব্যবস্থা যত শক্তিশালী মনে হোক তার অবলুপ্তির বিপদ সর্বাপেক্ষা বেশি। বিভিন্ন ধরনের কর্মপ্রয়াসের দরুন বিভিন্ন শ্রেণীর পুরস্কারের কথা বোঝা যায় কিন্তু সামাজিক ন্যায়বিচার ও মানবিক বিচার-বিবেচনা দাবী করে যে, কোন মানুষকেই জীবনধারণের সর্বনিম্ন মানের নীচে তলিয়ে যেতে দেওয়া উচিত নয়। জনসাধারণের মধ্যে জাতীয় আয়ের বিতরণ যদি খামখেয়ালী ও উদ্দেশ্যহীন অসাম্যের ফল হয় তা হলে পঞ্চবার্ষিক পরিকল্পনাগুলির মাধ্যমে তথাকথিত উন্নয়নে কারও আস্থা থাকবে না। যে ব্যবস্থায় চরম দারিদ্র্য এবং চরম সমৃদ্ধি থাকে এবং যেখানে অধিকাংশ নরনারী দুবেলা পেট ভরে খেতে পায় না সে ব্যবস্থার টিঁকে থাকার নৈতিক অধিকার নেই। কেন্দ্রীয় শাসকদলের উচিত কায়েমী স্বার্থের দাবী-দাওয়ায় কর্ণপাত না করা। এক দশক-কালের মধ্যে বড় ধরনের শিল্প-প্রধান দেশে পরিণত হওয়া এবং প্রয়োজনীয় সকল কল-কারখানা, বিদ্যুৎ-শক্তি, পথঘাট নির্মাণ করা অবশ্যই অসম্ভব। এটা অবশ্য যুক্তিসঙ্গত কথা যে, সমস্ত জটিল সমস্যার সমাধানে কিছু পরিমাণ ক্রমানুসারিতা ও পারম্পর্য থাকে, তবে লক্ষ্যের সংজ্ঞা পরিষ্কারভাবে নির্ণীত হওয়া উচিত এবং নিশানা ঠিক রেখে নির্ভুল পথে অগ্রসর হওয়া উচিত। গত ২০ বৎসরে একথা স্পষ্ট হয়ে উঠেছে যে, "সমাজতান্ত্রিক ধাঁচের সমাজ-ব্যবস্থা" গড়ে তোলার জন্য যে নীতি অনুসরণ করা হয়েছে এবং যে-সব প্রতিষ্ঠান গড়ে তোলা হয়েছে তার ফলে আমরা এই ব্যবস্থার কাছাকাছিও যেতে পারি নি। অতীতের সঙ্গে শৃঙ্খলিত প্রতিষ্ঠানগুলির দ্বারাই প্রাথমিকভাবে দারিদ্র্য ও অসাম্যের সৃষ্টি হয়। প্রগতির প্রয়োজন হল পুরাতন এবং পশ্চাৎগামী প্রতিষ্ঠানগুলির নবরূপায়ণ। সর্বাধিক জনসমাজের জন্য সর্বাধিক সুখের সৃষ্টি যাতে করা যায় এই উদ্দেশ্যে সমগ্র প্রশাসনিক যন্ত্র এবং পরিকল্পনার কর্মসূচি ঢেলে সাজাতে হবে। আমি এত কথা বলছি এই কারণে যে, আর্থিক ও রাজস্ব নীতি সম্পর্কিত পরিকল্পনা-পদ্ধতির প্রধান কাজ বর্তমান সংবিধানে কেন্দ্রীভূত। বর্তমান সংবিধানে শুধু সম্পদের কেন্দ্রীকরণই করা হয় নি, কার্যাবলীর কেন্দ্রীকরণও করা হয়েছে। সংবিধান রাজস্বের অধিকতর স্থিতিস্থাপক উৎস, বিশেষ করে ক্রমবর্ধমান শিল্পক্ষেত্র থেকে আয়ের সূত্র কেন্দ্রীয় সরকারকে দিয়েছে। রাজ্য-সরকারগুলির অধিকাংশ আয়ের সূত্র স্থিতিস্থাপকহীন হলেও সামাজিক ও উন্নয়নমূলক কৃত্যকের বোঝা প্রধানত তাঁদের উপরই এসে পড়েছে। ফলে ভারতে রাজ্য-সরকারগুলি নিজেদের সম্পদ ও দায়াধিকারগুলির মধ্যে অন্তর্নিহিত বৈষম্যের সম্মুখীন হয়েছেন। অবশ্য রাজ্য-সরকারগুলি অত্যন্ত সঙ্কীর্ণ ক্ষেত্রের মধ্যেস কাজ করতে পারেন এবং সে কাজও করতে হয় সংবিধানের সীমার মধ্যে। সংবিধানে রাজ্য-সরকারগুলিকে যে দায়াধিকার দেওয়া হয়েছে সে দায়াধিকার পালন করার মত সম্পদ যাতে রাজ্যসরকার পান সেজন্য কেন্দ্রের শাসকদলের উচিত রাজ্য-সরকারগুলিকে আরও বেশি সম্পদ হস্তান্তরিত করা। বর্তমান সংবিধানের ব্যবস্থায় যদি যথেষ্ট সম্পদ রাজ্যগুলিতে হস্তান্তরিত করা না যায় তা হলে আমাদের প্রস্তাব এই যে, এই সংবিধানকে এমনভাবে সংশোধন করতে হবে যাতে রাজ্যগুলিকে প্রদত্ত দায়িত্বের সঙ্গে তাদের জন্য বরাদ্দীকৃত সম্পদের সামঞ্জস্য ঘটে।

পশ্চিমবঙ্গের ব্যবসায়ী সম্প্রদায়ের উদ্দেশ্যে আমি কয়েকটি কথা বলতে চাই। একমাত্র লাভের মনোবৃত্তি দ্বারা তাঁদের চালিত হওয়া উচিত নয়। শ্রমিকদের ন্যায়সঙ্গত দাবী-দাওয়া তাঁদের মানা উচিত। পশ্চিমবঙ্গে আমরা জানি যে, পশ্চিমবঙ্গের অর্থনীতির গতিবেগ বাড়ানোর জন্য শিল্পোন্নয়ন অত্যাবশ্যক। পশ্চিমবঙ্গ থেকে মূলধন অন্যত্র সরিয়ে নেবার কোন কথা ওঠা উচিত নয়। বস্তুতঃ অধিক থেকে অধিকতর লোকের কর্মবিনিয়োগের জন্য আমরা পশ্চিমবঙ্গে আরও শিল্পের উন্নয়ন ও প্রসার চাই। ভারতের মত দেশে যেখানে বিস্ফোরক হারে জনসংখ্যা বৃদ্ধি পায় এবং যেখানে বিরাট একটা অংশ কৃষিপ্রধান সেখানে কৃষির উন্নয়নের

উপর জোর দিতে হবে। কিন্তু কৃষি উৎপাদনের দ্বারা এই উচ্চ হারে জনসংখ্যা বৃদ্ধির প্রয়োজন পুরোপুরি মেটানো সম্ভব নয়। শিল্প সম্প্রসারণ ভারতের আধুনিকীকরণেরও ভিত্তি হওয়া উচিত। এটা সাধারণ কথা যে, ষি-কর্ম-পদ্ধতির উন্নতির সঙ্গে সঙ্গে প্রতি হাজার টন খাদ্যশস্য উৎপাদন-পিছু কৃষকের সংখ্যা কমে যাবে। ১৯৬১-৬২ সালে উৎপন্ন প্রতি হাজার টন খাদ্যশস্য-পিছু কৃষকের সংখ্যা আমেরিকার যুক্তরাষ্ট্রে ছিল ৩৩, ফ্রান্সে ১১৯, সোভিয়েট রাশিয়ায় ২৮৯, জাপানে ৬১৯ এবং ভারতে ১,৫৩৪। এই রাজ্যে অধিক থেকে অধিকতর পরিমাণে জমি চাষের অধীনে আনার বিশেষ অবকাশ নেই বলে এই রাজ্যের অর্থনীতিকে যদি বন্ধ্যাত্বের হাত থেকে বাঁচাতে হয় এবং এ রাজ্যের ক্রমবর্ধমান জনসংখ্যাকে যদি লাভজনকভাবে কর্মে নিযুক্ত করতে হয় তা হলে তার একমাত্র সমাধান হল ক্রমবর্ধমান শিল্প-রূপায়ণ। আমাদের পক্ষে এটি জীবন-মরণের প্রশ্ন। পশ্চিমবঙ্গে আমাদের সমৃদ্ধ খনি এলাকা আছে এবং শিল্পোন্নয়নের প্রয়োজনীয় ব্যবস্থাদিও আছে। আমরা চাই যে, শ্রমজীবী জনসাধারণের উপকারের জন্য এগুলির উন্নয়ন এবং সম্প্রসারণ ঘটাতে হবে। শিল্পপতিদের উচিত দেশোন্নয়নের কাজে শ্রমজীবী সমাজকে অংশীদাররূপে গণ্য করা। আমরা আইন ও শৃংখলা রক্ষা করব এবং একথাও আমরা স্পষ্ট করে বলতে চাই যে, আমরা শিল্পে শান্তি রক্ষা করতে চাই। সকল শ্রেণীর জনগণকে রক্ষার জন্য পুলিস ব্যবহার করা হবে কিন্তু মুষ্টিমেয় লোকের উপকারের জন্য শ্রমজীবী জনসমাজের স্বার্থের বিরুদ্ধে পুলিস প্রয়োগ করা হবে না।

আমাদের সম্মুখে বিরাট দায়িত্ব। আমাদের অভাব বেড়ে যাচ্ছে এবং সে অভাব দূর করা প্রয়োজন। একথা সত্য যে, পশ্চিমবঙ্গের অধিকাংশ মানুষ, শ্রমিক, কৃষিমজুর, উদ্বাস্তু জনসমাজ এবং অন্যান্য অনেকে তাঁদের ক্রমবর্ধমান অভাব দূর করার জন্য রাষ্ট্রের দিকে চেয়ে থাকবেন। আমি তাঁদের এই আশ্বাস দিতে পারি যে, শ্রমজীবী জনসমাজের স্বার্থ রক্ষার জন্য আমরা যতদূর সম্ভব পুরোপুরিভাবে রাষ্ট্রযন্ত্রের প্রয়োগ করব, কিন্তু তাঁদেরও বোঝা উচিত যে, আমাদের সংবিধানের সীমার মধ্যে থেকে কাজ করতে হবে। আমরা যেমন জনগণের দুর্দশা নিরাকরণের জন্য সংবিধানের সীমার মধ্যে যতদূর সম্ভব সংস্কার সাধনের চেষ্টা করব তেমনি জনগণের দুর্দশা দূর করার জন্য পরিকল্পনা ও অর্থনৈতিক ব্যবস্থার মৌল পরিবর্তনের জন্য কেন্দ্রীয় সরকারের উপরও আমাদের চাপ অব্যাহত রাখতে হবে। সমস্ত শ্রমজীবী জনসমাজের জীবনধারণের মান উন্নত করার জন্য সম্পদ সংস্থানের কঠিন প্রয়াস আমাদের করতে হবে। সরকারী ও বে-সরকারী সঞ্চয় বাড়িয়ে বস্তুগত ও মানবিক অগ্রাধিকারমূলক বিনিয়োগে তা প্রয়োগ করার জন্য সমস্ত শক্তি আমাদের কাজে লাগাতে হবে। এজন্য সমাজের অধিকতর সচ্ছল অংশকে আয় এবং ভোগে স্বল্পতর বৃদ্ধি মেনে নিতে হবে। সাম্প্রতিক মূল্য-বৃদ্ধি জনগণের বৃহৎ অংশকে দুর্দশাগ্রস্ত করেছে কিন্তু তার ফলে উৎপাদক, ব্যবসায়ী প্রভৃতি গোষ্ঠীর বেশি আয়ও হয়েছে। এই আয় সঞ্চয় এবং উৎপাদনমূলক বিনিয়োগে পরিণত হওয়া উচিত। প্রশাসন-যন্ত্রের সকল স্তরে এ কাজ ভারী বোঝাস্বরূপ হয়ে উঠবে, তবে যুক্তিসংগত সময়ের মধ্যে জনগণের জীবনধারণের মান উন্নত করার লক্ষ্য পূর্ণ করতে হলে এইসব দায়িত্ব মেনে নিতে হবে। জনগণ যাতে নিরাপত্তা এবং সমাজিক ন্যায়বিচার পেতে পারেন পশ্চিমবঙ্গে সেরূপ অবস্থা সৃষ্টি করার কাজে আমি সংশ্লিষ্ট সকলের স্বেচ্ছাপ্রণোদিত সহযোগিতা পাবার আশা রাখি।

## পরিশিষ্ট ১

পরিকল্পনায় মাথা পিছু বিনিয়োগ

| | দ্বিতীয় পরিকল্পনা (১৯৫৬-৬১) | | তৃতীয় পরিকল্পনা (১৯৬১-৬৬) | | বাৎসরিক পবিকল্পনা (১৯৬৬-৬৮) | |
|---|---|---|---|---|---|---|
| | প্রকৃত বিনিয়োগ (কোটি টাকা) | মাথাপিছু (টাকা) | প্রকৃত বিনিয়োগ (কোটি টাকা) | মাথাপিছু (টাকা) | বিনিয়োগ (কোটি টাকা) | মাথাপিছু (টাকা) |
| অন্ধ্র .. .. | ১৮০.৬ | ৫০.২ | ৩৩৯ ০ | ৮৫.৬ | ১৫৯.৪ | ৪০.২ |
| আসাম .. .. | ৬৩ ১ | ৫৩ ০ | ১৩৩.৫ | ৯৭.৪ | ৫৯.৪ | ৪৩.৪ |
| বিহার .. .. | ১৭৬ ৯ | ৩৮.০ | ৩১৫.২ | ৬০.৫ | ১৪৪ ৭ | ২৭ ৮ |
| বোম্বাই .. .. | ৩৬০.৮ | ৫৯.৯ | .. | .. | .. | .. |
| গুজরাট .. .. | .. | .. | ২৩৭ ২ | ১০০.৫ | ১২৪.৬ | ৫২ ৮ |
| জম্মু ও কাশ্মীর .. | ২৬.৮ | ৭৪ ৪ | ৬৪ ৬ | ১৭০.০ | ৩৯ ৩ | ১০১.৫ |
| কেরল .. .. | ৭৯.০ | ৪৬.৭ | ১৭৮.৭ | ৯৩.৬ | ৮৩ ২ | ৪৩.৫ |
| মধ্যপ্রদেশ .. .. | ১৪৫.৫ | ৪৪.৯ | ২৮৪ ৮ | ৭৭.৮ | ১২২ ৭ | ৩৩ ৫ |
| মাদ্রাজ .. .. | ১৮৬.৯ | ৫৫ ৫ | ৩৩৭ ২ | ৯২ ১ | ১৫৬ ৯ | ৪২ ৯ |
| মহারাষ্ট্র .. .. | .. | .. | ৪১৩ ৮ | ৯২ ২ | ২৪৫ ৫ | ৫৪ ৭ |
| মহীশূর .. .. | ১৩৮ ৭ | ৫৮.৮ | ২৫৩ ৩ | ৯৫.৬ | ১১৩.৪ | ৪২ ৮ |
| নাগাল্যাণ্ড .. | .. | .. | ১০ ৮ | ২৭০ ০ | ১১ ৪ | ২৮৫.০ |
| উড়িষ্যা .. . | ৮৯ ৪ | ৫১ ১ | ২০৫ ২ | ১০৪.৭ | ৯৭.১ | ৪৯ ৫ |
| পাঞ্জাব .. .. | ১৫১.৪ | ৭৪ ৬ | ২৪৬ ৭ | ১০৪.১ | (ক)১২৮.৬ | ৫৪ ৩ |
| রাজস্থান .. .. | ৯৯ ৯ | ৪৯ ৭ | ২০৫ ০ | ৮৮ ০ | ৯০ ৪ | ৩৮.৮ |
| উত্তরপ্রদেশ .. | ২২৮.৩ | ৩১ ০ | ৫৪২.১ | ৬৫ ৮ | ৩০৪.৮ | ৩৭ ০ |
| পশ্চিমবঙ্গ .. | ১৫৫ ৮ | ৪৪ ৬ | ৩০১ ৫ | ৭৫ ৬ | ১২২.১ | ৩০.৬ |
| রাজ্যসমূহ একত্রে .. | ২,০৮৩.১ | ৪৮ ৩ | ৪,০৬৮ ৬ | ৮৩ ৭ | ২,০০৩ ৫ | ৪১ ২ |

(ক) হরিয়ানা সমেত।]

## পরিশিষ্ট ২

**কেন্দ্রের কাছ থেকে মাথাপিছু মোট হস্তান্তরণ (২৮২ অনুচ্ছেদ ও কেন্দ্রীয় সড়ক তহবিল সমেত)**

(টাকার হিসাবে)

| | | | ১৯৫২-৫৩ | ১৯৫৭-৫৮ | ১৯৬২-৬৩ | ১৯৬৬-৬৭ |
|---|---|---|---|---|---|---|
| অন্ধ্র .. | .. | .. | .. | .. | .. | ১৩.৮ |
| আসাম | .. | .. | ৬.৬ | ১১.৩ | ১৯ ৭ | ৩২.৫ |
| বিহার | .. | .. | ২.৬ | ৫.৮ | ৭.৪ | ১০ ৫ |
| বোম্বাই | .. | .. | ২ ৯ | ৫.৪ | (ক)১০ ৭ | . |
| গুজরাট | .. | .. | .. | .. | .. | ১৬ ০ |
| কেরল | .. | .. | .. | .. | .. | ২২ ৭ |
| মধ্যপ্রদেশ | .. | .. | ১.৮ | ৬ ৩ | ৯ ৩ | ১২ ১ |
| মাদ্রাজ | .. | .. | ৪.৫ | ৫ ৫ | (খ)৯ ৬ | ১৪ ১ |
| মহীশূর | .. | .. | ২ ০ | ৮.০ | ১১ ০ | ১৯ ২ |
| মহারাষ্ট্র | .. | .. | .. | .. | .. | ১৫ ৮ |
| উড়িষ্যা | .. | .. | ৩ ১ | ৭.৫ | ১৭ ১ | ২৯ ৭ |
| পাঞ্জাব | .. | . | ২.৭ | ৫.৯ | ১০ ২ | (গ)১১ ৬ |
| রাজস্থান | .. | .. | ১.৯ | ৬.৮ | ১০.৬ | ১৬.৭ |
| উত্তরপ্রদেশ | .. | .. | ২.৩ | ৪.৮ | ৭ ৩ | ১২ ৫ |
| পশ্চিমবঙ্গ | .. | .. | ৪.২ | [illegible] | ৮.৫ | ১৩.[illegible] |

(ক) গুজরাট সমেত

(খ) অন্ধ্র সমেত

(গ) হরিয়ানা সমেত

## পশ্চিমবঙ্গ বাজেট, ১৯৬৯-৭০

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত<br>১৯৬৭-৬৮ | বাজেট<br>১৯৬৮-৬৯ | সংশোধিত<br>১৯৬৮-৬৯ | বাজেট<br>১৯৬৯-৭০ |
|---|---|---|---|---|
| **আদায়** | | | | |
| প্রারম্ভিক তহবিল .. | ১৮,০৬,২৬ | —৭,১৪,৮৪ | ৭৮,৪৪ | —২২,৬৩,৯৭ |
| রাজস্ব আদায় . .. | ১,৯৮,৯৮,৫২ | ২,১৪,২৯,৪০ | ২,২২,৯২,৮৫ | ২,৩৪,৭৭,৪১ |
| ঋণ খাতে আদায়-- | | | | |
| ঋণ .. .. | ৭০,০৩,৯৯ | ৭৩,০৫,৩৯ | ১,৪০,৩২,০৯ | ৭৫,৩৮,৬৪ |
| সম্ভাব্য তহবিল ও সরকারী হিসাব হইতে আদায় | ৩,৪৩,৪০,৫৪ | ৩,৮৬,০৭,৬৭ | ৩,৬৮,১১,৫৩ | ৩,৬০,৪২,৬৮ |
| মোট .. | ৬,৩০,৪৯,৩০ | ৬,৬৬,২৭,৬২ | ৭,৩২,১৪,৯১ | ৬,৪৭,৯৪,৭৬ |
| **ব্যয়** | | | | |
| রাজস্ব খাতে ব্যয় . | ২,০৪,১১,৫৯ | ২,১৫,৪৭,৫৪ | ২,৫৭,৬৩,২১ | ২,৫৪,৫৫,৭৮ |
| মূলধন খাতে ব্যয় . .. | ৩৩,৪১,৪৬ | ২৭,০৬,১৫ | ২৭,৬৮,৫৭ | ২৮,৯৯,০০ |
| ঋণ খাতে ব্যয়-- | | | | |
| ঋণ . .. | ৫৫,২৬,৫৭ | ৫১,৮৮,৯১ | ১,২১,১২,২৪ | ৫১,০১,৪৫ |
| সম্ভাব্য তহবিল ও সরকারী হিসাব হইতে ব্যয় | ৩,৩৬,৯১,২৪ | ৩,৭৮,৮৫,৩৯ | ৩,৪৮,৩৪,৮৬ | ৩,৪৮,৭৫,১২ |
| সমাপ্তি তহবিল .. .. | ৭৮,৪৪ | —৭,০০,৩৭ | —২২,৬৩,৯৭ | —৩৫,৩৬,৫৯ |
| মোট .. | ৬,৩০,৪৯,৩০ | ৬,৬৬,২৭,৬২ | ৭,৩২,১৪,৯১ | ৬,৪৭,৯৪,৭৬ |
| **নীট ফল—** | | | | |
| উদ্বৃত্ত (+) | | | | |
| ঘাটতি (—) | | | | |
| (ক) রাজস্ব খাতে . .. | —৫,১৩,০৭ | —১,১৮,১৪ | —৩৪,৭০,৩৬ | —১৯,৭৮,৩৭ |
| (খ) রাজস্ব খাতের বাহিরে .. | +১২,১৪,৭৪ | +১,৩২,৬১ | +১১,২৭,৯৫ | +৭,০৫,৭৫ |
| (গ) নীট (প্রারম্ভিক তহবিল বাদে) | —১৭,২৭,৮১ | +১৪,৪৭ | —২৩,৪২,৪১ | —১২,৭২,৬২ |
| (ঘ) নীট (প্রারম্ভিক তহবিল সহ) | +৭৮,৪৪ | —৭,০০,৩৭ | —২২,৬৩,৯৭ | —৩৫,৩৬,৫৯ |

**English version of the statement made by Shri Ajoy Kumar Mukherji, Chief Minister and Minister-in-charge, Finance, in presenting the Budget for 1969-70.**

I rise to present the Budget Estimates of the State of West Bengal for the financial year 1969-70.

Since the mid-term General Election was only concluded in February the time at our disposal is not sufficient to obtain within the current financial year the vote of the Legislature on demands for all the individual grants for 1969-70, and as such we propose to take a vote on account to enable the Government to carry on for a period of about four months. I would like to point out in this connection that we anticipated these difficulties and that is why we wanted to have mid-term election in November in order to end the President's Rules and also to have a popular Government. All these estimates were prepared by the outgoing Government and it is unfortunate that the budget we are now presenting could not be examined and finalised by us due to the delay in holding mid-term election. We would like to have a close look at these estimates in due time. The House will get again the opportunity of meeting, discussing and passing the demands for grants for the whole year at a subsequent stage.

The electorate displayed, in our opinion, considerable maturity and sagacity in the last General Election. The mandate was clear the people wanted a change of the Government and we formed a new Government in compliance with that mandate of 1967. I do not want to recount the subsequent stages but I would like to mention that the United Front Government which was installed by the people in 1967 in a democratic way was dismissed in an arbitrary manner contrary to the provision of the Constitution. The Ministry was dismissed not by the majority will of this august body but in an undemocratic manner. An attempt was made to form a Government with the alliance of some defectors, but it was short-lived and it was bound to be so as no Government imposed on the people against the wishes of the people can be tolerated. Although the demand of the people was that the popular United Front Government should be allowed to function, this people's verdict was ignored by the Central Authorities and the President's Rule was imposed on this State in a most undemocratic and high-handed manner.

The politically-conscious electorate of West Bengal have clearly demonstrated in the mid-term election that they are not in a mood to tolerate any politically-motivated machinations which dislodged the United Front Government voted to power in 1967 by the popular will of the people. This time again the electorate have given their verdict in clear and unmistakable terms. The victory of the United Front in the mid-term election is really a verdict of the people, a victory of democracy over arbitrary authoritarianism not warranted by the Constitution. It is a victory for those martyrs who fought and lost their lives for the cause of democracy in West Bengal. We would like to make it abundantly clear that adequate safeguards should be provided in the Constitution, so that the scope for such undemocratic and unfair intervention in the democratic right of the people as was done in West Bangel in 1967 is completely ruled out. Everybody must bow down to the wishes of the people. The will of the people must be paramount and the Government based on the people's will must be allowed to function in an unfettered way.

**Our objective is to strive for better standards of living for our people and create conditions in which the people can have social security and justice. I can assure the people of West Bengal that the entire State machinery will**

be used by us not for the benefit of the few but the toiling masses. This U. F. Government will remain responsible and responsive to all sections of the people of West Bengal. We, the members of the U. F., are all partners in the same task of securing a better and happier life for the people of this State. In this task I trust I will have the willing co-operation of all sections of the new House. I extend my hearty welcome to all the Members, old and new.

### Economic situaiton

The index number of wholesale prices for all commodities (1952-53 = 100) was 124.9 in 1960-61, 152.7 in 1964-65, 191.3 in 1966-67, 212.6 in 1967-68 and it shot up to 221.4 in September, 1968 and then came down to 212.0 in November, 1968.

The All-India Index Number of industrial production with 1960 as the base was 119.7 in 1962, 140.9 in 1964, 150.9 in 1965, 152.4 in 1966 and 151.6 in 1967 and it went up to 162.1 in August, 1968.

The All-India Index of agricultural production with crop year (1949-50 = 100) was 142.2 in 1960-61, 144.8 in 1961-62, 139.6 in 1962-63, 143.1 in 1963-64, 158.5 in 1964-65, 132.7 in 1965-66, 132.0 in 1966-67 and 161.8 in 1967-68.

An analysis of the economic situation has been given in the booklet "Economic Review" which is being circulated along with other budget documents. Only some salient features have been referred to here.

The economic analysis will bring into relief the failure of economic planning and development over a period of 20 years by the ruling party at the Centre. During the first three Plans emphsis to the extent desirable and essential was not on the agricultural sector and there was continued neglect of the agricultural sector. This is reflected in the fact that food grain production in 1967-68 was only 8 per cent. higher than in 1964-65. It is true that agriculture can never be completely free from the influence of natural conditions but authors of planning should have the realisation that without adequate efforts to control water-supply, to increase agricultural inputs and effect a radical change in farming patterns India's agriculture could not be modernized sufficiently to minimise the influence of the vagaries of the nature. In the modern technological world of today agriculture should not have been left entirely to the mercy of monsoons. The archaic and retarding land tenure system should have been reformed in the interest of the peasants and larger productivity. We had to import food grains which made considerable drains on our resources all these years.

The figures given above will leave one in no doubt that the entire economy is reeling under heavy inflationary pressure which has, in its wake, brought untold miseries to the vast wage-earning classes and labourers who find their income constantly eroded and their small savings melting away. As a result, there is considerable shortfall in small saving which mean shortfall in resources for development.

The saving-investment gap and the export and import gap sought to be bridged by deficit financing and foreign aid thus combined to generate inflationary forces which eroded the purchasing power of the rupee and this ultimately resulted in devaluation, as we all know. The impact of devaluation on the Central Budget was alomost neutral. The increased rupee value aid and other foreign exchange receipts and revenue from export duties would tend to cancel out the increased cost of Government imports, higher debt services liabilities and the cost of subsistence granted to stabilise prices

**English version of the statement made by Shri Ajoy Kumar Mukherji, Chief Minister and Minister-in-charge, Finance, in presenting the Budget for 1969-70.**

I rise to present the Budget Estimates of the State of West Bengal for the financial year 1969-70.

Since the mid-term General Election was only concluded in February the time at our disposal is not sufficient to obtain within the current financial year the vote of the Legislature on demands for all the individual grants for 1969-70, and as such we propose to take a vote on account to enable the Government to carry on for a period of about four months. I would like to point out in this connection that we anticipated these difficulties and that is why we wanted to have mid-term election in November in order to end the President's Rules and also to have a popular Government. All these estimates were prepared by the outgoing Government and it is unfortunate that the budget we are now presenting could not be examined and finalised by us due to the delay in holding mid-term election. We would like to have a close look at these estimates in due time. The House will get again the opportunity of meeting, discussing and passing the demands for grants for the whole year at a subsequent stage.

The electorate displayed, in our opinion, considerable maturity and sagacity in the last General Election. The mandate was clear the people wanted a change of the Government and we formed a new Government in compliance with that mandate of 1967. I do not want to recount the subsequent stages but I would like to mention that the United Front Government which was installed by the people in 1967 in a democratic way was dismissed in an arbitrary manner contrary to the provision of the Constitution. The Ministry was dismissed not by the majority will of this august body but in an undemocratic manner. An attempt was made to form a Government with the alliance of some defectors, but it was short-lived and it was bound to be so as no Government imposed on the people against the wishes of the people can be tolerated. Although the demand of the people was that the popular United Front Government should be allowed to function, this people's verdict was ignored by the Central Authorities and the President's Rule was imposed on this State in a most undemocratic and high-handed manner.

The politically-conscious electorate of West Bengal have clearly demonstrated in the mid-term election that they are not in a mood to tolerate any politically-motivated machinations which dislodged the United Front Government voted to power in 1967 by the popular will of the people. This time again the electorate have given their verdict in clear and unmistakable terms. The victory of the United Front in the mid-term election is really a verdict of the people, a victory of democracy over arbitrary authoritarianism not warranted by the Constitution. It is a victory for those martyrs who fought and lost their lives for the cause of democracy in West Bengal. We would like to make it abundantly clear that adequate safeguards should be provided in the Constitution, so that the scope for such undemocratic and unfair intervention in the democratic right of the people as was done in West Bangel in 1967 is completely ruled out. Everybody must bow down to the wishes of the people. The will of the people must be paramount and the Government based on the people's will must be allowed to function in an unfettered way.

**Our objective is to strive for better standards of living for our people and create conditions in which the people can have social security and justice. I can assure the people of West Bengal that the entire State machinery will**

*financial year 1967-68 was of the order of about Rs. 15 crores (Rs. 7 crores+ Rs. 6 crores+Rs. 2 crores).* The outgoing Government got over this difficulty by postponing payment of a part of the Central loan which is being paid in the current year.

**Revenue Receipts**

The Revised Estimates of total revenue receipts in the current year stand at Rs. 222 crores 93 lakhs as against the Budget Estimates of Rs. 214 crores 29 lakhs. There is an increase of Rs. 8 crores 64 lakhs.

There is an increase of Rs. 5 crores 58 lakhs under "Taxes on income other than Corporation Tax" on the basis of the latest estimate from the Government of India.

There is an increase of Rs. 1 crore 9 lakhs under "Land Revenue" on account of arrear royalty collections from mines and minerals.

There is an increase of Rs. 62 lakhs under "Taxes on Vehicles" due to anticipated larger receipts.

There is a decrease of Rs. 2 crores 13 lakhs under "Interest" due to shortfall in interest receipts mainly from Durgapur Projects Ltd. and other autonomous bodies.

There is an increase of Rs. 3 crores 48 lakhs under "Miscellaneous" on account of larger adjustment of anticipated credits from the Government of India on account of irrecoverable loans to the displaced persons written off.

There is an increase of Rs. 1 crore 45 lakhs under "State's share of Union Excise Duties" on the basis of the latest estimate from the Government of India.

There is a decrease of Rs. 1 crore 66 lakhs under "Grants-in-aid from the Central Government" mainly due to smaller amount of Central assistance for Plan schemes available in the shape of grant.

Variations under other Heads account for the balance.

**Revenue Expenditure**

The Revised Estimates of total revenue expenditure stand at Rs. 257 crores 63 lakhs in the current year as against Rs. 215 crores 48 lakhs in the Budget Estimates. The increase is of the order of Rs. 42 crores 15 lakhs.

There is an increase of Rs. 8 crores 63 lakhs under "Interest on debt and other obligations" mainly due to payment of arrear interest charges to the Government of India deferred during the last financial year.

There is an increase of Rs. 3 crores under "Police" partly due to increase in the rates of dearness allowance and partly due to larger loss on sale of subsidised food to the Police.

There is an increase of Rs. 79 lakhs under "Miscellaneous Departments—Excluding Fire Services" mainly due to rise in dearness allowance.

There is an increase of Rs. 3 crores 53 lakhs under "Education" mainly due to rise in dearness allowance.

There is an increase of Rs. 1 crore 41 lakhs under "Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial)" mainly due to expenditure on flood damage works in North Bengal and Midnapore and partly due to rise in dearness allowance.

There is an increase of Rs. 2 crores 84 lakhs under "Public Works" mainly due to flood damage works in North Bengal and partly due to increase in dearness allowance.

There is an increase of Rs. 12 crores 93 lakhs under "Famine Relief" due to large-scale relief measures undertaken primarily in North Bengal, Midnapore and other districts due to unprecedented flood in the current year.

There is an increase of Rs. 1 crore 19 lakhs under "Miscellaneous - Contributions" mainly due to contribution for meeting a part of increase in dearness allowance rates to Municipal employees and employees of the Calcutta Corporation.

There is an increase of Rs. 3 crores 50 lakhs under "Miscellaneous - Irrecoverable loans to displaced persons written off" on account of larger adjustments of irrecoverable loans to the displaced persons being written off.

Variations under other Heads account for the balance.

## Debt and Other Heads

In the current year's budget a credit was taken for a market loan of Rs. 10 crores. The Government actually went in for a market loan of Rs 8 crores which was fully subscribed.

The Revised Estimates of loan from the Central Government and autonomous bodies stand at Rs. 75 crores 69 lakhs as against the Budget Estimates of Rs. 55 crores 16 lakhs. The increase of Rs. 20 crores 53 lakhs is mainly due to Central assistance for relief expenditure given at present by way of ways and means advance.

## Capital Expenditure

The total provision for Capital Expenditure stands at Rs. 27 crores 69 lakhs in the Revised Estimates in the current year as against the original Budget Estimates of Rs. 27 crores 6 lakhs. There is an increase of only Rs. 63 lakhs.

There is a decrease of Rs. 1 crore 15 lakhs under "92 Payment of Compensation to Landholders, etc., on the abolition of the Zamindary System" due to a reduced provision for payment of compensation.

There is a decrease of Rs. 1 crore 30 lakhs under "95--Capital Outlay on schemes of agricultural improvement and research" mainly due to smaller provision required for deep tube-well schemes and lift irrigation schemes.

There is an increase of Rs. 1 crore 30 lakhs under "98—Capital Outlay on Multipurpose River Schemes" due to larger expenditure on the Kangsabati Scheme.

There is an increase of Rs. 60 lakhs under "98--Capital Outlay on Multipurpose River Schemes—Damodar Valley Project" due to larger expenditure for the D.V.C.

There is a decrease of Rs. 1 crore 27 lakhs under "103—Capital Outlay on Public Works" mainly due to transfer of provision for some of the works to the revenue head "50—Public Works" due to a change in classification.

There is an increase of Rs. 92 lakhs under "106A—Capital Outlay on Greater Calcutta Development Scheme" due to larger provision for Plan Schemes for the Greater Calcutta area.

There is an increase of Rs. 1 crore 51 lakhs under "109—Capital Outlay on other works" due to smaller recovery from lease of lands in Salt Lake Township.

### Net Result

The year 1968-69 thus closes with a revenue deficit of Rs. 34 crores 70 lakhs and a surplus of Rs. 11 crores 28 lakhs outside the revenue account. The opening balance of Rs. 78 lakhs together with the surplus of Rs. 11 crores 28 lakhs outside the revenue account wipes out a part of the deficit amounting to Rs. 12 crores 6 lakhs in the revenue account and leaves a net deficit of Rs. 22 crores 64 lakhs.

## YEAR 1969-70

### Revenue Receipts

The total Revenue Receipts in the Budget Estimates for 1969-70 stand at Rs. 234 crores 77 lakhs as against Rs. 222 crores 93 lakhs in the Revised Estimates for 1968-69. There is thus an overall increase of Rs. 11 crores 84 lakhs.

There is a decrease of Rs. 1 crore 74 lakhs under "Taxes on Income other than Corporation Tax" which follows the estimates given by the Government of India.

There is an increase of Rs. 55 lakhs under "Land Revenue" due to anticipated larger receipts in 1969-70.

There is an increase of Rs. 1 crore 14 lakhs under "Sales Tax" due to normal growth of Sales Tax.

There is an increase of Rs. 1 crore 46 lakhs under "Interest" due to anticipated larger receipts from State enterprises.

There is an increase of Rs. 93 lakhs under "Miscellaneous" partly due to anticipated recovery of arrear Central assistance in respect of displaced persons and also partly due to adjustment of anticipated larger credits from the Government of India on account of irrecoverable loans to displaced persons written off.

There is an increase of Rs. 1 crore 32 lakhs under "State's Share of Union Excise Duties" due to revised allocation indicated by the Government of India.

There is an increase of Rs. 6 crores 67 lakhs under "Grants-in-aid from the Central Government" mainly due to grant-in-aid under Article 275 of the Constiuttion recommended by the Fifth Finance Commission in their interim report.

Variations under other Heads account for the balance.

### Revenue Expenditure

The Budget Estimates of Revenue Expenditure stand at Rs. 254 crores 56 lakhs in 1969-70 as against Rs. 257 crores 63 lakhs in the Revised Estimates for 1968-69. There is thus a decrease of Rs. 3 crores 7 lakhs.

There is a decrease of Rs. 5 crores 55 lakhs under "Interest on Debt and Other Obligations" due mainly to omission of provision for arrear payment included in the Revised Estimate.

There is an increase of Rs. 1 crore 21 lakhs under "Police" mainly due to increased rates of dearness allowance.

There is an increase of Rs. 8 crores 31 lakhs under "Education" mainly due to increased rates of dearness allowance and partly due to provision for new Plan schemes.

There is an increase of Rs. 2 crores 25 lakhs under "Medical" partly due to increased dearness allowances and also partly due to provision for new Plan schemes.

There is an increase of Rs. 3 crores 55 lakhs under "Public Health" due to larger provisions for Centrally-sponsored schemes.

There is a decrease of Rs. 1 crore 3 lakhs under "Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-commercial)" due to smaller provision for flood damage works in North Bengal.

There is a decrease of Rs. 2 crores under "Public Works" due to omission of provision for repair works necessitated by flood in North Bengal.

There is a decrease of Rs. 12 crores 50 lakhs under "Famine Relief" due to smaller provision on relief measures next year.

Variations under other Heads account for the balance.

## Debt and other Heads

Loans from the Central Government and other autonomous bodies for 1969-70 are estimated at Rs. 52 crores 62 lakhs as against the Revised Estimates of Rs. 75 crores 69 lakhs for 1968-69. The decrease of Rs. 23 crores 7 lakhs is mainly due to omission of provision of Rs 17 crores received in the current year by way of Central assistance for relief operations

On the receipt side we have included Rs. 12 crores as our share of Small Savings collections in 1969-70.

There is a provision of Rs. 1 crore 42 lakhs of Central loan for Centrally-sponsored schemes and Rs. 1 crore 13 lakhs for relief and rehabilitation of displaced persons.

The estimates include a Central assistance of Rs. 31 crores 10 lakhs in the shape of loan assistance for Plan schemes out of the total Central assistance of Rs. 39 crores 60 lakhs indicated by the Planning Commission for the Plan Outlay for 1969-70.

There is a provision of Rs. 10 crores for a market loan in the estimates for 1969-70.

On the disbursement side under Loans and Advances, etc., the following provisions, amongst others, have been made:—

(i) Rs. 100 lakhs to cultivators for purchase of fertilizers.
(ii) Rs. 60 lakhs to agriculturists.
(iii) Rs. 28 lakhs for cattle purchase.
(iv) Rs. 15 lakhs under State Aid to Industries Act.
(v) Rs. 45 lakhs for the State Electricity Board.
(vi) Rs. 66 lakhs for the State Electricity Board.
(vii) Rs. 15 lakhs for Low Income Group Housing Scheme.
(viii) Rs. 14 lakhs for Middle Income Group Housing Scheme.
(ix) Rs. 26 lakhs for the Calcutta State Transport Corporation.

(x) Rs. 8 lakhs for rehabilitation of goldsmiths.

(xi) Rs. 35 lakhs for National Loan Scholarship Scheme.

(xii) Rs. 41 lakhs for Calcutta Corporation Drainage and Water Supply Augmentation Scheme.

(xiii) Rs. 30 lakhs for G. T. Road by-pass.

(xiv) Rs. 36 lakhs for Emergency Water Supply Scheme.

(xv) Rs. 30 lakhs for arterial sewerage scheme, Howrah.

(xvi) Rs. 30 lakhs for remodelling 60" Talah-Palta Water Main.

(xvii) Rs. 50 lakhs for displaced persons.

(xviii) Rs 60 lakhs for the second Bridge over Hooghly River including the Kona Expressway.

**Captial Expenditure**

The total provision for Capital Expenditure in the Budget Estimates for 1969-70 is Rs. 28 crores 99 lakhs as against Rs. 27 crores 69 lakhs in the Revised Estimates for 1968-69

The provisions for important items of Capital Expenditure in the Budget for 1969-70 are indicated below:

(i) Rs. 3 crores 99 lakhs have been provided under "Payment of Compensation to Landholders, etc., on the abolition of the Zamindary System"

(ii) Rs. 3 crores 78 lakhs have been provided under "Capital Outlay on Schemes of Agricultural Improvement and Research" mainly for deep tube-well and lift irrigation

(iii) Rs. 1 crore 99 lakhs have been provided under "Capital Outlay on Industrial and Economic Development" mainly for investment in share capital of the Industrial Development Corporation and Co-operative Organisations.

(iv) Rs. 2 crores 50 lakhs will be spent under "Capital Outlay on Multi-purpose River Schemes" on account of Mayurakshi and Kangsabati River Projects.

(v) Rs. 3 crores 50 lakhs have been provided under "Capital Outlay on Multipurpose River Schemes—Damodar Valley Corporation".

(vi) Rs. 36 lakhs have been provided under "Capital Outlay on Irrigation, Navigation, Embankment and Drainage Works (Commercial)" for various irrigation and drainage schemes.

(vii) Rs. 2 crores 75 lakhs have been earmarked for development of State roads under "Capital Outlay on Public Works".

(viii) Rs. 3 crores 72 lakhs have been provided under "Capital Outlav on Public Works" for construction works connected with the various Plan and other schemes.

(ix) There is a provision of Rs. 29 lakhs for Subsidised Industrial Housing Scheme and Rs. 5 lakhs for Low Income Group Housing Scheme.

(x) Rs. 3 crores will be spent on Salt Lake Reclamation Scheme.

(xi) Rs. 2 crores 18 lakhs will be spent on the Greater Calcutta Development Scheme.

(xii) There is a provision of Rs. 68 lakhs for schemes under "Capital Outlav on Other Works— Expenditure on Displaced Persons".

কেন্দ্রীভূত ছিল। আজকে যে ভাবতবর্ষ আমরা দেখছি ইংরাজ আমলে সে ভারতবর্ষ ছিল। ইংরাজ আমলে যা দেখলাম ভারতবর্ষের যে সেন্ট্রাল গভর্ণমেন্ট ছিল সেটা অত্যন্ত পাওয়ারফুল ছিল। ১৯৩৫ সালের কনষ্টিটিউশনে দেখলাম প্রভিন্সিয়াল গভর্ণমেন্টকে খানিকটা পাওয়ার দেওয়া হয়েছে কিন্তু ১৯৩৫ সালে সংবিধানে যে পাওয়ার দেওয়া হল বর্তমান সংবিধানে ষ্টেটকে ক্ষমতা তার থেকে অনেক বেশী দেওয়া হয়েছে। যদি আজ এই দাবি উঠে তাকে যে সংবিধান সংশোধন করতে হবে তাহলে আমি বলবো এটা কেন্দ্রকে দুর্বল করবার ষড়যন্ত্র এবং এই ষড়যন্ত্র একমাত্র কম্যুনিষ্ট পার্টির নেতৃত্বাধীন যুক্তফ্রন্ট সরকার করে যাচ্ছেন পশ্চিমবঙ্গে এবং কেরেলায়। কেন্দ্রকে দুর্বল করবার জন্য যদি কোন ষড়যন্ত্র হয়ে থাকে তাহলে বাংলাদেশের মানুষ সেই ষড়যন্ত্রের অংশীদার হবে না, বাংলাদেশের মানুষ সর্বশক্তি দিয়ে সেই ষড়যন্ত্র বন্ধ করবে। আজকে বিরোধী পক্ষের বহু বন্ধুগণ অত্যন্ত চেঁচামেচি করছেন—(এ ভয়েস ফ্রম গভর্নমেন্ট বেঞ্চঃ— এখন আর বিরোধী পক্ষের নয়, ওঁটা ওঁর অভ্যাসে দাঁড়িয়ে গিয়েছে।)

আমি স্বীকার করছি ওঁরা জিতেছে এবং আমরা হেরেছি। আমরা শতকরা ৪২টি ভোট পেয়ে হেরেছি এবং ওঁরা শতকরা ৫০টি ভোট পেয়ে জিতেছেন। তবে শতকরা ৮ ভাগের এই যে ব্যবধান এটা ৫ বছরে উড়ে যাবে।

(নয়েজ)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁদের অভ্যাস হয়ে গেছে বাধা দেওয়া তাই আমাকে বাধা দিচ্ছেন। তবে আপনার কাছে আমার নিবেদন আমার যদি সময়ের প্রয়োজন হয় তাহলে যে সময় ওঁরা আমার নষ্ট করছেন সেই সময়টুকু আপনি দয়া করে আমাকে দেবেন। স্যার, আজকে আমরা ভারতবর্ষে কেন্দ্রকে দুর্বল করবার ঝুঁকি নিতে পারি না। আমাদের ভারতবর্ষের যে স্ট্রাকচার তাতে দেখছি আসামে বাঙ্গাল খেদা বলে যে আন্দোলন হয়েছিল সেই রকম আন্দোলন যদি হয় তাহলে শত শত, হাজার হাজার বাঙ্গালী মারা পড়তে পারে। মাদ্রাজে ডি, এম, কে, পার্টি প্রাদেশিকতা করে অনেক আসন দখল করে একটা উন্মাদনার সৃষ্টি করে। কাজেই আমরা যদি কেন্দ্রকে দুর্বল করবার চেষ্টা করি, আমরা যদি ভারতবর্ষে প্রাদেশিকতা সৃষ্টি করি তাহলে ভারতবর্ষের চরম দুর্দিন হবে। এই দাবী অবশ্য কমিউনিস্ট পার্টির পক্ষেই করা সম্ভব। আমি বিশ্বাস করি একই দলে বসলেও বাংলা কংগ্রেস, ফরওয়ার্ড ব্লক এই আন্দোলনের অংশীদার হবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নির্বাচন হয়ে গেছে এবং আমরা হেরে গেছি একথা সত্য। কিন্তু আমরা দেখছি নির্বাচনের পর যত রকম টিটকিরি দেওয়া সম্ভব, যত রকম গালাগালি দেওয়া সম্ভব, যত রকম অত্যাচার করা সম্ভব তা শুরু হয়েছে কংগ্রেস কর্মী এবং সমর্থকদের উপর। কালকে সন্ধ্যাবেলায় একজন কংগ্রেস কর্মী যখন একটা জায়গায় দাঁড়িয়েছিলেন তখন দেখা গেল ৭/৮ জন কমিউনিস্ট পার্টির মস্তান এসে তাঁকে গালাগালি করতে সুরু করল। কংগ্রেস কর্মী ঘুরে বেড়াচ্ছে তাকে টিটকিরি, গালাগালি দেওয়া হচ্ছে। এরকম সব মারামারি, খুনোখুনি হচ্ছে যেটা খবরের কাগজে বেরিয়েছে। কেন গণতান্ত্রিক আবহাওয়া এইভাবে নষ্ট করা হচ্ছে? আমরা তো দেখেছি কংগ্রেস বারে বারে বাংলাদেশে জেতা সত্ত্বেও কোন কমিউনিস্ট পার্টির কর্মীকে টিটকিরি দেয় নি। নির্বাচনের পর কংগ্রেস কর্মীরা লোকেদের কাছে গেছে। কিন্তু এই যে গণতান্ত্রিক আবহাওয়া নষ্ট ররবার চেষ্টা করা হচ্ছে সে কথার উল্লেখ না থাকায় আমি গভর্নরকে ধন্যবাদ জ্ঞাপন করবার যে মোসন আনা হয়েছে তাকে সমর্থন করতে পারছি না। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Ruling of Mr. Speaker on the Point of Order on the Motion of Thanks in reply to Governor's Address.**

**Mr. Speaker:** Honourable Members, I wanted to give my reasons on the point of order raised by the Leader of the Opposition, Mr. Siddhartha Shankar Ray, and I then informed the House that I would give my reasons for the ruling that I gave.

The motion of thanks for the Governor's Address consists of two clauses connected with each other—one offering thanks and the other referring to the omission by the Governor to read paragraphs 2 and 3 of the printed speech circulated to the members.

It has been urged that this is unusual and does not conform to the rules of procedure relating to the motion of thanks and other rules, for which it should be declared out of order. I have already ruled it to be in order.

I must say at once that the present motion of thanks, by reason of the addition of the last clause, is unusual and without precedent whether in Bengal or the rest of India. That by itself, however, does not make it out of order. The circumstances in which the Governor's Address was delivered have been unusual, unprecedented and extraordinary.

[4-10—4-20 p.m.]

It should also be admitted that the present motion of thanks is a departure from the usual formal terms to which we have been accustomed. The first clause of the motion conforms strictly to rule 16(3) of the rules of procedure of this House. But this rule is silent upon the question whether an additional relevant clause can be added in the motion itself when moved. Neither does this or any other rule debar the initial insertion of such an additional clause in the main motion.

Though there are no precedents in India, so far as I have been able to gather, at least three precedents are available in the United Kingdom. In 1892 and 1896 an additional clause conveying condolence on the death of a prince was added originally to the clause of thanks for the Queen's speech. In 1921, an additional clause declaring the readiness of the House to confirm and ratify certain articles of agreement was added initially to the clause conveying the thanks of the House for the King's speech. In each case this additional clause was added to the main motion of thanks originally, but not by way of amendment. May also observes at pages 33 and 289 that the causes of summons as declared from the Throne do not bind Parliament to consider them alone.

The second clause of the present motion is linked with, and not extraneous to, the matters referred to in the Governor's address. Before the two Houses assembled together, upon the Chief Minister inviting his attention, the Governor expressed his pleasure to omit to read paragraphs 2 and 3 of the printed speech circulated to the members, from which he read and the expression of such pleasure followed by the fact of such omission has become matters referred to in the Governor's address. In the circumstances I rule that the present motion of thanks, though a complete departure from the past, is technically a valid substantive motion.

It must, however, be made clear that the contents of the paragraphs 2 and 3 are no part of the Governor's address and I express no opinion on the merits of these paragraphs. The motion itself does not express any opinion on the constitutionality or otherwise of the dismissal of the first United Front Ministry but simply explains in a summary form the contents of the two omitted paragraphs. Here is no occasion for discussing the constitutionality or legality of the dismissal of the previous United Front Ministry. The subjudice rule has no application in the present case.

**Shri Mrigendra Bhattacharjya:**
অন এ পয়েণ্ট অব প্রিভিলেজ স্যার, আমি আগেই একটা কথা বলতে চাচ্ছিলাম। আমরা সকলেই জানি শ্রীসিদ্ধার্থশংকর রায় মহাশয় দেশবন্ধু চিত্তরঞ্জন দাশের দৌহিত্র। তিনি কংগ্রেসে ছিলেন, সেখান থেকে রেজিগনেশন দিয়ে অপোজিশন পার্টিতে এসেছিলেন, আবার কংগ্রেসে গিয়েছেন, এই রকম যাঁরা নীতি পরিবর্তন করেন.........

**মিঃ স্পীকার:** এভাবে হয় না, আগে আপনাকে বলতে হবে কোন বিষয়ে বলবেন।

**Shri Bibhuti Bhushan Ghosh:**
মাননীয় অধ্যক্ষ মহাশয় গভর্নরের বক্তৃতাকে ধন্যবাদ দিতে উঠে আমাদের একথা চিত্তে স্মরণ করতে হচ্ছে যে গভর্নর সংসদীয় গণতন্ত্রে অনধিকার হস্তক্ষেপ করেছেন। সরকারের লিখিত বিবৃতি সম্পূর্ণরূপে এই হাউসে পাঠ না করে গভর্নর এমন একটা নজীর রাখলেন যে নজীর ইতিহাসে গণতন্ত্রকে হত্যা করার এক সুস্পষ্ট কাহিনী বলে অভিহিত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় গভর্নরের বক্তৃতায় বাংলাদেশের বিভিন্ন সমস্যার উল্লেখ রয়েছে এবং তার সমাধানের পথ নির্দেশ রয়েছে, তার বক্তৃতায় যে অর্থনৈতিক পরিকল্পনার উল্লেখ রয়েছে, এবং তাতে আমরা অত্যন্ত আনন্দিত এবং আমরা আশা করি আমাদের সরকার নিশ্চয়ই বাংলাদেশের মানুষ যে বিশ্বাসে তাঁদের উপর ন্যস্ত করেছে, যেভাবে বাংলাদেশের মানুষ গণতন্ত্রের হত্যাকারীদের হাত হতে গণতন্ত্রের মর্যাদা রক্ষা করবার জন্য যে বিরাট সংগ্রাম করে কংগ্রেসকে সম্পূর্ণরূপে পর্যুদস্ত করে আজকে বিপুল ভোটাধিক্যে যুক্তফ্রন্ট সরকারকে আবার ফিরিয়ে নিয়ে এসে এই বিধানসভায় অধিষ্ঠিত করেছে তার জন্য জনসাধারণের সেই বিশ্বাস নিশ্চয় এই সরকার রাখবার চেষ্টা করবেন একথা আমরা বিশ্বাস করি। আমি একথা বিশ্বাস করি যে চতুর্থ সাধারণ নির্বাচন হবার পর যুক্তফ্রন্ট সরকারকে পিছন হতে ছুরি মারবার যে প্রচেষ্টা হয়েছিল, আজকে গণতন্ত্রের নাম নিয়ে দেখতে পাচ্ছি সেই ভুতের মুখে রাম নাম। বসে বসে ভাবছিলাম যে চোরের মায়ের বড় গলা। আজকে ইতিহাস যখন লেখা হবে তখন তাতে লেখা থাকবে আমাদের ডানদিকে যারা বসে আছেন তারা সেদিন এই যুক্তফ্রন্ট সরকারকে গদিচ্যুত করবার জন্য ধরমবীরের সঙ্গে যে হীন চক্রান্ত করেছিলেন, কয়েকজন দলত্যাগী বেইমান বিশ্বাসঘাতকদের নিয়ে বাংলাদেশের মানুষের যে অমর্যাদা করেছিলেন তারই প্রতিফলন ঐ ৫৫ জন। যার জন্য আজকে তাঁরা পাগলের প্রলাপ বকছেন সিদ্ধার্থশংকর রায়ের মত একজন সুবক্তা তিনি খেই হারিয়ে ফেলেছেন, পীযুষবাবুর মত একজন সুবক্তা তিনি আবোলতাবোল বকতে আরম্ভ করেছেন। ইতিহাস তার নিজেব পথে চলে- সে কারও কথা শোনে না। সেজন্য ইতিহাসে লেখা থাকবে সেই কলঙ্কময় ইতিহাসের কথা। তাই আজকে ভুতের মুখে রামনাম শুনে এবং তাদের অসহায় অবস্থা দেখে করুণার উদ্রেক হচ্ছে। অধ্যক্ষ মহাশয়, একটা খুব সস্তা কথা শুনছি যে অশান্তির আগুন নাকি বাংলাদেশের মধ্যে ব্যাপকভাবে ছড়িয়ে পড়ছে—ওদের সব খুন-খারাপী হচ্ছে শান্তি-শৃঙ্খলা ব্যাহত হচ্ছে। আমি বলছি আমরাও শান্তি-শৃঙ্খলা চাই—তবে শান্তি মানে শ্মশানের শান্তি নয়। ওঁরা ২০ বছর ধরে যেভাবে শ্মশানের শান্তির কথা ভেবেছেন যেভাবে টাটা বিড়লার দালালী করে, পুলিশ দিয়ে ঠেঙ্গিয়ে মানুষকে হত্যা করে, মানুষের রক্তে রঞ্জিত করেছে ওদের হাত, আমরা কলঙ্কময় ইতিহাস, সেই শ্মশানের শান্তি চাই না। আমরা শান্তি চাই শিল্পে—সাথে সাথে মালিককেও বুঝিয়ে দিতে চাই যে শ্রমিকদের গণতান্ত্রিক আন্দোলনে এই সরকার থাকবে শ্রমিকদের সঙ্গে একাত্মভাবে তাদের পিছনে, তাদের সামনে। কিষাণ সংগ্রামে, ক্ষেতমজুরের সংগ্রামে অতন্দ্র প্রহরীর মত ঐ কৃষকদের স্বার্থ রক্ষায় আত্মনিয়োগ করবে এই সরকার।

[4-20—4-30 p.m.]

অধ্যক্ষ মহাশয়, ওরা পুলিশ রাজত্ব সৃষ্টি করে ২০ বছর ধরে যে ইতিহাস সৃষ্টি করেছে সেই জন্য বাংলাদেশের মানুষ আজ ওদের ডাষ্টবিনে ফেলে দিয়েছে। আমরা সেই ইতিহাস তৈরী করতে চাই নাই। আমরা মানুষের গণতান্ত্রিক আন্দোলনে বিশ্বাস করি, আমরা গণতন্ত্রে বিশ্বাস করি। শান্তি-শৃঙ্খলা আমরা চাই। টিটাগড় প্রভৃতি জায়গায় যে সাম্প্রদায়িকতার বিষ ছড়িয়ে দিয়ে এই সরকারের বিরুদ্ধে ষড়যন্ত্র করা হচ্ছে আমরা ওদের হুঁসিয়ার করে দিচ্ছি যে ঐ ষড়যন্ত্র চলবে না। অধ্যক্ষ মহাশয় আমি জানি আমার নির্বাচনের সময় অধ্যক্ষ মহাশয় ওরা এমন একটা কুৎসিত সাম্প্রদায়িকতার হ্যান্ডবিল ছড়িয়ে ছিল, যদি হাওড়ার পুলিশ এবং জেলাশাসক সেই সময় একটু সতর্ক না হতেন তাহলে হয়তো সাম্প্রদায়িক দাঙ্গায় পশ্চিমবাংলার গোটা নির্বাচনটা ব্যাহত হয়ে যেতো। আমি তাদের নাম করবো না ও'রা জানেন যে সেই ইতিহাস—কারণ ও'রাই সেটা লিখে দিয়েছেন। আমরা শুনতাম বঙ্গোপসাগরে আমাদের চুবিয়ে দেওয়া হবে, ১০০টি সিটও যুক্তফ্রন্ট পাবে না, মানুষ থেকে কত বিচ্ছিন্ন হলে পর এই রকম পাগলের মত কল্পনা মানুষের জাগে এটা'ই হচ্ছে তার দৃষ্টান্ত। কোন কোন নেতারা বলতেন আমরা নাকি ছিটেফোঁটা ১০/১৫টা

পাবো বাদবাকী ওঁরাই পাবেন। আজ আর ওঁদের মুখ লুকোবার জায়গা নেই। ২০ বছরের যে গণতন্ত্রের ইতিহাস তাঁরা সৃষ্টি করেছেন সেই গণতন্ত্রের কথা যদি মানুষ কল্পনা করে তাহলে ধিক্কার দেবে। এই সরকারের পতন ঘটাবার জন্য পি ডি এফ এবং কংগ্রেস সরকার অন্ততপক্ষে ১৭টি খুন করেছে। ওরাই আবার গণতন্ত্রের কথা বলেন। কোথায় গেলেন সেই ব্রিফলেস ব্যারিষ্টার ব্রিফলেস উকিল। সেই জন্য বলছি ওঁদের মুখে গণতন্ত্রের মহিমা শুনতে হলে ঘৃণায় ধিক্কারে নিজের মুখ লুকোবার ইচ্ছা হয়। একটা কথা অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে আমি বলতে চাই যে বন্যার উল্লেখ এই গভর্নরের বক্তৃতায় আছে। কিন্তু অত্যন্ত এবং দুঃখ এবং ক্ষোভের সংগে আমাকে একথা বলতে হচ্ছে যে এতে কেবল মেদিনীপুর এবং উত্তরবঙ্গের কথা আছে। কিন্তু হাওড়া জেলায় যে বিরাট বন্যার স্রোত বয়ে গেল যাতে জগতবল্লভপুর থেকে সুরু করে আমতা রিমোর্ট কর্ণার শ্যামপুরের একপ্রান্ত থেকে আর এক প্রান্ত ভেসে গেল ছয় সাড়ে ছয় লক্ষ লোক গৃহহারা সর্বহারা হোল তার উল্লেখ না থাকায় আমি অত্যন্ত ব্যথিত এবং নিজেকে মর্মাহত বলে মনে করছি। এদিকে সরকার যেন একটু দৃষ্টি রাখার চেষ্টা করেন এবং তার জন্য টেষ্ট রিলিফ এবং যাকিছু সাহায্য করা প্রয়োজন, ঘরবাড়ী তৈরী করা ইত্যাদি সেদিকে সরকার যাতে দায়িত্ব পালন করেন এটাই আমি আপনার মাধ্যমে আমাদের সরকারকে জানাচ্ছি। আর আমার বক্তৃতার উপসংহারে ওদের সাবধান করে দিচ্ছি যে ওরা প্রতিশ্রুতি দিয়েছেন যে আমাদের ভাল কাজে নাকি ও'রা সাহায্য করবেন। সে প্রতিশ্রুতি যেন ও'রা রক্ষা করেন। আমি এটা বলে দিতে চাই যে আমরা ওদের কিছুতেই অশান্তি ও বিশৃংখলা সৃষ্টি করতে দেবো না। যদি ওরা কোন রাজনৈতিক কারণে, কোন মতলব বা অভিসন্ধি নিয়ে কাজ করেন তাহলে আমরা জনতাকে লেলিয়ে দেবো জনতার দরবারে তাদের বিচারের জন্য পাঠিয়ে দেবো। এই বলে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**Shri Mohammed Amin:**
স্পীকার মহাশয়, গভর্নর তাঁর অ্যাড্রেসের দু নম্বর এবং তিন নম্বর প্যারাগ্রাফ বাদ দিয়ে একটা অন্যায় কাজ করেছেন। যেভাবে তিনি ১৯৬৭ সালে একটা নির্বাচিত সরকারকে অন্যায় করে ডিসমিস করেছিলেন, সেইরকম আর একটা অন্যায় তিনি করেছেন।

এখানে আলোচনায় টিটাগড়ের কথাটা বার বার উঠেছে। আমি সে সম্পর্কে কয়েকটি কথা বলব। তার আগে এই মিড টার্ম ইলেকশনে বাংলাদেশের মানুষ যা করে দিলেন, তাতে আমার এটাই মনে হয়েছে এখানে কেরলের ইতিহাস রিপিট করা হয়েছে। আপনার আশা করি মনে আছে কেরলের একটা ইলেকটেড গভর্ণমেন্টকে আন-কনস্টিটিউসন্যালি ডিসমিস করেছিলেন এবং এখানে যেভাবে তাঁরা কয়েকটা বিশ্বাসঘাতককে, বেইমানকে কিনে একটা অজুহাত দেখাতে পেরেছিলেন, কেরলে কিন্তু তাও হয় নি। সেখানে অ্যাবসলিউট মেজরিটি আমাদের ছিল এবং তাঁরা গায়ের জোরে গভর্নমেন্টকে তাঁরা ভেঙ্গে দিলেন। তারপর সেখানে আমাদের পার্টির কর্মীদের উপর নানারকম অত্যাচার করা হয়। ১৯৬২ সালের এবং ১৯৬৪ সালের সে সমস্ত ঘটনা আপনার নিশ্চয়ই মনে আছে। কিন্তু কেরলের মানুষ তাদের উপযুক্ত শিক্ষা দিয়েছে, জবাব দিয়েছে। ঠিক সেইভাবে ১৯৬৭ সালের নির্বাচনে আমাদের গভর্নমেন্টকে তাঁরা যেভাবে ডিসমিস করলেন, বাংলাদেশের জাগ্রত গণতান্ত্রিক মানুষ তা সহ্য করে নি। তাঁরা উপযুক্ত জবাব দিয়েছে এবং এমন জবাব দিয়েছে যে ও'রা আজকে ৫৫ সীটে এসেছেন। কেরলে ও'দের আসন সংখ্যা ৯ আর এখানে ৫৫ এবং আপনি নিশ্চয় লক্ষ্য করেছেন যে, আর বিধানসভায় কোন সাদা টুপি দেখা যাচ্ছে না। এটা এইজন্য আমি বললাম যে, বাংলাদেশে কেরলের ইতিহাস পুনরাবৃত্তি হয়েছে। সুতরাং সংসদীয় গণতন্ত্রের কথা যাঁরা বলে, এইসব বড় বড় কথা যারা বলে তাঁদের যদি এইসব দেখেও শিক্ষা হয়েছে কি? আমি জানি তারা এর থেকে শিক্ষা নেবে না,

They will not accept their defeat

তারা আরও ষড়যন্ত্র করবে। কেন না কেন্দ্রীয় সরকার তাদের হাতে আছে এবং তারা যে কত জঘন্য কাজ করতে পারে, সেটা আমরা জানি। তবে আমি [illegible] এই কথা বলে সতর্ক করে দিতে চাইছি যে, তারা একবার পাকিস্তানের দিকে চেয়ে দেখুন [illegible] পাকিস্তানের জনসাধারণের দিকে। আয়ুব খান বন্দুক নিয়ে যেভাবে ১০ বছর আগে বসেছিলেন, আজকে কোথায় তিনি।

সেখানকার মানুষ আজ তার বিরুদ্ধে একটা বিদ্রোহ ঘোষণা করেছে। আপনার নিশ্চয় মনে আছে, সেখানেও নির্বাচন হয়েছিল, যুক্তফ্রন্ট হয়েছিল, কিন্তু তারপর সেখানকার রুলিং পার্টি মুসলিম লীগ তাঁরা ইস্কান্দার মির্জা ও আয়ুব খাঁকে ডেকে আনলেন। এরা আর ওরা একই। উভয়েই ধনিক শ্রেণী, একচেটিয়া পুঁজিপতি এবং সাম্রাজ্যবাদীদের সঙ্গে সহযোগিতা করে। আমি ওঁদের বলতে চাই ভারতবর্ষে বা বাংলাদেশে যদি ঐ ধরনের ষড়যন্ত্র করা হয় তাহলে তাঁরা যেন মনে রাখেন এখানকার মানুষ অনেক বেশি জাগ্রত, অনেক বেশি সংগঠিত, তাদের গণতান্ত্রিক সংগ্রামী ঐতিহ্য রয়েছে, তাঁরা এসব সহ্য করবে না, আপনাদের নিশ্চিহ্ন করে দেবে। একথা যেন তারা মনে রাখেন। টিটাগড়ে একটা রায়ট হল, এটা আপাতদৃষ্টে মনে হবে, সাম্প্রদায়িক দাঙ্গা। আমি ওখানে একদিন ছিলাম সারা দিন, সারা রাত। আসলে এটা সাম্প্রদায়িক দাঙ্গা নয়।

[4-30—4-40 p.m.]

এর পেছনে একটা রাজনৈতিক পটভূমিকা রয়েছে। নির্বাচনী অভিযানের সময় কংগ্রেস পার্টির পক্ষথেকে সাম্প্রদায়িকতা ছড়ান হয়েছিল। তাঁরা সেখানে দেওয়ালে দেওয়ালে লিখেছিলেন কংগ্রেস যদি পরাজিত হয় তাহলে টিটাগড়ে রক্ত গঙ্গা বইবে। আমি এইসব আপত্তিকর কথা সেখানকার কংগ্রেস প্রার্থীকে বলেছিলাম যে আপনারা পার্টির কর্মীরা এসব কথা লিখেছেন ও বলছেন। আপনি মনে রাখবেন যে, এটা সংখ্যালঘুর ব্যাপার নয় সমস্ত ভোট যেদিকে দেবে সেই জিতবে। তিনি বলেছিলেন এইসব কথা কেউ যদি লিখে থাকেন তাহলে অন্যায় করেছে এবং আমি এজন্য ক্ষমা চাচ্ছি। আমি তাঁকে বলেছিলাম ক্ষমা চেয়ে কোন লাভ নেই, আপনি আপনার লোক দিয়ে ওগুলো মুছে ফেলুন। কিন্তু, স্যার, আপনি চলুন এখন দেখবেন সেখানে টিটাগড় স্টেশন-এর কাছে দেওয়ালের কাছে এসব শ্লোগান লেখা আছে। নির্বাচনের সময় এই রকম অনেক কিছু তাঁরা করেছেন। কিন্তু আমি বিশ্বাস করি গভর্নমেন্ট যদি এর জন্য কোন রকম তদন্তের ব্যবস্থা করেন তাহলে এইরকম কত জঘন্য জিনিস যে হয়েছে তা আমি প্রমাণ করব। টিটাগড়ে এইভাবে তারা নির্বাচন করেছেন এবং তার ফলে যুক্তফ্রন্ট ৮ হাজারের মারজিন-এ জিতলেন। কিন্তু তাঁরা নানারকম ষড়যন্ত্র আরম্ভ করলে যেটা হোলি ও ঈদের সময় ম্যাক্সিমাম রূপ দেয়ার চেষ্টা করা হল। কিন্তু আমরা যতটা সম্ভব সেটাকে বাঁচাবার চেষ্টা করেছি। এবারে হোলী ৪ না ৫ তারিখে হবে এটা নিয়ে দ্বিমত হয়েছিল। মিলের কর্তৃপক্ষ ৪ তারিখে ছুটি ঘোষণা করেছিল। আমি নিজে চেষ্টা করেছিলাম যাতে ৫ তারিখে মিলগুলো বন্ধ থাকে এবং যাতে কোন গোলমাল না হয়। এতে তাঁরা ক্ষিপ্ত হয়ে গেলেন এবং পাড়ায় পাড়ায় গোলমাল আরম্ভ করলেন। আমাদের মন্ত্রীরা যে কিছু কিছু বিবৃতি দিয়েছেন তার উল্লেখ করে অপোজিশন বেঞ্চ থেকে বলা হয়েছে। আমি দেখেছি ৬ তারিখে যেদিন গোলমাল বেশী হয় সেদিন সেখানে সি আর পি-র লোকেরা ছিল এবং তারা মানুষের উপর অকথ্য অত্যাচার করেছে। কাজেই আমি আবেদন করব এই অপরাধীদের বিচার হওয়া উচিত এবং তাদের শাস্তি দেওয়ার ব্যবস্থা করা উচিত। আপনি জানেন যে ওরা হচ্ছে কেন্দ্রীয় সরকারের বাহিনী এবং এই বাহিনী গঠিত হয়েছে যাতে ভারতবর্ষের গণতান্ত্রিক আন্দোলনকে দমন করা যায়। যেরকম ভাবেই হোক না কেন সাধারণ মানুষের বিরুদ্ধে ওদের লেলিয়ে দেওয়া হয়। সেজন্য তখন বলেছিলাম যে, এদের সরাতে হবে এবং আমাদের হোম মিনিস্টার সেদিন এদের সরিয়ে দিয়েছিলেন এবং তারপরেই ২৪ ঘন্টার মধ্যে সেই দাঙ্গা কমে গিয়েছিল। এর ফলে কংগ্রেসীদের যে ষড়যন্ত্র ছিল সেটা আর কার্যকরী হল না। টিটাগড়ের সাধারণ মানুষ দাঙ্গা চায় না তারা যদি তা চাইত তাহলে ২৪ ঘন্টার মধ্যে সেই দাঙ্গা থামত না। আমি এইরকম অসংখ্য ঘটনা জানি যেখানে হিন্দুরা মুসলমানদের সেল্টার দিয়েছে, সাহায্য করেছে, আবার তেমনি মুসলমানরাও হিন্দুদের বাঁচিয়েছে, সাহায্য করেছে। এইরকমভাবে গরীব লোক, কলকারখানার শ্রমিকরা, যাদের ইউনিয়ন আছে তারা কোন দাঙ্গা করতে চায় না।

এ থেকে কংগ্রেসী বন্ধুদের শিক্ষা দেওয়া উচিত। আমাদের নোংরামিতে যাওয়া উচিত নয়। স্যার আমি আর বেশী বলবো না। এতে আমাদের একটা ব্রাইট এক্সপিরিয়েন্স হয়েছে। সেই এক্সপিরিয়েন্সের ভিত্তিতে আমরা মানুষকে মবিলাইস করবো। আমরা দাঙ্গা কি করে রোখা যায় তার ব্যবস্থা করবো। যদি কেউ এতে ষড়যন্ত্র করে তাহলে আর তা কার্যকরী হবে না। আমাদের মধ্যে সম্প্রীতি ও বন্ধুত্ব থাকবে ও সাধারণ মানুষ সংগ্রামে এগিয়ে যাবে।

**Shri Ashoke Chaudhuri:**
মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর আলোচনার সময় আমরা আজকে সংসদীয় রাজনীতিতে একটা প্যারোডক্স দেখতে পাচ্ছি। বিরোধীদল হিসাবে রাজ্যপালের সমস্ত কৃতকর্মকে তাঁরা সমর্থন করেছেন এবং শাসক দলের পক্ষ হয়ে সমালোচনা করেছেন। রাজ্যপালের এ ধরনের কাজ বা নীতি সংবিধানের বিশেষ কোন ধারায় এরূপ কোন কথা লেখা নেই যে রাজ্যপাল মন্ত্রী-সভার অনুমোদিত ভাষণের অংশ বিশেষ বাদ দিয়ে পড়তে পারেন। কংগ্রেস পক্ষ থেকে বার বার বলবার চেষ্টা করা হয়ে যে রাজ্যপাল তাঁর ডিসক্রিয়েশন অনুযায়ী কোন অংশ বাদ দিয়ে পড়তে পারেন। আজকে তা হলে এটাই কি ধরে নিতে হবে যে আজকে তিনি একটা প্যারা পড়বেন না, কালকে একটা প্যারা পড়বেন না। তারপর গোটা ভাষণ পড়বেন কিনা এই ডিসক্রিয়েশনের কথা বিভিন্নভাবে বলা হয়েছে। এই ডিসক্রিয়েশনের কথা সংবিধানে লেখা নেই বা রুলস অফ বিজনেস-এ লেখা নেই। সুতরাং কংগ্রেস পক্ষ থেকে বিভিন্নভাবে একটা কথা বলা হয়েছে বা আপত্তি তোলা হয়েছে যে, আপীল হয়েছে, মামলা বিচারাধীন সুতরাং আলোচনা করা চলবে না। একটা কথা বলা যায় যে, আপীল, আদালত সমস্ত কিছু অগ্রাহ্য করে বাংলাদেশের মানুষ যে রায় দিয়েছে নির্বাচনের মাধ্যমে সেটাই একমাত্র দিকদর্শন। একটা বিশেষ আদালতের একটা রায়ে একটা জাতির বা বাংলাদেশের রাজনৈতিক ক্ষমতা সীমাবদ্ধ রাখা সম্ভব নয়। গণতন্ত্রের কথা কংগ্রেস পক্ষ থেকে বার বার বলা হয়েছে, আইনের শাসনের কথা বলা হয়েছে ও সংবিধানের অধিকারের কথা বলা হয়েছে, সেই সংবিধানের অধিকারের যুক্তিযুক্ততা নিয়ে রাজ্যপালের ভাষণের সমর্থন করেছেন এবং শান্তি ও শৃঙ্খলা আইন এবং সংবিধান-এর কথা বলেছেন। আইন যদি মানুষের রুজী-রোজগারের অধিকার কেড়ে নেবার চেষ্টা করে, মানুষকে শোষণের বিরুদ্ধে দাঁড়াবার অধিকার হরণ করে, মানুষের হাতে শিকল পরাবার চেষ্টা করে, মানুষের স্বাধীনতা ও বিবেককে আইন এবং সংবিধান দ্বারা বন্ধ করে দেবার চেষ্টা করে, তাহলে তা রুখে দাঁড়াবার চেষ্টা করতে হবে। আইন এবং সংবিধান আমাদের রক্ষক কিন্তু তা যদি এইরকম হয়, তাহলে ইতিহাসের অনিবার্য বিধানে বিধানসভার প্রাজ্ঞ সদস্যারা সকলেই জানেন সেই আইন ও সংবিধান ধ্বংস হয়ে যায়। একটা কথা হল এই যে, কংগ্রেস পার্টি থেকে আইন এবং শৃঙ্খলার কথা বলা হয়েছে, আইন ও শৃঙ্খলার অনেক কথাই বলেছেন স্যার, আমি যে অঞ্চল থেকে নির্বাচিত হয়ে এসেছি তা হলো ২৪-পরগনার সবচেয়েও দক্ষিণের সুন্দরবন অঞ্চলের নির্বাচন কেন্দ্র। আজ কুড়ি-বাইশ বৎসর ধরে কংগ্রেস এ দেশের শাসনকার্য পরিচালনা করেছেন সেই শাসন ব্যবস্থার মধ্যে আমরা অনেক বিচিত্র গণতান্ত্রিক রীতিনীতি দেখেছি, অনেক আইনকানুনের প্রয়োগ দেখেছি। কিন্তু যখনই সুন্দরবনের গরীব কৃষকগণ বড় বড় জমির মালিকদের শোষন এবং অত্যাচারের বিরুদ্ধে প্রতিবাদ করেছে, যখনই তাদের অধিকার পাবার জন্য চেষ্টা করেছে, তখনই তারা পুলিশ দিয়ে নানানভাবে অত্যাচার করে ঠেঙিয়ে জেলে ঠেলে দিয়েছেন।

[4-40—4-50 p.m.]

আমরা দেখেছি ৭৫ বিঘা জমির সর্বোচ্চ সীমা বেঁধে দেওয়া হয়েছে। কোথায়? সেখানে আইনের শাসন দেখান অথচ গত ২০ বছরে হাজার হাজার বিঘা জমি নামে বে-নামে রাখা হয়েছে, এতদিন ফাঁকি দিয়ে রাখা হয়েছে। সমস্ত দপ্তর জানে, পুলিশ জানে, কংগ্রেসের মন্ত্রীরা যারা কিছুদিন আগেও ঐ ট্রেজারী বেঞ্চে বসতেন তারাও জানতেন, যারা গণতন্ত্রের কথা বলেন, আইনের শাসনের কথা বলেন তারা জানতেন। সমস্ত জেনেও যখন সাধারণ মানুষ গণতান্ত্রিক অধিকার নিয়ে, বাঁচবার অধিকার নিয়ে দাঁড়িয়েছিল তখন তাদের গুলী করা হয়েছে, হ্যান্ডকাপে কুলায় নি, গরুর দড়িতে বেঁধে তাদের জেলে চালান করা হয়েছে। রাষ্ট্রপতির শাসনের আমলেও আমরা দেখেছি, কই সেদিন তো ঐ কংগ্রেস বেঞ্চ থেকে গণতন্ত্রের কথা চাষীদের অধিকারের কথা বলেন নি সিদ্ধার্থবাবুও বলেন নি, আজও বলেন নি। হাজার হাজার বিঘা জমি সুন্দরবনে গায়ের জোরে প্রজাদের উচ্ছেদ করে রায়তদের উচ্ছেদ করে ফিসারী করে রাখা হয়েছে। এক ক্যানিং এবং বাসন্তি থানা মিলিয়ে আমি জানি ৫০ হাজার বিঘার মত জমি সেখান থেকে প্রজাদের উচ্ছেদ করে বিগত ১৮-১৯ বছরে ফিসারী করা হয়েছে। কই সেদিন তো দেখিনি আইন এবং গণতন্ত্রের অধিকার নিয়ে সেই চাষী এবং রায়তদের বাঁচাবার জন্য কংগ্রেস নেতাদের বা আইনসভার যারা কংগ্রেসী সদস্য যারা গণতন্ত্রের কথা বলেন সেখানে দাঁড়িয়ে সেই হতভাগ্য মানুষদের বাঁচাতে। তাহলে সেই আইন এবং গণতন্ত্রের অধিকার কি তাদের একচেটিয়া থাকবে? একদিন যারা শাসন

ক্ষমতায় ছিলেন—কংগ্রেস তাদের যেন একচেটিয়া অধিকার শাসনতন্ত্রকে ব্যাখ্যা করবার। কায়েমী স্বার্থ বা বড়লোকের গায়ে হাত লাগলেই দেশ গেল, গণতন্ত্র বিপন্ন হল এই চিৎকার করেন। আজকের আলোচনার সময় আমরা দেখতে পাচ্ছি যে বার বার কংগ্রেস বা বিরোধীদল থেকে মাননীয় সদস্যরা বলছেন গণতন্ত্র বিপন্ন হচ্ছে, কংগ্রেস কর্মীদের উপর অত্যাচার হচ্ছে, তাদের আক্রমণ করা হচ্ছে ইত্যাদি নানারকম কথা তুলতে আরম্ভ করেছেন। এসব কথা আমরা সকলেই শুনেছি, কিন্তু মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনাকে ২ বছর আগের একটি ঘটনায় ফিরে যেতে অনুরোধ করছি। গত চতুর্থ সাধারণ নির্বাচনের পর যুক্তফ্রন্ট যখন ক্ষমতায় এসেছিল তারপর থেকে এক বা দেড় মাস ওরা নিন্দা বা প্রশংসা বেশী করে করেছেন। তারপর গণতন্ত্র বিপন্নের ধ্বনি তুলেছেন। সেই গণতন্ত্র বিপন্নের ধ্বনি তাদের আজও শেষ হয় নি। এখন নতুন করে ওরা সেই গণতন্ত্র বিপন্ন, শাসন শৃঙখলা বিপন্ন, সংবিধান বিপন্ন ইত্যাদি ধ্বনি তুলছেন। তাছাড়া সংবিধান মত যত কাজ আমরা করছি সবই নাকি আন-কনস্টিটিউশনাল এই ধরনের আওয়াজ ওরা তুলছেন। এর অর্থ হচ্ছে আগামী দিনে ওরা আবার যুক্তফ্রন্টের বিরুদ্ধে, সাধারণ মানুষের বিরুদ্ধে বাংলাদেশে লড়াই করার জন্য প্রস্তুত হচ্ছেন। এই হচ্ছে তাদের ওয়ার ক্রাই-এর নমুনা। মাননীয় স্পীকার মহাশয়, আইন এবং তার যে সাংবিধানিক অর্থ সেটা বিধানসভার সদস্যদের কাছে নতুন করে বলবার দরকার নেই। মননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে যুক্তফ্রন্ট সরকারের যে কার্যসূচী আগামী দিনে প্রতিফলিত হবে সরকারের মাধ্যমে তার অধিকাংশই মোটামুটিভাবে ফুটে উঠেছে। সুন্দরবন সম্পর্কেও কথা আছে। আমি মাননীয় রাজ্যপালের ভাষণ সহ রবিবাবুর প্রস্তাব সমর্থন করছি।

**Shri Animesh Mukharjee:**

মিঃ স্পীকার, স্যার, আজকে পশ্চিমবাংলায় মধ্যবর্তী নির্বাচনের পর যুক্তফ্রন্ট সরকার ৩২ দফা কর্মসূচীর ভিত্তিতে আবার শাসন ক্ষমতায় আসীন হয়েছেন। আমরা কংগ্রেসের তরফ থেকে তাঁদের এই বিজয়কে অভিনন্দন জানাচ্ছি কিন্তু সঙ্গে সঙ্গে দুঃখের সঙ্গে আমি জানাচ্ছি যে আজকে ৩২ দফা কর্মসূচীর নমুনা আগামী দিনে কি হবে তার প্রমাণ পাচ্ছি পশ্চিমবঙ্গ যুক্তফ্রন্ট সরকারের খাদ্যমন্ত্রী সুধীনকুমার ৩২ দফার মধ্যে বলেছিলেন পশ্চিমবাংলায় যুক্তফ্রন্ট সরকার কায়েম হলে সমস্ত খাদ্যব্যবসা রাষ্ট্রীয়করণ করা হবে। কিন্তু আজকে এ পর্যন্ত খাদ্যমন্ত্রী ঘোষণা করলেন না যে তাঁর খাদ্যনীতি কি হবে। খবরের কাগজে দেখেছি জ্যোতি বসু শিল্পপতিদের বলছেন যে তোমাদের কোন ভয় নেই, তোমরা পশ্চিমবঙ্গে টাকা লগ্নী কর কিন্তু কোন শিল্পপতি বলছেন না যে আগামী দিনে পশ্চিমবাংলায় তাঁরা কত কোটি টাকা লগ্নী করবেন। কারণ তাঁরা সকলেই দেখছেন যে পশ্চিমবাংলায় ভবিষ্যতে রাজনীতি কি রূপ পরিগ্রহ করবে, আইন শৃঙখলা কিভাবে তাঁরা রক্ষা করবেন। সঙ্গে সঙ্গে আমরা আবার খবরের কাগজে দেখছি পশ্চিম বাংলায় আবার অরাজকতার সৃষ্টি হচ্ছে। (গোলমাল)

মিঃ স্পীকার, স্যার, আপনি শুনলে অবাক হবেন আমার বিধানসভা কেন্দ্রে দীনহাটায় নির্বাচনের পর যুক্তফ্রন্ট সরকারের প্রাক্তন চিফ হুইপ-এর নেতৃত্বে দীনহাটা মহকুমার মহকুমাশাসক শিবেশ নিয়োগীকে ঘেরাও করে মেরে তাড়িয়ে দেওয়া হয়েছে। সেখানে এখন মহকুমা শাসক নেই সেখানে আইন-শৃঙখলা বলতে কিছু নেই। সেখানে একটা অরাজকতা সৃষ্টি হয়েছে। জ্যোতি বসু, অজয় মুখার্জী বলছেন যে তাঁরা আইন শৃঙখলা রক্ষা করে যাবেন কিন্তু আজকে কিভাবে কংগ্রেসের সমর্থকদের কংগ্রেস ওয়ার্কারদের মারা হচ্ছে তার প্রমাণ এই হ্যান্ড বিল। এটা আমার নয়, এটা মার্কস বাদী কমিউনিস্ট পার্টির হ্যান্ড বিল। এর তারিখ হচ্ছে ২৪এ ফাল্গুন, ৮ই মার্চ, দীনহাটায় আইন শৃঙখলা কিভাবে ভাঙ্গা হচ্ছে সেই কথাই মার্কসবাদী কমিউনিস্টরা এই হ্যান্ড বিলে বলেছেন। তাতে লেখা রয়েছে, "যুক্তফ্রন্ট সরকার শাসন ক্ষমতায় আসীন হবার সঙ্গে সঙ্গে সমগ্র রাজ্যব্যাপী সাধারণ মানুষের মধ্যে উৎসাহ উদ্দীপনা দেখা দিয়েছে। অপর দিকে কায়েমী স্বার্থ ও কিছু কিছু বামপন্থী অধিয়ারের চক্রান্ত ও তাঁদের সহায়তায় দীনহাটা মহকুমার নানা স্থানে দুষ্কর্ম করিয়া প্রতিহিংসা চরিতার্থ করিবার কয়েকটা প্রয়াস পাইতেছে।" এটা আমার কথা নয়, এটা দীনহাটা মহকমার মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কথা। কিন্তু এখন তাঁরা সেটা অস্বীকার করছেন। মিঃ স্পীকার স্যার আজকে দীনহাটায় আমরা দেখেছি ওখানে আমার কেন্দ্রে যেসমস্ত র‍্যাশানের দোকানের মালিক হয়ত কংগ্রেসকে ভোট দিয়েছেন সেই সমস্ত র‍্যাশানের দোকানের মালিককে তাঁরা মাল দেওয়া বন্ধ করে দিয়েছেন। আজকে যাঁরা কংগ্রেসের সমর্থক, কংগ্রেস কর্মী

তাদের গায়ে গরম জল ঢেলে দেওয়া হয়েছে। এজন্য থানায় ডায়রী করা হয়েছে কিন্তু ডায়রী করার পরও পুলিশ যায় নি। পুলিশ বলেছে এখন যুক্তফ্রন্ট সরকার হয়েছে আমাদের কিছু করার নেই, যুক্তফ্রন্ট সরকার থাকতে আমরা কিছু করতে পারবো না একথা পুলিশ পরিষ্কারভাবে বলেছে।

(তুমুল হট্টগোল)

(শ্রীসাধন গুপ্ত: যে হ্যাণ্ডবিলের সবটা পড়লেন না সেই হ্যাণ্ডবিলটা টেবিলে রাখবেন কি?)

[4-50—5 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, আমার কেন্দ্রে যেসমস্ত সংখ্যালঘু সম্প্রদায় আছে তাদের ভয় দেখান হচ্ছে যে, তোমাদের পাকিস্তানে পাঠিয়ে দেওয়া হবে। সংখ্যালঘুদের সম্বন্ধে থানায় ডায়রী করা হয়েছে কিন্তু কোন ফল পাওয়া যায় নি। সংখ্যালঘু সম্প্রদায়কে মারা হয়েছে, মাথা ফাটিয়ে দেওয়া হয়েছে, এজন্য ১৮-২ তারিখে থানায় ডায়রী করা হয়েছে, পুলিশ যায় নি। ১৩-২ তারিখে কংগ্রেস কর্মীদের মারা হয়েছে, এজন্য থানায় ডায়রী করা হয়েছে কিন্তু পুলিশ যায় নি।

(তুমুল হট্টগোল।)

মিঃ স্পীকার, স্যার, খবরের কাগজে দেখলাম আমার কেন্দ্রে যিনি মহকুমা শাসক তাঁর বিরুদ্ধে এঁরা চার্জ এনেছেন যে তিনি নাকি কংগ্রেসকে সাহায্য করেছেন। আমি বলি যদি কোন মহকুমা শাসক কোন দলকে সাহায্য করেন তাহলে তাঁর বিরুদ্ধে নিশ্চয়ই চার্জ গঠন করা উচিত, এটা আমি সমর্থন করি। কিন্তু আজকে কোন সভ্য দেশে আছে যেখানে তাঁরা মহকুমা শাসককে ঘেরাও করে তাঁকে মেরে তাড়িয়ে দেয়? কিন্তু দীনহাটা মহকুমা শাসককে ঘেরাও করে মেরে তাড়িয়ে দেওয়া হয়েছে। সেই মহকুমা শাসকের বিরুদ্ধে বহু প্রচার ফরওয়ার্ড ব্লক থেকে আগে করা হয়েছিল কিন্তু আজকে যুক্তফ্রন্ট সরকারের ডেপুটি মিনিস্টার জ্যোতি বসু মহাশয় কুচবিহারে গিয়ে এই মহকুমা শাসককে সার্টিফিকেট দিয়েছিলেন। কেন দিয়েছিলেন জানেন? কারণ তিনি ভাল লেভি সংগ্রহ করেছিলেন। জ্যোতি বসু মহাশয় যেখানে সার্টিফিকেট দিয়েছেন সেখানে ফরোয়ার্ড ব্লক থেকে তাঁকে কনডেম করেছে। সুতরাং আমরা বলছি এবং দেখছি যে যুক্তফ্রন্ট সরকারের মধ্যে অভিনব খেলা চলছে। সেজন্য অনুরোধ করছি আজকে বিচার বিভাগীয় তদন্ত করুন। আজকে যেভাবে কংগ্রেস কর্মীদের বিরুদ্ধে অত্যাচার হচ্ছে, টাকা পয়সা কেড়ে নেওয়া হচ্ছে, সংখ্যালঘুদের মারা হচ্ছে তার বিচার বিভাগীয় তদন্ত হওয়া উচিত। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Bhabani Mukherjee:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার উপর যখন বিরোধী দলের সদস্যরা বক্তৃতা করছিলেন তাঁদের বক্তৃতায় আমরা কেবলই শুনছিলাম যে, এই রাজত্বে গণতন্ত্র বলে নাকি কিছু নেই, বর্তমান যুক্তফ্রন্ট সরকার হবার পর গণতন্ত্রের কোন আশ্বাস আর তাঁরা পাচ্ছেন না। আমি রাজ্যপালের যে ভাষণ আছে তার একটা লাইন, এটা ওঁদের জন্য নয়, জনসাধারণের জানার জন্য পড়ে দিচ্ছি। যেহেতু ওঁরা এইসব কথা তুলেছেন তার জন্যই আমি এর থেকে পড়ে দিচ্ছি।

The new government assures the people that it will not interfere with any kind of legitimate movement of the people.

(Noise)

এইসব কথা তো লেখা আছে। এঁরা কেউ পড়ছেন কিনা জানি না, কারণ ওঁদের তো পড়বার ব্যাপার নেই।

(Noise)

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়:**

Sir, I think that the honourable member is a new member and making his maiden speech. No new member should be interrupted when a maiden speech is made by him. I shall follow it.

**শ্রীভবানী মুখার্জী :** এখন কথা হচ্ছে গণতন্ত্র রক্ষা করবার জন্য যুক্তফ্রন্ট সরকার প্রতিজ্ঞাবদ্ধ এবং সেইজন্য যাঁরা আটক আইনে আটক আছেন তাঁদের সম্বন্ধে বিবেচনা করছেন। ওই যুগে যাঁদের আটক করা হোত সেই ব্যাপার আমরা জানি। আমি এই প্রসঙ্গে জ্যোতিবাবুকে স্মরণ করিয়ে দিতে চাই গণতন্ত্র মানে চোর, ডাকাত, খুনে এবং যাঁরা দাঙ্গা বাধাবে নিশ্চয়ই তাদের গণতন্ত্র নয়। গণতান্ত্রিক অধিকার প্রতিষ্ঠা করবার যে লড়াই সেটাতে দেখতে পাচ্ছি এ'রাই সংকট সৃষ্টি করেছেন। গুন্ডাদের স্বাধীনতার বিষময় ফল সম্বন্ধে জ্যোতিবাবুকে বেশী গণতন্ত্র করতে গিয়ে যেসব পরিণাম ঘটল, সেটা একবার দেখুন। আমার এলাকা তেলেনীপাড়া সম্বন্ধে কথা উঠেছে। কাগজে যেটা বেরিয়েছে সেই তেলেনীপাড়ার কথা আমি এখানে রাখতে চাই। স্যার, একথা ঠিক যে জনসাধারণের গণতন্ত্র থাকবে এবং সুস্থ নাগরিকের জন্যও গণতন্ত্র থাকবে। কিন্তু ওই পক্ষের লোকেরা ২০ বছর ধরে সৃষ্টি করেছেন যে সমাজদ্রোহীদের এবং তাঁদের নেতারা যেসব কাজে অংশ গ্রহণ করেন, তাঁদের সেই কাজের জন্য—নিশ্চয়ই গণতন্ত্র থাকবে না। ওঁরা বলছেন যে ওঁদের উপর শক্তি প্রয়োগ করা হচ্ছে ওঁদের আমাদের দলে ভেড়াবার জন্য। কিন্তু আমি মনে করি ওই সব বস্তু যদি আমাদের দলে যোগ দেয় বা ঢোকে তাহলে যুক্তফ্রন্ট সরকারের বারোটা বাজবে এবং যুক্তফ্রন্ট সরকার যেজন্য দাঁড়িয়েছে তার সর্বনাশ হবে। আমি জানি না ও'দের দলে ভেড়াবার জন্য কারা কাজ করছেন। আমরা তো জানি বাংলদেশের মানুষ ও'দের ঝেঁটিয়ে বিদায় করতে চায়। স্যার, যাঁরা গণতন্ত্রের ধ্বজাধারী তাঁদের কথা একটু স্মরণ করিয়ে দিতে চাই। দেশে স্বাধীনতা আসার পর এই তেলেনীপাড়ায় ১৯৫০ সালে একবার সংখ্যালঘু সম্প্রদায় কচুকাটা হয়েছিল। সেখানে স্টেনগান ইউজ করা হয়েছিল, ফায়ারিং করা হয়েছিল এবং শত শত নয়, হাজার হাজার সংখ্যালঘুকে কাটা হয়েছিল এবং তাতে অংশগ্রহণ করেছিলেন ও'দের দলের মন্ত্রীরা। তারপর থেকে এই তেলেনীপাড়ায় সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষকে হত্যা করা, তাদের সম্পত্তি লুঠ করা একটা নেশা ও পেশা হয়েছিল। কংগ্রেসকে ভোট না দিলে ভয় দেখান হোত। ১৯৬৭ সালে কয়েক মাসের জন্য নূতন যে আবহাওয়া বাংলাদেশে এসেছিল, তার সুযোগে সেখানকার সংখ্যালঘু সম্প্রদায়রা ভরসা পেয়েছিল যে আমরা স্বাধীনভাবে ভোট প্রয়োগ করতে পারব এবং গণতান্ত্রিকভাবে বাঁচার অধিকার পাব। তারা আশা করেছিল যে সেই অধিকার এই যুগে আসবে। এটাই ওঁদের গায়ে জ্বালা হয়েছে। তারপর রাজ্যপালের শাসনে আবার লোকদের দিয়ে আক্রমণ করান হয়েছে এই তেলেনীপাড়া অঞ্চলে। এই ব্যাপারে জড়িত রয়েছে কংগ্রেস এবং তার সঙ্গে রয়েছে জনসংঘ। এ'দেরই ছিল এই ঘটনা ঘটাবার পেছনে অগ্রণী ভূমিকা এবং তার সঙ্গে ছিল কায়েমী স্বার্থবাদী মিল অথরিটিস। আপনি জানেন কাদের নিয়ে এই মিল অথরিটিস হয়েছে। ব্রিটিশ বা ইংলিস কোম্পানী চলে গেছে এবং তারপর কারা এর মালিক হয়েছে, তা আপনি জানেন। এইসব মালিকদের সাম্প্রদায়িকতা লাগাবার ব্যাপারে স্বার্থ আছে এবং এই সমস্ত চক্রান্তের পেছনে ও'রাও ছিল। এই দাঙ্গা আজকের ঘটনা নয়, এটা পরিষ্কার রাজনৈতিক ব্যাপার। আমার মনে আছে ১৯৬৬ সালে আমরা এম এল এ-রা জেল থেকে বেরিয়ে আসি। গণতন্ত্রের যাঁরা ধ্বজাধারী তাঁরাই আমাদের ভারত রক্ষা আইনে আটক করে রেখেছিলেন। ১০ই মার্চের সময় ও পরে বাংলাদেশে একটা ব্যাপক আন্দোলন হয়েছিল এবং আমার মনে আছে ১৯৬৬ সালের সেপ্টেম্বর মাসে একটি শান্তিপূর্ণ রাজনৈতিক শোভাযাত্রার উপর আক্রমণ হয়।

[5—5-06 p.m.]

কংগ্রেসীরা শোভাযাত্রাকে আক্রমণ করেছিল, আমাদের বন্ধুদের কয়েকজনের মাথা ফাটিয়ে দিয়েছিল, অনেক সাইকেল, ঘড়ি-টড়ি খোয়া গেছল। ১৯৬৭ সালে ইলেকশনের দিনে এস ডি ও সাহেব ছিলেন, তিনি দেখেছেন কতখানি ঔদ্ধত্য, প্রকাশ্যভাবে কংগ্রেসীরা ইলেকশন বুথ আক্রমণ করে নির্বাচন পন্ড করার চেষ্টা করেছিল। ইলেকশনের দিনে এই জিনিস হয়েছে। শুধু তাই নয়, এই যে গত নির্বাচন হয়ে গেল ৯ই ফেব্রুয়ারী, সেদিন দেখলাম, সংখ্যালঘু মানুষ যারা আমাদের পক্ষে ভোট দিয়েছে, তাদের কি দশা হয়েছিল। কংগ্রেসীরা একেবারে ক্ষেপে গেছিলেন, যখন দেখলেন সংখ্যালঘু মানুষেরা আমাদের ভোট দিচ্ছে ওদের জয়ের কোন আশা নাই তখন তাঁরা কি করলেন? এমন আক্রমণ করলেন যে বেলা একটার পর থেকে ৯ই ফেব্রুয়ারীতে, বারটি বুথ বন্ধ হয়ে গেছিল, সমস্ত বাজার লুঠ হতে যাচ্ছিল সন্ধ্যাবেলা দুটি সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষ কংগ্রেসী গুন্ডাদের দ্বারা হত্যা হয়েছে এবং ওপার থেকে গোন্দলপাড়া থেকে মিল অথরিটিস-এর

কারখানা থেকে লোহার ডান্ডা দিয়ে দল নিয়ে এসে সমস্ত সংখ্যালঘুদের বাড়িতে আগুন ধরিয়ে দিয়েছিল, ইলেকশনের দিনে এই ঘটনা ঘটেছিল, তারপরে হোলি উৎসবের নাম করে দ্বিতীয় ঘটনা ঘটল। আমি জ্যোতিবাবুকে নিশ্চয়ই স্মরণ রাখতে বলবো স্থানীয় যে পুলিশ আছে তারা অত্যন্ত খারাপ। এইসব জায়গায় অনেক অফিসিয়াল করাপ্ট। যারা স্মাগলারর্স, যারা অ্যান্টি সোশিয়েল অ্যাকটিভিটি করে তাদের সঙ্গে লোক্যাল পুলিশ হবনবিং করে, ফলে এই যে দাঙ্গা ঘটে গেছে তাকে বাধা দিতে স্থানীয় পুলিশ প্র্যাকটিক্যালী কিছুই করে নি। অবশ্য অল্প সময়ের মধ্যে উচ্চতর পুলিশ অফিসিয়েলসরা এসে পড়ে এবং স্টেপও নিয়েছিল। কিন্তু মাত্র দু-তিন ঘণ্টা সময়ের মধ্যে ব্যাপক ক্ষতি হোয়ে গেল। পরিকল্পনা করে হোলির নাম করে কংগ্রেসী শোভাযাত্রা বার করেছিল। আমার মনে আছে স্বাধীনতার পর মনুমেন্টের তলায় "লড়কে লেঙ্গে পাকিস্তান" বলে যে শোভাযাত্রার কথা শুনেছিলাম যার ফলে কলকাতার বুকের উপর একটা নারকীয় ঘটনা ঘটেছিল, ঠিক সেইরকম ঘটনা ঘটেছিল তেলেনীপাড়ায় কংগ্রেস এবং জনসঙ্ঘ-এর দলবাজদের দ্বারা। আর এর পেছনে প্যাট্রোনাইজ করেছিল এই মিল কোম্পানী। সেজন্য আজকে ল অ্যান্ড অর্ডারের যে ব্যাপার সে সম্বন্ধে সতর্ক হয়ে চলতে হবে। গণতন্ত্রের নামে যারা আন্টি সোশাল অ্যাকটিভিটিজ করে তাদের কঠোর হস্তে দমন করতে হবে, এ সম্পর্কে যুক্তফ্রন্ট সরকারকে সতর্ক হতে হবে। পশ্চিমবাংলার বহু লোক বলছে আমাদের সরকার কি এসব জানছেন না, কেন এইসব দুষ্কৃতকারীদের কঠিন হস্তে দমন করছেন না?

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের রাজ্যপালের ভাষণে আমাদের দেশের অন্যান্য সমস্যার কথা বলা হয়েছে। বাংলাদেশের কৃষি হোক, শিল্পই হোক, যে রাস্তায়ই এগুতে যাব তাতেই রয়েছে কায়েমী স্বার্থ এবং প্রতিক্রিয়াশীল চক্রান্ত এদের প্রশ্রয়দাতা হচ্ছে বর্তমানে আমাদের বিরোধী পক্ষের লোকেরা। তাদের সম্বন্ধে সতর্ক হয়ে কাজ করতে হবে, সেই সব গাছগুলিকে উপড়ে ফেলতে হবে যদি সত্য সত্যই গণতন্ত্রের জন্য কাজ করতে হয়। গণতান্ত্রিক আন্দোলন হবে, আমাদের পুলিশ বাহিনী কাজ করবে, কিন্তু এইসব সাম্প্রদায়িকতা, এইসব প্রাদেশিকতা এই সমস্ত গুন্ডামী, নারকীয় অ্যান্টি সোশ্যাল অ্যাকটিভিটি-এর বিরুদ্ধে কাজ করতে হবে। এই কথা মনে রেখে যাতে আমাদের পুলিশ বাহিনী কাজ করে তার জন্য আমি আমাদের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করছি। শুধু একথাই নয়, বর্ধমান ইটাচুনায় সাম্প্রদায়িক ঘটনা ঘটাবার চেষ্টা করছে। কয়েকদিন আগে তেলেনীপাড়া, চাপদানীর কংগ্রেস ক্যান্ডিডেট গিয়ে দাঙ্গার উস্কানি দিচ্ছেন। যে হিন্দুস্থানীদের আমরা ঠান্ডা করে এনেছিলাম, তাদের সঙ্গে গিয়ে গোপনে মিটিং করছেন, প্রকাশ্যে ও গোপনে উত্তেজনা সৃষ্টির চেষ্টা করছেন।

এইসব ঘটনা ঘটছে। এর প্রত্যক্ষ প্রমান মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি হাজির করতে পারি। চাঁপদানীতে ইলেকশন রেজাল্ট বেরিয়েছে, বোমকেস হেরে গেছে, তখুনি ইটখোলা থেকে স্মাগলার-দের লোক শোভাযাত্রার উপর অ্যাটাক করেছে। ভিকট্রি প্রসেসনকে লাঠি দিয়ে চার্জ করে তাদের অ্যাটাক করা হয়েছে, এইসব কথা স্মরণ রেখে যেন আমাদের যুক্তফ্রন্ট সরকার কাজ করেন। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তাকে আমি সমর্থন করছি।

**Mr. Speaker:** Mr. Mukherjee was the last speaker. There were twelve speakers who spoke today. The House stands adjourned till 1 p.m. tomorrow.

### Adjournment

The House was accordingly adjourned at 5-6 p.m. till 1 p.m. on Wednesday, the 12th March, 1969, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Wednesday, the 12th March, 1969, at 1 p.m.

**Present**

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 26 Ministers, 3 Ministers of State and 228 Members.

## Calling attention to matters of urgent public importance.

[1—1-10 p.m.]

**Mr. Speaker:** I have received seven notices of Calling Attention on the following subjects, namely:—

(1) Opening of the Manindra Cloth Mill—from Shri Amalendra Lal Roy.

(2) Incidents in the National Medical College Hospital—from Dr. Zainal Abedin.

(3) Disturbances at Titagarh and Telenipara—from Shri Amarendra Nath Ray Prodhan, Shri Bimal Basu and Shri Suresh Sinha.

(4) Tubewells rendered derelict for want of proper maintenance—from Shri Gour Chandra Kundu.

(5) Reported atrocities of workers belonging to Congress Party in January last—from Shri Bhupal Chandra Panda.

(6) Malpractices disclosed by the Powerloom Inquiry Report—from Shri Anil Kumar Mukherjee.

(7) Recent incidents in the Calcutta Hospitals—from Shri Anil Kumar Mukherjee.

I have selected the notice of Dr. Zainal Abedin on the subject of incidents in the National Medical College Hospital. The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**শ্রীযতীন চক্রবর্তীঃ** হেল্থ মিনিস্টার আমাকে বলেছেন উনি এটা পরশু দিন দেবেন।

**শ্রীপ্রলয় তালুকদার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ বসুমতীতে একটা খবর বেরিয়েছে হাওড়া জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগ সম্পর্কে। গত ফেব্রুয়ারী মাসে হাওড়া জেলাতে প্রায় সাড়ে তিন শত প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হয়েছিল যারা আনট্রেনড, আনট্রেনড টিচার যারা তারা প্রাথমিক শিক্ষকরূপে নিয়োগ হতে পারে না এটাই হচ্ছে সার্কুলার। সেই সার্কুলারকে ভঙ্গ করে এদের নিয়োগ করা হয়েছে। এ সম্পর্কে আজকে বসুমতী কাগজে একটা রিপোর্ট আছে। এই শিক্ষকদের নিয়োগ কেন বাতিল করা হবে না এবং ওরা এইভাবে যে মাইনে নিয়ে যাচ্ছে এই মাইনে দেওয়া কেন বন্ধ হবে না এ সম্পর্কে আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে একটা বিবৃতির আশা করি।

## Discussion on Governor's Address:

**Dr. Nalinaksha Sanyal:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়..................

**Shri Amales Chandra Majumdar:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি প্রিভিলেজের উপর একটু বলতে চাই..............

**Mr. Speaker:**

আপনি বসুন, পরে বলবেন।

**Shri Amales Chandra Majumdar:**

স্যার, এইসব লোককে আপনি এখানে বলতে দেবেন? যারা বাংলাদেশের ইতিহাসকে কলঙ্কিত করেছে সেইসব লোকেদের বলার অধিকার নেই।

(Noise)

**Shri Amalendra Lal Ray:**

সেইসব দলত্যাগীদের কথা বাংলাদেশ শুনতে রাজি নয়, বাংলাদেশের ইতিহাসকে যারা কলঙ্কিত করেছে সেই ১৬ জন শয়তানের ১ জন হচ্ছে নলিনাক্ষ সান্যাল।

**Mr. Speaker:** What you have said is not related to the business of the House. I declare it out of order.

**ডঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে উষ্মা প্রকাশ করবার চেষ্টা হয়েছে তার জবাবে একটা কথা বলতে চাই জনগণের রায়ে আমি এখানে স্থান পেয়েছি এবং সেই জনগণের রায়ের উপর নির্ভর করে আমি আমার বক্তব্য বলব। কারো চিৎকারে ভীত হবার পাত্র আমি নই—এটা জানবেন।

(তুমুল চিৎকার ও সরকার পক্ষ হইতে ক্রমাগত বাধাদান।)

যে অবস্থায় যুক্তফ্রন্টের পরিবর্তনের প্রয়োজন হয়েছিল আজ ইতিহাস তার সাক্ষী। আপনি অবগত আছেন যে বাংলা দেশে যখন প্রথম যুক্তফ্রন্ট সরকার গঠিত হয় তখন তার মধ্যে নিজেই বিশিষ্ট অংশ গ্রহণ করেছিলাম। সেই যুক্তফ্রন্ট সরকার গঠনের ব্যাপারে আমার অবদান কিছু কম ছিল না। কিন্তু অল্প দিনের মধ্যেই আমি উপলব্ধি করলাম এই যুক্তফ্রন্টের শরিকরা অন্য সব বিষয়ে বিযুক্ত, কেবলমাত্র একটা বিষয়ে যুক্ত, সেটা হচ্ছে—গদি দখল রাখবার ব্যাপারে। 'সবার উপরে গদিই সত্য, তাহার উপরে নাই'—এই হচ্ছে তাদের মটিভ। অল্প দিনের মধ্যে লক্ষ্য করতে পারলাম, বিযুক্তফ্রন্টের শরিকরা শুধু বিযুক্ত নয়, তারা নিজেরাই নিজেদের শরিকদের মধ্যে পরস্পর পরস্পরকে হানাহানির কাজে লিপ্ত হয়ে গিয়েছেন। বাংলা দেশের মানুষ শীঘ্র ভুলবেন না যে বাংলা দেশের মুখ্যমন্ত্রী অজয়কুমার মুখোপাধ্যায়কে অপদস্থ করার প্রচেষ্টা কোন কোন শরিকদল করেছিল। বাংলা দেশের মানুষ, বাংলা দেশের ইতিহাস রচয়িতেরা একথা নিশ্চয় অক্ষরে অক্ষরে মনে রাখছেন যে কথা আজ উঠেছে যে মাননীয় ধর্মবীর যুক্তফ্রন্ট সরকারের পতন ঘটিয়েছেন, সেকথা সম্পূর্ণ অসত্য। যুক্তফ্রন্ট তার আগেই নিজেদের ভেতরের দুর্বলতার জন্য ফেটে পড়েছিল। এই ভাঙ্গা ঘর যখন বাংলা দেশের প্রশাসন ব্যবস্থা করতে পারে নি, এরা যখন বাংলা দেশের ঘরে ঘরে অরাজকতা সৃষ্টি করেছিল, যখন বোঝা গেল আমাদের অর্থনৈতিক শক্তি গ্রামে এবং শহরে একেবারে ভেঙ্গে পড়ল, যখন এই বাংলা দেশের পল্লীতে এবং শহরে নির্বিবাদে জীবন যাপন করা অসম্ভব হয়ে উঠেছিল, তখনই যুক্তফ্রন্টের অন্ত্যেষ্টিক্রিয়া মাত্র করেছিলেন ধর্ম্মপাল। ধর্ম্মপাল মৃত যুক্তফ্রন্টের অন্ত্যেষ্টির কাজ করে তাদের সদগতির উপায় করেছিলেন।

[1-10—1-20 p.m.]

তাতে তাদের অপবাদ দেওয়া চলে না। একথা সর্বজনবিদিত যে আইনের দিক থেকে রাজ্যপালের সম্পূর্ণ ক্ষমতা ছিল এবং সে ক্ষমতা যাঁরা চ্যালেঞ্জ করতে গিয়েছিলেন—তাতে তাঁদের ভাল হয় নি। এই বিধানসভায় ভোটের মাধ্যমে নূতন সরকারকে চ্যালেঞ্জ করার ক্ষমতা তাঁদের ছিল না। তাঁরা জানতেন জনসমর্থন তাঁরা হারিয়েছেন। (নয়েজ)

**শ্রীনিখিল দাস :** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, এই হাউসের ডিসমিস্যাল সম্পর্কে গতবার আপনি একটা রুলিং দিয়েছিলেন এবং সেই রুলিং-এ এই ছিল যে গভর্নর এই যে ডিসমিস্যাল করেছেন সেই ডিসমিস্যাল কনস্টিটিউসন্যাল হয় নি এবং যে এপয়েন্ট করেছেন সেই এপয়েন্টমেন্টও কনস্টিটিউসন্যাল হয় নি। এই হাউস-এর মধ্যে আপনার এই রুলিং ছিল। কিন্তু তিনি বলেছেন গভর্নর যেটা করেছেন সেটা ন্যায়সঙ্গত করেছেন। তাই আমি বলছি এই হাউস-এ আপনার যে রুলিং সেই রুলিং-কে তিনি অবমাননা করছেন। এইভাবে বলায় তাঁর কোন অধিকার নেই। এসব বাদ দিতে হবে।

**মিঃ স্পীকার :** উনি ও'র মত প্রকাশ করেছেন। গভর্নর এড্রেস-এ একথা লেখা আছে, এটা রেলিভেন্ট। সুতরাং উনি বলছেন, আপনি আপনার উত্তরে সব বলবেন।

**শ্রীনিখিল দাস :** আপনার রুলিং যা ছিল সেই রুলিং-এর প্রতি তিনি কটাক্ষ করছেন।

**মিঃ স্পীকার :** উনি বলছেন বলুন, আপনি পরে বলবেন।

**শ্রীযতীন চক্রবর্তী :** আপনি একটা রুলিং দিয়েছেন, সেই রুলিং এখানে সকলের উপর প্রযোজ্য। সেই রুলিং সমালোচনা করার অধিকার কোন সদস্যের আছে কিনা সেটাই মূল কথা। আপনি যে রুলিং দিয়েছেন সেই রুলিং-এর সমালোচনা কোন সদস্য যদি করেন তা তিনি করতে পারেন কিনা সেটাই প্রশ্ন।

**মিঃ স্পীকার :** তিনি আমার রুলিং-এর সমালোচনা করেন নি। তিনি হাইকোর্ট-এর যে রায়, সেটাকে সমর্থন করছেন যা তিনি করতে পারেন। রুলিং যা হয়েছিল সেটা দেশের মানুষ মেনেছে।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল :** বিরোধীপক্ষের বক্তব্য শোনবার যদি ধৈর্য না থাকে তাহলে একনায়কত্ব সৃষ্টি হবে। তাই আপনাকে অনুরোধ করি যে আপনি অনুগ্রহ করে দেখবেন যে উপযুক্ত ধৈর্য্য যেন তাঁরা রক্ষা করেন। বিরোধীপক্ষের সঙ্গে আলাপ আলোচনা করতে হয় এবং সংসদীয় গণতন্ত্রে আলাপ আলোচনার মাধ্যমে সরকার পরিচালনার রীতি আছে। এ পর্যন্ত আমি আপনার রুলিং-এর কোন কথা বলি নি। আমি কেবলমাত্র এইকথা বলেছি যে সরকার নূতন করে সংগঠিত হয়েছিল রাজ্যপালের দ্বারা অতি অল্প দিনের মধ্যে, সেই সরকার বিধানসভা আহ্বান করে বিধানসভার মধ্যে তার সদস্যদের ভোটের উপর নির্ভর করে তাঁরা সংখ্যাগরিষ্ঠতা প্রমাণ করার জন্য প্রস্তুত হয়ে এসেছিলেন।

কিন্তু একটা দল তাঁরা মনে করেছিলেন বাইরে তাঁরা লড়াই করে মন্ত্রীত্ব জয় করবেন। হাউসের ভেতরে তাদের সংখ্যাগরিষ্ঠতা যাচাই করবার সুযোগ তাঁরা দেবেন না। তাই নানারকম গন্ডগোল করে নানা অসুবিধা করে এই হাউস পরিচালনা করবার সুযোগ এবং সংবিধান এ্যাপ্লাই করতে দেন নি।

**মিঃ স্পীকার :** ডাঃ সান্যাল, আপনাকে মনে করিয়ে দিচ্ছি যে তখনকার যুক্তফ্রন্ট সরকার কোন কিছু করবার আগেই এখানে প্রথম দিন যখন পি, ডি, এফ, মন্ত্রীসভা এসেছিল আমি তখন তাতে রুলিং দিয়েছিলাম, সুতরাং সে রুলিং দেবার পর ওদের ভোট নেবার ব্যবস্থা ছিল না। আমার মতে সেদিনের সে রুলিং হচ্ছে এই যে, যাঁরা ডিসকোয়ালিফায়েড মিনিস্টার তাদের ভোট হতে পারে না।

(নয়েজ)

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় যে রায় আপনি দিয়েছেন সেটা সম্পূর্ণভাবে আমি মেনে নিচ্ছি। সেই আইন মেনে আমাদের সদস্যরা বক্তৃতা করবেন। এখন কথা হচ্ছে যে রায় দিলেন সেটা মেনে যখন বক্তৃতা করবেন তখন তাঁকে বক্তৃতা করতে দেওয়া হবে কিনা। আমার দলের উপর আমার প্রভাব আছে। আমি আমার দলকে চুপ করতে বললে তাঁরা চুপ করবেন। স্যার, এ'দের কি কোন নেতা নেই? যে নেতারা এ'দের চুপ করতে বলতে পারেন।

**মিঃ স্পীকারঃ** আপনি যেটা বলেছেন ইট ইজ এ রিফ্লেকসান অন দি পার্টি ইটসেল্ফ। এটা ইলেকসানের পর প্রথম দু-একদিন হচ্ছে। আমি আপ্রাণ চেষ্টা করবো। এ'রা চুপ করে যাবেন।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** আমরাও আপ্রাণ চেষ্টা করবো হাউসের মান রক্ষা করতে। আপনাকে আমরা সম্পূর্ণ সাহায্য করবো ও শান্তি রক্ষার চেষ্টা করবো। মাননীয় সদস্য বক্তৃতা করছেন তাতে দু-একটা মন্তব্য করতে পারেন কিন্তু যেভাবে চেঁচামেচি করছেন তা করতে দেওয়া উচিত নয়। তাই বলছি হাউসকে হাট করতে দেবেন না হাউসটা হাউসই থাক।

**শ্রীযতীন চক্রবর্তীঃ** মাননীয় অধ্যক্ষমহোদয়, বিরোধী দলের নেতা শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় যে কথা বললেন--যেভাবে অঙ্গুলী দেখিয়ে তিনি বললেন যে আমাদের কথা নাকি কেউ শুনছে না আর ও'র দল ও'র কথা শুনছে। আমাদের নেতা শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায় আছেন তাঁর কথাই আমরা শুনছি। যদি আমরা না শুনতাম তাহলে তাঁদের পক্ষে কোন বক্তৃতা দেওয়া সম্ভব হত না। আমাদের সদস্যদের আমরা শান্ত থাকতে বলেছি। এত টাঁচ যদি হয়--যিনি দলত্যাগ করেছেন তাঁকে তা বললে এত গায়ে লাগছে কেন?

(নয়েজ)

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** মাননীয় অধ্যক্ষমহোদয়, যারা আজকে হল্লা করবার চেষ্টা করছেন? . .. ......

(নয়েজ)

**শ্রীসমরকুমার রুদ্রঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আমার কথাটা হচ্ছে এই যে, আপনি জানেন দিল্লীর লোকসভার অধ্যক্ষ এবং সারা ভারতের বিধানসভার অধ্যক্ষরা এবং বিধান-পরিষদের যারা চেয়ারম্যান ১৯৬৮ সালের ফেব্রুয়ারী মাসে তাদের একটি সভা হয়। সেখানে সর্বসম্মতিক্রমে এই সিদ্ধান্ত নেওয়া হয় যে মন্ত্রীমন্ডলির সংখ্যাগরিষ্ঠতা আছে কিনা সে বিষয়ে বিচার করবেন বিধানসভা মাত্র। এ বিষয়ে বিচার বিবেচনা করবার রাজ্যপালের কোন অধিকার নেই। এ ছাড়া বিধানসভা কবে আহ্বান করা হবে এ বিষয়েও মন্ত্রীমন্ডলি বলবার অধিকারী।

(গোলমাল)

**মিঃ স্পীকারঃ** আমি আপনাদের কাছে বিনীত নিবেদন করছি যে আপনারা বসুন, সভার কাজ চালাতে দিন। আপনারা যদি না বসেন তাহলে সভার কাজ চলবে না।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** মাননীয় স্পীকার মহাশয়, শুধু আমার কথা নয়, শ্রীঅজয়কুমার মুখার্জী —যিনি প্রাক্তন এবং বর্তমান যুক্তফ্রন্টের নেতা হিসাবে পরিচিত তিনি ১৯৬৭ সালের অক্টোবর মাসের প্রথমে বিবৃতি প্রচার করে বলেছিলেন যে তিন বছর আগেও এইসব সদস্যদের অধিকাংশ বাংলা কংগ্রেস, ফরওয়ার্ড ব্লক, পি এস পি, এস এস পি'র প্রমুখ বিভিন্ন পার্টির সদস্যরা কংগ্রেসের অন্তর্ভুক্ত ছিলেন এবং নানা কারণে তারা নিজেরা এক একটা দল সৃষ্টি করে বাইরে যেতে বাধ্য হয়েছিলেন।

(গোলমাল)

(এ ভয়েসঃ কত টাকায় আপনি বিক্রী হয়েছিলেন।)

**মাননীয় স্পীকার মহাশয়, যারা নিজেরা কেনা-বেচার সামগ্রী তারা অন্যের সম্পর্কে এইরূপ মন্তব্য নিক্ষেপ করতে পারেন, তাতে আমি বিচলিত হব না।** তারপর, মাননীয় অজয়বাবু নিজে **২রা অক্টোবর একটি বিবৃতি প্রচার করেছিলেন যেটা দিল্লীর কাগজে ছাপা হয়েছিল এবং তার** বাংলা অনুবাদ এখানে **ছাপা হয়েছিল।**

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** ২রা অক্টোবর আমি কোন বিবৃতি দিই নি, আপনি অসত্য **কথা বলছেন।**

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** অজয়বাবুর বিবৃতি দিল্লীর কারেন্ট কাগজে বেরিয়েছিল ছাপার অক্ষরে এবং তার অনুবাদ এখানকার কাগজে বেরিয়েছিল।

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** কাগজে তো বেরিয়েছিল, আপনাকে কিনেছে সেটা স্বীকার করুন।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** অজয়বাবু পকেটে চিঠি নিয়ে গিয়েছিলেন রাজভবনের মধ্যে, তার পদত্যাগপত্র যেটা ছিল তার কোন কোন কপি এখানে কাগজওয়ালাদের কাছেও ছিল। আজ অজয়বাবু যদি সেটা অস্বীকার করেন তাহলে তার সত্যতা কতটুকু আছে তা প্রমাণ করবার উপযুক্ত মেটিরিয়াল আমার কাছে আছে।

(গোলমাল)

মাননীয় স্পীকার মহাশয়, আমার বক্তৃতার প্রারম্ভ থেকেই এখানে অযথা সময় নষ্ট করার চেষ্টা করা হয়েছে, তাই আমি আপনার কাছে বিনীত নিবেদন করছি যে আমার সময় আরও বাড়িয়ে দিন।

অজয়বাবু বলেছিলেন যে বিগত ৬ মাস কাজ করতে গিয়ে দেখেছি যে তাঁর সহযোগীদের সংগে একত্রে কাজ করা সম্ভব নয়। আরো অনেক কড়া কথা ছিল, এমনও কথা ছিল যে অজয়-বাবু একথা উপলব্ধি করেছেন যে বামপন্থী কমিউনিস্টদের একটা অংশ তাঁরা গোপনে সশস্ত্র আন্দোলনের চেষ্টা করে ভারতবর্ষের স্বাধীনতাকে বিপন্ন করে তুলতে পারে। এই অবস্থায় আগেকার যুক্তফ্রন্ট সরকারের হাতে যদি একদিনও সরকার পরিচালনার ভার থাকতো তাহলে দেশের মহা অকল্যাণ হতো। তাই আমি আগে বলেছি যে মাননীয় রাজ্যপাল হয়ত শুধু অন্ত্যেষ্টিক্রিয়া করেছিলেন মাত্র। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পরে আমি রাজ্যপালের ভাষণের উপর দফা ওয়ারি আমার কিছু বক্তব্য নিবেদন করতে চাই।

(তুমুল হট্টগোল)

(নির্ধারিত সময় অতিবাহিত হওয়ায় বক্তা তাঁর আসন গ্রহণ করেন।)

**শ্রীসাধন গুপ্তঃ** মাননীয় অধ্যক্ষমহোদয়, আজকে রাজ্যপালের বক্তৃতা সম্বন্ধে দু'কথা বলতে গিয়ে আমার কেবলই মনে হচ্ছিল যে কংগ্রেসের থেকে হঠাৎ আমাদের এতটা অভিনন্দন জানাবার উদ্দেশ্যটা কি। সত্যই কি তাঁরা গণতান্ত্রিক রায়কে গ্রহণ করলেন? আশ্চর্য হয়ে গিয়েছিলাম, কিন্তু দেখলাম অভিনন্দনের ধূম্রজালের পিছনে তাঁরা নানা রকম কথা তুলে বিভ্রান্তির সৃষ্টি করতে লাগলেন। যুক্তফ্রন্ট আসার পর নাকি আইন শৃঙ্খলা বিপন্ন হয়েছে, সাম্প্রদায়িক দাঙ্গা হচ্ছে ইত্যাদি অভিযোগ তাঁরা তুলতে লাগলেন যেন আমরাই এর জন্য দায়ী। একথা আজকে জলের মত স্পষ্ট। গতকাল কয়েকজন সদস্য অকাট্য প্রমাণ দিয়েছেন যে এই সমস্ত সাম্প্রদায়িক দাঙ্গা করিয়েছেন যাঁরা ভোটে পরাস্ত হয়েছেন। এটা তাঁদেরই উষ্মার ফল। এতদিন যাবত সংখ্যালঘু সম্প্রদায় তাঁরা মুসলমান হোন, হিন্দুস্থানী হোন, তাঁরা কংগ্রেসকে সমর্থন করে

এসেছেন ভয়ে বা অন্য কোন কারণে। আজকে তাঁরা নিজেদের স্বার্থ বুঝতে পেরেছেন এবং সেই স্বার্থ বুঝে তাঁরা যুক্তফ্রন্টকে সমর্থন করেছেন। এই হচ্ছে তাঁদের উষ্মা এবং তারই প্রতিশোধ নেওয়ার জন্য তাঁরা সাম্প্রদায়িক দাঙ্গা লাগিয়েছেন।

(কোশ্চেন ?)

আইন শৃঙ্খলার কথা তাঁরা তুলেছেন। নির্বাচনের আগে, অধ্যক্ষমহোদয়, আপনার মনে আছে যে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এবং ফরওয়ার্ড ব্লকের কর্মদের তাঁরা হত্যা করেছিলেন বেলে-ঘাটায়, বিরাটিতে এবং শ্যামপুকুরে। সেই সময় কিছুমাত্র আপত্তি, কিছুমাত্র দুঃখ প্রকাগ তাঁদের কাছ থেকে আসেনি। পাটুলিতে তাঁদের কংগ্রেস ভলান্টিয়াররা এসে সেখানকার জন-সাধারণকে বেধড়ক মারপিট করতে আরম্ভ করলেন।

(কোশ্চেন ?)

[1-30—1-40 p.m.]

কোশ্চেন করলে কি হবে, এটা সকলেই জানেন। সেখানকার লোকে দেখেছেন পুলিসের সাহায্যে এই কাজ তাঁরা করেছেন এবং তারপর সেই কাজ আমাদের উপর চাপাবার অপপ্রয়াস তাঁরা করেছেন। কাজেই এই জন্য আগে অভিনন্দনের সুরটা গেয়ে তারপর নিজেদের কুকীর্তির যে ফল সেটা আমাদের উপর চাপাবার চেষ্টা করেছেন। তারপর আর একটা বিভ্রান্তির সৃষ্টি করার চেষ্টা করেছেন। কংগ্রেস দলের নেতা তিনি আমাদের অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর বাজেট বক্তৃতায় নাকি কংগ্রেসেরই অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতার প্রতিধ্বনি শুনেছেন। আমার যদি ভুল না হয়ে থাকে তাহলে সেই বক্তৃতা নাকি ১৯৬৬ সালের ২০শে ফেব্রুয়ারী কংগ্রেসের অর্থমন্ত্রী করেছিলেন। বিচিত্র নয়, কংগ্রেসের অর্থমন্ত্রীর প্রতিধ্বনি আমাদের অর্থমন্ত্রী করবেন এতে আশ্চর্য হবার কিছু নেই। কারণ কংগ্রেসের শাসনে ভাল ভাল স্তোকবাক্যের অভাব কিছু ছিল না। ভাল কথা, কাজেই তার প্রতিধ্বনি আমাদের করা কিছু বিচিত্র নয়। কংগ্রেস সমাজতান্ত্রিক সমাজ করতে চেয়েছেন, বলেছেন সমাজতান্ত্রিক সমাজ আমরা করবো। আমরাও তো তাই চাই। কংগ্রেসের এক নেতা, যিনি প্রধানমন্ত্রী ছিলেন জওহরলাল নেহরু, তিনি অনেক দুঃখ করে বলেছিলেন আমাদের শিক্ষকদের দুরবস্থা, চাপরাসীরা যা মাইনে পায় তাও তাঁরা পান না। "আমরা শিক্ষকদের প্রতি সহানুভূতিশীল", গরীবের প্রতি অনেক দরদ, "আরাম হারাম হ্যায়", ইত্যাদি নানা কথা তাঁদের কাছ থেকে শুনেছি। কিন্তু সত্য চিত্রটা কি, এ কথা তো আমরাও বলতে পারি, যেমন তাঁরাও বলেছেন। কিন্তু ২২ বছরে আমরা দেখেছি, সমাজতান্ত্রিক সমাজ করার কথা তাঁরা বলেছেন কিন্ত বিড়লার ১৪ কোটি টাকার সম্পদ ৪৩৭ কোটি টাকাতে তুলে দিয়েছেন। শিক্ষকরা চাপরাসীদের চেয়ে কম মাইনে পান এইজন্য চোখের জল ফেলছেন অথচ তাঁদের অবস্থার উন্নতির জন্য কিছুই করেন নি। গরীবের প্রতি দরদের অনেক কথাই রয়েছে কিন্তু দাবী দাওয়ার লড়াইয়ে গরীবরা যখনই এগিয়ে এসেছে, তারা শ্রমিকই হোক আর কৃষকই হোক, তখনই তাদের উপর লাঠি গুলি চলেছে, তাদের হত্যা করা হয়েছে। ১৯৬৬ সালের ২০শে ফেব্রুয়ারীর কথা বলেছিলেন যে এই বক্তৃতা করা হয়েছে, আপনার হয়তো মনে আছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, তার ঠিক চার দিন আগে একটি ১১ বছরের ছেলে, নুরুল ইসলাম, চাল চেয়েছিল সেজন্য তাকে গুলি করে হত্যা করা হয়েছে। কাজেই প্রতিধ্বনি শুনেই যদি তিনি খুসী হন আপত্তি নেই কিন্তু মনে রাখবেন যে প্রতিধ্বনিটাই আসল কথা নয়, আসল হচ্ছে আমরা জিনিসটা করতে চাই।

আসল কথা হচ্ছে আমরা জিনিসটা করছি। তাঁরা অনেক লাল কথা বলেছেন, অনেক আদর্শ প্রচার করেছেন। আদর্শবাদ তাঁদের নেই একথা আমি বলব না। তাঁরা গত ২২ বছর যাবৎ আদর্শ প্রচার করেছেন কিন্তু এই যে ২২ বছর যাবৎ আদর্শ প্রচার করেছেন কাজের ক্ষেত্রে প্রত্যেকটি ব্যাপারে তাঁরা আদর্শকে বাদ দিয়ে কাজ করেছেন। কাজেই তাঁদের এই আদর্শবাদে আমি বিশ্বাস করি না। তাঁরা যে কথা বলেছেন তা ঠকাবার জন্য বলেছেন। আমি একথা বলি কারণ আমি এটাই বিশ্বাস করি। তাঁরা আরও বলেছেন কংগ্রেস নাকি নূতনভাবে দেখা দেবে,

নূতনভাবে ফিরে আসবে। তাঁরা আরও বলেছেন কংগ্রেস নাকি বহু বছর যুদ্ধ করেছে কাজেই তাঁদের কেউ হত্যা করতে পারবে না। কিন্তু কংগ্রেসের নূতনভাবে দেখা দেবার আর কোন উপায় নেই। হত্যা তাঁদের কেউ করবে না, হত্যা করবার প্রশ্ন ওঠে না। কোন দলকে কেউ হত্যা করে না। কোন দলের দুটি পরিণতি হতে পারে, তার মধ্যে একটি হচ্ছে জনসাধারণের মধ্যে গভীরে প্রবেশ করে বাড়তে পারে, আর না হয় তার মৃত্যু হতে পারে। কংগ্রেসের মৃত্যু হয়েছে। মৃত্যু হয়েছে এই জন্য যে, কংগ্রেসের মধ্যে আজকে আদর্শের কিছু নেই। এই প্রসঙ্গে দেশবন্ধুর নাম নেওয়া হয়েছে। কিন্তু দেশবন্ধু আজকের যে কংগ্রেস সে কংগ্রেসের মাতামহ নন একথা নিশ্চয়ই সকলে স্বীকার করবেন। কংগ্রেসের যে ঐতিহ্য ছিল, দেশবন্ধুর সময় কংগ্রেসের যে সংগ্রামী ঐতিহ্য ছিল সেই ঐতিহ্য যদি দেখতে চান তাহলে এদিকে তাকান—ওই দিকে তাকাবেন না। এর কারণ হচ্ছে যে কংগ্রেস একদিন দেশের লোকের জন্য সংগ্রাম করেছিল, দেশের স্বাধীনতার জন্য সংগ্রাম করেছিল সেই কংগ্রেস কাদের নিয়ে ছিল? আজকে যাঁরা এই-দিকে আছেন সেই সকল দল তখন কগ্রেসেই ছিল। কমিউনিস্ট পার্টি তখন কংগ্রেসেই ছিল, ফরওয়ার্ড ব্লক কংগ্রেসে ছিল, আর এস পি কংগ্রেসে ছিল, এস এস পি কংগ্রেসে ছিল। কিন্তু তাঁরা এখন কোথায়? আজকে কংগ্রেসে কারা আছেন সেটা বিচার করলে বুঝতে পারবেন আজকের কংগ্রেস কি। যাঁরা সেদিন কংগ্রেসে ছিলেন এবং জনসাধারণের জন্য সংগ্রাম করেছিলেন আজকে তাঁরা এদিকে আছেন। এই যে তাঁরা এদিকে আছেন তার কারণ হচ্ছে, হয় আদর্শহীন কংগ্রেস থেকে বিতাড়িত হয়েছেন কিংবা নিজেদের আদর্শের প্রতি আনুগত্যের জন্য অথবা আদর্শহীনতা সহ্য করতে না পেরে কংগ্রেস থেকে সরে গিয়ে আজকে জনসাধারণের রায়ে এদিকে এসেছেন। আর কংগ্রেসে আছে কারা? পুঁজিপতি, মহারাজা, জমিদার, চোরাকারবারী, বিগত দিনের কতগুলি আদর্শচ্যুত লোক এবং দলত্যাগী। এর পুনর্জীবন অসম্ভব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন জীব বিজ্ঞানে অনেক কিছু আবিষ্কৃত হয়েছে। কিন্তু পচা, গলা শব-দেহকে বাঁচিয়ে সুস্থ, স্বাস্থ্যবান করা যায় এই প্রক্রিয়া আবিষ্কৃত হয় নি। জীব বিদ্যায় বা রাজনীতিতে এই প্রক্রিয়া কোনদিনই আবিষ্কৃত হবে না।

কাজেই আজকে কংগ্রেসের কোন ভবিষৎ নেই, আজকে কংগ্রেসের শবদেহ পূতিগন্ধ ছড়িয়ে দিকে দিকে খসে পড়ছে। হাওড়ার দিকে দেখুন, ২৪-পরগণার দিকে দেখুন।

**শ্রীআবদুস সাত্তার:** স্যার, এই কি গভর্নরের ভাষণের উপর বক্তৃতা হচ্ছে?

[1-40—1-50 p.m.]

**মিঃ স্পীকার:** বক্তৃতা কি রকম হওয়া উচিত, সেটা উনি বুঝবেন।

**শ্রীসাধন গুপ্ত:** বিহারের দিকে, উত্তর প্রদেশের দিকে, হরিয়ানা পাঞ্জাবের দিকে, পণ্ডিচেরীর দিকে তাকিয়ে দেখুন, খাস দিল্লীর দিকে তাকিয়ে দেখুন কি অবস্থা। খাস দিল্লীর অবস্থা দেখুন, কেন্দ্রের অবস্থা দেখুন, সকলেই নিজ নিজ প্রতিষ্ঠার জন্য ব্যস্ত। এই ঝগড়া আদর্শের জন্য নয়, শুধু কেবল নিজের উপদলের স্বার্থে। আজকে মোরারজী, নন্দ, চ্যবন, কামরাজ, ইন্দিরা পরস্পরের সঙ্গে পরস্পরের ঝগড়া ক্ষমতা নিয়ে। এই হচ্ছে কংগ্রেসের পরিণতি, এই পরিণতিকে কেউ ঠেকাতে পারবে না, কারণ আদর্শচ্যুত হলে এই রকমই হয়। যখন জনসাধারণ থেকে আদর্শচ্যুত দল বিচ্ছিন্ন হয়ে পড়ে তখন ক্ষমতার দ্বন্দ্ব চরমে উঠে। এই হচ্ছে রাজনীতির নিয়ম। এই ঘটেছে কংগ্রেসে, কংগ্রেস আর ক্ষমতায় আসতে পারবে না। মনে রাখবেন আজকে যারা কংগ্রেসকে পরাজিত করে এসেছে সেটা শুধুমাত্র কনজার্ভেটিভ পার্টিকে লেবার পার্টি পরাজিত করে আসে কিংবা লেবার পার্টি যেমন কনজার্ভেটিভ পার্টিকে পরাজিত করে আসে কিংবা ডেমোক্রাটিক পার্টি যেমন রিপাবলিক পার্টিকে পরাজিত করে আসে, সেইভাবে পরাজিত করে আসে নি। আমরা একটা বিশেষ পরিস্থিতিতে এসেছি। কংগ্রেস জনতাকে ২২ বছর যাবৎ অনেক স্তোকবাক্য দিয়ে তাদের বিভ্রান্ত করে ভোট নিয়েছে। আমরা কোন স্তোকবাক্য দিই নি। আমরা জনসাধারণের সামনে গিয়ে বলেছি আমাদের যদি পাঠাও তাহলে কিছুই হবে না, আমাদের সঙ্গে তোমাদেরও সংগ্রাম করে সব কিছু আদায় করতে হবে। তোমাদের জন্য যা কিছু আদায় করবার চেষ্টা করবো তাতে কায়েমী স্বার্থের পোষক গোষ্ঠী

কিন্তু বাধা দেবে এবং তার বিরুদ্ধে আমাদের সংগ্রাম করে প্রতিটি দাবী আমাদের আদায় করতে হবে। সেই সংগ্রামের প্রতিশ্রুতি দিয়ে এবং জনসাধারণের কাছ থেকে সংগ্রামের প্রতিশ্রুতি নিয়ে আমরা এখানে এসেছি। কাজেই এটা একটা মামুলি ভোটের পরাজয় নয়। এটা সংগ্রামের প্রথম ধাপ। কংগ্রেসের পরাজয়ে আমাদের সুরু এবং তার শেষ পর্যায় হ'ল এই—আজকের যে সমাজ ব্যবস্থা যেখানে পুঁজিপতি জমিদারশ্রেণী প্রভুত্ব করছে এবং কংগ্রেস তার দারোয়ানী করছে সেই সমাজ ব্যবস্থার সম্পূর্ণ উচ্ছেদ এই সংগ্রামের শেষ। কাজেই কংগ্রেসের আর ফিরে আসার কোন আশা নেই।

অধ্যক্ষ মহাশয়, আজকে একটা অদ্ভুত পরিস্থিতির মধ্যে রাজ্যপালের ভাষণের উপর আমি আমার বিতর্ক রাখছি। এই যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এই প্রস্তাব আমাদের দেশে অভূতপূর্ব, এই রকম প্রস্তাব পূর্বে হয় নি। আপনি ইংলন্ডের একটা নজির দিয়েছেন, সেখানে প্রস্তাবে কিছু যোগ করা হয়েছে সত্য কিন্তু রাজ্যপালকে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবে সমালোচনা থাকবে এটা অন্য কোথাও হয় নি, ইংলন্ডে এই রকম ঘটনা হয় নি, কিন্তু আমাদের বাংলাদেশে হল। কোন উপায় নাই, হতেই হবে। কারণ রাজ্যপাল যদি সাংবিধানিক দায়িত্ব পালন না করেন তাহলে আমরা কি করতে পারি? আমরা কি করে বলি সসম্ভ্রম ধন্যবাদ দিচ্ছি? সমস্ত সসম্ভ্রম ধন্যবাদ কখন দিতে হয়, সেটা আইনে আছে। সেটা একটা গতানুগতিক ব্যাপার, পদ্ধতিগত ব্যাপার, কারণ আমাদের যে প্রস্তাব তার মধ্যে বাস্তবিক পক্ষে ধন্যবাদ সসম্ভ্রম নয়।

এটা হচ্ছে সিদ্ধার্থবাবু জানেন যে লিগ্যাল ফিক্‌সন অনেক কিছু আইনে আছে, আইনকে বাঁচাবার জন্য অনেক কিছু করতে হয়। এইভাবে ইংল্যান্ডেও আইন তৈরী হয়েছে। লিগ্যাল ফিক্‌সন মারফৎ আমাদের আজকে জনসাধারণের রায়কে প্রকাশ করতে হচ্ছে এ বিষয়ে কোন সন্দেহ নেই যে রাজ্যপাল যা করেছেন সেটা হচ্ছে সংবিধান বিরোধী। এই ব্যাপারে সংবিধানের কিছু আপনার কাছে উপস্থিত করবো। ১৬৩ ধারার চুক্তিতে আছে রাজ্যপাল ঠিক করতে পারেন যে কোনটা তাঁর ডিসক্রিসনে, কোনটা নিজস্ব বিবেচনায় করবেন এবং কোনটা মন্ত্রীসভার পরামর্শ নিয়ে করবেন এটা বলা হয়েছে। এখনে এটা বুঝতে গেলে ১৬৩ ধারাটি আপনার কাছে উপস্থিত করা দরকার।

'There shall be a Council of Ministers with the Chief Minister at the head to aid and advise the Governor in the exercise of his functions, except in so far as he is by or under this Constitution required to exercise his functions or any of them in his discretion'.

অর্থাৎ যে সমস্ত করণীয় কাজ রাজ্যপালের এই সংবিধান অনুসারে নিজস্ব বিবেচনা অনুসারে করতে হবে সেই সব ছাড়া বাকী কাজগুলি করবার জন্য একটা মন্ত্রী পরিষদ থাকবে রাজ্যপালকে সাহায্য করবার জন্য, পরামর্শ দেবার জন্য। যে কেউ সংবিধানের কথা জানেন তিনিই জানেন যে মন্ত্রীসভা যে পরামর্শ দেবে সেই পরামর্শই রাজ্যপালকে গ্রহণ করতে হবে। এই প্রসঙ্গে ১৬৬ ধারার ৩ উপধারা দেখুন . . . .

> 'The Governor shall make rules for the more convenient transaction of the business of the Government of the State, and for the allocation among Ministers of the said business in so far as it is not business with respect to which the Governor is by or under this Constitution required to act in his discretion'.

অর্থাৎ রাজ্যপাল রুলস অব বিজনেস করবেন, সেই রুলস অব বিজনেস-এর উদ্দেশ্য হবে যে মন্ত্রীদের মধ্যে সরকারের কাজ ভাগ করে দেওয়া। সরকারের সেই সমস্ত কাজগুলি ভাগ করে দেওয়া যেগুলি রাজ্যপালকে নিজস্ব বিবেচনা অনুসারে কাজ করতে না হয়। তাহলে একটা মন্ত্রী পরিষদ থাকবে এবং সেই মন্ত্রীসভার কাজ হবে যে সমস্ত কাজ রাজ্যপালের নিজস্ব বিবেচনা অনুসারে করতে পারবেন না সেই সমস্ত ব্যাপারে তাঁকে পরামর্শ দেওয়া। এবং রুলস অব বিজনেস-এ থাকবে মন্ত্রী পরিষদের মধ্যে কাজ ভাগ করে দিতে হবে যে সমস্ত কাজ নাকি রাজ্যপালের নিজস্ব বিবেচনা অনুসারে করতে হবে না। এখানে তাহলে এর থেকে বোঝা যাচ্ছে যে কনস্টিটিউসনে ২ রকম কাজ আছে। একটা কাজ যেগুলি রাজপাল তাঁর নিজস্ব বিবেচনায়

করবেন। আর একটি কাজ আছে যেগুলি মন্ত্রী পরিষদের পরামর্শ নিয়ে করবেন। এই দুটি কাজ এক হয় না। সংবিধানের যে ধারা সেই ধারা যদি ঠিক মত প্রয়োগ করতে হয় তাহলে দুটি কাজকে গুলিয়ে ফেললে চলে না। কারণ সংবিধান বলছে যে, যে কাজ রাজপ্যপাল তাঁর নিজস্ব বিবেচনা অনুসারে করবেন সেই কাজে মন্ত্রীসভার পরামর্শ নেবেন না। সে কাজে মন্ত্রীসভার পরামর্শ দেওয়ার এক্তিয়ারে নেই। আবার যে কাজ মন্ত্রীসভার পরামর্শ নিয়ে করবেন সেটা মন্ত্রী পরিষদের এক্তিয়ার, সেটা রাজ্যপালের এক্তিয়ার নয়। তাহলে দেখুন, গভর্নর'র এ্যাড্রেসে, অর্থাৎ রাজ্যপালের ভাষণ, তার মধ্যে ১ প্যারা হচ্ছে মন্ত্রী পরিষদের, ২।৩ প্যারা হচ্ছে রাজ্যপালের ডিসক্রিসনে, আর ৪ থেকে ২৪ পর্যন্ত মন্ত্রীসভার। এইভাবে একটা ব্যাপাবে মন্ত্রীসভার চাল আর ডিসক্রিসন ডাল-এ নিয়ে খিচুড়ি কিছুতেই হয় না।

[1-50—2 p.m.]

তাহলে এর থেকে বোঝা যায় যে রাজ্যপাল যা করেছেন সেটা অত্যন্ত অন্যায়। সংবিধানের উপর বলাৎকার করেছেন। এবং সেই বলাৎকার আমবা নিছক একটা ধনাবাদ প্রস্তাবের মধ্য দিয়ে মেনে নিতে পাবি না। অধ্যক্ষ মহোদয়, আমার শেষ করবার আগে কংগ্রেসের তরফ থেকে আমাদের মার্কসবাদী কমিউনিস্ট পার্টির প্রতি প্রশ্নবাণ ছুঁড়েছেন কংগ্রেসের তরফ থেকে--কে প্রশ্ন করেছেন কংগ্রেসের রতফ থেকে আমি তাই ধরে নেবো যে প্রশ্নগুলি হচ্ছে কংগ্রেস পার্টির এবং তার জবাব আমি দিতে চাই। আমাদের সম্বন্ধে প্রশ্ন হচ্ছে যে ব্যালট বক্স যে রাজনৈতিক ক্ষমতার উৎস আমরা সেকথা বিশ্বাস করি কি না. উৎস করতে তো চাই কিন্তু উৎস চাইলেই তো হয় না এই হচ্ছে মুস্কিল। গত যুক্তফ্রন্ট সরকারের অভিজ্ঞতা থেকে বুঝতে পারছি যে যুক্তফ্রন্ট সরকার জনসাধারণের রায়ে প্রতিষ্ঠিত হয়েছিল। কিন্তু বসতে না বসতে কংগ্রেসের তরফ থেকে দুইদিনের মধ্যে চক্রান্ত আরম্ভ হয়ে গেল, বাঙ্গালী-পাঞ্জাবী দাঙ্গা লাগিয়ে দিলেন। সেই দাঙ্গা শেষ হতে না হতে হিন্দু-মুসলমান দাঙ্গা লাগাবার প্রচেষ্টা হোল। শেষ হতে না হতে খাদ্য নিয়ে রাজনীতি। কাজেই আসলে এর উত্তর হচ্ছে যে আমরা চাই যে ব্যালটের মারফৎ হোক রাজনৈতিক ক্ষমতার পরিবর্তন। কিন্তু যারা কায়েমী স্বার্থ যাদেব প্রতিনিধিত্ব কংগ্রেস করছে তারা সেটা সহ্য করতে পারেন না। তাদের গণতন্ত্রের প্রতি যে আনুগত্য সেটা হোল ততক্ষণই যতক্ষণ গণতন্ত্র তাদের দিকে রায় দেবে। তাদের দিকে রায় যদি না দেয় তাহলে গণতন্ত্রকে পদাঘাত কর। যেমন রাজ্যপালের ব্যাপারে দেখলাম। কাজেই এটা হচ্ছে আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির উত্তর। মার্কসবাদী কমিউনিস্ট পার্টিকে এই ধরণের প্রশ্ন করা ধৃষ্টতা। কিন্তু আমরা কিছু পাল্টা প্রশ্ন করতে চাই। জনতার রায় বিপক্ষে গেলে দাঙ্গা লাগিয়ে কেন্দ্রের চাপ দিয়ে সংবিধান ছিঁড়ে ফেলা তাকে বানচাল কবার গণতন্ত্রে কি এখনও আপনারা বিশ্বাস করেন? দুর্গাপুরের যে ইউনিয়ন আপনাদের ইউনিয়নকে ওয়ার্কস কমিটির প্রত্যেকটি আসনে পরাজিত করলো শ্রমিকের প্রতিনিধি হিসাবে—তাকে স্বীকার করার বদলে তার সেই স্বীকৃতি আটকাবার জন্য গুলি করা বা শ্রমিক হত্যা করাব গণতন্ত্রে কি আপনাবা এখনও বিশ্বাস করেন? সুরজমল নাগরমলের কর্মীরা যারা ক্যাম্প করে তাদের দাবী দাওয়ার জন্য লড়াই করেছিল সেই ক্যাম্প পুলিস দিয়ে ভেঙ্গে দেওয়ার গণতন্ত্রে কি আপনাবা বিশ্বাস করেন? লাইসেন্স পেয়ে কৃষক ঘরে ধান তুলছিল সেই ধান তোলার অপরাধে কালিরাম বাগদীর হত্যার গণতন্ত্রে কি আপনারা বিশ্বাস করেন? উত্তরপাড়া কলেজের ছাত্র অধ্যাপকদের পিটিয়ে তাদের রক্তে পুলিস হাত ছাপিয়ে সেই ছাপ দেওয়ালে রেখে গেল, সেই গণতন্ত্রে কি আপনারা বিশ্বাস করেন? জানি না বলবেন কিনা যে, না। যদি না বলেন আমরা বিশ্বাস করবো না। কারণ একথা অবিশ্বাস্য। কাজেই আপনাদের প্রশ্নের জবাব, না, আমরা চাই না। না বলাটা ভণ্ডামী হবে। তবে আর একটা জিনিস আমরা চাই, জনসাধারণ চায় সেটা ভণ্ডামী হলেও চায়, সেটা হচ্ছে আপনারা অন্তত এইসব কাজের জন্য জনসাধারণের কাছে নতজানু হয়ে ক্ষমা প্রার্থনা করার ভণ্ডামী করুন।

**Shri Muhammed Khuda Buksh:** Mr. Speaker, Sir, I am really fortunate to listen to the speech of my immediate predecessor who just now resumed his seat. It was like a breath of fresh air blowing in this turbulent House. His

sober and cogent arguments placed and advanced with the experience and acumen of a legal practitioner of eminence have certainly quietened the nerves of the House which were jarred by happenings immediately previous to when he stood up.

Sir, before I come to the Address, I have to draw your attention to the cover page where it is printed 'Address delivered'. Sir, I have to submit that the Address does not exist before it is delivered and the wisdom of its being handed to the Members or otherwise circulated to the Members and to other places before it is actually delivered—whether it is right and proper—will have to be gone into. Sir, some honourable members, in the exuberance of their victory, have imported or are trying to import methods of the market place to this august Assembly. A am completely unused to this kind of procedure. I am making my submission to you and through you to the Honourable House whether it would be proper to repeat this. Sir, we shall have to consider this in a cooler atmosphere.

Now, Sir, I have to make one or two general observations. Sir, we have just now witnessed scenes which do not become a temple dedicated to democracy. Sir, we are here in this sanctum sanctorum where I firmly believe Man comes into his own and enjoys his birth-right liberty and individual freedom. Sir, I have seen that individual freedom being is asserted in a manner which does no credit to this Assembly. Sir, we are all political workers. I want to emphasize the word 'worker' and, therefore, we should function in an atmosphere of enlightened trade unionism. Privileges and rights claimed by one body or one set of workers must readily be conceded to other workers. Sir, this barracking or creation of noisy interruptions not only disturbs peace and tranquillity of the House, it does not conduce to healthy debate. After all, Sir, we have all subscribed to an oath where we have said that we will go by the Constitution in its letter and in its spirit. Every member has his right to make his submission and, Sir, since we are 280 here, there is room for 280 honestly held opinions to be placed before the House.

(Noise and interruptions)

**Mr. Speaker:** Please speak on the Governor's Address.

**Shri Muhammed Khuda Buksh:** I am coming to that, Sir.

(Noise and interruptions)

[2—2-10 p.m.]

Sir, I seek your protection while I am occupying the floor of the House with your permission and till I have finished. I am here, Sir, to injure nobody's feelings. I am an independent member and as I have said, I shall support Government where I can and oppose it where I must. Sir, I am not irritating the nerves of any member present here. Sir, if I am disgracing this august Assembly I might be pushed out of this House. I would rather prefer that than to be heckled and hectored and shouted at in this manner. Sir, it is better to push me out of the House.

(Noise)

**Mr. Speaker:** I am requesting all the members to remain silent.

**Mr. Khuda Buksh:** I have seen worse than this in Delhi and British Parliaments. I will hear your speech but not any advice. Please go on.

**Shri Muhammed Khuda Buksh:** Thank you very much, Sir. Sir, Bengal was in need of stability and Bengal has given stability to its chosen Government. Sir, this access strength should bring poise and patience to the House. Sir,

dealing with the Governor's speech, I am afraid, I must make my beginning with the end of the speech. It says, "The present state of affairs in which the States have an ever-increasing multiplicity of responsibilities to discharge with virtually inelastic resources and powers and the Centre commands the bulk of resources and constitutional powers, while being comparatively remote and isolated from the people, is frankly intolerable." Sir, I really cannot understand the logic behind this. People have elected this Government as they have elected the Central Government and to say that they are remote and isolated from the people, frankly speaking, Sir, I do not understand how is it in accordance with facts when the same people that have elected this House have also elected the Parliment? Sir, it reminds me of this. We may think of God as very remote but God is as near as our subjective experience of His presence is. If we feel that the Central Government is present and near to us the Central Government will be present and near but if we subjectively feel that the Central Government is remote and distant from us than this is not conducive to Centre and State relations and I should have been happier if this kind of statement was not made by the Governor while he was interpreting the wishes of the Government. But, Sir, I am in complete accord with the sentiments expressed in the latter portion of this paragraph, "The new Government will, therefore, try to do its utmost to bring about this overdue re-adjustment of powers between the Centre and the States and spare no efforts in ensuring a larger devolution of constitutional, legal and financial powers to the States in order to keep pace with and do justice to their vastly increased responsibilities towards meeting the democratic aspirations of the people in their respective areas." Sir, the Hon'ble Leader of the Opposition being the leader of the next largest party in the House—Sir, I am an independent and I am only one—has lent his whole-hearted and sincere co-operation in all the activities of the Government that tend to increase the happiness of the people of West Bengal. And this Government, I am sure, will find every section of this House race behind it wedded in its efforts to wrest whatever needs be wrested from the unwilling hands of the Centre. Sir, if we conclude or if we start with the notion that the Centre is unwilling to help West Bengal then I think that will not conduce to the creation of certain chances where we shall be able to plead our case and they will give us a patient and sympathetic hearing and ultimately accede to our demands.

Therefore, Sir, I feel, that in whatever activity the Government of West Bengal engages, and in whatever direction help is sought, the Government will go in its own way, if that is necessary, to seek the co-operation from all shades of opinion represented in this House, and I am sure that the Government will get the co-operation sought. Sir, many honourable members of this House have referred to the widespread lawlessness and the honourable Leader of the Opposition has also said that pre-election tension should not result in post-election vendetta. It was a pitty saying and, Sir, I commended it to the notice of all other sections of the House. The post-election scenes in the suburban and rural areas have been marred by eruption of lawlessness. The constituent units of the United Front Government—I am constrained to submit before you and through you to the House—have found the wine of power a little heady for them and have been overpowered and in their exuberance of victory they have celebrated the recent Holi in a manner which put great strain and stress on inter-communal relations, and explosive situations were avoided by joint appeals issued by the saner leaders of the community. Sir, as an independent member I do not care as to who rules the government as long as it rules with wisdom, fair play and justice.

**Shri A. H. Besterwitch:** On a point of order, Sir, the Honourable member is insinuating the Chair, as to whose ruling it was, specially when he knows

*fully well that the Speaker has been elected and it was the Speaker's ruling. He says that he does not care as to whose ruling it was.*

**Mr. Speaker:** That is not a point of order.

**Shri Muhammed Khuda Buksh:** Mr. Speaker, Sir, I have just received a note from an honourable member of this House. It says, "it is better to keep quiet". Sir, am I to be guided by him or by you?

Sir, I find a glaring omission in the Governor's speech. There is no mention in the speech about the new Government's approach to solve the problems of the minorities. Sir, the minorities have suffered at the hands of successive governments in the matter of opportunities. There are now unmistakable signs that large sections of the people who feel the disabilities of getting equal opportunities on account of their being minorities, are banding together, and unless justice and fair play are ensured to them, and that, Sir, very quickly, what might happen under the guise of espousing and championing the cause of the minorities it that communalism might break surface and raise its ugly head again. Therefore, Sir, I request you and through you the Government to address themselves to the pressing problems of the minorities and that Sir, very quickly. The situation is crying out in the words of Kipling in his 'Ganga-Din', "put some more 'Jaldi' in it or I will 'maro' you this minute."

[2-10—2-20 p.m.]

**শ্রীঅমূল্যরতন মাহাতো:** মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর এখানে অনেক তর্কের ঝড় উঠেছে। রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে আমরা জানতে পেরেছি যে বর্তমানে সরকার কৃষির দিকে খুব মনোযোগ দিয়েছেন, এতে আমরা খুবই আশ্বস্ত হয়েছি। আমরা জানি যে আমাদের অর্থ খুবই সীমাবদ্ধ, তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছে যেমন আমাদের আর্থিক সঙ্গতি বৃদ্ধির জন্য চাপ সৃষ্টি করতে হবে তেমনি আমাদের যে সম্বল আছে তাই নিয়েই আমাদের এগিয়ে যেতে হবে আমাদের দেশের কৃষি সম্পদকে উন্নত করবার জন্য। এরজন্য আমি কর্তৃপক্ষের কাছে অনুরোধ জানাচ্ছি যে তারা যেন অধিক তৎপর হন। আমাদের সামনে অনেক সমস্যা আছে সেইসব সমস্যার সমাধান এবং সাধারণ শ্রমজীবী মানুষের জীবন মানের উন্নতি করবার যে বিরাট প্রকল্প তাকে রূপ দিতে গেলে প্রথমেই প্রয়োজন খাদ্যে স্বাবলম্বী হওয়া। আর তারজন্য আমাদের কৃষিকে উন্নত করতে হবে। যদিও এটা একটা কঠিন ব্যাপার তবুও আমাদের চেষ্টা করে যেতে হবে। এগুলি করতে গেলে যেমন আমাদের নদী প্রকল্পগুলি কার্যকরী করতে হবে অত্যন্ত দ্রুতগতিতে তেমনি ভুলত্রুটিগুলিও সংশোধন করে নিতে হবে। এর সঙ্গে সঙ্গে আমাদের ক্ষুদ্র ক্ষুদ্র সেচ পরিকল্পনাগুলিও অবহেলা করলে চলবে না, আর তা মোটেই চলছে না, সেইজন্য আমি সরকারের দৃষ্টি ক্ষুদ্র সেচ পরিকল্পনার দিকে নিবদ্ধ করছি। রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা ইঙ্গিত পেয়েছি সেচ পরিকল্পনা সম্বন্ধে, তার মধ্যে ছোট যেগুলি রয়েছে যেমন ডিপ সিংকিং টিউবওয়েল, অটোফনা কূপ, নদী বা খাল থেকে জল উত্তোলন করে চাষের ব্যবস্থা এগুলি আমাদের অত্যন্ত দ্রুতগতিতে করতে হবে। কারণ এগুলি আমাদের কাছে সবচেয়ে প্রয়োজনীয়। এগুলি সারা বছর জল দেয় যাতে করে সারা বৎসর অন্যান্য শাকশব্জী উৎপন্ন হতে পারে এবং এতে যথেষ্ট উপকার পাওয়া যাবে। এগুলি ছাড়া অন্যান্য কোন সেচ প্রকল্প নেই যাতে আমরা সারা বৎসর উপকৃত হতে পারি বা একাধিকবার ফসল ফলাতে পারি। তবে সারের কথাও আমাদের ভুলে গেলে চলবে না। সার যাতে কৃষকরা যথাসময়ে এবং সহজে পেতে পারে তার ব্যবস্থা করার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর কৃষি ঋণ এবং বলদ ঋণ যা কৃষকদের দেওয়া হয় সেটা যেন আগের মত পূজার কাপড় কেনার সময় না যায়, সেটা যাতে চাষের মরশুমে দেওয়া হয় সেদিকেও সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এ ছাড়া কংসাবতী প্রজেক্ট যে এরিয়ার উপর দিয়ে এসেছে সেটা সম্পূর্ণ জঙ্গল এলাকা। গত সেটেলমেন্টের সময় আমরা দেখেছি যে জঙ্গল এলাকার জমিতে যখন জরীপ করা হয়েছে তখন আমিনেরা যা করেছেন তা হল এই যে জমি চাষ করা হয় সেটা চাষের জমি বলে উল্লেখ করেছেন বাকি জমি তারা আলাদা প্লট না করে জঙ্গলের সঙ্গে ফেলে দিয়েছেন। যার ফলেও সেইসব

এলাকাতে প্রচুর জল আসা সত্ত্বেও আমরা সেইসব জমিতে চাষ করে অধিক ফসল ফলাতে পারছি না। এ বিষয়ে আজকে কৃষি, সেচ ও বন বিভাগের যৌথ আলোচনার প্রয়োজন আছে। তা না হলে প্রচুর জল এল, ক্যানেল প্রকল্প হল কিন্তু স্থানীয় কৃষকরা বা ভূমিহীন কৃষক যারা আছেন তাদের জমি দিতে পারলাম না এবং প্রচুর ফসল ফলাবার ইচ্ছা থাকলেও তা হবে না। এর ফলে সেখানে একটা ক্ষোভের সৃষ্টি হবে স্থানীয় সাধারণ মানুষের মনে। এদিকে আমাদেব দৃষ্টি রাখা দরকার যে কোনটা কি ভাবে চললে আমাদের ভাল হয়।

মাননীয় মন্ত্রিমহোদয়ের কাছে আমার অনুরোধ তাঁরা যেন ঐ তিন বিভাগ সম্বন্ধে এই জিনিসটা ভাল করে চিন্তা করে দেখেন। অন্য দিকে আরো কয়েকটি জিনিস আমার বলার আছে যেটা হচ্ছে ঐ এলাকাগুলিতে যে সমস্ত মানুষ আছে তাদের অবস্থা অত্যন্ত শোচনীয়। তারা স্থানীয় বড় বড় কৃষকদের কাছে মাত্র ১২ মাসের মধ্যে এক মাস কাজ পেয়ে থাকে—ধান রোয়ার সময় ১৫ দিন এবং ধান কাটার সময় ১৫ দিন। বাকী ১১ মাস তাদের কি করে জীবীকার্জন চলবে এ আগে থেকে কিছু স্থির নেই। সেইজন্য এই সমস্ত জমি নিয়ে, জঙ্গল নিয়ে যদি ছিনিমিনি খেলা হয় এবং ভূমিহীনদের ভূমি বিলির ব্যবস্থা যদি সুচারুভাবে না থাকে তাহলে ওদের ভবিষ্যত কোথায় দাঁড়াবে, হয় ওদের নকশাল পন্থী হতে হবে, নয় চুরি ডাকাতি করা ছাড়া অন্য কিছু গত্যন্তর থাকবে না। আমার কেন্দ্রে কিছু কিছু এলাকায় যেমন শালবনী এলাকায় নকশাল পন্থীরা প্রকশ্যে কিছু কিছু কাজ করে যাচ্ছে। আমাদের সরকারের দৃষ্টি নিশ্চয়ই এদিকে থাকা উচিত, সেদিক থেকে ইতিপূর্বেই আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করে রাখলাম। এদের স্থানীয় সমস্যা একটা রয়েছে সেদিকে সরকারের অতি সত্বর নজর দেওয়া উচিত। সেটা হচ্ছে ঝাড়গ্রাম কনস্টিটিউয়েন্সির বিনপুর থানা এবং শালবনীতে ঝাড়খণ্ড আন্দোলন বেশ দ্রুত গতিতে এগিয়ে চলেছে এবং তাতে আমেরিকান মিশনের কয়েকজন সাহেবের গোপন সাহায্য রয়েছে। ইতিমধ্যে নিশ্চয়ই আপনারা দেখেছেন স্থানীয় ঝাড়গ্রাম সাপ্তাহিক পত্রিকায় এ সম্বন্ধে কিছু উল্লেখ করেছিলেন। কিছু দিন আগে একজনের ঘর পোড়ান হয়েছে, কিছু লুঠপাট হয়ে গিয়েছে, মারপিট হয়ে গিয়েছে, এই রকম ধরণের অবস্থা চলছে। এটাকে বেশী এগুতে দেওয়া মোটেই উচিত নয়। এদিকে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে এটাকে যদি দমন করা না যায় তাহলে এটাকে অন্যান্য দিকে আরো বাড়ানোর সুযোগ দেওয়া হবে। কাজেই, মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি এটার উপর খুব জোরালোভাবে আনতে চাই নতুবা ভবিষ্যতে এটাব খুব খারাপ ফল হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-20—2-30 p.m.]

**শ্রীনেপালচন্দ্র রায় :** মিঃ স্পীকার, স্যার, গভর্নরের ভাষণেব উপর অনেকেই বক্তৃতা করেছেন। আমাদের ও পক্ষের বন্ধু শ্রীসাধন গুপ্ত মহাশয়ের বক্তৃতা শুনতে শুনতে আমার মনে হচ্ছিল যে উনি বোধ হয় ময়দানে ইলেকশন মিটিং করছিলেন। স্যার, আমি একটা পয়েন্ট বলতে চাই যে সেটা হচ্ছে এই যে সাধনবাবু দলত্যাগী সম্বন্ধে প্রথমে বলেছিলেন, আমি বুঝতে পারি না কংগ্রেস থেকে যখন কোন মেম্বার আপনাদের সরকারী দলে যান বা বেসরকারী দলে যান তখন কিন্তু দলত্যাগী হয় না কিন্তু এ দলে এলেই যেন মহাভারত অশুদ্ধ হয়ে গেল। আমি একটা কথা পরিষ্কারভাবে বলতে চাই যে কিছুদিন আগে বহু দল মিলে এমন কি সেখানে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি, কমিউনিস্ট পার্টি অব ইন্ডিয়া, জনসংঘ এবং অন্যান্য বিভিন্ন দল ইত্যাদি সকলে মিলে একটা এগ্রিমেন্ট করেছেন যে দলত্যাগীদেব এক বছরের মধ্যে মন্ত্রী করা হবে না। কিন্তু আজকে দেখছি বাংলাদেশে যাঁরা দলত্যাগী দলত্যাগী বলে চিৎকার করছেন তাঁরা ঐ পি. এস. পি. থেকে যাঁরা দলত্যাগ করে এসেছেন তাঁদেব মন্ত্রী করবার জন্য চুক্তি করতে সুরু করেছেন। এই যে ভদ্রলোকের চুক্তি দিল্লীতে বসে হয়ে গেল সেটা আপনারা মানছেন কি? আমি একথাই বলতে চাই যে আজকে পি. এস. পি. থেকে দলত্যাগ করে যদি আপনাদের কাছে আসে তাহলে তাঁরা দলত্যাগী হয় না, দলত্যাগী হয় যদি ওখান থেকে এখানে চলে আসে। স্যার, আর একটা কথা আমি বলতে চাই যে ও'রা ২১৮ জন হয়েছেন, ২১৮ জন নিয়েও ও'রা সব সময় ভূত দেখাব ভয় পাচ্ছেন যে এখুনি বুঝি সব উল্টে যায়। স্যাব, আমরা ও'দের কোন মতেই উল্টাতে দেবো

না। আপনারা আজ সকালেই দেখেছেন সোমনাথবাবুর বিবৃতি আবার বিকালেই দেখছেন আমাদের প্রমোদবাবুর বিবৃতি—এ অন্যের নাক কাটছেন কান কাটছেন। আজকে শুনলাম প্রমোদবাবু বলেছেন সোমনাথবাবু চোখেও দেখে না, কানেও শোনে না। যাইহোক আমরা এখানে ৫৫ জন আছি, এই ৫৫ জন মিলে কিছুতেই আমরা ও'দের ভাঙগতে দেবো না। ও'রা কিছুদিন পরে সুরু করবেন যে কেন্দ্র থেকে আমরা টাকা পেলাম না, কেন্দ্রের নামে দোষ দিয়ে কিছুতেই আমরা আপনাদের ভেঙ্গে যেতে দেবো না। আমরা ৫ বছর আপনাদের দড়ি দিয়ে বেঁধে রাখবো যাতে আপনারা পালিয়ে যেতে না পারেন এই প্রতিজ্ঞা আমরা করছি। এজন্য আপনাদের আতঙ্কিত হবার কোন কারণ নেই। একথা আপনারা যেন কোনদিন স্বপ্নেও না ভাবেন যে কংগ্রেস পক্ষ থেকে চক্রান্ত করে আমাদের ভেঙ্গে দেবে। আপনারা ৫ বছর থাকুন এটা আমরা চাই। আপনারা বাংলাদেশের খাদ্য সমস্যা, বেকার সমস্যা, ইত্যাদি বিভিন্ন সমস্যা দূর করুন, আপনদের সঙ্গে আমাদের পাবেন, আপনাদের আগেই আমাদের পাবেন এই প্রতিশ্রুতি আমরা দিচ্ছি। স্যার, আর একটা কথা আমাকে বলতে হচ্ছে যে ও'রা নির্বাচনের পূর্বে ৩২ দফা কর্মসূচি দিয়েছিলেন। এটা বোধ হয় নিশ্চয়ই ও'রা অস্বীকার করবেন না যে ৩২ দফা কর্মসূচির শেষ দফার আগের দফায় বলেছেন বিধান পরিষদ তুলে দেওয়া হবে। এখন আমরা কি দেখলাম, না বিধান পরিষদ থেকে ৭ জন মন্ত্রী এলেন। এটা কি তুলে দেওয়া হবে, না কোন লোককে মেরে তারপর তার জায়গায় মন্ত্রীর নির্বাচন করা হবে? যাঁরা মুখে বলেন এক তাঁরা কাজে অন্য রকম করছেন। প্রথম দিনেই তো দেখছি তাঁরা কথা খেলাপ করেছেন। তাহলে কি আমাদের ধরে নিতে হবে তাঁরা ৫ বছর এই রকম কথা রেখে চলবেন সেই প্রশ্নটাই আমি আপনাদের সামনে তুলে ধরতে চাই। স্যার, এখানে ও'রা অনেক কথা বলেছেন, ঐ ৩২ দফা কর্মসূচীর মধ্যে ও'রা বেকার ভাতার কথা বলেছেন। আমি বলবো নিশ্চয়ই বেকার ভাতা দেওয়া উচিত। এই যে বেকার ভাতার সমস্যা এটা আমি পৃথিবীর অনেক জায়গায় দেখেছি। আমি বিদেশে গিয়ে দেখেছি যে এই বেকার ভাতা আছে, বৃদ্ধ লোকের যে ভাতা সেটা তাঁরা পান। স্যার, আমি শুনেছি আমর এলাকায় কিছু কিছু কমিউনিস্ট কর্মী, রাইটের আছে লেফটেরও আছে, তাঁদের একদল কর্মীরা ২০০ টাকা মাইনে পান, আর একদল ১০০ টাকা করে মাইনে পান। আমি, স্যার, মাঝামাঝি গিয়ে ১৫০ টাকা বেকার ভাতা দেবার জন্য বলছি। কারণ কর্মীরাও তো বেকার। আজ বাংলাদেশে লক্ষ লক্ষ বেকার আছে, বেকারের জন্য তারা কোন দিকে কিছু করতে পারছে না।

আমি জানি বেকার সমস্যা এটা একটা ছোট প্রবলেম নয়, এটা একটা বিরাট প্রবলেম। কাজেই বেকার ভাতা যাতে এ'রা চালু করেন তারজন্য এ'দের আমি অনুরোধ করব। এর পর আমি কতগুলি স্বজন পোষণের নমুনা দেখাচ্ছি। এ'রা কংগ্রেসকে বলতেন কংগ্রেস স্বজন পোষণ করে। কিন্তু এই যে পার্টির সেক্রেটারীর ভগ্নীপতি মন্ত্রী হয়েছেন এটা কি স্বজন পোষণ নয়? অনেক উপযুক্ত লোক তো ছিল। সুবোধবাবু ঘেরাও মন্ত্রী নামে বিখ্যাত হয়েছেন। আমরা দেখলাম তাঁকে টপকে, পথে বসিয়ে আর একটি নূতন মুখ এলেন। তিনি অবশ্য ট্রেড ইউনিয়ন করেন, কিন্তু এটা কি স্বজন পোষণ হোল না? এই যে ৩০।৩২ জন মন্ত্রী এটা কি স্বজন পোষণ নয়? কংগ্রেসের সময় জ্যোতিবাবু বলেছিলেন একেবারে লাইন দিয়ে মন্ত্রী করেছেন। আজকের এই ৩২ জন মন্ত্রীর কথা কে বলবে? আজকে কি স্বজন পোষণ করা হচ্ছে না? স্যার, এ'রা বেকার সমস্যা দূর করবেন বলে বলেছেন। কিন্তু নমুনাতেই দেখা যাচ্ছে ঘেরাও আবার সুরু হয়েছে। স্যার, আপনি শুনলে অবাক হবেন গতবার যুক্তফ্রন্ট সরকার যখন গদীতে আসল তখন বাংলাদেশ থেকে ৩০০ কোটি টাকার পুঁজি বাইরে চলে গিয়েছিল।

(এ ভয়েস: কোশ্চেন)

কোশ্চেন করবেন কি, চিফ মিনিস্টার নিজেই বলেছেন। এবারে যেদিন ভোটের রেজাল্ট আউট হোল অর্থাৎ যুক্তফ্রন্টউ গদীতে আসার আগেই ২০০ কোটি টাকার ক্যাপিটাল বাইরে চলে গেছে। কাজেই দেখা যাচ্ছে ওই ৪০০ কোটি টাকা এবং ২০০ কোটি টাকা এই মোট ৬০০ কোটি টাকা বাইরে চলে গেল। আমার বক্তব্য হচ্ছে নূতন কলকারখানা যদি খোলা না হয় তাহলে কি করে বেকার সমস্যার সমাধান করবেন? অপনারা একদিকে বলছেন পুঁজিপতিরা নূতন ব্যবসা করুন কিন্তু অপর দিকে দেখছি ঘেরাও চলছে। এই যদি অবস্থা হয় তাহলে পুঁজিপতিরা

কোন সাহসে আসবে বাংলাদেশে ব্যবসা করতে ? আপনারা যখন বেকার সমস্যার সমাধানের কথা বলছেন তখন আপনাদের একটা কথা সুস্পষ্টভাবে বলতে হবে যাঁরা কারখানা চালাবেন, নূতন কারখানা যাঁরা করবেন তাঁদের সংগে আপনারা পূর্ণ সহযোগিতা করবেন এবং সেই আশ্বাস পুঁজিপতিদের যদি আপনারা না দেন তাহলে তাঁরা কোন কারখানা খুলবেন না। তারপর স্যার, পাড়ায় পাড়ায় দেখছি নির্বাচনের পর গোলমাল হচ্ছে। আপনি নিশ্চয়ই জানেন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির তরফ থেকে যাঁরা গত নির্বাচনে দাঁড়িয়েছিলেন তাঁরা প্রায় সকলেই জিতেছেন, কিন্তু আমার এলাকায় যিনি মার্কসবাদী কমিউনিস্ট প্রার্থী দাঁড়িয়েছিলেন তিনি হেরে গিয়েছেন। তিনি হেরে যাবার ফলে আমাদের জোড়াবাগান এলাকায় মানুষের জীবনে এমন অবস্থার সৃষ্টি হয়েছে যা কল্পনা করা যায় না। আজকের কাগজে এই জিনিস দেখলাম এবং বিধান পরিষদে এই নিয়ে আলোচনা হয়েছে। নির্বাচনের পূর্বে একটি ছেলে বোমা তৈরী করতে গিয়ে মারা যায় এবং এই যে ছেলেটি মারা গেল তারজন্য আমি দুঃখিত। সেই ছেলেটি আমার এলাকায় মরেনি, অন্য এলাকায় মরেছে। তার মৃতদেহ নিয়ে শোভাযাত্রা করলেন আমাদের হেমন্তবাবু এবং আমার এলাকায় যিনি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির প্রার্থী ছিলেন তিনি। তাঁরা তাকে শহীদ করে নিয়ে গেলেন। তাকে শহীদ করলেন তাতে আমার কোন আপত্তি নেই। কিন্তু নাম পড়ল কংগ্রেসী গুণ্ডা কর্তৃক নিহত হয়েছে। স্যার, এই ছেলেটি বোমা তৈরী করতে গিয়ে নিহত হয়েছে অথচ নাম পড়ল কংগ্রেসীদের। আপনারা একটা এনকোয়ারী কমিটি করুন এবং বিভিন্ন দলের লোক নিয়ে, বিরোধীপরে লোক নিয়ে বা নিজেরা এনকোয়ারী করুন বা পুলিসকে দিয়ে এনকোয়ারী করান এবং আমি সেখানে আসল ঘটনা দেখিয়ে দেব।

[2-30—2-40 p.m.]

আর একটা কথা বলি, আমার এলাকা, নাম বলছি, শিবনাথ ব্যানার্জি, বোমা তৈরী করতে গিয়ে মারা গেছে, তার বাবাকে দিয়ে সভায় বক্তৃতা করান হল কংগ্রেসী গুণ্ডারা তাকে হত্যা করেছে। আমি বুঝতে পারি না এটা কোন দেশের রাজনীতি। তারপর নির্বাচনের ফল রেজাল্ট যেদিন বেরিয়ে গেল, বাড়ীতে ফিরবার মুখে বারটার সময় রাত্রে যে গাড়ীতে আসছিলাম তার উপর ৮টি বোমা ফেলা হল, তারপর আমার বাড়ীতে বোমা মারা হয়, অবস্থাটা এমন যেন একটা সর্বনাশ হয়ে গেছে বাংলাদেশ ভেংগে গেছে, এই অবস্থা। আমি একটা কথা বলতে চাই, যে প্রার্থী জেতে সব জায়গায় উৎসাহভরে প্রসেশন করে, আমার এলাকায় প্রসেশন করতে দিইনি কারণ শান্তি বিঘ্নিত হতে পারে। (নয়েজ) কাজেই যিনি হেরে গেলেন তিনি পরের দিন প্রসেশন বার করলেন, লাঠি সোটা বোমা মারতে মারতে রাস্তা দিয়ে এগিয়ে চললেন, যে এলাকায় সংখ্যালঘু বাস করে সেই এলাকা ঘুরতে ঘুরতে চললেন, এবং দেখা গেল নিজেরাই পেছন দিক থেকে বোমা মারতে মারতে এগুচ্ছিলেন, ফলে পেছন দিকে কর্মীর আঘাত লাগে এবং তাতে তার মৃত্যু হয়। সেই কর্মীটি একটা ভাল ছেলে ছিল, সেখানেও একই নক্সা, বলা হল কংগ্রেসী গুন্ডা কর্তৃক নিহত অমুক, অমুক হয়েছে। এই অবস্থা চলছে, (জনৈক সদস্যঃ মিথ্যা কথা) যদি সৎসাহস থাকে বিভিন্ন দলের নেতা নিয়ে আসুন আমার এলাকায় আমি দেখিয়ে দেব কে মিথ্যা কথা বলছে। এই রকম যে শুধু কংগ্রেসী লোকদের উপরই অত্যাচার হচ্ছে তা নয়, এস এস পি লোকদের উপরও হামলা হচ্ছে। (শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারীঃ আপনি আপনার নিজেরটা দেখুন, আমাদের জন্য ভাবতে হবে না।) আমার এলাকায় চলুন, আপনাদের পার্টির সেক্রেটারীকে মেরেছে। (নয়েজ)

**মিঃ স্পীকারঃ** এদিকে আপনাদের নিকট আমার বিশেষ অনুরোধ আপনারা চুপচাপ করে দেখুন, নেপালবাবু অনেক জ্ঞানের কথা বলছেন, একটু শুনুন, আপনাদের আমি অনুরোধ করছি, সকলেই আপনারা এসেছেন বিধানসভায় বাংলাদেশের নির্বাচিত প্রতিনিধি হিসাবে, দয়া করে একটু চুপ করে শুনুন।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** আমি একথাই বলবো আমাদের সরকার পক্ষের বিভিন্ন দলের বিশেষ করে মার্কসবাদী কমিউনিস্ট কর্মীরা এমন একটা ত্রাসের সৃষ্টি করেছে যে রাস্তায় যে সমস্ত ছোট ছোট দোকান আছে তদের কাছে গিয়ে কিংবা বড় লোক যে সব আছে তাদের বাড়ীতে গিয়ে হামলা করে বলছে টাকা দাও। এক হাজার দু হাজার টাকা না দিলে চলছে না। আমি

জানি একজন অবাঙ্গালী ভদ্রলোকের হাত তলোয়ার দিয়ে কেটে ফেলেছে, তারপর দারোয়ানের পেটে ছুরি মেরেছে, তাকে হাসপাতালে ভর্তি করলে তার মৃত্যু হয়েছে। এই রকম নজির একটি দুটি নয় শতে শতে হচ্ছে, আমার এলাকায় এখনও চলছে, বোমা মেরে যাচ্ছে, উল্টে কংগ্রেস সমর্থকদের আমাদের পোলিং এজেন্ট যারা ছিল তাদের থানায় নিয়ে গিয়ে বন্ধ করা হচ্ছে। আমি একটি কথা সুস্পষ্ট ভাষায় জানিয়ে দিতে চাই। আমাদের পুলিস মন্ত্রী জ্যোতিবাবু কিছুদিন আগে বক্তৃতায় বলেছিলেন যে পি ডি অ্যাক্টে যারা ধরা আছে, তাদের সবাইকে ছেড়ে দেওয়া হবে, আর ধরা হবে না। কিন্তু দেখছি বেছে বেছে আমার এলাকার ১০।১৫ জনকে পি ডি অ্যাক্টে ধরা হয়েছে। এই রকম যদি অবস্থা হয় তাহলে আমাদের কি বুঝতে হবে যে কংগ্রেসী শান্তিপ্রিয় নাগরিক যারা ওদের দলে যাবেন না তাদেরই এই রকমভাবে বিরক্ত করা হবে? আজকে এ সম্বন্ধে মন্ত্রিমহাশয়ের কাছ থেকে শুনতে চাই। রাজনৈতিক কারণে যদি এ'রা কারও উপর অসন্তুষ্ট হন তাহলে তার সর্বনাশ হবে তাকে জেলে বন্ধ করে রাখবেন, এই যে অবস্থা এর প্রতিকার কি তা জানতে চাই। আমি এর প্রতিকার আপনাদের কাছে করতে চাচ্ছি। আপনারা জানেন যে আজকে এইদিকে যারা আছেন তাদেরও ঐ অবস্থা হবে, তার বেশী দেরী নেই, অপনাদেরও অবস্থা এই রকম হবে। স্যার, আমি তাই আমার বক্তব্য শেষ করার পর্বে আমি শুধু এই কথা বলবো, আর একবার জোর দিয়ে বলছি যে পুলিস ডাকলে আসে না, পুলিস সোজাসুজি বলছে মহাশয়, জ্যোতিবাবু মন্ত্রী আমাদের চাকুরী যাবে। এই যদি ল এন্ড অর্ডারের অবস্থা হয় তাহলে মানুষের নিরাপত্তা কোথায়। আর যাতে না হয় আপনারা সেই দিকে দৃষ্টি দিন তা না হবে দেশের মধ্যে যে আগুন ছড়িয়ে পড়বে সে আগুন আপনারাও নেভাতে পারবেন না, আমরাও নেভাতে পারবো না। আপনাদের প্রাণে যদি সৎসাহস থাকে তবে একটা এনকোয়ারী কমিটি করুন এবং তাতে আমরাও সাক্ষী দেবো। এই কথা বলে শেষ করছি।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** স্যার, আমি একটু পারসোনাল এক্সপ্লানেসন দিতে চাই। এইমাত্র নেপালবাবু পি এস পি-র দলত্যাগ সম্পর্কে একটা কথার অবতারণা করেছেন—আমি তার তীব্র প্রতিবাদ করছি। এই জন্য যে কংগ্রেসকে গদিচ্যুত করবার জন্য পি এস পি যুক্তফ্রন্টের সঙ্গে সমঝোতা করেছিল একথা নিশ্চয় সকলে জানেন। আমাদের স্বাভাবিক সিদ্ধান্ত হচ্ছে যুক্তফ্রন্ট সরকারকে সমর্থন করা। এবং সেই কথা প্রসঙ্গে আমি বলতে পারি এবং আপনিও জানেন স্যার, যে কংগ্রেস দল দলত্যাগ করাবার জন্য যে জঘন্য ষড়যন্ত্র আশু ঘোষের বাড়ীতে তাঁরা করেছিলেন সে কথা আমি তাঁকে স্মরণ করিয়ে দিচ্ছি।

**শ্রীকৃষ্ণগোপাল বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা ইনফরমেশন আপনার কাছে চাচ্ছি। আমি এখানে শুনলাম যে ডিউক এবং পিনাকী এই বিধানসভায় কিছুক্ষণের মধ্যেই পেঁছাবেন। আপনার এ সম্বন্ধে কিছু জানা আছে কি?

**মিঃ স্পীকার:** আমার কোন কিছু জানা নাই, আপনাদের নিয়েই সামলাতে পারছি না—আর কি জানবো বলুন?

**শ্রীযতীন চক্রবর্তী:** আমি এই বিষয়ে শ্রী কে জি বোস মহাশয়কে জানাতে পারি যে আমাদের রাষ্ট্রমন্ত্রী শ্রীরাম চ্যাটার্জির সঙ্গে ওদের বন্দোবস্ত হয়েছে। তিনটার সময় চীফ মিনিষ্টারের ঘরে তাঁরা আসছেন এবং যেহেতু কাউন্সিলের অধিবেশন আছে এবং কাউন্সিলের অধিবেশনে আমাদের মুখ্যমন্ত্রী যাবেন এবং সেখান থেকে ১৫ মিনিট পরে তিনি ঘরে যাবেন। ডিউক পিনাকী দুই হিরো এখনই আসবেন এবং মন্ত্রীদের কাছে যাবেন।

**শ্রীসিদ্ধার্থশংকর রায়:** এই হাউস তাদের অভিনন্দন জানাবার জন্য একটা প্রস্তাব পাশ করতে পারে নাকি যেমন কাউন্সিলে কালকে করেছেন? আমি বলি সর্বসম্মতিক্রমে এই সভায় একটা প্রস্তাব পাশ করা হোক তাদের অভিনন্দন জানাবার জন্য। আপনি একটা লিখে ফেলুন।

[2-40—2-50 p.m.]

**শ্রীসাধনকুমার সেন:** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমার পূর্বে যে কংগ্রেসী সদস্য বল্লেন যে তাঁর পক্ষে দলত্যাগের কলংক বোঝা খুবই শক্ত। তার কারণ তার দলত্যাগের একটা অতীত ইতিহাস আছে। নেপালবাবু যুক্তফ্রণ্টের মধ্যে মতভেদের কথা তুলেছেন। আমি শুধু বলবো কংগ্রেসী

সদস্যরা আপাতত একটু নিজেদের চরখায় তেল দিন। উপর থেকে সুরু করে নীচ পর্যন্ত সর্বত্র কংগ্রেসের সংগঠনে যে দলাদলি চলছে সেই অবস্থার দিকে তাঁরা নজর দিন। যুক্তফ্রন্টের ঐক্য কি করে রক্ষা করতে হয় তা আমরা জানি, দেশের জনসাধারণ জানেন। সেই ঐক্য কেউ ভাঙ্গতে পারবে না। যত দিন যাবে সেই ঐক্য তত জোরালো হয়ে উঠবে, এ বিষয়ে কোন সন্দেহ নেই। আর একটা কথা তিনি তুলেছেন, সেটা হচ্ছে আমাদের ৩২ দফা কর্মসূচীতে অন্তর্ভুক্ত পরিষদ তুলে দেবার প্রশ্ন। বিধান পরিষদের কয়েকজন সদস্য মন্ত্রী হয়েছেন বলে তিনি আশংকা করেছেন যে আমরা বোধ হয় সেই কর্মসূচী পরিত্যাগ করবো। আমি অত্যন্ত দায়িত্বসহকারে একথা বলতে পারি যে আমরা যুক্তফ্রন্টের সদস্যরা অবশ্যই এই হাউসে বিধান পরিষদ তুলে দেবার জন্য প্রস্তাব আনবো এবং তাঁরা যেন তখন সেই প্রস্তাব সমর্থন করেন এবং দিল্লীতে তাঁদের দলের কর্তাদের সেই প্রস্তাব সমর্থন করতে বলেন। বিধান পরিষদ উঠে গেলে দেশের সাধারণ মানুষের কোটি কোটি টাকা বেঁচে যাবে এবং তাতে দেশের মঙ্গল হবে। তার জন্য আমাদের যে সমস্ত মন্ত্রীরা আজ বিধান পরিষদের সদস্য আছেন, প্রয়োজন হলে, আমাদের মধ্যে অনেক সদস্য আছেন, যারা তাদের জন্য পদত্যাগ করে হাজার হাজার ভোটে তাদের জিতিয়ে দিতে পারবেন। আর একটা কথা বলতে চাই কংগ্রেসের তরফ থেকে অনেকে বলেছেন যে সর্বত্র তাদের নাকি ধরে লোকজন মারছে। আমরা জানি যে একটা বিশেষ রোগাক্রান্ত হলে এই মানুষের মানসিক অবস্থা হয়। আমাদের চিকিৎসাবিজ্ঞানে তাকে বলে পারসিকিউসন ম্যানিয়া। বস্তুতঃ আজকে কংগ্রেস দল পারসিকিউসন ম্যানিয়ায় ভুগতে সুরু করেছেন। এতবড় পরাজয়ের পরে অবশ্য এই ধরণের রোগ হওয়া খুবই স্বাভাবিক। তবে তার জন্য যথোচিত চিকিৎসার ব্যবস্থা আমরা করতে পারবো। যাহোক আমি শুধু একটা কথা বলতে চাই যে আমাদের রাজ্যপালের ভাষণে একটা নূতন গুরুত্বপূর্ণ বিষয় এবার উত্থাপিত হয়েছে, সে বিষয়টা হচ্ছে এই যে রাজ্য এবং কেন্দ্রের মধ্যে যে ক্ষমতার ভাগাভাগি রয়েছে তার পুনর্বিন্যাস করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এবার বাংলাদেশের কোটি কোটি মানুষ আমাদের ভোট দিয়ে জয়যুক্ত করে আমাদের উপর ঐ ৩২ দফা কর্মসূচী কার্যকরী করার দায়িত্ব অর্পণ করেছেন। এই ৩২ দফা কর্মসূচী কার্যকরী করতে গিয়ে আমরা দেখতে পাচ্ছি যে তার পথে আজকে প্রধান অন্তরায় হয়ে দাঁড়িয়েছে আমাদের অর্থনৈতিক আইনগত এবং সংবিধানগত সীমাবদ্ধতা। আজকে এই সীমাবদ্ধতার ফলে রাজ্যসরকারের পক্ষে ঐ ৩২ দফা কর্মসূচী কার্যকরী করার পথে অসুবিধা দেখা দিচ্ছে। মাননীয় সিদ্ধার্থ রায় মহাশয় কালকে প্রতিশ্রুতি দিয়েছেন যে কেন্দ্র থেকে অতিরিক্ত অর্থ বরাদ্দের ব্যাপারে তাঁরা সুপারিশ করবেন। কিন্তু এটা শুধু অতিরিক্ত অর্থ বরাদ্দের প্রশ্ন নয়। আজকে বুঝতে হবে যে আমাদের রাজ্য সরকারের দায়িত্ব প্রতিদিন বেড়ে যাচ্ছে। কিন্তু আমাদের অর্থসংগ্রহের সূত্র সেই তুলনায় বাড়ছে না। সেটা অত্যন্ত সীমাবদ্ধ। আমাদের রাজ্য থেকে যা কিছু অর্থ সংগৃহীত হচ্ছে তার প্রায় বৃহদংশের অধিকারী হচ্ছে কেন্দ্র। শুধু এই বাধা নয়, তার সাথে সাথে আইনগত এবং সংবিধান গত বাধা রয়েছে। একদিন ছিল যখন কেন্দ্র এবং রাজ্য সর্বত্র কংগ্রেসের একচেটিয়া শাসন ছিল, তখন এই সংবিধান রচিত হয়েছিল, হয়তো সেই অবস্থার কথা মনে করে। কিন্তু আজকে ভারতবর্ষের মানুষ অন্য রকমভাবে রায় দিয়েছেন বিভিন্ন রাজ্যে। শুধু পশ্চিমবাংলায় নয়, বিভিন্ন রাজ্যে জনতা আজকে বিভিন্ন শক্তির হাতে রাজ্য শাসনের ক্ষমতা দিয়েছেন। সুতরাং আজকে ভারতের সংবিধান নূতন ধরনের হওয়া উচিত। কেন্দ্রীয় সরকারের হাতে এত ক্ষমতা কেন্দ্রীভূত থাকতে পারে না। আমাদের বুঝতে হবে যে ভারতবর্ষের যদি সংহতি এবং ঐক্য রক্ষা করতে হয়, যদি গণতন্ত্রকে বাস্তবিকই মর্যাদা দিতে হয়, জনসাধারণ যে রায় দিয়েছে সেই রায়কে কার্যকরী করার সুযোগ যদি বিভিন্ন রাজ্য সরকারকে দিতে হয়, তাহলে নিশ্চয় এই নূতন রাজনৈতিক সামাজিক অর্থনৈতিক পরিবেশে বর্তমানে রাজ্য এবং কেন্দ্রের মধ্যে যে ক্ষমতার বণ্টনের ব্যবস্থা আছে তার পুনর্বিন্যাস অবশ্যই করতে হবে। সেই পুনর্বিন্যাস আমরা করতে চাচ্ছি নিছক কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ঘোষণার জন্য নয়। কালকে একজন কংগ্রেসী সদস্য বলেছেন যে তিনি মনে করেন যে আমরা যেহেতু এই ৩২ দফা কর্মসূচী কার্যকরী করতে চাই না সেই হেতু কেন্দ্রের বিরুদ্ধে এই জেহাদ ঘোষণা করছি। না সত্যি কথা হচ্ছে ঠিক তার উল্টো। যেহেতু আমরা আন্তরিকতার সাথে এই ৩২ দফা কর্মসূচী কার্যকরী করতে চাই, সেই

হেতু কেন্দ্র এবং রাজ্যের মধ্যে ক্ষমতার পুনর্বিন্যাস আজ প্রয়োজন হয়ে পড়েছে এবং সেজন্য কেন্দ্রের কাছ থেকে রাজ্যের জন্য আরও বেশী ক্ষমতা পেতে চাই। এবং এটাই হচ্ছে আজকের সাধারণ মানুষের রায়। কালকে সিদ্ধার্থবাবু অন্য একটা দলকে উদ্দেশ্য করে জানতে চেয়েছেন, যে তাঁরা ব্যালটের রায় চিরকাল মানবেন কি না। আমি সিদ্ধার্থবাবুকে জিজ্ঞাসা করি যে তাঁর গত কয়েক বছরের ইতিহাস কি মনে আছে? তাঁর মনে আছে কি ১৯৫৭ সালে কেরালার মানুষ ব্যালটে কি রায় দিয়েছিলেন এবং তার পর কংগ্রেস দল ১৯৫৯ সালে সেই রায় কিভাবে পদদলিত করে নাম্বুদ্রিপাদ সরকারকে সেদিন বাতিল করেছিল।

তাঁর মনে আছে কি ১৯৬৫ সালে কেরলায় যে মধ্যবর্তী নির্বাচন হয়েছিল সে নির্বাচনে মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির বহু সদস্য নির্বাচিত হওয়া সত্ত্বেও, কংগ্রেসী সরকার তাদের জেলে আটকে কেরালার মানুষের রায়কে পদদলিত করেছেন? তাঁর নিশ্চয় মনে আছে, গতবারে কিভাবে পশ্চিমবাংলায় যুক্তফ্রন্ট সরকারকে সংবিধানবিরোধীভাবে বহিষ্কার করা হয়েছিল। সুতরাং যে দলের রেকর্ড এই সেই দলের মুখে গণতন্ত্রের বুলি শোভা পায় না। বরং কংগ্রেসকে প্রতিশ্রুতি দিতে হবে যে পুনরায় এই জঘন্য কাজে তাঁরা লিপ্ত হবেন না। সৎসাহস সত্যই যদি সিদ্ধার্থবাবুর থাকে সেই ঘোষণা তিনি করুন। তিনি আত্মবিশ্লেষণের কথা বলেছেন। আজ তাঁরা বলুন, 'আমরা আজ নাকে খ'ত দিচ্ছি। ১৯৬৭ সালে যা করেছিলাম ভবিষ্যতে তা আর কোনদিন করব না। এটাই হচ্ছে আজ দেশের মানুষের দাবী। তাই বলছিলাম, ওঁদের গণতন্ত্রের কথা বলে লাভ নেই। ওঁদের নেতারা যাঁরা দিল্লী রয়েছেন তাঁরাই আজকে গণতন্ত্রকে প্রহসনে পরিণত করেছেন। কেন্দ্রীয় সরকারের যিনি স্বরাষ্ট্রমন্ত্রী সেই চাবন সাহেব এক একদিন ভারতীয় সংবিধানের এক এক রকম ব্যাখ্যা দেওয়া সুরু করেছেন। একথা স্মরণ করিয়ে দেওয়ার সময় এসেছে যে, চাবন সাহেবকে কেউ ভারতীয় সংবিধানের টিকাকার নিযুক্ত করেন নি। তিনি যা খুসী তাই ব্যাখ্যা করবেন—কখনও এটা হতে পারে না। গণতন্ত্রে জনসাধারণ রায় দিয়েছেন, সেই রায়ই মান্য করতে হবে। হাইকোর্ট-এ কে কি কবে রায় দিয়েছেন, কোন নিষ্প্রাণ পুঁথিতে কোথায় কি লেখা আছে, কোন ব্যারিষ্টার তার কি ব্যাখ্যা দিয়েছেন গণতন্ত্রের মানে তা নয়। কোটি কোটি মানুষ তার গণতান্ত্রিক অধিকারকে ব্যবহার করে এবং নির্বাচনে যে রায় দিয়েছেন সেই রায় অবশ্যই মাথা পেতে মেনে নিতে হবে। যদি কংগ্রেসী বন্ধুদের এই বিরাট পরাজয় থেকে কোন শিক্ষা হয়ে থাকে তাহলে নিশ্চয় আজকে আমরা কেন্দ্র এবং রাজ্য সরকারের মধ্যে ক্ষমতা পুনর্বিন্যাসের যে দাবী তুলেছি, তাঁরা সেই দাবীকে সমর্থন করবেন। তাঁরা যদি তা না করেন, এবং চাবন সাহেব ভারতীয় গণতন্ত্রের উপরে যে বলাৎকার চালাচ্ছেন, তাই যদি চালিয়ে যেতে চান, তাহলে তাদের স্মরণ করিয়ে দেবো, যে কোটি কোটি সাধারণ মানুষ আজ ব্যালটকে অসৎ হিসাবে কংগ্রেসের বিরুদ্ধে ব্যবহার করেছেন, সেই মানুষই আগামীকাল অন্য অস্ত্র ধারণ করবেন। এবং সেই জন্য দায়ীত্ব অন্য কোন পার্টির হবে না। তার সম্পূর্ণ দায়ীত্ব বর্তাবে কেন্দ্রে যে শাসকগোষ্ঠী সংবিধানবিরোধী কার্যকলাপ চালাচ্ছেন, তাদের উপরে। এই কটি কথা বলে আমি রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে, তাকে সমর্থন করছি।

**Shri Abdul Barkat Ataul Ghani Khan Chowdhury:** Mr. Speaker, Sir the chilly wind must be blowing into the heart of the ardent supporters of the United Front Government when they are realising that they have no easy way out for the solution of the unemployment problem. Sir, the Governor's speach gives us no such clue. Economic stagnation and deterioration is bound to create avenues of unemployment.

[2-50—3-20 p.m.]

Economic expansion is bound to create avenues of emloyment, economic expansion is not possible without industrialisation and without industrialisation there cannot be any economic expansion. The people of West Bengal and the rest of India will watch with interest how the present Government fosters the development in trade and commerce and fosters the State's economic growth. Sir, we are having a mixed economy. I think it is

difficult to achieve, expected results in a mixed economy like ours. In a controlled economy, as we understand from the Communist sense of the term, if the ruling party desires to make revolutionary changes in the economic structure of the country, if their experiment goes well, then they are good deal of chances of achieving spectacular results. In the circumstances it is for the present Government to spell out how they are going to solve the prsent economic stagnation, to do away with the unemployment problem. I believe supposing the United Front Government gives us a clean administration, supposing the United Front Government does not encourage the class struggle, supposing the United Front Government avoids the past mistake, even then they can achieve very limited success in this sphere. The present political swing of the vast multitude of people towards the United Front Government seems to be due to political frustration. A government a system which cannot offer people hope, faith and courage, is bound to be torn to pieces. I consider that the United Front Government has undertaken a historical task in restoring people's faith in Democracy. If they can do their job well they will render splendid service to the country and to the people.

If they offer people cheap political slogans, if they make people prisoner of political stunts, their image will vanish from the mind of the people in no time. Sir, the swing of pendulum this way or that way is a normal thing in a democratic environment like ours. I don't understand why the United Front Government is making so fuss of it. The people of West Bengal have that amount of political maturity to understand what is political indoctrination, what is political manoeuving.

(At this stage red light was lit.)

**Shri Abul Barkat Ataul Ghani Khan Chowdhury:** Sir, kindly give me some time.

People have the political maturity to understand the basic problem like unemployment. Sir, the Governor's Speech gives us a clue that the present Government is determined to extend benefit to primary teachers, etc. Sir, exploitation is bad, patronisation is worse Democratic environment does not visualize class struggle. Democratic environment visualizes harmony, visualizes adjustment of social force in such a manner where there cannot be class struggle. Sir, Governor's speech does not give us any hint of the agrarian revolution of which we have heard so much in the past. Sir, we are all interested in the self-sufficiency of West Bengal.

## Felicitations to Albert George Duke and Pinaki Chatterjee

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষমহোদয়, আমাদের দেশের দুজন বীর যুবক জর্জ আলবার্ট ডিউক ও পিনাকীরঞ্জন চ্যাটার্জি একটা ছোট কাঠের নৌকা করে- যাকে ভেলা বললেই হয়, তাতে করে তারা বঙ্গোপসাগর পার হয়ে আন্দামানে পেঁীছেচেন কলকাতা থেকে। আমি তাদের অভিনন্দন জানাই হাউসের পক্ষ থেকে। আবার এই নৌকা নাকি কলকাতার গার্ডেনরিচে তৈরী হয়েছে। তারা একটা নূতন দৃষ্টান্ত স্থাপন করেছেন। তারা জীবন বিপন্ন করে এ কজ করেছেন। আমরা কাগজে দেখেছি অনেক সময় তাদের জীবন বিপন্ন হয়ে পড়েছিল, অনেক সময় তাদের খোঁজ পাওয়া যায় নি। কিন্তু সুখের বিষয় তাঁরা সমস্ত বাধা অতিক্রম করে এই দুই বীর যুবক আন্দামান পাড়ি দিয়েছেন। আমি হাউসের পক্ষ থেকে তাকে অভিনন্দিত করছি।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী যে প্রস্তাব রেখেছেন আমি তাঁকে সর্বান্তকরণে সমর্থন করছি। আজকে বাংলাদেশের খুব গর্বের দিন। এই দুই বীর যুবক কলকাতা থেকে বঙ্গোপসাগর পার হয়ে আন্দামান আই ল্যান্ডে—মুখ্যমন্ত্রী যে কথা বললেন--যে

একটা ভেলার মত নৌকা করে পার হয়েছেন। তাঁরা সমস্ত বাধা বিপদ অতিক্রম করে এ কাজ করেছেন। তাঁরা অনেক বিপদের সম্মুখীন হয়েছিলেন কিন্তু সুখের বিষয় তা অতিক্রম করেছেন ও আমাদের গৌরব বৃদ্ধি করেছেন আমি তাঁদের অভিনন্দন জানাচ্ছি আমাদের পক্ষ থেকে।

**মিঃ স্পীকার:** আমি আপনাদের সকলের পক্ষ থেকে ডিউক ও পিনাকীকে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। আমার নূতন কিছু বলবার নেই। দু পক্ষই অভিনন্দন জানিয়েছেন। আমিও আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি এ পক্ষ ও পক্ষ সকল পক্ষের তরফ থেকে।

(At this stage the House adjourned for 20 minutes)

(After adjournment)

[3-20—3-30 p.m.]

**Discussion on Governor's Address**

**Shri Kalimuddin Shams:**

मिस्टर स्पीकर सर, आज हम गवर्नर के एड्रेस पर शुक्रिया अदा करने के लिए खड़े हुए है। क्योंकि इस हाउस का यह कस्टम है कि शुक्रिया दिया जाय। नतीजे के तौर पर मजबूर होकर, हमें शुक्रिया अदा करने के लिए खड़ा होना पड रहा है, वरन यह गवर्नर जो कल तक कांग्रेस की दलाली कर रहा था, आज युक्त फ्रान्ट की सरकार के जमाने में उसी तरह की दलाली करते हुए, इस हाउस में अपनी स्पीच में दो पैराग्राफ छोड़ दिया। ऐसे गवर्नर को जो किसी एक पार्टी की दलाली करता हो, उसकी स्पीच पर शुक्रिया अदा करना नामुमकिन रहै। मगर कानूनन करना पड़ रहा है।

स्पीकर सर, आप जानते है, हमारी पार्टी फारवर्ड ब्लाक अपनी एक राय रखती है। कांग्रेस दल के नेता ने एम० एल० सी० से मिनिस्टर लिए जाने का एतराज किया है। मगर मैं अपनी पार्टी की तरफ से एक बात बताना चहता हूँ कि जब विधान परिषद खत्म किया जायगा तब इस सवाल पर फारवर्ड ब्लाक ३२ दफा कर्मसूची पर सबसे पहले आगे बढ़ेगा। मगर क्या हम यह आशा करें कि जिस कांग्रेस पार्टी की सरकार यहाँ २० वर्ष तक कायम रही, वह इस परिषद को तोडने के लिए तैयार है? आपके नेता जो दिल्ली में बैठे हुए है, उनसे कहे कि वे इस चीज को पास करें, ताकि परिषद तोड़ा जा सके।

मिस्टर स्पीकर सर, गवर्नर ने जो भाषण दिया है, मैं उसके लिए शुक्रिया अदा करना चाहता हूँ और आपके माध्यम से यह बताना चाहता हूँ कि गवर्नर ने अपनी स्पीच में कलकत्ते के डभलपमेन्ट के सिलसिले मे कोई ऐसी बात नही पेश की जो कुछ हुआ हो। जहाँ तक सेन्ट्रल गवर्नमेन्ट का सवाल है, कलकत्ते के डभलपमेन्ट के बारे में हमेशा यह आशा देती रही है कि कलकत्ते का डभलपमेन्ट किया जायगा। मगर ऐसा किया नही गया। कांग्रेस की सरकार सेन्टर मे बैठी हुई है और वह डभलपमेन्ट की बाते भी करती रहती है, मगर उसे अमली जामा नही पहनाती। इस सिलसिले में आज तक कोई ऐसा काम नही की, जिससे आवाम को फायदा पहुँचे। इस कलकत्ते में पानी के जमाने में—बरसात के जमाने में यहाँ की सड़कों और गलियों मे फ्लड हो जाता है। लोगो का घरों से बाहर निकलना मुश्किल हो जाता है। फिर भी सेन्ट्रल गवर्नमेन्ट कहती है कि कलकत्ते के डभलपमेन्ट के लिए रुपया दिया जायगा। मगर खाली यह कांग्रेसी सरकार कहती ही है, रुपया देती नही है। स्पीकर सर, मैं आपको बताना चाहता हूँ कि कलकत्ता कार्पोरेशन से हमारी पार्टी की तरफ से एक डेपूटेशन

दिल्ली गया था। वहाँ सेन्टर की सरकार से कहा गया था कि कलकत्ते को बचाइए क्योंकि कलकत्ता एक ऐसा शहर है जिसके लिए पूरे देश को नाज है। यहाँ के पोर्ट से पूरे हिन्दुस्तान का माल एक्सपोर्ट किया जाता है। इस पोर्ट की हालत खराब हो जाने से हमारे सारे देश का व्यापार ठप हो जायगा। मगर इस ओर नजर नही दिया जा रहा है। आज कलकत्ता-पोर्ट का डभलपमेन्ट होना बहुत जरूरी है। यह पोर्ट भरता चला जा रहा है। माटी काटने का कोई इन्तजाम नही है। सेन्ट्रल गवर्नमेन्ट कहती तो है लेकिन करती कुछ नही है। बार बार आश्वासन देती रहती है—प्रमिज करती रहती है, मगर अभी तक कुछ भी नही कर सकी है। स्पीकर सर, मै आपके जरिए बताना चाहता हूँ कि आज सबसे बड़ी जरूरी चीज है, कलकत्ते को डभलपमेन्ट करने की। यहाँ के पोर्ट की मिट्टी काटने की आज सख्त जरूरत है। कलकत्ते के ड्रेनेज सिस्टम का डभलपमेन्ट करना है। इसके लिए ड्रेन्स को बदलना होगा। इन सभी कामों के लिए रुपये की जरूरत है, मगर सेन्ट्रल गवर्नमेन्ट खाली कहती ही है, रुपया देती नही है।

इससे बडी बात और क्या होगी कि २२ वर्ष तक कांग्रेस ने इस बगाल देश मे अपनी सरकार बनाई, मगर कलकत्ते की बस्ती की हालत मे सुधार नही कर सकी। ये कांग्रेसी नेता आज बडी-बडी बातें करते है लेकिन उन्हें मालूम नही कि उन्ही की सरकार ने बस्ती सुधार के लिए कानून बनाया था, मगर आज भी कलकत्ता की बस्ती अनडभलप्ड पड़ी हुई है। कानून बनाकर भी कोई काम नही किया गया। आज तक इस कांग्रेसी सरकार ने साधारण जनता की भलाई के लिए कोई काम नही कर सकी। मै कांग्रेसी नेताओ को यह बताना चाहता हूँ कि उनके काले कारनामे दिवालों पर लिखे हुए है। जिस तरह से हाथी के दाँत दिखाने के और होते है और खाने के और होते है। ठीक उसी तरह की हालत इस कांग्रेस सरकार की रही है।

मिस्टर स्पीकर सर, मै आपको बताना चाहता हूँ कि टीटागढ, तेलेनीपाड़ा और मॅगराहाट में जो झगडा और दंगा हुआ, वह कम्युनल रायट्स नही था। आपको सुनकर आश्चर्य होगा कि वहाँ का झगडा कांग्रेस के हारने का रिएक्शन था, साथही साथ पुलिस एक्शन था—पुलिस की बदमाशी थी। इस तरह से वहाँ की जनता पर अत्याचार किया गया। खासकर टीटागढ़ मे जो माइनारिटी मुसलमान है, उनके घरो में पुलिस घुसकर पीटा है। हमारे नेता श्री हेमन्त बाबू और कानून मन्त्री श्री भक्तिभूषण मण्डल जब टीटागढ गए, तो उनसे वहाँ की औरतों ने रो कर बताया कि पुलिस उनके घरो मे घुसकर पीटा।

श्री नेपाल राय: पुलिस मंत्री को बताइए। श्री कलिमुद्दीन शम्स—आपके कांग्रेस को बताऊँगा पुलिस ने तमाम लोगो को पीटा। ६० आदमी आज भी घायल होकर अस्पताल में पड़े हुए है। जिन्हें पुलिस ने पीटा है। मालूम हुआ कि पुलिस आफिसर इन्चार्ज को आशा थी कि कांग्रेस कैण्डिडेट की जीत होगी, क्योकि वे कांग्रेस कैण्डिडेट के बहुत ज्यादा हिमायती रहे लेकिन इस बात से उन्हें बहुत ज्यादा सदमा पहुँचा कि सी० पी० आई० का कैण्डिडेट श्री मुहम्मद यासीन टीटागढ़ से जीते। इसीलिए लोकल थाना आफिसर इन्चार्ज के कहने पर टीटागढ़ थाने की पुलिस ने लाठी चलाई। आज कांग्रेसी लोग मैदान से भागकर थाने में घुस गए है। क्योंकि पुलिस आफिसर उनके लिए दलाली कर रहे है। और जनता

को मारकर, उन्हें परेशान करना चाहते हैं। इसलिए अब इस कांग्रेस को जनता को जान लेना चाहिए। साथ ही इनकी बेइमानी से सावधान रहने की जरूरत हैं और ऐसे पुलिस आफिसर के खिलाफ ऐक्सन लेने की जरूरत है जो आगे चलकर बदमाशी न कर सके।

मिस्टर स्पीकर सर, यही बोल कर हम गवर्नर के तकरीर पर धन्यवाद देते हैं—शुक्रिया अदा करते हैं।

[3-30—3-40 p.m.]

**শ্রীমহম্মদ মোহরার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের যে ভাষণ আমরা শুনেছি তাতে আমরা দেখতে পাই যে যুক্তফ্রন্ট সরকার অনতিবিলম্বে মাধ্যমিক শিক্ষা পরিবর্তনের কথা বিবেচনা করছেন। এই ভাষণ কিজন্য আমি সমর্থন করতে পারছি না তা বলার আগে একজন শিক্ষক হিসাবে আমি যুক্তফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাই যে তাঁরা একজন মাধ্যমিক শিক্ষকের হাতে সমস্ত শিক্ষার ভার অর্পণ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি যুক্তফ্রন্ট সরকার মনে করে থাকেন যে পরিবর্তন তাঁরা করবেন, যেহেতু তাঁরা নূতন সরকার পেয়েছেন নূতন কিছু করবেন, এই যদি তাঁদের চিন্তাধারা থাকে তাহলে আমি বলবো তাঁরা অত্যন্ত ভুল করবেন। মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে ভারতবর্ষে স্বাধীন হবার আগে এবং পরে এই শিক্ষা সম্বন্ধে নানা রকম কমিশন ও কমিটি হয়েছে এবং তার ফলে বিভিন্নভাবে এই শিক্ষাকে নিয়ে পরীক্ষা নিরীক্ষা হয়েছে এবং এর ফলে বলি হয়েছে ছাত্র সমাজ। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারকে বলতে চাই যে তাঁরা যখন নূতনভাবে এই পরীক্ষা নিরীক্ষা করতে যাচ্ছেন তখন যাদের জন্য এই নূতন ব্যবস্থা তাদের সম্বন্ধে তাঁরা যেন চিন্তা করেন। তাঁদের ইনটিটিউশন দিয়ে ছাত্রদের জন্য যে প্রথা নূতনভাবে চালু করতে যাচ্ছেন সেটা যেন হয় ছাত্রদের মঙ্গলের জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমানে পশ্চিম বাংলায় মাধ্যমিক শিক্ষাক্ষেত্রে দুই রকমের স্কুল আমরা দেখতে পাই—এক হল দশম শ্রেণী, আর এক হল একাদশ শ্রেণী। কিছুদিন আগে আপনারা দেখেছেন মাননীয় শিক্ষামন্ত্রিমহাশয় বলেছেন যে ১৯৭০ সাল থেকে তিনি দ্বাদশ শ্রেণী যুক্ত স্কুল চালু করবেন। এর ফলে যদি এই মাধ্যমিক স্তরে তিন রকমের স্কুল চালু হয় তাহলে বর্তমানে যে সমস্যা জটিল আছে সেই সমস্যা আরো জটিলতর হতে বাধ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারা দ্বাদশ শ্রেণী থেকে থ্রি ইয়ার্স ডিগ্রী কোর্সে যাবে তারা কি দ্বিতীয় শ্রেণীতে ভর্তি হবে, না প্রথম শ্রেণীতে ভর্তি হবে? যারা একাদশ শ্রেণী থেকে থ্রি ইয়ার্স ডিগ্রী কোর্সে যাবে তারা কোন ক্লাসে ভর্তি হবে? এইভাবে যে সমস্যা দেখা দেবে সে সম্বন্ধে যুক্তফ্রন্ট সরকারের মাননীয় শিক্ষামন্ত্রিমহাশয় চিন্তা করেছেন কিনা? তাছাড়া বর্তমানে একাদশ শ্রেণীর স্কুলের জন্য রুরাল এলাকাতে যোগ্যতাসম্পন্ন শিক্ষক মেলে না। এর পরে দ্বাদশ শ্রেণীর স্কুল যদি হয় তাহলে সেখানে আরো অধিকতর যোগ্যতা-সম্পন্ন শিক্ষক লাগবে এ সম্বন্ধে কি তিনি চিন্তা করেছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাছাড় বর্তমান স্কুলের জন্য ল্যাবরেটরি লাগবে, যে লাইব্রেরী লাগবে, বিভিন্ন ধরণের যে এ্যাকোমোডেশন বাড়ান দরকার সে সম্বন্ধে ক্যাপিটাল গ্রান্টের কোন কথা মাননীয় রাজলপালের ভাষণে দেখতে পাওয়া যায় নি। স্যার, আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো যে নূতন শিক্ষা ধারা যখন চালু হবে তখনই নিশ্চয়ই এই সমস্ত অসুবিধাগুলির কথা শিক্ষামন্ত্রিমহাশয় চিন্তা করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে কলেজীয় শিক্ষকদের সম্বন্ধে নূতন পে স্কেল আগামী এপ্রিল মাস থেকে চালু হবে বলে বলেছেন। যুক্তফ্রন্ট সরকারের শিক্ষামন্ত্রী যিনি মাধ্যমিক শিক্ষকদের বিভিন্ন আন্দোলনের নিতৃত্ব করে এসেছেন এটা অত্যন্ত দুঃখের কথা যে তাঁর সরকার এই মাধ্যমিক শিক্ষকদের পে স্কেল সম্বন্ধে অন্যান্য দাবি-দাওয়া যেমন মেডিক্যাল এ্যালাউন্স, কোড তৈরী, আর্ণ লিভ ইত্যাদি বিষয়ে রাজ্যপালের ভাষণে কোন ব্যাখ্যা করেননি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে পর্যন্ত মাননীয় শিক্ষামন্ত্রী বলেছেন যে বিদ্যালয়ে নূতনভাবে গ্রান্ট-ইন-এইড দেওয়ার ব্যবস্থা হবে। কিন্তু আজকে খবরের কাগজে দেখেছি বিভিন্ন বেসরকারী বিদ্যালয়ে শিক্ষকদের ৩।৪।৫ মাসের বেতন বাকী পড়ে আছে এবং এখন পর্যন্ত

কোন জায়গায় গভর্নমেন্ট যে ডি এ দেবেন তার অ্যালটমেন্ট পর্যন্ত পেঁছায়নি। আজকে বিদ্যালয়ে ইয়ার এন্ডিং হতে চলেছে অথচ এখন পর্যন্ত কোন গ্রান্ট স্কুলে পেঁছায়নি। কাজেই এই সমস্ত ব্যবস্থা করবার জন্য আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে বলছি। মাননীয় অধ্যক্ষ-মহাশয়, রাজ্যপালের ভাষণে আমরা মেদিনীপুর এবং উত্তরবঙ্গের বন্যার কথা শুনেছি। কিন্তু মুর্শিদাবাদের সুতি সমসেরগঞ্জ, জঙ্গীপুর এলাকার যে বিরাট অংশ বন্যার কবলিত হয়েছে তার কোন কথা লেখা নেই। এটা অত্যন্ত দুঃখজনক। কাজেই আপনার মাধ্যমে সরকারকে জানাতে চাই এই সমস্ত এলাকায় যাতে অনতিবিলম্বে টি আর ওয়ার্ক হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জঙ্গীপুর, আওরঙ্গাবাদ এবং ধুলিয়ানের বিড়ি শিল্প সারা ভারতবর্ষে প্রসিদ্ধি লাভ করেছে। যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করব এই বিড়ি শিল্পের উপর নির্ভর করে যে হাজার হাজার শ্রমিক বেঁচে রয়েছে তারা যাতে ন্যায্য মজুরী পায় এবং তাদের ক্ষেত্রে যাতে মিনিমাম ওয়েজ বোর্ডের আইন চালু করা হয় তার ব্যবস্থা করেন। পরিশেষে আমি বলতে চাই যে, ইলেকসনের পর আমরা সুতী কনস্টিটিউয়েন্সীতে দেখেছি যুক্তফ্রন্ট সরকারের উগ্র সমর্থকরা কংগ্রেস কর্মী এবং সমর্থকদের উপর অত্যাচার করেছে, তাদের সঙ্গে অন্যায় ব্যবহার করছে। আমি এই বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি শুনলে আশ্চর্য হবেন তাদের হাত থেকে কংগ্রেস সমর্থক ভিখারীরা পর্যন্ত বাদ যাচ্ছে না। আমার পূর্ববর্তী বক্তা পুলিশী অত্যাচারের কথা বললেন। আমি বলতে চাই এখানে কি সরকারী পুলিশ না বেসরকারী পুলিশ রয়েছে? এখানে কি কংগ্রেস সরকার, না যুক্তফ্রন্ট সরকার রয়েছে? কাজেই সরকারী পুলিশ যখন আছে তখন পুলিশের কাজের জন্য সরকারই দায়ী, পুলিশ দায়ী হতে পারে না। একথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনারায়ণ নস্কর:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের উপরে কিছু বক্তব্য রাখতে গিয়ে যেকথা মনে হচ্ছে সেটা হোল রাজ্যপালের এই যে ভাষণ এটা গতানুগতিক। এখানে আসার আগে পরপর কয়েক বছর উপরের ঐ গ্যালারী থেকে ভাষণ শোনার সৌভাগ্য আমার হয়েছিল। কিন্তু আজকে নবাগত হিসেবে হাউসে এসে দেখছি সেই ভাষণ আর এই ভাষণের মধ্যে নূতনত্ব কিছু নেই। যাহোক, তবুও যেটুকু আছে সেটাই আমি আমার বক্তব্যের শেষে রাখব। এই ভাষণ প্রসঙ্গে আমি কটি আবেদন রাখব। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি সেটি সুন্দরবন অঞ্চলের অন্তর্ভুক্ত। এই সুন্দরবন অঞ্চল বন বলে সেখানে হিংস্র বাঘ এবং সুন্দর সুন্দর হরিণ হাজার হাজার পর্যবেক্ষককে কেবল সেই অঞ্চলে আকর্ষণ করে তাই নয়! সুন্দরবনের মধু আহরণ করে হাজার হাজার লোক শুধু বেঁচে আছে তা নয়, সুন্দরবনের মাছ ১৮ লক্ষ সুন্দরবনবাসীর চাহিদা মেটায় এবং কোলকাতার বিরাট এলাকায় সরবরাহের দায়িত্ব নিয়ে কোলকাতার বিরাট অভাবও মেটায়। এ ছাড়া সেখানে আছে মাটি, যে মাটিতে সোনা ফলে, তাকে যদি একটা সুনির্দিষ্ট পদ্ধতিতে এবং সুনির্দিষ্ট পথে এগিয়ে নিয়ে যাওয়া যায় তাহলে পশ্চিমবাংলার একটা বিরাট অংশের এবং সুন্দরবনের বহু লক্ষ মানুষের খাদ্যাভাব মিটতে পারে। এই ভাষণের মধ্যে সুন্দরবনের উল্লেখ আছে। কিন্তু যেরূপ গুরুত্ব দেওয়া উচিত ছিল, অতটা গুরুত্ব দেওয়া হয় নি। তাই আমি সুন্দরবন সম্পর্কে কয়েকটি কথা যা আপনার মাধ্যমে হাউসে রাখতে চাই। সুন্দরবনের নানা সমস্যা আছে, নানা দুঃখ আছে এবং সেই সমস্যা একটা বিচিত্র ধবনের, সেই অভাব এবং সেই দুঃখের চরিত্রও আলাদা।

]3-40—3-50 p.m.[

সুন্দরবনে বহু নদী আছে, এই নদীগুলি দীর্ঘদিন ধরে সংস্কার না করায় সিল্টেড হয়ে হয়ে আসছে, এই নদীগুলি যদি চলে যায় তাহলে সুন্দরবনের যে সম্ভাবনা ছিল তা শেষ হয়ে যাবে। আমরা দেখেছি এই সুন্দরবনে বহু স্লুইস গেট আছে, এর শতকরা ৭৫টি আজ অকেজো। এই স্লুইস গেট সম্পর্কে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে একটা অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আবেদন রাখতে চাই। এই স্লুইস গেটের মধ্যে ডাবু স্লুইস গেট অন্যতম, এর উল্লেখ না করে পারছি না। এতে ১৩ লক্ষ টাকা খরচ হয়েছিল এবং এর উদ্বোধন অনুষ্ঠানে মাননীয় মুখ্যমন্ত্রী তখন সেচমন্ত্রী হিসাবে স্লুইস গেটটি উদ্বোধন করেছিলেন, হাজার হাজার

মানুষের করতালি, হাস্যরোল ও সম্বর্ধনার মধ্য দিয়ে এই স্লুইস গেট-এর উদ্বোধন অনুষ্ঠান সম্পন্ন হয়েছিল। কিন্তু দুঃখের বিষয় তিনি চলে আসার সঙ্গে সঙ্গে সেই স্লুইস গেটের চাবি বন্ধ করে রেখে এসেছেন। সেজন্য আমি এই হাউসে মাননীয় স্পীকার মহাদয়! আপনি স্পীকার নির্বাচিত হওয়ার পরে যে ভাষায় আপনাকে সম্বর্ধনা জানানো হয়েছিল যে, সেই ভাষায় এক বৎসর আগে বিধানসভার যে চাবি আপনি দিয়ে গিয়েছিলেন—আজ আপনিই আবার সেই চাবি খুললেন—তাই আপনাকে অভিনন্দন জানাই। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে শুধু আবেদন রাখতে চাই যে দীর্ঘদিন ধরে ঐ স্লুইস গেট অকেজো হয়ে পড়ায় হাজার হাজার লক্ষ লক্ষ বিঘা জমিতে যেখানে ধান ফলে—যে ধান খেয়ে লক্ষ লক্ষ মানুষের দুঃখ-দারিদ্র্য-অভাব মেটে, সেটা আজকে নষ্ট হয়ে গেছে, সেটা আজকে কোন কাজে লাগছে না। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে এই আবেদন রাখতে চাই তিনি যে চাবি লাগিয়ে এসেছেন দয়া করে যেন সেই চাবি খুলে দিয়ে আসেন। সেখানে তাঁকে সম্বর্ধনা জানাবার লোকের অভাব হবে না। আর আমি যতই বিরোধী দলের সদস্য হই না কেন এ কাজের জন্যে তাঁকে ফুলের মালা পরাতে কুণ্ঠা বোধ করবো না। এর পরে আর যে সমস্ত সমস্যা আছে তার মধ্যে দেখছি ১২-১৩ বিঘা জমির মালিক তাদের পাশাপাশি যদি চর উঠে বা ধানী জমি থাকে তাহলে তাতে বে-আইনীভাবে নোনা জল ঢুকিয়ে ফিশারী করে। মাননীয় সদস্য একজন গতকাল যে কথা বলে গেলেন তার সঙ্গে সুর মিলিয়ে বলতে চাই সুন্দরবনের লক্ষ লক্ষ বিঘা জমি অকেজো হয়ে পড়ে আছে। রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে ভূমি সংস্কার সম্বন্ধে উল্লেখ করেছেন, প্রশাসনিক বিভাগের উন্নতি সম্বন্ধে উল্লেখ করেছেন, কিন্তু পতিত জমি উদ্ধার সম্বন্ধে কোন উল্লেখ করা হয়নি, করলে খুসী হতাম। আজকে সুন্দরবনের একটা বিরাট অংশ দুঃখক্লিষ্ট, অনাহারক্লিষ্ট, সুতরাং পতিত জমি উদ্ধারের যদি কথা থাকত তাহলে তাদের মনে হয়তো রাজ্যপালের এই ভাষণ আশার সঞ্চার করত।

আর একটা কথা আমি আপনার মাধ্যমে রাখতে চাই। সুন্দরবনের দুই-একটি সহর সম্বন্ধে না বলে পারি না। নামে সহর বটে তবে এদের বাজার বললেই ভাল হয়। ক্যানিং টাউন-এর কথা বলি। এখান থেকে প্রতি বছর লক্ষ লক্ষ টাকার ইনকাম হয় কিন্তু দুর্ভাগ্যের কথা তার উন্নতিকল্পে এক লক্ষ টাকাও খরচ হয় না বা কোন দিন খরচ হয়েছে বলে আমার জানা নাই। আমি এই হাউসে একথাই রাখতে চাই যে সুন্দরবনের প্রকৃতি আলাদা, চরিত্র আলাদা, অথচ এই সুন্দরবন বিরাট সম্ভাবনাপূর্ণ। এই সুন্দরবনের লক্ষ লক্ষ লোকের অভাব মেটাবার ক্ষমতা আছে। এই সুন্দরবন সম্বন্ধে রাইটার্স বিল্ডিংসে বসে এই মন্ত্রিসভার মাধ্যমে যে মন্ত্রিসভায় ভিন্ন ভিন্ন ব্যাপারে আলোচনা করতে হয়, সুন্দরবনের সমস্যার সমাধান হবে না। আজকে আমি দেখতে পাচ্ছি এই মন্ত্রিসভায় ৩২ জন ভিন্ন ভিন্ন মন্ত্রী আছেন। আমি মনে করি সুন্দরবনের জন্য আর একজন আলাদা মন্ত্রী করা উচিত যিনি উৎপীড়িত, নিপীড়িত, নিগৃহীত মানুষের সম্বন্ধে কিছু করবেন। এদের কথা বলার কেউ নাই। এই মানুষগুলি মিছিল করতে জানে না, রাইটার্স বিল্ডিংসে গিয়ে তাদের কথা বলতে পারে না, ট্রাম বাস পোড়াতে তারা শেখেনি, এই সমস্ত নিগৃহীত মানুষের কথা আমি আপনার মাধ্যমে এই হাউসে রাখতে চাই যে একজন নূতন মন্ত্রী যিনি নূতন চিন্তাধারা নিয়ে আসবেন সেই ব্যবস্থা করুন, এ সম্বন্ধে যদি ভাষণে কিছু উল্লেখ থাকত তাহলে খুসী হতাম। আমি আপনার মাধ্যমে এইটুকু আবেদন রাখছি যে একটু নূতন মন, নূতন চিন্তাধারা আমরা রাজ্যপালের ভাষণের মধ্যে লক্ষ্য করতাম যদি কলকাতা উন্নয়নের জন্য যেমন একটা আলাদা প্রোগ্রাম নেবার ব্যবস্থা হয়েছে সুন্দরবন সম্পর্কে সেই ধরণের যদি আলাদা প্রোগ্রম নেওয়া হোত তাহলে এই যে ১৮ লক্ষ সুন্দরবনবাসী তাদের মনে এ ভাষণ আশার সঞ্চার করতো, উৎসাহের সঞ্চার করতো। এ প্রসঙ্গে আমি আপনার মাধ্যমে রাখতে চাই যে চাষীদের মনে একটা দুর্ভাবনা দেখা দিয়েছে সেটা হচ্ছে যে আমাদের রাজ্যপালের ভাষণে লেখা আছে যে আমাদের উচ্চ ফলনশীল ধান উৎপাদন করা দরকার। কিন্তু সেই ধানের উৎপাদন করতে গেলে আমরা দেখেছি যে উচ্চ ফলনশীল ধান যথা—তাইচুং এবং আই আর-৮ ধান যা চাষ করতে গেলে যে কারিগরি ব্যবস্থা দরকার সেটা গ্রামসেবক বা ব্লকের উপর ছেড়ে দিলে তা সম্ভব নয়। সেখানে পাম্পিং সেটের কথা বলা হয়েছে। অনেক আশার কথা বলা হয়েছে, যে ৩১এ মার্চের মধ্যে অনেক পাম্পিং সেট কৃষকরা কিনে নেবে। কিন্তু আমরা জানি,

আমি গাঁয়ের কৃষকের ছেলে, চাষ সম্পর্কে আমি জানি একটা ব্লকের থেকে বড় জোর ইনস্টলমেন্টে যে পাম্পিং সেট হয় সেটা মাত্র তিন-চারজন পায়, ব্লকের ৮০ হাজার কৃষকের মধ্যে। জলসেচ ব্যবসনের এত কম সরবরাহ থাকলে উপযুক্ত ফলনশীল ফসল ফলানো যাবে না। এদিকে মধ্যবিত্ত চাষীদের ধানের উৎপাদন খরচ এবং উৎপাদনের পরে ফসলের মূল্য হিসেবে যে দাম তারা পায় তাতে তারা সন্তুষ্ট হতে পারে না।। ফলন যা হোল এবং সেই ফলনের উপর যে লেভী ধরা হ'ল তার মধ্যে সমতা বা সামঞ্জস্য নেই। আমি এটা আপনার মাধ্যমে হাউসের সামনে রাখছি এবং এজন্য চাষীদের মনে অনেক ক্ষোভও আছে। তারপর আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করতে চাই সেটা হচ্ছে আমাদের যুক্তফ্রন্ট সরকার নূতন পদ্ধতিতে সুনির্দিষ্ট নীতি নিয়ে যদি সুন্দরবন ডেভেলপমেন্ট না করেন তাহলে সুন্দরবনের উন্নতি কোন দিনই সম্ভব হবে না। তারপর এখানে বন্যার কথা বলা হয়েছে দার্জিলিং এবং উত্তর বঙ্গের ভয়াবহ বন্যার কথা। এটা নিশ্চয়ই দুর্ভাগ্যজনক। কিন্তু সঙ্গে সঙ্গে একথাও ঠিক হয়তো এ ক্ষেত্রে প্রচার নেই—কিন্তু সুন্দরবন অঞ্চলে বৃষ্টি বন্যার ফলে যে ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে তা কল্পনা করা যায় না। ক্যানিং, বাসন্তি এই রকম দু'-তিন জায়গায় যদি লক্ষ্য করা হয় তাহলে দেখা যাবে যে সেখানে ১ মণ ধানও ফলে নি। বীজ ধান নেই, কি করে যে সামনের দিনগুলি কাটবে একথা তারা জানে না। সেখানে তারা তাদের দুর্ভাগ্য নিয়ে অসহায় অবস্থায় সবার পিছে সবার নীচে তারা পড়ে আছে। এই সমস্ত কথা এই দুর্দশার কোন ইঙ্গিত যদি গভর্নরের অ্যাড্রেসের মধ্যে থাকতো তাহলে নিশ্চয় তাদের মনে আশা সঞ্চার করতো। বেসরকারী মাধ্যমিক শিক্ষকদের কথা বলা হয়েছে। বলা হয়েছে যে বিটায়ারের পর কি করলে তাদের পাওনাগণ্ডা মেটানো যায় একথা ভাষণে আছে। কিন্তু আমরা জানি যে আজকে মাধ্যমিক শিক্ষকতা যাঁরা করে যাচ্ছেন তাঁরা ঠিকমত গ্রান্ট ইন এড পাচ্ছেন না, তিন মাসের মাইনে বাকি পড়ে আছে। কি করলে তাড়াতাড়ি গ্রান্ট ইন এড পাওয়া যায় শিক্ষকরা নিয়মিত মাহিনা পান—একথা যদি রাজ্যপালের ভাষণে উল্লেখ থাকতো তাহলে নিশ্চয় এটা মাধ্যমিক শিক্ষকদের মনে উৎসাহের সঞ্চার করতো। পরিশেষে একটা কথা বলতে চাই যে, কথাটা বিভিন্ন সদস্য এখানে বলেছেন সেটা হচ্ছে যে, কংগ্রেস শেষ হয়ে গেছে, কংগ্রেসকে কবর দেওয়া হয়েছে, আর বেঁচে নেই। আরও কত কি! আমি সেই প্রসঙ্গে বিশ্বকবি রবীন্দ্রনাথের ২।৪ লাইন উল্লেখ করবো। রথযাত্রা লোকারণ্য মহাধুমধাম, ভক্তেরা লুটায় পথে করিছে প্রণাম। পথ ভাবে আমি দেব, রথ ভাবে আমি, মূর্তি ভাবে আমি দেব, হাসে অন্তর্যামী। কাজেই এখানে এস ইউ সি পার্টি, যারা ৭টি আসনে জয়লাভ করে এসেছে তারা বলছে আমরা কংগ্রেসকে হত্যা করেছি, আমরা সবাই দেবতা বনে গেছি, গুর্খা লীগ যারা সংখ্যায় মাত্র ৩ জন, তাঁরা বলছে আমরা কংগ্রেসকে কবর দিয়ে দিয়েছি, স্যার, সেদিন ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে জ্যোতি বসু মহাশয় বলেছেন যে বেশী আসনে জয়লাভ করে তাঁর দল বাংলাদেশে কংগ্রেসের সমাধি রচনা করেছে এবং তিনি নাকি দেবাদিদেব হয়ে গেছেন। আবার তার পরবর্তী দিনে শ্রীসোমনাথ লাহিড়ী মহাশয় ঘোষণা করেছেন জ্যোতিবাবু নন, তিনি কৃতিত্বের দাবিদার। সুতরাং উনি হন নি, আমি হয়ে গেছি। আমার বক্তব্য হচ্ছে যে, এটা ওদের ব্যাপার, দেবাদিদেব যেই হোন না কেন আমাদের আপত্তি নেই—কিন্তু স্যার! যেন কেউ শ্মশান দেবতা হ'য়ে বাংলা দেশকে শ্মশানে পরিণত না করেন।

[3-50—4 p.m.]

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি গভর্নরের ভাষণের উপর আমার বক্তব্য রাখছি। আমাদের বিরোধী দলের নেতা কংগ্রেসী ডেমোক্রেসীর অনেক কথা বলেছেন, তিনি যখন বাড়ী থেকে গাড়ীতে উঠেন এবং কর্মস্থানে এসে নামেন তখন তাঁর পায়ে এক কণা ধুলাও পাওয়া যায় না। কিন্তু আমাদের পল্লীগ্রামে একটুও রাস্তা নেই, চলা পথে হাঁটতে হয়, বর্ষাকালে হাঁটতে গেলে পা পিছলে যায়। পাকা রাস্তা নেই। সেখানে যে বাস চলে তার যা গর্জন তাতে মনে হয় বাস থেকে পড়ে যাচ্ছি। কংগ্রেসী গণতন্ত্রে যে কাঁচা রাস্তা করেছেন সেই কাঁচা রাস্তা দিয়ে যাওয়া যায় না। আমাদের বিরোধী দলের নেতা যে কোঁচা লুটিয়ে চলেন সেইভাবে যাওয়া যায় না। হাঁটুর উপর কাপড় তুলে চলতে হয়। এই হচ্ছে কংগ্রেসী গণতন্ত্রের নমুনা। বিরোধী দলের নেতার সুন্দর চেহারা, এটা তাঁর বংশ গৌরবে নয়, অর্থ গৌরব এবং

খাদ্য গৌরবে হয়েছে। জগত বাগ্দী সে আজ খেতে পায় না, তার বৌ যখন পুকুরে নামে মাছ ধরতে তখন লজ্জা নিবারণের জন্য তার বস্ত্র থাকে না। তাদের আমলে ভূমি সংস্কার হয়েছিল এই ভূমি সংস্কার আইনের ফলে তাদের দলের জোতদাররা হাজার হাজার বিঘা জমি লুকিয়ে রেখেছিল। যে ছিটেফোঁটা জমি ছিল তা আমাদের যুক্তফ্রন্ট সরকারের আমলে বিলি হয়েছিল। তারপরে যুক্তফ্রন্ট সরকারকে ভেঙ্গে দেবার পরেও সেটুকুও তাঁরা তুলে নিলেন। আজ যুক্তফ্রন্ট সরকার মানুষকে আশ্বাস দিয়েছে যে বেনামী জমি ধরতে হবে সেই আশ্বাসকে আমি সমর্থন করছি। আজকে একজন কংগ্রেস সদস্য বলেছেন যে উদ্দীপনা সৃষ্টি হবার ফলে মাদ্রাজে ডি এম কে সরকার গঠিত হয়েছে এবং সেই উদ্দীপনার ফলে যুক্তফ্রন্ট সরকার গঠিত হয়েছে। উদ্দীপনা ছিল ১৯৫২ সালে, ১৯৫৭ সালে কিন্তু ১৯৬৭ সালে সেই উদ্দীপনা ভেঙ্গে গেল। উদ্দীপনার প্রদীপের তেল ফুরিয়ে গেল ১৯৬৯ সালে। আজকে উদ্দীপনার প্রদীপের শলতে নিভু নিভু। পাড়াগাঁয়ে আজকে জগত বাগ্দী, রহিম যারা পাঁচ সিকে পয়সা মজুরী নিয়ে চারটে শিশুকে খেতে দিতে পারে না যাদের শিশুরা কাকের বাচ্ছার মত কাঁদে তাদের খাদ্য দিতে পারে না। এই অবস্থা কংগ্রেসীরাই করেছে এবং তার ফলে তারা তাদের প্রদীপের তেল যুক্তফ্রন্টের প্রদীপে ঢেলে দিয়েছে। কাজেই আজকে এইভাবে কাঁদিলে কোন ফল হবে না। কংগ্রেসী গণতন্ত্রে জোতদারদের হাতে জমি রাখা হয়েছে, আমরা দেখেছি প্রফুল্ল ঘোষকে যখন গদীতে বসানো হয়েছিল সেই সময় গরীব মানুষের ঘরের ধান বের করে নেওয়া হয়েছে এবং বড় লোকদের লেভি ছেড়ে দেওয়া হয়েছে। এই রকম বহু অত্যাচার আমরা দেখেছি এবং সেই অত্যাচারের কথা রাজ্যপাল স্বীকার করতে পারলেন না। ১৯৬৭ সালে যে সরকার প্রতিষ্ঠিত হোল তাকে তিনি বরখাস্ত করেছেন। সেই কথা মন্ত্রিমণ্ডলীর কৃত যে ভাষণ সেই ভাষণে ছিল। কিন্তু সেটা তিনি পড়লেন না। সমাজে সব জিনিস আইন দিয়ে তৈরী হয় না। মাননীয় সদস্য সিদ্ধার্থবাবু যখন তাঁর পিতামাতাকে ভক্তি করেন তখন সেটা আইন নয়, সেটা প্রথা। আইন নিয়ে জীবন রচিত হয় না, প্রথা দিয়ে সমাজ সংস্কৃতির রূপায়ন হচ্ছে, প্রথা দিয়ে মানুষের শিক্ষা হচ্ছে। আজকে রাজ্যপাল তাই ভাল করতেন যদি তিনি প্রথা মানতেন। যিনি রাজ্যপাল তিনি বাংলা দেশের সর্বশ্রেষ্ঠ ব্যক্তি। তিনি আইনের আড়ালে আত্মগোপন না করে তিনি যদি প্রথা মানতেন তাহলে নাগরিকদের সামনে তিনি দৃষ্টান্ত স্থাপন করতে পারতেন। ১৯৬৭ সালে তিনি যে কালি নিজেই মেখেছিলেন সেই কালি মোছবার একটা চেষ্টা হত যদি তিনি প্রথা মানতেন।

স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের যে জায়গায় চাষের ও চাষীর মঙ্গলের কথা আছে সেটাকে সমর্থন করে এবং কমরেড নিরঞ্জন মুখার্জী যে প্রস্তাব হাউসের সামনে রেখেছেন সে প্রস্তাব সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Harun-or Rashid:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যপাল মহাশয়কে ধন্যবাদ জ্ঞাপন করিয়া রাজ্যপালের ভাষণের পরিপ্রেক্ষিতে কিছু বলার পূর্বে পশ্চিমবঙ্গের জনসাধারণ বিগত অন্তর্বর্তী-কালীন নির্বাচনে ব্যালট পেপারের মাধ্যমে যে রায় দিয়েছে তারই জন্য আমি আপামর জনসাধারণকে ধন্যবাদ জানাচ্ছি। তার সঙ্গে অভিনন্দন জানাচ্ছি যুক্তফ্রন্ট সরকারকে তাঁদের সাফল্যের জন্য।

আমি রাজ্যপালের ভাষণ পড়িয়া অতি দুঃখের সহিত লক্ষ্য করিয়াছি বৃহত্তর সংখ্যালঘু মুসলমান সম্প্রদায়ের সম্পর্কে একটি কথাও ভাষণে বলা হয়নি। মুসলমানদের জান মানের নিরাপত্তা, তাঁদের চাকুরী, শিক্ষা-দীক্ষা, ব্যবসা-বাণিজ্যের উন্নতি কল্পে রাজ্যপাল কোন উচ্চবাচ্য করেন নি। যদিও রাজ্যের প্রায় সমস্ত রাজনৈতিক দল স্বীকার করেন মুসলমানদের জান-মানের নিরাপত্তার অভাব আছে এবং সকল স্তরের চাকুরীতে ঠিকমত সুযোগ দেওয়া হয় নাই। এমন কি মুসলমানদের যে সমস্ত মসজিদ, ঈদগাহ, কবরস্থান ও শত শত বিঘা সম্পত্তি আজও কতিপয় ব্যক্তির হাতে কুক্ষিগত হয়ে রয়েছে, সেগুলি উদ্ধার করার ব্যাপারে রাজ্যপালের ভাষণে একটি কথাও বলা হয় নাই। সবচেয়ে দুঃখের কথা গত ৩১এ জানুয়ারী স্টেটসম্যান পত্রিকায় একটি প্রবন্ধের ব্যাপারে যে বেদনাদায়ক ঘটনা ঘটিয়াছিল সে ঘটনাকে উপলক্ষ্য করিয়া পুলিশ নির্মম ও পৈশাচিকভাবে মুসলমান ছাত্র সহ কতিপয় মুসলমানকে গুলি করিয়া হত্যা করিয়াছে, বহু

ব্যক্তিকে আহত করিয়াছে এমন কি কতিপয় গুন্ডাকে উস্কানি দিয়া টিপু সুলতান মসজিদ সংলগ্ন যে সমস্ত মুসলমানদের দোকানপাট ছিল সেগুলি পুড়াইয়া দিয়াছে। নিউ মার্কেট হইতে শুরু করিয়া ধর্মতলা এলাকার মধ্যে মুসলমানদের বহু দোকান বিশেষ করিয়া আমিনিয়া হোটেল লুঠ করিয়াছে এবং জমানে ইসলামি হিন্দের অফিসের ক্ষতি সাধন করিয়াছে। সেই সম্পর্কে মাননীয় রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণে একটি কথাও বলেন নি। ক্ষতিগ্রস্তদের ক্ষতিপূরণের ব্যাপারে রাজ্যপাল নীরবতা অবলম্বন করিয়াছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যপালের ভাষণ পড়িয়া অত্যন্ত দুঃখের সঙ্গে বলিতে বাধ্য হইতেছি যে আগামী দিনে নির্যাতিত, নিষ্পেষিত, সর্বস্তরের বঞ্চিত ও শোষিত মুসলমানদের জান-মানের নিরাপত্তা সহকারে সর্বস্তরের সুযোগ দেওয়া হবে কিনা সেই সম্পর্কে যথেষ্ট সন্দেহ আমার হইয়াছে।

[4—4-10 p.m.]

তাই আমি যুক্তফ্রন্ট সরকারের নিকট দাবি জানাচ্ছি ৩১শে জানুয়ারী ঘটনার পরিপ্রেক্ষিতে বিচার বিভাগীয় তদন্ত দিয়া দোষী ব্যক্তিদের শাস্তির ব্যবস্থা করুন এবং ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের ক্ষতি-পূরণের গ্যারান্টি দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা লক্ষ্য করেছি ২০ বৎসর কংগ্রেস শাসনে ও ১৯৬৭ সালে ৯ মাস যুক্তফ্রন্ট শাসনের এবং কয়েক মাস রাষ্ট্রপতি শাসনের সময় মুসলিম সমাজের উপর পুলিশ যে পৈশাচিক অত্যাচার করিয়াছে এবং অনেক ক্ষেত্রে পুলিশের পরোক্ষ ইঙ্গিতে গুন্ডারা মুসলমানদের খুন করিয়া সম্পদ লুণ্ঠন করিয়াছে। সেই জুলুম যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠা হওয়া সত্ত্বেও আজও অব্যাহত রহিয়াছে। কারণ আপনারা জানেন কয়েকদিন আগে 'কোরবাণী' ও হোলি উপলক্ষ করিয়া পুলিশের নিষ্ক্রিয়তার জন্যও অনেক ক্ষেত্রে পুলিশ নিজে কোরবাণী ও ঈদোজ্জোহার নামাজ পড়তে দেয় নাই, বিশেষ করিয়া ২৪-পরগনার মগরাহাট থানার রুইপুকুরিয়া গ্রামের মুসলিম অধিবাসীদের নামাজের দিন নামাজ ও কোরবাণী দিতে দেয় নাই। বীরভূমের বোলপুর কেন্দ্রে সাত্তোর অঞ্চলের শালম গ্রামে কোরবাণী দিতে দেয় নাই। মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া কেন্দ্রে কোরবাণী দেওয়ার জন্য ৬ জন মুসলমানকে থানায় গ্রেপ্তার করিয়া লইয়া যায় এবং ঐ ৬ জনকে ভীষণভাবে পুলিশ মারধর করিয়া ছাড়িয়া দেয়, এইভাবে বাংলা দেশের বিভিন্ন জায়গায় বহু ঘটনা ঘটিয়াছে বিশেষ করিয়া কলিকাতায় কোরবাণী পারমিট প্রথম চালু থাকায় বহু মুসলমান কোরবাণী দিতে পারেন নাই। যাহা সবিস্তারে এই অল্প সময়ের মধ্যে বলা সম্ভব নয়। হোলী উপলক্ষে হুগলি জেলার তেলিনীপাড়া, ২৪-পরগনার টিটাগড়, বনগাঁ ও খিদিরপুর এলাকায় পুলিশের নিষ্ক্রিয়তার দরুন যেভাবে মুসলমানদের জানমানে বিনষ্ট করা হইয়াছে তাহা অত্যন্ত দুঃখজনক। সেই জন্য পরিশেষে যুক্তফ্রন্ট সরকারের নিকট দাবী করিতেছি অচিরে কোরবাণীর পারমিট প্রথা বিলোপ করিয়া দিন এবং মগরাহাট থানার রুইপুকুরিয়ার ঘটনাকে উপলক্ষ্য করিয়া স্কুলের শিক্ষক সহ যে ১৩ জন নিরীহ মুসলমানকে গ্রেপ্তার করিয়া হাজতে রাখিয়াছে তাহাদিগকে অবিলম্বে বিনা সর্তে ছাড়িয়া দিবার ব্যবস্থা করুন। আর কোরবাণী ও হোলীকে উপলক্ষ্য করিয়া যে সমস্ত সাম্প্রদায়িক দাঙ্গা পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানে অনুষ্ঠিত হইয়াছে প্রতিটি ক্ষেত্রে বিচার বিভাগীয় তদন্তের মাধ্যমে দোষী ব্যক্তিদের শাস্তি ও ক্ষতিগ্রস্তদের ক্ষতিপূরণের ব্যবস্থা করিয়া মুসলমান-দের জানমানের নিরাপত্তার ব্যবস্থা করুন।

**শ্রীঅনিলধর গুহ নিয়োগী:** মাননীয় স্পীকার মহাশয়, কংগ্রেসের গণতন্ত্রের নাম ধরে ২০।২২ বছর ধরে যে দুঃশাসনের রাজত্ব চালিয়েছিল তার উপযুক্ত জবাব বাংলা দেশের জনসাধারণ যে মধ্যবর্তী নির্বাচনে দিয়েছেন এবং সেটা স্বীকার করে নিতে যে আমাদের রাজ্যপাল লজ্জাবোধ করেননি তার জন্য আমি তাঁকে এবং বাংলা দেশের জনসাধারণকে ধন্যবাদ দিচ্ছি। তাঁর ভাষণের মধ্যে দিয়ে কয়েকটা বিশেষ বিশেষ ঘটনার কথা তিনি উল্লেখ করেছেন—যার মধ্যে একটা হচ্ছে উত্তর বাংলার, বিশেষ করে জলপাইগুড়ি জেলার বন্যা বিধ্বস্ত এলাকা সম্বন্ধে। আপনারা জানেন যে এই ভয়াবহ বন্যা উত্তর বাংলাকে কি ভীষণভাবে ক্ষতিগ্রস্ত করেছে এবং সেখানকার জীবন ও জীবিকাকে ধ্বংস করে দিয়েছে। আজ এই জেলাকে কিভাবে পুনর্গঠন করা হবে সেটা রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে ঠিক, তবে আমি আমাদের নূতন সরকারকে এই বন্যার আর একটা দিকে নজর দিতে বলব। যেসমস্ত সরকারী অফিসার এই

বন্যার জন্য দায়ী ছিলেন, যাঁদের গাফিলতের জন্য জনসাধারণকে পূর্বেই সতর্ক করে না দেওয়ায় হাজার হাজার সাধারণ মানুষের মৃত্যু ঘটেছে, গবাদি পশু ধ্বংশ হয়েছে, সম্পত্তি ক্ষতিগ্রস্ত হয়েছে, গণতন্ত্রের স্বার্থে তাদের সম্বন্ধে পুরাপুরি তদন্ত হওয়া দরকার এবং দোষী অফিসারদের শাস্তি হওয়া প্রয়োজন।

আমাদের রাজ্যপালের ভাষণে জাতীয় সংহতির কথা বলা হয়েছে যেজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের জলপাইগুড়ি জেলাটি হল তপশীল ও উপজাতি অধ্যুষিত এলাকা এবং পশ্চিমবঙ্গের অন্য এলাকার তুলনায় কৃষি, শিল্প, শিক্ষা এবং চিকিৎসার সুযোগ-সুবিধার দিক থেকে অত্যন্ত পশ্চাদপদ, বিশেষ করে আমাদের জেলার উপজাতি ও তপশীল সম্প্রদায় আর্থিক ও শিক্ষার দিক থেকে অত্যন্ত পশ্চাদপদ। আপনারা জানেন যে, আমাদের জেলা পাট, তামাক, চা, বনজ সম্পদ ইত্যাদি বিভিন্ন জিনিষ সরবরাহ করে আসছে কিন্তু তার বিনিময়ে তারা কংগ্রেসী রাজত্বে উপেক্ষিত হয়ে এসেছে। রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে উত্তর বঙ্গের বন্যা বিধ্বস্ত অঞ্চলের কথা বলেছেন তার জন্য তাকে ধন্যবাদ জানাই। আমাদের জেলার অব্যবহৃত খনিজ সম্পদ তামা, লোহা, ডলোমাইট, কয়লা অন্যদিকে চা, পাট, তামাক ও বনজ সম্পদকে উপযুক্তভাবে ব্যবহার করে উত্তর বাংলার পুনর্গঠন হতে পারে। সেদিকে যেন যুক্তফ্রন্ট সরকার বিশেষভাবে নজর দেন। উত্তরবঙ্গের জলপাইগুড়ি জেলা খাদ্যে ঘাটতি এলাকা, এই ঘাটতি এলাকাকে আমরা খাদ্যে স্বাবলম্বী করতে পারি। আজও আমাদের জেলার চা বাগানের হাজার হাজার একর জমি পতিত অবস্থায় পড়ে আছে। অনেক জোতদারের বেনামী জমি রয়েছে এবং তারা তার উপস্বত্ব ভোগ করছে। আমাদের এই জেলায় যে বেনামী জমি রয়েছে তার উদ্ধারের কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ হয়েছে বলে আমি তাঁর ভাষণকে অভিনন্দন জানাচ্ছি। সেই প্রতিশ্রুতি অনুসারে চা বাগানের জমি যাতে বাগানের বেকার শ্রমিকদের হাতে যায় এবং বেনামী সম্পত্তি যাতে ভূমিহীন কৃষকদের হাতে যায় সেদিকে নূতন যুক্তফ্রন্ট সরকারকে দৃষ্টি দিতে বলি। আপনারা জানেন যে জলপাইগুড়ি এলাকার মাটি খারাপ নয়। সে মাটিতে সমস্ত জিনিষই আবাদ হতে পারে। যদি এইসব জমিতে জলসেচের ব্যবস্থা করা হয়। জলসেচের ব্যবস্থা করতে খুব বেশী টাকা এখানে লাগবে না, কারণ জলের জন্য কখনই খুব বেশী দূরে যেতে হবে না। সেখানে ছোট ছোট নদী আছে এবং অল্প টাকা খরচ করলেই আমরা সেচের জন্য জল সরবরাহ করতে পারি এবং জল কৃষকদের জমিতে পৌঁছে দিতে পারি। এর ফলে আমরা একই জমিতে দু-তিনটা ফসল উৎপাদন করতে পারি। উত্তরবঙ্গ ঘার্টতি এলাকা বলে বংলাদেশের অনেক অর্থই অপচয় হয়। সেই ঘাটতি এলাকাতে সুষ্ঠুভাবে জল ভালো বীজ ও সার সরবরাহের ব্যবস্থা যাতে নজর দেওয়া হয় তার জন্য নূতন সরকারের কাছে আবেদন জানাই। তাহলে আমরা খাদ্যে স্বাবলম্বী হতে পারব। মালিক এবং শ্রমিকদের বিরোধের কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে, আপনারা জানেন যে, জলপাইগুড়ি জেলা চা বাগান এলাকা ইংরেজ আমলে শ্বেতাঙ্গ প্রভুরা চা শ্রমিকদের উপর অকথ্য অত্যাচার চালিয়েছিল। মালিকদের সেই পুরানো মনোভাবের জন্য সেখানে আজকে মালিক এবং শ্রমিকের বিরোধ চলেছে, সেখানে বিভিন্ন বাগানে ঐ পুলিশের সহায়তায় ম্যানেজাররা বিভিন্ন রকমের অত্যাচার চালাচ্ছে। হোপ বাগানে আজও শ্বেতাঙ্গ ম্যানেজারের অত্যাচার চলেছে। সেখানে শ্রমিক ভাইদের দাবী-দাওয়া উপেক্ষা করে পুলিশের সহায়তায় ঐ বাগানের ইউনিয়ান কর্মদের উপর ১২টি মামলা চালান হয়েছে। লক্ষ্মীকান্ত বাগান ও যাদবপুর চা বাগান আজও তালাবন্ধ হয়ে আছে। শ্রমিকরা আজও সেখানে বেকার হয়ে আছে। এই সমস্ত জায়গায় শ্রমিক এবং মালিকের মধ্যে বিরোধ চলেছে। আমি আশা করি আমাদের এই নূতন সরকার শ্রমিক ও মালিক বিরোধ দূর করে এবং শ্রমিকের ন্যায্য পাওনা অধিকার প্রতিষ্ঠায় সাহায্য করবেন।

[4-10—4-20 p.m.]

উপসংহারে পশ্চিমবঙ্গ বিধানসভার একজন সদস্য হিসাবে আমি এই কথা বলতে চাই যে বাংলা দেশের বিশেষ পরিস্থিতির জন্য এবং পশ্চিমবঙ্গের অর্থনৈতিক উন্নয়নের জন্য কেন্দ্রীয় রাজস্বে আমাদের যে ন্যায্য পাওনা সেটা আদায়ের জন্য যেন কেন্দ্রীয় সরকারকে চাপ দেওয়া হয়। সেই দৃষ্টিকোণ থেকে এর সঙ্গে সঙ্গে আমি উত্তর বাংলার উন্নয়নের জন্য আবেদন রাখছি। মাননীয় স্পীকার মহাশয় আপনি জানেন যে উত্তর বাংলা গত ২০ বছরের কংগ্রেসী রাজত্বে স্বাধীনতার

কেন আস্বাদনই পায় নি, অথচ সেখানে অর্থনৈতিক উন্নয়নের প্রচুর সম্ভাবনা রয়েছে। চা, পাট, তামাক, কাঠ এবং বনজ সম্পদ থেকে যে রাজস্ব আদায় হয় তাতে আমি আশা করি উত্তর বাংলার উন্নয়নের জন্য চেষ্টা করা হবে যাতে সত্যিকারের স্বাধীনতা ও গণতন্ত্রের আস্বাদ যা রাজ্য-পালের ভাষণে উল্লেখ করা হয়েছে সেখানকার জনসাধারণ পায়। আর তা হলেই ঐ বেঞ্চ থেকে কংগ্রেসী ও দলত্যাগীদের যে কুৎসা রটনা এবং সাম্প্রদায়িকতার যে অপপ্রচার চালাচ্ছে সেটা বন্ধ করে আমরা দেখিয়ে দিতে পারবো আমাদের নূতন সরকারের গণতন্ত্রের রূল সাধারণ কৃষক এবং শ্রমিকদের জন্য কি করছে না করছে। তারা যাতে ভবিষ্যতে এই সমস্ত কথা বলে আমাদের জাতীয় সংহতি বিপন্ন করতে না পারে সেজন্য রাজ্যপালের ভাষণে যে জাতীয় সংহতির কথা বলা হয়েছে সেটা আরো সুদৃঢ় করা দরকার। উত্তর বাংলার উপত্যকা অঞ্চলের উপজাতি এবং তপশীল সম্প্রদায়ের জন্য কিছু করুন, এই বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅক্ষয়কুমার বর্মা:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে আমার বক্তৃতা শুরু করার আগে প্রথমেই আমি আপনাকে এবং দলমতনির্বিশেষে এই বিধানসভার প্রত্যেকটি সদস্যকে আমার আন্তরিক অভিবাদন ও অভিনন্দন জানাচ্ছি। স্যার, আমি কোচবিহার জেলার তুফানগঞ্জ এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি। আমরা অনেকদিন থেকেই শুনে আসছি যে কোচবিহার জেলা ইট ইজ এ নেগলেকটেড ডিস্ট্রীক্ট এবং অনুভব করে আসছি, আজকে আবার নতুন করে অনুভব করলাম রাজ্যপালের ভাষণ পড়ে। মাননীয় রাজ্যপালের ভাষণের ৫ম অনুচ্ছেদে ৪২টি লাইন রয়েছে। আমি প্রতিটি লাইনের প্রতিটি শব্দ ভালো করে পড়ে দেখেছি। তাতে দেখলাম বিগত বন্যায় যে ধ্বংসলীলা হয়ে গিয়েছিল উত্তরবঙ্গে সেখানে কোচবিহারের কোন কথার উল্লেখ নেই। মাননীয় স্পীকার মহাশয়, আপনি যদি ভাষণটি ভালো করে লক্ষ্য করে দেখেন তাহলে দেখতে পাবেন যে সেখানে দার্জিলিং-এর কথা বলা হয়েছে, তিস্তার কথা বলা হয়েছে, জলপাইগুড়ির কথা বলা হয়েছে, কিন্তু আশ্চর্যের কথা, কোচবিহার জেলা কি অপরাধ করলো জানি না, রাজ্যপালের ভাষণের মধ্যে কোচবিহার জেলার কথার উল্লেখ নেই। মাননীয় স্পীকার মহাশয়, আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে নিশ্চয়ই সমর্থন করতাম কিন্তু যখন দেখলাম কোচবিহার জেলার প্রতি সুবিচার করা হয়নি, এমনকি উল্লেখ পর্যন্ত করা হয়নি—কেন হয়নি জানি না।

আজকে একটা পরিতাপের বিষয়, দুঃখের বিষয় যে এই কথাটার উল্লেখ থাকা উচিত ছিল জলপাইগুড়ি, দার্জিলিং জেলায় ধ্বসে যে ক্ষতি হয়েছিল কুচবিহার জেলায় বন্যায় তার চেয়ে কম ক্ষতি হয়নি অথচ সে কথার উল্লেখ এখানে পাইনি। তারপর দ্বিতীয় কথা হল এই বন্যা সম্পর্কে সরকার যে সমস্ত ব্যবস্থা অবলম্বন করেছেন তার মধ্যে প্রায় ১৬টি ব্যবস্থার কথা আছে, যেমন খয়রাতি সাহায্য, টেস্ট রিলিফ, কারিগরি সাহায্য, ছাত্রদের বেতন মকুব ইত্যাদি নানা ব্যবস্থা, আমরা বলতে চাই ওখানে পুনর্বাসনের কার্য যেমন চলছে সেটা প্রকৃতভাবে নির্ধারণ করার জন্য মাননীয় স্পীকার মহাশয়ের মাধ্যমে সরকার পক্ষকে অনুরোধ জানাবো একটি পর্যবেক্ষক দল গঠন করা দরকার। মাননীয় স্পীকার মহাশয়, আমি আমার কেন্দ্র কুচবিহারের তুফানগঞ্জ থেকে এই অধিবেশনে যোগদান করবার জন্য যখন আসছিলাম তখন আমার কনস্টিটিউয়েন্সির ভোটাররা, জনসাধারণ আমার কাছে এসে নালিশ জানালেন যে ভেস্টেড জমির ঋণ পাওয়ার ব্যাপারে কতকগুলি অসুবিধা দেখা দিচ্ছে। গরীব, সাধারণ মানুষ যারা ভেস্টেড জমি বা খাস জমি দখল করে আসছিল তাদের ভোগামল এতদিন দেয়নি। এই ভোগামল না দেওয়ার জন্য ঋণ নেওয়ার ব্যাপারে জমি মডগেজ, সিকিউরিটি দিতে হয় কিন্তু গরীব জনসাধারণ তা দিতে পারছে না। এর ফলে তারা ঋণ পাওয়ার যোগ্য নয়। সেজন্য আমি স্পীকার মহাশয়ের মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে এই যে সাধারণ গরীব মানুষ যাদের ঋণ পাওয়া প্রয়োজন তারা ঋণ পাচ্ছে না। তাদের জন্য একটা ব্যবস্থা করা উচিত। তাদের যদি এই ভোগামল আজকে দেওয়া যায়, তাদের যদি পত্তন দেওয়া যায় তাহলে তাদের ঋণ পেতে সুবিধা হয়। কিন্তু পত্তনের টাকা তারা দিতে পাচ্ছে না যেহেতু তারা অত্যন্ত গরীব। অথচ সরকার কর্তৃপক্ষ থেকে বলছেন যদি আজকে ভোগামলের টাকা না দেওয়া হয় তাহলে ঋণ দেবো না। এই অসুবিধা দূর করার জন্য আমি সরকার পক্ষের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে এই পত্তন দেওয়ার জন্য যে সেলামী বা টাকা লাগে সেটা ফ্রি কিম্বা মকুব করে দেওয়া উচিত। অথবা ঋণ যখন মঞ্জুর

হবে তখন ঋণ পাওয়ার পর সেই টাকা থেকে কেটে নেওয়া হোক। এই সমস্যার পরে আর একটি সমস্যার দিকে মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি বিশেষ করে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় কাশীকান্ত মৈত্র মহাশয় এখানে আছেন কিনা জানিনা আমি তাঁকে বিশেষভাবে ধন্যবাদ দিচ্ছি—গতবারে আমরা লক্ষ্য করেছি যে সিডিউলকাস্ট মন্ত্রী হবার ব্যাপারে যথেষ্ট টানা হ্যাচড় হয়েছিল, শেষ পর্যন্ত নেওয়া হয়েছিল বটে তবে দপ্তরবিহীন মন্ত্রী হিসাবে নেওয়া হয়েছিল। এবারে আমরা লক্ষ্য করেছি রাজ্যপালের ভাষণের মধ্যে সারা বাংলাদেশে সিডিউল্ডকাস্ট, তপশীলী উপজাতিদের প্রতি সরকার কি সুবিচার করবেন, সরকারের কাছ থেকে তাঁরা কি আশা করতে পারেন এইরকম কোন প্রতিশ্রুতি রাজ্যপালের ভাষণে আমরা দেখতে পাচ্ছি না। এই রকম প্রতিশ্রুতি তাঁরা যদি না দেন তাহলে সারা বাংলায় তপশীলী শ্রেণীর লোক যাঁরা হয়েছেন, উপজাতি সম্প্রদায়ের লোক যাঁরা হয়েছেন স্বভাবতঃই তাঁদের মনে সন্দেহ জাগবার কারণ রয়েছে যে ভবিষ্যতে তাঁরা যুক্তফ্রন্ট সরকারের কাছ থেকে সুবিচার নাও পেতে পারেন। সেজন্য আজকে আমি রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতা করতে গিয়ে এটা পরিষ্কার-ভাবে বলতে চাই যে এই বিশেষ বিষয়ের প্রতি সরকারের যেন দৃষ্টি পড়ে। এই বিষয়ে আমি, মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20—4-30 p.m.]

**শ্রীরেণুপদ হালদার:** মাননীয় মধ্যক্ষমহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের সামনে কয়েকটি কথা রাখতে চাই যে রাজ্যপাল তাঁর লিখিত ভাষণের যে অংশটা তিনি বাদ দিয়ে পড়েছেন সেই অংশ বাদ দিয়ে পড়ার জন্য আমি মনে করি যে সংসদীয় রীতি তিনি লঙ্ঘন করেছেন। আমি মনে করি যে এ ব্যাপারে শুধু যে তাঁর ইচ্ছায় এই কাজ হয়েছে তা নয়, এর সঙ্গে কেন্দ্রীয় সরকারেরও ইঙ্গিত রয়েছে। কেন্দ্রীয় সরকারের ইঙ্গিত যেমন আমরা দেখেছিলাম যুক্তফ্রন্ট সরকারকে বরখাস্ত করার ব্যাপারে, যুক্তফ্রন্ট সরকারের পতন ঘটানর ব্যাপারটা তিনি যেমন কেন্দ্রীয় সরকারের পরামর্শক্রমে ত্বরান্বিত করেছিলেন ঠিক তেমনি তাঁর ভাষণ না পাঠ করার জন্য আমি মনে করি কেন্দ্রীয় সরকারের ইঙ্গিত আছে। তবুও আমি রাজ্যপালের এই ভাষণকে স্বাগত জানাই এই জন্য যে বিগত সরকারগুলিতে তিনি গত কয়েকবার যে সমস্ত ভাষণ দিয়েছিলেন সেই ভাষণের সঙ্গে এর অনেকখানি পার্থক্য রয়েছে। আমাদের যুক্তফ্রন্ট সরকার যে নীতি ঘোষণা করেছেন তার মধ্যে বিশেষ করে উল্লেখযোগ্য হল ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনকে বাধা দেবেন না। এই সরকারী সিদ্ধান্ত তিনি তাঁর ভাষণে ঘোষণা করেছেন। এটা নিশ্চয়ই বাংলাদেশের ইতিহাসে একটা উজ্জ্বল দৃষ্টান্ত। এই যে ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনে হস্তক্ষেপ করবেন না এই অর্থে নিশ্চয়ই জনসাধারণকে এই আশ্বাস দেওয়া হয়েছে যে তাদের যে সমস্ত ন্যায়সঙ্গত দাবি-দাওয়া আছে সেগুলি যদি তারা ন্যায়সঙ্গতভাবে আন্দোলন করে আদায়ের ক্ষেত্রে এগিয়ে আসে এবং তাদের দাবির যৌক্তিকতা যদি বোঝাতে পারে তাহলে পুলিশ দিয়ে তাদের উপর অত্যাচার করা হবে না। আমরা কংগ্রেস শাসনে দেখেছি যে যখনি জনসাধারণ তাদের ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলন করে বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে সরকারের কাছে তুলে ধরবার জন্য এগিয়ে এসেছে তখনি সরকার নৃশংসভাবে পুলিশ দিয়ে তাদের উপর অত্যাচার করেছে। এই অত্যাচার করার ফলে যেমন আন্দোলনগুলি, তাদের ন্যায়সঙ্গত দাবিগুলি বানচাল হয়েছে তেমনি তাদের উপর অকথ্য অত্যাচার হয়েছে। সেদিক থেকে আমাদের সরকার এ বিষয়ে অত্যন্ত সজাগ দৃষ্টি রেখেছেন এবং জনসাধারণের এই মৌলিক ন্যায়সঙ্গত দাবি-দাওয়ার উপর বিশেষ গুরুত্ব আরোপ করেছেন। তাঁরা স্থির করেছেন যে ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনে হস্তক্ষেপ করা হবে না। আমি মনে করি যে বিগত সরকারগুলির ক্ষেত্রে যেভাবে পুলিশ অন্যায়ভাবে অত্যাচার করেছে এবারেব ক্ষেত্রে সেই রকম অত্যাচার করার সম্ভাবনা পুলিশের মধ্যে থাকলে সেগুলি দূর করার জন্য আরো কঠর হস্তে তাদের কণ্ট্রোল করতে হবে আমাদের পুলিশ মন্ত্রীকে। আমাদের শ্রমিকরা তাদের দাবি-দাওয়া নিয়ে যখন এগিয়ে আসবে, খেটে খাওয়া মানুষ তারা যখন তাদের ন্যায়সঙ্গত দাবি-দাওয়া নিয়ে এগিয়ে আসবে, শ্রমজীবী মানুষ, বিভিন্ন স্তরের সাধারণ মানুষ তারা যখন তাদের দাবি-দাওয়া নিয়ে আন্দোলন করার জন্য এগিয়ে আসবে তখন

পুলিশ যাতে তাদের এই আন্দোলনে বাধা সৃষ্টি না করতে পারে, তারা যাতে অত্যাচার করতে না পারে, অন্যায় জুলুম করতে না পারে সেদিকে বিশেষ দৃষ্টি আরোপ করতে হবে। আমি জানি যে আমাদের উপমুখ্য মন্ত্রীমহাশয় সেদিকে সজাগ দৃষ্টি রাখবেন এ বিশ্বাস আমার আছে।

আমি জানি এবিষয়ে নিশ্চয়ই উপমুখ্যমন্ত্রী সজাগ দৃষ্টি রাখবেন এবং সেই বিশ্বাস আমার আছে। আজকের দিনে জনসাধারনের যে সমস্ত ন্যায়সঙ্গত দাবি-দাওয়া রয়েছে সেগুলি কিভাবে তাঁরা পেতে পারেন সেদিকে দৃষ্টি দেবার একান্ত প্রয়োজন আছে। শুধু একটা নীতি ঘোষণা করলেই চলবে না, সরকার যাতে বিশেষভাবে সেদিকে দৃষ্টি দেন, মনোযোগী হন তার কথাই আমি বলব। আমাদের একথা স্মরণ থাকা দরকার যে, কংগ্রেসের আসনে যাঁরা রয়েছেন তাঁরা জনসাধারণের উপর অত্যাচার এবং জুলুম করেছিলেন বলেই তাঁরা তার ফল পেয়েছেন—অর্থাৎ জনসাধারণ তাঁদের থেকে ওদের বিচ্ছিন্ন করে দিয়েছে। গতবারের নির্বাচনের যে ফলাফল প্রকাশিত হয়েছে তাতে আমরা দেখেছি জনসাধারণের ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনকে শক্তিশালী করবে এই আশ্বাস যুক্তফ্রন্ট দিয়েছিল বলেই যুক্তফ্রন্টের এত শক্তি বেড়েছে এবং কংগ্রেসকে পরাজিত করেছে। কাজেই আমাদের বিশেষভাবে দেখতে হবে এই সমস্ত আন্দোলনের ক্ষেত্রে, তাদের দাবী-দাওয়ার ক্ষেত্রে যেন কোন বাধা সৃষ্টি না হয়। তাদের দাবি-দাওয়াগুলো যাতে আদায় হয় তার প্রতি আমাদের দৃষ্টি দিতে হবে। মাননীয় স্পীকারমহাশয়, একটু আগে একজন মাননীয় কংগ্রেস সদস্য বলেছেন যে, এস্, ইউ, সি-র ৭ জন সদস্য নিজেদের বড় বলে মনে করে। তিনি রবীন্দ্রনাথের একটি কবিতা থেকে কয়েকটি লাইন পাঠ করে একথা বলতে চেয়েছেন। আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই যে এটা এমন কোন প্রসঙ্গ ছিল না যাতে একথা আসতে পারে, তিনি প্রসঙ্গ ছাড়াই একথা আসতে পারে, তিনি প্রসঙ্গ ছাড়াই একথা বলেছেন। তাঁর জানা দরকার আমরা এস্, ইউ, সি-র তরফ থেকে ৭ জন এখানে এসেছি এবং আমাদের শক্তি ৭ জনের বেশী নয়। আমরা যুক্তফ্রণ্টের সদস্য হিসেবে নির্বাচিত হয়েছি এবং যুক্তফ্রণ্টে থেকে আমরা ঐক্যবদ্ধভাবে লড়েছি। শুধু তাই নয়, আমরা এখানে ঐক্যবদ্ধভাবে কাজ করব এই প্রতিশ্রুতিই জনসাধারণের কাছে দিয়ে এসেছি। কাজেই আমাদের প্রতি এরকম কটাক্ষপাত করা যুক্তিসঙ্গত নয়। তিনি যা বলেছেন তা অত্যন্ত আপত্তিকর ও অপ্রাসঙ্গিক এই কথাই আমি বলতে চাই। যাহোক, রাজ্যপালের ভাষণের উপরে এই যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিজয়কৃষ্ণ সামন্ত:** মাননীয় অধ্যক্ষমহাশয় এবং সভ্যবৃন্দ।

**মিঃ স্পীকার:** এটা নির্বাচনী সভা নয়, এখানে শুধু বলবেন অধ্যক্ষমহাশয়।

**শ্রীবিজয়কৃষ্ণ সামন্ত:** মাননীয় অধ্যক্ষমহাশয়, শ্রদ্ধেয় রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণে দেশের কৃষির উন্নতির কথা যা উল্লেখ করেছেন আমি সে বিষয়ে আমার এলাকার জন্য আপনার মাধ্যমে কিছু বক্তব্য রাখছি। আমার এলাকা হচ্ছে মেদিনীপুর জেলার ডেবরা। এই এলাকার একটা বিরাট অংশ বহু বছর যাবত মেদিনীপুর ক্যানেল দিয়ে সেচ হয়ে আসছে। কিন্তু বর্তমানে সেই ক্যানেলের অবস্থা ক্রমে ক্রমে শোচনীয় হয়ে আসছে সংস্কারের অভাবে। আমাদের মুখ্যমন্ত্রিমহাশয় যখন সেচমন্ত্রী ছিলেন তখন তাঁর কাছে অনেকবার এই ক্যানেলের সংস্কারের জন্য আবেদন করা হয়েছিল, কিন্তু কোন বিশেষ ফল হয়নি। বোরো চাষ মাত্র বছর তিনেক আগে এই এলাকায় আরম্ভ হয়েছিল ২৫/৩০ একর জমির উপর। কিন্তু এখন হাজার হাজার বিঘা জমির উপর বোরো চাষ হচ্ছে এবং বোরো চাষের জন্য মানুষ উদ্যোগি হচ্ছে।

[4-30 – 4-40 p.m.]

এই বছর হাজার হাজার বিঘা জমির উপর চাষের উদ্যোগ হচ্ছে। চাষীরা উচ্চ ফলনশীল ধান ফলাবার চেষ্টা করছে, তাইচুং ইত্যাদি ধান ফলাবার চেষ্টা করছে। কিন্তু একটা বড় অসুবিধা হচ্ছে যে পরিমাণ চাষ এ বছর হচ্ছে তার চেয়ে বেশী পরিমাণ চাষ করা সম্ভব হত যদি মেদিনীপুর ক্যানেল দিয়ে যে পরিমাণ জল ২০/৩০ বছর আগে আসত তা পাওয়া যেত। কিন্তু এখন মাত্র পূর্বের তুলনায় এক-তৃতীয়াংশ জল আসে। আমার বক্তব্য হচ্ছে স্পীকারমহাশয়,

আপনার মাধ্যমে সরকারের কাছে আমি একথাই রাখতে চাই যেন অবিলম্বে এই খালের সংস্কারের ব্যবস্থা করা হয়। ডেব্রা থানার উত্তরাংশে চারটি অঞ্চল, এক নম্বর দু নম্বর ৭ নম্বর ৮ নম্বর— এই সমস্ত অঞ্চলের সমস্যা হচ্ছে কাঁসাই নদীতে কিছুমাত্র জলস্ফীতি হলে এই সব অঞ্চলে জল ঢুকে যায়, বন্যা হয়। বন্যার জলের গভীরতা ৫ ফুট থেকে ১৫ ফুট পর্যন্ত হয়েছিল ধান জমিতে। মুস্কিল হচ্ছে এইসব জায়গার খাল দিয়ে জল নিকাশের ব্যবস্থা নাই। পলাশপাই এবং ভোঁগড়া খালে যে সমস্ত স্লুইস গেট আছে তার সংস্কারের ব্যবস্থা নাই, যার ফলে ক্রমে ক্রমে খাল বুজে যাচ্ছে। ডেব্রা বেরাইখালের সংস্কারের ব্যবস্থা না হওয়ার জন্য গ্রামের অবস্থা শোচনীয় হয়ে আসছে। ২০/২৫ বছর আছে যে সমস্ত খালে জল সারা বছর থাকত, এখন খাল বুজে এমন অবস্থা হয়েছে যে বর্ষার কয়েক মাস ছাড়া এতে আদৌ জল থাকে না। ১১ নম্বর অঞ্চলে প্রতি বছর সাধারণ বৃষ্টি হলে সেই এলেকা ডুবে যায় জল নিকাশ হয় না ফলে সেখানকার ফসল নষ্ট হয়ে যায়। মাননীয় স্পীকারমহাশয়, যুক্তফ্রণ্ট সরকারের কাছে আমার আবেদন এই খালগুলি যেন অবিলম্বে সংস্কারের ব্যবস্থা করা হয়, আর মেদিনীপুর ক্যানেলের সেচ ব্যবস্থার যেন উন্নতি করা হয়। এই নিবেদন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** মাননীয় অধ্যক্ষমহোদয়, গভর্নরের এ্যাড্রেসের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে, যুক্তফ্রণ্ট-এর একজন শরিক হিসাবে এবং পি এস পি-এর সদস্য হিসাবে তা সমর্থন করি। গভর্নর যে এ্যাড্রেস এখানে দিয়েছেন এবং এ সম্বন্ধে সংবিধানে যে কথা আছে— গভর্নর স্যাল রিড দি এ্যাড্রেস এই স্যাল এখানে মাষ্ট হিসাবে ব্যবহৃত হয়, এবং আমি মনে করি তিনি না পড়ে সংবিধান লঙ্ঘন করেছেন, এবং বিধানসভার সদস্যদের তাঁর এ্যাড্রেস শোনার যে অধিকার ছিল সেই অধিকার থেকে তিনি বিধানসভার সদস্যদের বঞ্চিত করেছেন। যে দুটি প্যারাগ্রাফ তিনি বাদ দিয়েছেন আমার আশা ছিল সরকারী দলের হুইপ এ বিষয়ে চিন্তা করবেন এবং আমাদের অধিকার ভঙ্গের উপর তিনি প্রস্তাব আনবেন। আমি একটা কথা বলতে চাই— এই গভর্নর হন কারা? যাদের এই ধরনের গণতন্ত্রের প্রতি অবিশ্বাস এবং যাঁরা সাধারণ মানুষ তথা সদস্যদের অধিকার ভঙ্গের প্রতি ভ্রূক্ষেপ করেন না, আর যাঁরা রাজনীতিতে হৃতগৌরব, যাঁরা হৃতবান, পলিটিক্যালী ডিজেনারেটেড, আনসুটেবল কলীগ্স এবং পেনশন হোল্ডার্স—সেই সমস্ত লোককেই কেন্দ্রীয় সরকার এবং কেন্দ্রীয় কংগ্রেস পার্টি প্রেসিডেণ্টের মাধ্যমে রাজ্যপাল করে পাঠান। (শ্রীনেপালচন্দ্র রায়ঃ দেয়ার আর মেনি ফ্যাক্টস হুইচ ক্যান প্রুভ দিস এন্ড ইট হ্যাজ বিন প্রুভড ইন ইণ্ডিয়া মেনি টাইমস)। সম্পূর্ণানন্দের দিকে দেখুন, নিত্যানন্দ কানুনগো-এর দিকে দেখুন। এইরকম আরও অনেক প্রমাণ আছে। আজকে কংগ্রেস পার্টি বিভিন্নরূপ নিয়ে শয়তানীর ছদ্মবেশ নিয়ে যুক্তফ্রণ্ট সরকারকে সমর্থন জানানোর সুযোগ নিচ্ছে—বলছে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু একথা আমরা জানি মানুষ মাত্রেই ভুল করে এবং তাকেই মানুষ বলা যায় যে মানুষের ভুল স্বীকার করবার সৎসাহস দেখায়। কিন্তু কংগ্রেসের আজকে সেই সৎসাহস নেই। রাজ্যপাল ধরমবীরের সঙ্গে চক্রান্ত করে এবং কিছু কিছু যুক্তফ্রণ্টের সদস্যদের প্রলোভিত করে যেভাবে দলত্যাগের রাস্তা সৃষ্টি করেছিলেন এবং যেভাবে ষড়যন্ত্র করে যুক্তফ্রণ্ট সরকারকে ভেঙ্গে দিয়েছিলেন তাদের ভুল যদি তারা সৎসাহসের সঙ্গে স্বীকার করতো তাহলে তাদের অভিনন্দনের মূল্য থাকতো। মাত্র ১৭ দিন পরে আমাদের মুখ্যমন্ত্রী যিনি বাংলাদেশের জনগণের মুখ্যমন্ত্রী তিনি বিধানসভা আহ্বান করার কথা বলেছিলেন। ১৭ দিন পরে সেই বিধানসভা যদি আহ্বান করা হোত তাহলে হিমালয় পাহাড় ভেঙ্গে যেতো না, হিমালয় ফুলে উঠতো না, বাংলা দেশের পাশে বঙ্গোপসাগরের প্রবল জলোচ্ছ্বাস হতো না; কিন্তু গণতন্ত্রকে হত্যা করে কংগ্রেস পার্টি রাজ্যপাল ধরমবীর, এবং কেন্দ্রীয় কংগ্রেস যুক্তফ্রণ্ট সরকারকে ভেঙ্গে দিলেন, তারপর সুরু হোল অত্যাচারের বন্যা, জুলুমবাজীর বন্যা, এ ষড়যন্ত্রকারীদের সেই সময় ডাঃ ঘোষ, আশু ঘোষ এবং অতুল্য ঘোষ সবাই ষড়যন্ত্রে লিপ্ত হয়ে পড়লেন। পূর্ববর্তী কংগ্রেস বন্ধু বলেছেন, পি এস পি-র কোন কোন বন্ধুর দলত্যাগের কথা। মাননীয় স্পীকার মহাশয়, আমাদের সেলিমভাই আমার পাশে বসে আছেন, তার জ্বলন্ত ইতিহাস শুনে নিন। ডাঃ ঘোষ যখন খাদ্যমন্ত্রী ছিলেন তখন তিনি তাকে টেলিগ্রাম করে, চিঠি দিয়ে ডেকে আনেন এবং আশু ঘোষ, রবী চৌধুরী, অতুল্য ঘোষ, প্রফুল্ল সেন এবং লোভী

জগদানন্দ, ডঃ নলিনাক্ষ স্যান্যাল এরা ষড়যন্ত্র করে গ্‌ুন্ডা পাহারা দিয়ে সি, আই, টি রোডে আশ্‌ু ঘোষের বাড়ীতে আটকে রেখেছিল—বেরোবার কোন জায়গা ছিল না। এই কংগ্রেস আজকে গণতন্ত্রের কথা বলেন। একথা সত্য কমরেড সাধন গ্‌ুপ্ত যে কথা বলেছেন যে পচনশীল কোন মান্‌ুষকে যেমন বাঁচানো যায় না, এই কংগ্রেসের মধ্যে তেমনি পচন রোগ ক্যানসার এসে গেছে। এদের বাঁচবার আর কোন স্‌ুযোগ নেই। মাননীয় স্পীকারমহাশয় আমি কাঁথি মহকুমার এগ্রা থানা থেকে এসেছি। সেই কাঁথি মহকুমায় ৪ জন কংগ্রেস এম, এল, এ ছিলেন। কিন্তু এবার সেই কাঁথি মহকুমার লোক কংগ্রেসকে কাঁথি মহকুমা থেকে ম্‌ুছে দিয়েছে। কেবলমাত্র একটি জায়গায় ভগবানপ্‌ুর থেকে শ্রীমতী আভা মাইতিকে পাঠিয়েছে। কিন্তু শ্রীমতী আভা মাইতি কংগ্রেসের নেতা হলেও কংগ্রেসের বংশ ব্‌ৃদ্ধি করার তাঁরা আর কোন ক্ষমতা নেই।

মিঃ স্পীকার, স্যার, আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে এই যে রাজ্যপালের ভাষণে যে কথা লেখা আছে একজন ম্‌ুসলিম বন্ধ্‌ু তিনি প্রগ্রেসিভ ম্‌ুসলিম লিগের পক্ষে তিনি কংগ্রেসের বয়ান এই বিধানসভায় পাঠ করলেন। তিনি বলেছেন যে রাজ্যপালের ভাষণে নাকি ম্‌ুসলিম ভাইদের কথা কিছ্‌ু লেখা নেই। তিনি যে বক্তব্য রাখলেন সেটা কংগ্রেসের বেনামী বক্তৃতা। তিনি যদি সেই ভাষণের ২২ পাতা পড়েন তাহলে তিনি দেখতে পাবেন সেখানে লেখা আছে মাইনরিটির বিষয়—যে য্‌ুক্তফ্রন্ট সরকার সংখ্যালঘ্‌ুদের সমস্ত স্বার্থ রক্ষা করবেন। বন্যার কথা লেখা আছে যেটা আমি সব চেয়ে বড় করে তুলে ধরতে চাই—সেটা হচ্ছে উত্তরবঙ্গের বন্যার কথা। সেখানে ৬৯ লক্ষ লোক ৬ হাজার স্কোয়ার মাইল এলাকা বন্যায় এবং পাহাড়িয়া ধ্‌ুসের ফলে তাদের জীবনের মান অর্থনৈতিক মান একেবারে শেষ হয়ে গেছে—একেবারে ম্‌ুছে গেছে। কিন্তু কত সাহায্য করা হয়েছে? সেই সময় রাজ্যপালের শাসন ছিল অর্থাৎ কেন্দ্রীয় শাসন। সেই কংগ্রেসের শাসনে ৬৯ লক্ষ লোক যেখানে বন্যার কবলে পড়েছে হাজার হাজার লোক মারা গেছে সেখানে তারা মাত্র সাড়ে ১৭ কোটি টাকা তারা সাহায্য করেছেন।

[4-40—4-50 p.m.]

এই টাকার মধ্যে ১৫ ফেব্র্‌ুয়ারী পর্যন্ত দেড় কোটি টাকা ব্যয় হয় নি যতদ্‌ূর সংবাদ আমার কাছে আছে। যদি ধরে নিই সাড়ে ১৭ কোটি টাকা দেওয়া হয়ে থাকে এটা হিসাবের কথা আমার কথা নয়, তাহলে মাথাপিছ্‌ু এক একটি বন্যাকবলিত লোকের কাছে ১৫ টাকা ৩০ পয়সা অথবা ৩৬ পয়সা সাহায্য গেছে। বন্যায় ভেসে গেল মান্‌ুষের ঘর নেই খাদ্য নেই—মাত্র ২৫ টাকা সরকারী সাহায্য। আর একটা কথা যেটা থাকার দরকার ছিল যে ১৯৬৬ সালে মেদিনীপ্‌ুর জেলার কাঁথি মহকুমায় খরা হয়েছিল, ১৯৬৭ সালে বন্যা হয়েছিল ১০ লক্ষ লোকের মধ্যে ৭ লক্ষ লোক বন্যায় ভেসেছিল ১৯৬৮ সালে আবার সেই কাঁথিতে বন্যা হয়েছিল। রাজ্যপালের ভাষণে আছে ছাত্রদের কথা। কিন্তু একটা কথা মাননীয় স্পীকারমহাশয় আপনাকে জানাতে চাই যে কাঁথি মহকুমায় হাজার হাজার ছাত্র কাঁথির প্রভাতকুমার কলেজের শত শত ছাত্র আজকে পরীক্ষা দিতে পারে নাই, তাদের পরীক্ষার ফী মকুব হয় নাই। এই সম্বন্ধে একটা ব্যবস্থা করা দরকার। এই কয়টি কথা বলে আমি এই প্রস্তাবকে সমর্থন করছি।

**শ্রীগিরিশ মাহাতো:** মাননীয় অধ্যক্ষমহাশয়, গণতন্ত্র হত্যাকারী খ্‌ুনী আসামী, রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে গিয়ে আমাদের সরকারকে দ্‌ু-একটি কথা বলতে চাই। গত ২০।২২ বছর কংগ্রেস সরকার আমাদের দেশে কায়েমী স্বার্থবাদী তথা সমাজ বিরোধী ব্যক্তিদের নিয়ে আমলাতান্ত্রিক অফিসারদের নিয়ে কোটি কোটি টাকা ল্‌ুট করেছে। সেই আমলারা শ্‌ুধ্‌ু কংগ্রেস রাজত্বেই ল্‌ুট করে নি ইংরাজ রাজত্বকাল থেকে গত কংগ্রেস রাজত্ব পর্যন্ত তারা কোটি কোটি টাকা ল্‌ুট করেছে। সেই আমলারা আজ প্রচার করছে যে বাংলাদেশে কংগ্রেসের ক্ষমতা গেছে—কিন্তু জেলা ব্লক অঞ্চলে তাদের ল্‌ুট করবার ক্ষমতা নাকি আছে। তাই আজ আমার সরকারের কাছে অন্‌ুরোধ যে এই সব আমলারা এতকাল মান্‌ুষের সঙ্গে ছিনিমিনি খেলা করে রক্ত শোষণ করেছে তাদের আজ উচ্ছেদ করবার পরিকল্পনা করতে হবে। তাদের ক্ষমতা থেকে দ্‌ূরে সরিয়ে দিতে হবে। যদি তাদের ক্ষমতা থেকে সরিয়ে না দেন তাহলে আজ জনসাধারণ যে রায় দিয়েছে সেই রায়ের প্রতি বিশ্বাসঘাতকতা করা হবে। মাননীয় অধ্যক্ষমহাশয় আজকে জেলা পরিষদ

শিক্ষা বোর্ডে বহু নমিনেটেড মেম্বার রয়েছে তারা আজও মানুষের রক্ত শোষণ করবার জন্য ছিনিমিনি খেলছে। আমাদের সরকার ১৯৬৯-৭০ সালে ৭০ লক্ষ মেট্রিক টন খাদ্য উৎপাদন করবার পরিকল্পনা নিয়েছে। যদি এই পরিকল্পনাকে সাফল্যমণ্ডিত করতে হয় তাহলে ঐ আমলাতান্ত্রিক অফিসারদের সরাতে হবে। বাজেটে কৃষি ও খাদ্যের জন্য অর্থ পাশ হয়েছে। কিন্তু তারা করেছে কি—তারা ভাদ্র-আশ্বিন মাসে লোন দিয়েছে—শ্রাবন মাসে বীজ ধান দিয়েছে বলদ কেনবার টাকা দিয়েছে ভাদ্র-আশ্বিন মাসে—সেই সময় চাষীরা কি করেছে?

ব্যক্তিগত পুঁজিপতি যারা রয়েছে অর্থাৎ মহাজন তাদের কাছে মাথা নত করে সর্বস্ব বিক্রয় করে কৃষকরা তাদের জমি চাষ করেছে। এজন্য বেশি খাদ্য উৎপাদন করতে পারে নি। তাই আমাদের সরকারের প্রথম কাজ হবে চৈত্র মাসে কৃষকদের লোন দেওয়া, পাম্প দিলে সেচের ব্যবস্থা করা, বলদ কেনবার ব্যবস্থা করে দেওয়া। যদি পাম্প দিয়ে চাষের ব্যবস্থা না করেন অন্যান্যভাবে সেচের ব্যবস্থা করতে হবে। সেচ ব্যবস্থা আজ রয়েছে জেলা পরিষদের হাতে সে ক্ষমতা তাড়াতাড়ি কেড়ে নিতে হবে। আজকে সেই রকম ব্যবস্থা করতে হবে। ভূমি সংস্কারের প্রশ্ন রয়েছে। এটা খুব প্রয়োজন। বিশেষ করে পুরুলিয়া জেলার জন্য। কংগ্রেস সরকারে ঘিয়ের দর আর তেলের দর এক করেছিলেন, সমান করেছিলেন। একজন লোক ৭৫ বিঘা কৃষিজমি রাখতে পারে। সেই কৃষক মেদিনীপুরের হক, কি বর্ধমানের হক, কি ২৪-পরগণা জেলার হক আর পুরুলিয়া জেলার হক। বর্ধমানে ২৪-পরগণার এক বিঘাতে ২০।২৫ মন ধান হয়, সেই জায়গায় পুরুলিয়া জেলায় এক বিঘাতে ৮ মণ ধানও হয় না। অথচ তাঁরা সব জেলার জন্যই একই রকম ব্যবস্থা করেছিলেন। তাই বলছিলাম কংগ্রেসীরা ঘিয়ের আর তেলের দর সমান করেছিলেন। শুধু তাই নয়, মাননীয় অধ্যক্ষমহাশয়, আপনি অবাক হয়ে যাবেন যে, এক একর জমিতে পশ্চিমবঙ্গের সব জায়গাতেই এক রকম খাজনা। বর্ধমানে ৯ টাকা খাজনা, আবার পুরুলিয়াতেও ৯ টাকা খাজনা। আমি জানি পুরুলিয়াতে একজনের ৬ বিঘা জমির জন্য ৫৪ টাকা খাজনা। অথচ বিভিন্ন জায়গার জমিতে বিভিন্ন পরিমাণ ফসল হয়। যুক্তফ্রন্ট সরকারকে এই সমস্ত বিষয় দেখতে হবে।

আর একটা বিষয় বলতে চাই, সেটা হচ্ছে এই যে, বিহার সরকারের আমলে আমাদের জেলায় হিন্দী শেখাবার জন্য কতকগুলো এজেন্ট তৈরী করেছিল। সেই এজেন্টরা আজকে পুরুলিয়া জেলায় রয়েছে। তারা বিহার সরকারের টাকাও লুঠ করছে, আবার পশ্চিমবঙ্গ সরকারের টাকাও লুঠ করছে। যুক্তফ্রন্ট সরকার যেন এদিকে নজর দেন যাতে তারা যুক্তফ্রন্ট সরকারের টাকা লুঠ করতে না পারে।

আর একটা কথা, কংগ্রেস সরকার রিলিফ বন্ধ করে দিয়েছেন, জি, আর দেওয়া বন্ধ করে দিয়েছিলেন। আমাদের জি, আর দিতে হবে। আমাদের জেলায় ধানের উপরই সবাই নির্ভর করে। খাদ্যের ব্যবস্থা করতে হবে।

যুক্তফ্রন্ট সরকারের ৩২ দফা কর্মসূচীর মধ্যে এক দফায় রয়েছে বিশেষ করে পুরুলিয়া জেলার কথা। কংগ্রেসী স্বৈরাচারের বিরুদ্ধে ব্যবস্থা করতে হবে।

[4-50—5 p.m.]

**Shri Ramkrishna Saraogi :**

स्पीकर महोदय, मेरा यह सौभाग्य है कि इस विधान सभा में एक नए सदस्य के रूप में मुझे राज्यपाल का भाषण सुनने को मिला। राज्यपाल का भाषण एक सरकार की नीति का दर्शन कराता है। उससे होनेवाले कार्यक्रमों की घोषणा होती है। और उस भाषण से यह स्पष्ट होता है कि आनेवाले एक साल तक उनकी सरकार का कौन कौन सा प्रोग्राम है—और वह क्या-क्या काम करेगी? उनका सारा भाषण स्टिरियो टाइप्ड है। उस भाषण के भीतर आश्वासनों का भरमार है। हमें बड़े ऊँचे-ऊँचे आश्वासनों को सुनने को मिला। अब हमें

পুঁজির কাছে একের পর এক আত্মসমর্পণ করে তাদের লোভ বাড়িয়ে দিয়েছেন, যেভাবে আই. এন. টি. ইউ. সি. শ্রমিক আন্দোলন করে মুনাফাখোরদের হাত শক্ত করেছেন তার ফলেই বেকার সমস্যা আরও বেড়ে গেছে। আমরা যুক্তফ্রণ্টের তরফ থেকে নিশ্চয় সেই বেকার সমস্যা সমাধানের জন্য কার্যকরী ব্যবস্থা অবলম্বন করব। সেই কার্যকরী ব্যবস্থা অবলম্বন করতে গেলে গ্রামীন যে শিল্প আছে তাকে ডিসেন্ট্রালাইজ করার যে ব্যবস্থা সে সমস্ত আমাদের বিচার করতে হবে। আজ আমাদের সামনে যে বাজেট পেশ করা হয়েছে, সেই বাজেট হচ্ছে পুরাতন মদ নূতন বোতলে এবং একথা মুখ্যমন্ত্রীও স্বীকার করেছেন।

আমরা নূতন বাজেট ব্যবস্থা করবো। নূতন বাজেট হবে যাতে মুনাফাখোর এবং জোতদার-দের হাত থেকে কৃষকদের রক্ষা করবো। কংগ্রেসীদের যে সমস্ত লোক চাষীদের উচ্ছেদ করেছে ঐ জোতদার হিসাবে তাদের হাত থেকে আমরা চাষীদের রক্ষা করতে পারবো এবং হাজার হাজার লক্ষ লক্ষ ছেলে যারা পথে পথে ঘুরে বেড়াচ্ছে তাদের হাতে কাজ দিতে পারি এর ব্যবস্থা করবো আগামী দিনের বাজেট রচনা যখন আমরা করবো ও তাতে নিশ্চয়ই বাংলাদেশের মানুষ অভিনন্দন জানাবে। নেপালবাবুর কংগ্রেস আতঙ্কিত হলেও বাংলাদেশের মানুষ আশীর্বাদ করবে। মাননীয় স্পীকার মহাশয়, এই বলেই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**Shri Mohammad Salimuddin:**

मिस्टर स्पीकर सर, आज जो तीन-चार महीने का बजट हाउस के सामने आया है, मै उसका समर्थन करता हूँ। लेकिन जो कांग्रेसी भाई लोग जमहुरियत और डिमोक्रेसी की बातें करते है, उनसे मै कहना चाहता हूँ कि सन १९६५ मे पश्चिम दीनाजपुर और इस्लामपुर सबडिविजन मे जब यहां कांग्रेस की मिनिस्ट्री थी, मुसलमानो पर डी० आई० आर० और पी० डी० ऐक्ट का इस्तेमाल किया गया। कुछ लोगों को गिरफ्तार किया गया और कुछ लोगो को भगा दिया गया। इसके साथ-साथ डिमोक्रेसी और जमुहुरियत के माननेवाले कांग्रेसी भाईयो ने बहुत से मुसलमानो की जमीनो पर रातो रात घर खडा कर दिए। उनकी जमीनो को हडप लिए। उसकी रिपोर्ट थाने मे की गई। एस० डी० ओ० के कोर्ट मे भी दरख्वास्त की गई। लेकिन इन कांग्रेसी भाईयो ने कब्जा करनेवालो से कह दिया कि अपने घरो—अपने मकानो में आग लगा दो और उसके बाद डकैती का मुकदमा कर दो। इसके अलावा कांग्रेसी भाईयो ने पुलिस के साथ मिलकर वाल्टर कान्स्टिट्यूएन्सी मे साठ-सत्तर हजार रुपए कमाए और जब इसकी खबर ऊपर मे दी गई तो इन कांग्रेसी भाईयो ने जो डिमोक्रेसी की दोहाई देते है, कुछ भी कार्यवाही नही किए। जब जमीनो पर जबरदस्ती कब्जा करना शुरु किया गया और इसकी रिपोर्ट ऊपर तक की गई, तो कांग्रेस की तरफ से विजय सिंह नाहर इन्क्वायरी मे गए। लेकिन विजय सिंह नाहर इस्लामपुर मे बैठकर मुर्गा-पुलाव खाकर कलकत्ता वापस चले आए। इन्क्वायरी मे न जाकर अपने बिल मे भाग गए।

[4-45—4-55 p.m.]

मै कहना चाहता हूँ कि कांग्रेसी भाईलोग सोचते है कुछ, और करते है कुछ। सन् १९६७ में जब यहाँ युक्त फ्रान्ट की मिनिस्ट्री बनी थी, तो उसे तोडने मे कांग्रेस का बहुत बडा हाथ रहा है। और हमारे धर्म के मानने वाले गवर्नर धर्मवीर के साथ साँठ-गाँठ करके इन कांग्रेसियों ने युक्त फ्रान्ट की सरकार को तोडा। लेकिन तोड़कर उन्होंने किया क्या मै आपको बताऊँ, इन कांग्रेसियों ने वेस्ट दिनाजपुर के मुसलमानों को डराया और धमकाया। इन लोगो से कहा गया कि अगर कांग्रेस को वोट नही दोगे, तो तुम मुसलमानो को यहाँ रहने में मुश्किलाहट

होगी। एलेक्शन के मौके पर इनकी यह आवाज थी, इन कांग्रेसी भाईयों ने पोस्टरों में लिखा था যদি তুমি জায়গা জমি বাঁচাতে চাও কংগ্রেসকে ভোট দাও।

मैं कहना चाहता हूँ कि इस इलाके मे बहुत से गरीब लोग रहते हैं। जिनके पास दो-तीन बीघा ही जमीन है। लेकिन उनकी जमीनों पर जबरदस्ती कब्जा कराया गया। जब युक्त फ्रन्ट की सरकार यहाँ कायम हुई थी तो एक स्पेशल कोर्ट कायम किया गया था। उस स्पेशल कोर्ट को जब धर्मवीर का राज्य हुआ तो बन्द कर दिया गया। यही नहीं इस्लामपुर थाने में इन कांग्रेसी भाईयो ने दो आदमियो को तीर से मरवाया। और जिसका बाप मारा गया था उसके बेटे को गिरफ्तार किया गया। इसके लिए मैंने धर्मवीर और चावन को टेलिग्राम दिया, मगर कोई फायदा नहीं हुआ। यहाँ तक कि जिसका बाप मारा गया था उसके बेटे को गिरफ्तार करके उसे जमानत तक भी नही दी गई।

यही नही एलेक्शन के ३, ४ दिन पहले शाहपुर मे कांग्रेसी भाईयो ने आपस में मार-पीट करवाई और वहाँ पर रायट करवाया। तीर से लोगो को मरवाया। पांच आदमी घायल हुए। ये कांग्रेसी भाई डिमोक्रेसी और जमहुरियत को माननेवाले हैं। ये लोग मुँह मे राम-राम और बगल में छूरी लेकर घूमनेवाले है। ये कांग्रेसी भाई डिमोक्रेसी के हिमायती बनते हैं, लेकिन मैं कहता हूँ इनका बीस वर्षो तक यही वसूल रहा है—राम-राम जपना, पराया माल अपना। गरीबों को इन लोगों ने और गरीब बनाया धनी लोगो को और धनी बनाया। गरीब किसानो की जमीनों को जबरदस्ती छीना। कांग्रेसी शासन के बीस वर्ष में साधारण आवाम के लिए कोई काम नही किया गया। जब इनका गदर-राज्य कायम हुआ तो इस्लामपुर सबडिविजन ग्वालपाड़ा मे पुलिस से मिलकर इन कांग्रेसी भाईयो ने डकैती कराई—८५ डकैती ४५ गाँवो मे। और इन गाँवो को लूटकर पाकिस्तान लेकर चल गए—६७५ गाये लूटी गईं। इन कांग्रेसी भाईयो ने वहाँ की जनता को कभी भी चैन से नहीं रहने दिया।

स्पीकर महोदय, यही कहकर मैं इस बजट का समर्थन करता हूँ।

**Shri Gopal Krishna Bhattacharyya:**

মাননীয় স্পীকার মহাশয়, এতদিন আমরা জানতাম- নির্বাচনের আগে অন্ততঃ আমরা জানতাম যে কংগ্রেসের মধ্যে ২টি পাগল আছে। এক পাগল আসতে পারেন নি, অর এক পাগল এসেও অনুপস্থিত। এ ছাড়া কংগ্রেসের আর একজন পাগল তিনি বলে গেলেন কংগ্রেস ৫২ পারসেন্ট ভোট পেয়েছে, এর পর ৭৫ পারসেন্ট পাবে। ২৮০টি আসন পাবে যিনি বলেছিলেন তিনি আসেন নি, ১৮০টি পাবে যিনি বলেছিলেন তিনি এসেও মান-অভিমানে এসে বসছেন না। আর এক পাগল ২০ মাসের মধ্যে আমাদের সরকার বাতিল হয়ে যাবে বললেন। পাগলের কথা অবশ্য খাটে, গতবার শুনেছিলাম ৬ মাসের বেশী যুক্তফ্রন্ট সরকার টিকবে না। ওদের ভরসা আছে, কেন না কেন্দ্রীয় সরকার ওদের হাতে, টাটা বিড়লা ওদের হাতে, শুধু তাই নয় বিদেশী পুঁজিপতি এবং সি আই এ-এর দালালরা ওদের হাতে।

তারা নানাভাবে চক্রান্ত করবেই। কারণ যত দিন যাবে, যখন বুঝবে যে যুক্তফ্রন্ট সরকার ওদের স্বার্থে আঘাত দিচ্ছে ততই তারা ক্ষেপে গিয়ে যুক্তফ্রন্ট সরকারকে বাতিল করার জন্য চেষ্টা করবে। একবার তারা আমাদের বিরুদ্ধে চক্রান্ত করার ফলে মানুষ তাদের বিচ্ছিন্ন করেছে. আবার যদি চক্রান্ত করে তাহলে ওখানে যে এখন ৫৫ জন আছে এর পরে একজনও থাকবে কিনা

সন্দেহ। সুতরাং তাঁরা একটু চিন্তা করবেন। সেজন্য আমি আবেদন করবো নিজেদের স্বার্থ রক্ষা করার জন্য তাঁরা অন্ততঃ একটু চিন্তা করবেন যাতে বিধানসভায় অন্ততঃ তাঁদের দু'একজন লোক বলার জন্য আসেন। যাই হোক আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সাময়িক কালের জন্য কিছু অর্থ বরাদ্দের জন্য ভোট অন অ্যাকাউন্ট রেখেছেন আমি তার সমর্থনে বলতে গিয়ে এটা বলতে চাই যে কংগ্রেসীরা এতদিন ধরে কি করে যে সরকার পরিচালনা করলেন তাও জানলাম না, একটা নূতন সরকার ৭ দিন বা ১০ দিনের মধ্যে একটা নূতন প্রগ্রামের ভিত্তিতে একটা বাজেট উপস্থিত করবেন এ কল্পনা তাঁরা কি করে করেন আমরা জানি না। সেজন্য আমরা বলেছিলাম নভেম্বর মাসে নির্বাচন করা উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার ঐতিহাসিক রুলিংএর পরে ওরা যখন সত্য সত্যই গদিতে বসতে পারলো না এবং আজকে যখন বাংলা দেশের মানুষ আমাদের নির্বাচন করেছে এবং আপনার ঐতিহাসিক রুলিংএর ফলে যখন নির্বাচন হবে ঠিক হল তখন আমরা বলেছিলাম যে নভেম্বর মাসে নির্বাচন করা হোক যাতে আমরা বাংলা দেশের মানুষের সামনে আমাদের চিন্তা ও প্রগ্রাম মত একটা নূতন বাজেট উপস্থিত করতে পারি। কিন্তু ওঁরা জানতো যদি নির্বাচন হয় তাহলে যুক্তফ্রন্ট আসবে, কংগ্রেস পরাজিত হবে তাই খগেনবাবুর দল, প্রফুল্লবাবুর দল চিৎকার শুরু করে দিলেন যে নভেম্বর মাসে নির্বাচন হবে না এবং সাথে সাথে নেপালবাবুদের সিমেন্টে গড়া ঐ বাঁধ ভেঙ্গে গিয়ে উত্তর বাংলায় প্রবল বন্যা সৃষ্টি করলো, ওঁরা হাতে স্বর্গ পেলো এবং নির্বাচন পিছিয়ে দেওয়া হল। ওঁরা এত সব কাণ্ড করার পর আজকে বলতে পারছেন যে আমাদের এই সংকল্পের দৃষ্টিভংগীতে বাজেট হল না। আমি নিশ্চয়ই বলবো যে চার মাস ওঁরা অপেক্ষা করুন, ৩২ দফা কর্মসূচীর ভিত্তিতে যুক্তফ্রন্ট নিশ্চয়ই তার বাজেট উপস্থিত করবেন। আমরা মনে করি যে জনগণের স্বার্থে, শ্রমিক, কৃষক, মেহনতি মানুষের স্বার্থে একটা নূতন দৃষ্টি-ভঙ্গীতে বাজেট উপস্থিত হবে সেই বাজেট ওঁরা চার মাস পরে দেখবেন। ওঁরা বিরোধী পক্ষের হলেও ওঁদের হাতে কেন্দ্রীয় সরকার আছে, ওঁরা যে বাজেট প্রকাশ করেছেন সেই বাজেট প্রকাশ করার সাথে সাথে জিনিসপত্রের দাম বাড়তে শুরু করেছে। সুতরাং কংগ্রেস যদি সরকারে থাকে, তারা যদি বাজেট করেন তাহলে তাতে টাটা বিরলা আনন্দিত হয় এবং আমরা দেখেছি যে যখনই কেন্দ্রীয় সরকারের বাজেট প্রকাশ পেলো অমনি যুগান্তর, বসুমতী ইত্যাদি কাগজে প্রথম পাতায় হেডিং হল যে ব্যবসায়ী মহলের উল্লাস এবং সাধারণ মানুষের মনে ক্ষোভ এবং ত্রাসের সৃষ্টি হয়েছে। আমরা দেখেছি নির্বাচনের আগে ঐ বড়বাজারে হরিয়ানার মুখ্যমন্ত্রী এসে বললেন যে বাংলা দেশে যত ব্যবসায়ী আছেন তাঁরা কংগ্রেসের পক্ষে থাকুন কারণ যুক্তফ্রন্ট সরকার যদি আসে তাহলে তাদের ব্যবসা গুটিয়ে চলে যেতে হবে। চোরাকারবারীদের ডেকে বললেন, তিনি অবশ্য বসে আছেন সামনে, এর নির্বাচন কেন্দ্রে হরিয়ানার মুখ্যমন্ত্রী এসেছিলেন এবং তিনি একথা পরিষ্কার বলে গিয়েছেন আজকে তাঁর মুখেই শুনলাম যে বাংলাদেশে শ্রমিক, কৃষক, মজুরের স্বার্থে বাজেট তৈরী করা উচিত। সেদিক থেকে আমি ওঁদের বলতে চাই যে কংগ্রেসীদের যে বাজেট সেই বাজেটের ফলেই আজকে এই সংকট এবং আমরা জানি আমাদের বাংলা দেশে একটা প্রাদেশিক সরকার আছে তাঁরা যে বাজেট রচনা করুন না কেন কেন্দ্র থেকে চক্রান্ত করে ভারতবর্ষের ৫০ কোটি সাধারণ মানুষের পকেট থেকে যদি টাকা পয়সা নিতে শুরু করেন তাহলে নিশ্চয়ই প্রাদেশিক সরকারগুলি মানুষের কল্যাণসাধন করতে পারবেন না। সিদ্ধার্থবাবুরা বলেছিলেন যে যে খসড়া বাজেট রাখা হয়েছে সেই বাজেটে নাকি প্রফুল্ল সেনের আমলে বলা হয়েছিল যে কেন্দ্রীয় সরকার টাকা পাচ্ছে না বাংলা দেশে কিন্তু আসল পরিস্থিতি হচ্ছে যে টাকা বাংলাদেশ পায় না, টাকা বাংলা দেশকে দেয় না। কেন্দ্রীয় সরকার ২০ বছর ছিলেন, কৈ একবারও শুনিনি বাংলা দেশে শ্রমিক, কৃষক, মেহনতি মানুষের কল্যাণের জন্য কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছেন অথচ প্রতি বছর কোটি কোটি টাকার, আমাদের বাংলার জাতীয় সম্পদ তাঁরা চুরি করে নিয়ে যাচ্ছেন প্রকাশ্য দিবালোকে। কোন দিন শুনিনি বিধানবাবুর মুখে, প্রফুল্ল সেনের মুখে কেন্দ্রীয় সরকার যদি টাকা না দেন তাহলে টাকা আমাদের ছিনিয়ে আনতে হবে। বাংলা দেশের জাতীয় সম্পদকে বাংলা দেশের মানুষ ব্যবহার করবে একথা বলতে শুনিনি। আমরা একথা বলতে চাই এই বাজেট আলোচনার মধ্যে দিয়ে

যে কেন্দ্রীয় সরকার যদি টাকা না দেন, কেন্দ্রীয় সরকার যদি আজকে বাংলা দেশের যুক্তফ্রন্ট সরকারকে সেইভাবে টাকা না দেন, বাংলা দেশের কৃষক, মজুর, মেহনতি মানুষের কল্যাণের জন্য তাহলে কংগ্রেসের বিধানবাবুর মত বা প্রফুল্ল সেনের মত যুক্তফ্রন্ট সরকার নিশ্চয়ই চুপ করে বসে থাকবে না, তাঁরা বাংলা দেশের সমগ্র চার কোটি মানুষকে জাগিয়ে দিয়ে বলবেন যে বাংলার শ্রমিক, কৃষক, মজুর, তোমার স্বার্থে রক্ষা করার জন্য, বাংলা দেশকে বাঁচাবার জন্য তোমরা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একটা তুমুল আন্দোলনের সৃষ্টি কর।

[4-55—5-05 p.m.]

আমরা নিশ্চয়ই আশা করবো সেদিন আমাদের পক্ষে বিরোধী পক্ষে যাঁরা বসে আছেন তাঁরা থাকবেন, তাঁরাও আমাদের সাথে বাংলা দেশের লক্ষ লক্ষ কোটি কোটি মানুষের সাথে সুর মিলিয়ে বলবেন যে হ্যাঁ, বাংলাদেশকে বাঁচাতে হবে, কেন্দ্রীয় সরকার ঐ টাটা বিরলার স্বার্থে যদি বাংলা দেশকে টাকা না দেন তাহলে আমরা সমস্ত বাংলা দেশের মানুষ মিলে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আন্দোলন করবো। সেই আন্দোলন কিভাবে হবে সেটা নিশ্চয়ই আমরা আলোচনা করবো, চিন্তা করবো। বাংলা দেশের বিধানসভা আজকে বাংলা দেশের ভাগ্যনিয়ন্তা, তাঁরা নিশ্চয়ই এ বিষয়ে চিন্তা করবেন যে কিভাবে আন্দোলন হবে। আজকে আমাদের অর্থ-মন্ত্রিমহাশয় যে বাজেট উপস্থিত করেছেন তাতে আমরা দেখছি যে ৩৫ কোটি টাকা ঘাটতি আছে কিন্তু এটাও ঠিক যে পাট, চায়ের জন্য প্রায় ৩ শত কোটি টাকা প্রতি বছর আমরা বিদেশী মুদ্রা অর্জন করি যা সারা ভারতবর্ষের মানুষকে রক্ষা করে। বাংলা দেশের জাতীয় সম্পদের সেই ৪ শত কোটি টাকা যদি বাংলা দেশ রাখে তাহলে ৩৫ কোটি টাকা যে ঘাটতি সেই ঘাটতি মিটিয়ে আরো আমরা উদ্বৃত্ত বাজেট সৃষ্টি করতে পারি। আপনারা দেখবেন যে ২৩৮ কোটি টাকা আসবে বলে আমরা ধারণা করেছি কিন্তু তার চেয়েও বেশী টাকা কেন্দ্রীয় সরকার আমাদের কাছ থেকে নিয়ে যান। সুতরাং আজকে যুক্তফ্রন্ট সরকারকে চিন্তা করতে হবে যে আমরা মানুষের উপর আর ট্যাক্স বাড়াবো না, কেন্দ্রীয় সরকারের মত বা কংগ্রেসীদের মত, আমাদের চিন্তা করতে হবে বাংলার যে সম্পদ চা এবং পাট তা দিয়ে যে বিদেশী মুদ্রা আমরা অর্জন করি সেই সমস্ত টাকাই আমাদের ন্যায্য পাওনা, আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সেই টাকা আদায় করে বাংলা দেশের মানুষের কল্যাণ সাধন করবো। আমি যুক্তফ্রন্ট সরকারের কাছে আর একটা আবেদন করবো যে এতদিন ধরে আমাদের দেশে মাথা ভারি বাজেট ছিল, আইনের নাম করে যেটুকু টাকা সাধারণ মানুষের কল্যাণে বরাদ্দ করতেন সেইটুকুও তাঁরা খরচ করতেন না, টাটা বিড়লা বড় বড় ধনীদের স্বার্থে সেই টাকা তাঁরা দু'-চার মাসের মধ্যেই খরচ করতেন। তাই আমি যুক্তফ্রন্ট সরকারের কাছে অনুরোধ করবো যে টাকা আপনারা আমাদের দেশের মানুষের কল্যাণের জন্য রাখবেন সেই টাকা যাতে ঐ আমলাতান্ত্রিক মাথাভারি শাসন ব্যবস্থা, আইনের প্যাঁচ ধরে, আইনের কথা বলে ফেলে না রাখে তার ব্যবস্থা আপনারা করুন। আমরা বিভিন্ন বিভাগে দেখেছি ঐ উদ্বাস্তুদের টাকা, বিভিন্ন রিলিফের টাকা তাঁরা খরচ করতে পারেন নি ফেরত চলে যাচ্ছে এই ছিল কংগ্রেসী শাসন ব্যবস্থা। সেই ব্যবস্থাকে পরিবর্তন করতে হবে, মানুষের কল্যাণের জন্য আমরা যে টাকা বরাদ্দ করবো সেই টাকা যত তাড়াতাড়ি খরচ করা যায় তার ব্যবস্থা আমাদের করতে হবে। শুধু বাজেট করে টাকা বরাদ্দ করলে হবে না সেই টাকা খরচ করার জন্য উপযুক্ত আইনের ব্যবস্থা, উপযুক্ত শাসনতন্ত্রের ব্যবস্থা আমাদের রূপায়ণ করতে হবে। পুরানো ধ্যান ধারণা, পুরানো চিন্তা, পুরানো ব্যবস্থা বাতিল করে দিয়ে নূতন পদ্ধতিতে নূতন চিন্তায় নূতন ব্যবস্থা আমাদের কায়েম করতে হবে। আমি আশা করবো নিশ্চয়ই আমাদের মুখ্যমন্ত্রী এবং আমাদের যুক্তফ্রন্ট সরকার সেই বিষয়ে বিচার করবেন।

**Shri Mohammad Karim Baksh:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি তা সর্বান্তঃকরণে সমর্থন করছি। আমি গ্রাম থেকে নির্বাচিত, এই প্রসঙ্গে আমি আমার গ্রামের কিছু কথা বলবো এবং আশা করি সেগুলি সমগ্র বাংলা দেশে প্রযুক্ত হবে। অনেক দিন ধরে

আমরা শুনতে পাচ্ছি যে কৃষকের মঙ্গল করতে হবে, খাদ্যসংকট সমাধান করার জন্য কৃষির উন্নয়ন দরকার কিন্তু আসলে দেখা যায় অন্যান্য খরচ হয়ে গিয়ে কৃষকের যে কি উপকার হয় তা বোঝা যায় না। যেমন কৃষি লোন, সি পি লোন ইত্যাদি যা দেওয়া হয় সেটা এত নগণ্য যে তা কৃষকের মোটেই কাজে লাগে না। হয়ত পাঁচ বিঘা জমি আছে এই রকম এক কৃষকের ২০০ টাকা মজুরী খরচ লাগে সে মজুরী বাবদ হয়ত ৫০ টাকা লোন পায়, বাকী টাকার জন্য তাকে অতি-লোভী মহাজনের কাছে যেতে হয় এবং তার ফলে তার জমিজমা নষ্ট হয়। সেইজন্য, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত সরকারের দৃষ্টি আকর্ষণ করবো যে কৃষকদের যদি উন্নতি করতে হয় তাহলে তাদের যার যত জমি থাক তাদের প্রত্যেকের কি খরচ হয় তার একটা অ্যাসেস করে তাকে যাতে অন্যের দ্বারস্থ না হতে হয়, অতি লোভী মহাজনের খপ্পরে না পড়তে হয় সেই রকম ঋণের ব্যবস্থা করলে বোধ হয় কৃষকগণ উপকৃত হবে।

আমার কেন্দ্রে গত ১৯৬৮ সালে যে বন্যা হয়েছিল তাতে দেখেছি অর্ধেক ইউনিয়ন জলে ভেসে গিয়েছিল। এর একমাত্র কারণ বন্যা নয়, অতি বর্ষণে খাল বিল যেগুলো ছিল তার মুখ বুজে গিয়েছিল বলে জল বার হতে পারেনি। সেখানকার নীচু জমিতে পূর্ববাংলা থেকে উদ্বাস্তু ভাইরা এসে বসবাস করছে। সেই জমি যদি ডুবে না যেত তাহলে উদ্বাস্তু ভাইরা সেখানে সোনার ফসল ফলাতে পারত। কিন্তু তাদের ঘরবাড়ী ফসল সব নষ্ট হয়ে গেছে এমন কি বীজ ধান পর্যন্ত নষ্ট হয়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওই খাল যাতে সংস্কার করা হয় আমি সেদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং তাছাড়া কতগুলি খাল যদি কেটে দেওয়া হয় তাহলে খুব ভাল হয়। গতবার যুক্তফ্রন্টের আমলে একটা পরিকল্পনা নেওয়া হয়েছিল। কাজেই আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে এই খাল কেটে দিলে হাজার হাজার লোকের উপকার হয় এবং হাজার হাজার বিঘা জমিতে ফসল হয়। আপনারা এর ব্যবস্থা করুন। একথা বলার পর আমার বক্তব্য হচ্ছে হেলথ সেন্টার যেগুলো আছে তার ঔষধ খাতে খুব কম টাকা দেওয়া হয়। হয়ত বছরে এস্টাবলিশমেন্ট খাতে ১২ হাজার টাকা ব্যয় হয়, কিন্তু ঔষধ কেনা হয় ১,২০০ টাকার। এমন অবস্থা এসে পড়ে যে সোডিবাইকার্ব পর্যন্ত পাওয়া যায় না এবং ডাক্তারবাবুরা হাত গুটিয়ে বসে থাকেন। এগুলির প্রতি আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ইলেকসনের পূর্বে একটি লোক এসে আমাকে তার ঘরে হিড়্হিড় করে টেনে নিয়ে গেল। তিনি আমাকে বললেন আপনারা তো বলছেন আমাদের ভোট দাও, আমার অবস্থাটা একবার দেখে যান। আমি তার ঘরে গিয়ে দেখি ঘরের চাল নেই, বেড়া নেই, লেপ-তোষক বলতে কিছু নেই এবং ৩ বছরের একটি শিশু খালি গায়ে শুয়ে রয়েছে। তিনি বললেন ভোটের পরে আমাকে আবার দেখে যাবেন। আমি ভোটের পর তাঁকে গিয়ে দেখে এসেছি।

**মিঃ স্পকার:** শুধু গিয়ে দেখে এলেন, না তার জন্য কিছু করলেন।

**শ্রী মহম্মদ করিম বক্স:** একথা যখন বললেন তখন কিছু বলি। স্যার, আমাদের কিছু দিতে হয়। কতকগুলো লোক মানুষদের লেলিয়ে দিয়ে বলে যে যুক্তফ্রন্টের মেম্বারের কাছে যাও, সেখানে খাবার আছে। এর ফলে দেখা যায় সময় সময় ২৫।৩০ জন লোক এসে হাজির হয়। আমাদের গ্রামে কোন হোটেল নেই। আমি তাদের বললাম, ভাই তোমরা বি ডি ও-র কাছে যাও। তাঁরা বললেন যে, সে বহু ঝঞ্ঝাট—আপনি কিছু দিন, না হয় ৫ কে জি চাল দিন। আমি দেখলাম তাদের চাল হাঁড়ি কাঠ সবই দিতে হবে, কাজেই বললাম যে তোমরা ২৫ জন মানুষ আছ এই ১০ টাকা নিয়ে মুড়ি কিনে খাও। স্যার, এই হোল আমাদের ওখানকার অবস্থা। আমরা তো শুধু পোস্ট অফিস, সরকারের কাছে বক্তব্য উপস্থিত করছি। আপনারা যে বাজেট পাশ করছেন আমরা তা সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে অনুরোধ করছি এই সব সমস্যার প্রতি যেন আপনারা নজর দেন।

[5-05—5-15 p.m.]

মানুষ মরে ভুত হয়ে যায়। আমাদের গাঁয়ে বিশেষ করে—ঝোপ-ঝাড়, অশ্বত্থ গাছ, বটগাছ আছে। কংগ্রেস মরে যেন ভুত হয়ে গেছে। যুক্তফ্রন্টের উপর শাসনভার পড়েছে, আমাদের গ্রামে

কতকগুলি মুসলমান যুক্তফ্রন্টকে ভোট দিয়েছিল, সেই মুসলমানদের গিয়ে কংগ্রেসীরা বলেছিলেন যুক্তফ্রন্টকে ভোট দিলে পাকিস্তানে যেতে হবে। দুলে বাগ্দী প্রভৃতি অনুন্নত শ্রেণীর মানুষকে বলে বসল তোমাদের জল দেব না, পুকুরে স্নান করতে দেব না ইত্যাদি নানা রকম ব্যাপার দেখা গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফত আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করব যেন কোন লোকের উপর কেউ অত্যাচার না করতে পারে। কংগ্রেস মহল থেকে অনেকে বললেন শুনলাম, অন্য পক্ষের লোক কি কাজ করেছে জানি না। পয়সাওয়ালারা কংগ্রেসকে ভোট দিয়েছে, তারা এখন তাদের শাসাতে আরম্ভ করেছে, এই হচ্ছে অবস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সত্যি সত্যি কৃষকের যাতে ফসল হয় তার ব্যবস্থা করতে হবে। ডিপ টিউবওয়েল হয়েছে কিন্তু রবিবার ছুটি থাকে বলে অনেক সময় অসুবিধা হয়। কৃষকের যখন যা হয় তখন শনিবার রবিবার বাছে না। সরকারী কর্মচারীদের রবিবার ছুটি থাকে, কাজেই ডবল লোক নিযুক্ত করা উচিত যাতে রবিবারে কাজ হতে পারে, তাহলে সত্যিই লোকের উন্নতি করতে পারা যাবে এবং লোকে ইচ্ছামত ডিপ টিউবওয়েলের জল পাবে। এগ্রিকালচারাল ডিপার্টমেন্ট-এর লোক গায়ে যান। কিন্তু আমাদের কৃষক গামছা পরা কৃষক তারা খুব কনজারভেটিভ, সহজে নূতন চাষ পদ্ধতি গ্রহণ করতে চায় না। তাদের বুঝিয়ে বলতে হবে। তা না করে তাঁরা গাঁয়ের কোন বড়লোকের বাড়ীতে গিয়ে বসেন, সেখানে দু-চার কথা বলে থাকেন, কিন্তু সাধারণ কৃষক যাতে উন্নত প্রণালীতে চাষ করতে পারে সেরকম ব্যবস্থা করা উচিত বলে মনে করি। আর একটা কথা যুক্তফ্রন্ট সরকার পুলিশকে নিষ্ক্রীয় করেছে বলে কথা হচ্ছে। আমরা গ্রামে থাকি, গ্রামে চুরি ডাকাতি, দাঙ্গা হাঙ্গামা হলে পুলিশের প্রয়োজন। তাই অধ্যক্ষ মহোদয়, যেখানে শান্তি আশঙ্কা সেখানে পুলিশ নিষ্ক্রীয় থাকুন, কিন্তু অপরাধ নিবারণে পুলিশ থেকে সহায্য করলে খুব ভাল হবে মনে করি।

**Dr. Radhanath Chattoraj :**

স্যার, নির্বাচনের সময় কংগ্রেস তরফ থেকে পোস্টার দেওয়া হয়েছে যাতে কলেজের ছবি দিয়ে তাতে লেখা আছে যদি কলেজখানা রাখতে চাও কংগ্রেসকে ভোট দাও, যদি সুগার কলেজ খোলা রাখতে চাও কংগ্রেসকে ভোট দাও। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন আছেন বীরভূম জেলা মূলতঃ কৃষি প্রধান জেলা সেখানে কয়েকটি ধানকল ছাড়া আর কোন শিল্প নাই। সেখানে ন্যাশনাল সুগার মিল গড়ে উঠেছিল। সেটা কংগ্রেসীরা লাটেপাটে ডুবে তুলেছে। আমরা গোড়াতেই বুঝতে পেরেছিলাম যে যখন বড় কংগ্রেস চাঁইরা চাচ্ছে তখন ঐ মিল উঠে উঠবে। ঠিক তাই হল। তারপর দেখলাম জিনিসপত্র চুরি হতে লাগল, কলটা বন্ধ হয়ে গেল। আমার জেলা বীরভূমে লাভপুর বলে একটা জায়গা আছে। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন ভাইস-চ্যান্সেলর শম্ভুনাথবাবুর দ্বারা সেখানে একটা কলেজ হয়েছে।

সেটা ডিগ্রি কলেজ। সেই কলেজে ভাল ভাল প্রফেসার এসেছিল ছাত্ররা পড়াশুনাও ভাল-ভাবে করছিল রেজাল্টও ভাল হচ্ছিল। তার এক আত্মীয় সেক্রেটারী ছিলেন। তিনি প্রাক্তন কংগ্রেসী এম এল এ। তাঁর মেজাজ মাফিক প্রফেসাররা চলতে রাজী হলেন না ছেলেরা বিক্ষুব্ধ হলেন, প্রফেসাররা বিক্ষুব্ধ হলেন। তিনি হুকুম করলেন দাও কলেজ বন্ধ করে দাও। তিন-চার শত ছেলের পরীক্ষা নষ্ট হল, তারা কোন কলেজে ভর্তি হতে পারলো না এমন কি তাদের সার্টিফিকেট পর্যন্ত খারাপ করে রেখে দিলেন। এখন সেই কলেজ বন্ধ। আমার নির্বাচনী এলাকায় যখন জ্যোতিবাবু গিয়েছিলেন তাঁকে দেখিয়েছিলাম যে দেখুন কংগ্রেসীদের কাণ্ড দেখুন। তাই এবার বীরভূম থেকে কংগ্রেসকে একেবারে ঝেঁটিয়ে তাড়িয়ে দিয়েছে, একটা মেম্বারও হয় নি। আমাদের যুক্তফ্রন্ট সরকারের সেখানে যে চিনির কল বন্ধ ছিল তা চালু করবেন বলেছেন। যুক্তফ্রন্ট সরকার ক্ষমতা পাবার পর সেই ন্যাশনাল সুগার মিলটি যে খুলবেন বলেছেন এটা সাহসিকতার দৃষ্টি রেখেছেন। তার জন্য আমি যুক্তফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। এবং বীরভূমের লোক আজ খুব আনন্দিত। নির্বাচনের সময় যখন ইন্দিরা গান্ধী এলেন তখন কংগ্রেসীরা বলেছিলেন যে আমরা ইন্দিরা গান্ধীর কাছে স্মারক লিপি পাঠিয়েছি। কিন্তু ইন্দিরা গান্ধী যখন চলে গেলেন আর ৫।৬ দিন বাকী ইলেকসনের তখন আমরা জিজ্ঞাসা

করলাম যে হ্যাঁ, মহাশয়, ঐ মিল যে সেল হয়ে যাচ্ছে, এ কি ব্যাপার ? তারা বললেন তাই তো মহাশয়। তাই আমি যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করবো যাতে আগামী মরশুমের থেকে এই কল থেকে চিনি উৎপাদন হয় তার জন্য অবিলম্বে ব্যবস্থা করুন। তার কারণ যদি এই সময় থেকে আক চাষের ব্যবস্থা না করা হয়, আর দু'-আড়াই মাসের মধ্যেই আক চাষ আরম্ভ করতে হয় এবং আমার জানা আছে ঐ মিল সম্পর্কে যদি ৪ হাজার একর জমিতে আক লাগানো হয় তাহলে পর ঐ মিলের পক্ষে যথেষ্ট হবে। তাই আমি যুক্তফ্রন্ট সরকারের প্রচার বিভাগকে কৃষি বিভাগকে সেচ বিভাগকে বা এই সমস্ত বিভাগকে অনুরোধ করবো যে খুব তৎপরতার সঙ্গে ওখানে কাজ করবার জন্য। যদি এই বছরের মধ্যে আখের চাষ প্রবর্তন করা না যায় তাহলে আবার দু' বছরের জন্য কল বন্ধ হয়ে থাকবে। একেই তো কল বন্ধ থাকার জন্য কাজ গোলমাল হয়ে আছে, অনেক পার্টস খারাপ হয়ে আছে এবং অনেক কিছু চুরি করা হয়েছে। তাই আমি যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করবো যাতে এ বছরেই ঐ কল চালু করার চেষ্টা হয়। এবং দেখেছি যে আগে সুদূর বিহার থেকে আখ আসতো তাতে পরিবহণ খরচ বেশী হোত এবং তাতে বেশী খরচ হোত। এখন তার আর দরকার নেই। ময়ূরাক্ষী ক্যানেল আছে সেই ক্যানেলের জল দিয়ে যদি দুইটি জিনিসের গ্যারান্টি দেওয়া হয় তাহলে হবে। একটি হচ্ছে যাতে উত্তম ধরনের আখের ডগা যতটা পরিমাণ কৃষি কিনতে পারে তার ব্যবস্থা করা, আর ২ নম্বর হোল চাষীদের আখের দাম দেওয়া। এই গ্যারান্টি যদি যুক্তফ্রন্ট সরকার দেন তাহলে পর ব্যাপকভাবে ঐ এলাকায় আখের চাষ করা সম্ভব।

[5-15—5-25 p.m.]

যেখানে জলের কোন অভাব নেই। এধারে ময়ূরাক্ষী নদী, অজয়, কুয়ে, বক্রেশ্বর এবং ছোট ছোট কেঁদো আছে সেই কেঁদোগুলিতে যদি স্লুইস গেট করে জল সংরক্ষণের ব্যবস্থা করা হয় তাহলে ঐ এলাকার সমস্ত জায়গা দোফসলা হয়ে যাবে। সেজন্য আমি সরকারের কাছে অনুরোধ করছি যাতে কৃষি বিভাগ সেচ বিভাগ প্রচার বিভাগ এবং শিল্প বিভাগ অবিলম্বে তৎপরতার সঙ্গে কাজ আরম্ভ করেন। আর একটা বক্তব্য হোল এই যে ঐ এলাকায় এ সমস্ত আখ পরিবহনের জন্য যে সমস্ত রাস্তা আছে সেই রাস্তাগুলি সংস্কারের ব্যবস্থা করা দরকার। আমি মাননীয় রাস্তা মন্ত্রীর সঙ্গে আলোচনা করেছিলাম, তিনি বললেন টাকা নেই কি করে রাস্তা হবে। আমি সেজন্য বলছি যে পাকা পীচের রাস্তা যদি এখন আমাদের সরকার করতে না পারেন তাহলে বীরভূম জেলায় মোড়ামের অভাব নেই। যদি মোড়াম দিয়ে রাস্তা নির্মাণ করা হয় তাহলে চাষীরা গরুরগাড়ী চালিয়ে সেই আখগুলো যাতে মিলে আনতে পারে তারই ব্যবস্থা করলে চাষীরা খুবই উপকৃত হবে। আমি কতকগুলি রাস্তার নাম করছি, সাঁরোল বনীটিয়া রোড ৮ লক্ষ টাকা স্যাংসন হয়ে আছে, আমি এই হাউসের ১০ বছর এম এল এ আছি। যেহেতু সেটা আমার নির্বাচন এলাকা সেই হেতু কংগ্রেস দল ইচ্ছা করে সেই রাস্তাগুলি করেন নি। আবার এই রাস্তাটি ২১ মাইল লম্বা। যে অংশটাতে কংগ্রেস এম এল এ ছিলেন সেই অংশটাকে পাকা হয়েছে, যেহেতু বাকী অংশটা আমার এলাকা সেইহেতু সেটা পাকা হবে না এই হোল কংগ্রেসের নমুনা। তাই আমি বলবো যেন অবিলম্বে হয়। তারপর রাস্তা হোল লাভপুর লাঙ্গলহাটা রাস্তা বহু প্রাচীন রাস্তা। আমরা দেখেছি সরকারী কর্মচারীরা যখন যান তখন তাঁরা বলেন তাই তো এই সব জায়গাতে আসা যায় না। কি করে যাওয়া চলে এই রাস্তায়। থার্ড ফাইভ ইয়ার প্ল্যান হবে এই শুনে আসছি। কিন্তু কই কিছুই দেখছি না। যখন সরকার মিল হাতে নিয়েছেন এবং এটা চালু করবেন বলেছেন তখন এই রাস্তাগুলি তৈরী করা দরকার। তার পর গড়গড়ে আমেদপুর ভায়া থুইয়া, গড়গড়ে আমেদপুর-সিঁদুরটোপা, আহমদপুর মহোদরী, পাঁচুই কোপাই, চৌহাট্টা তরুলিয়া, সাংরা বোংগাইপুর এই সব রাস্তাগুলি ভাল করা দরকার। মাননীয় স্পীকার মহাশয়, ১৯৫৬ সালের বিধ্বংসী বন্যার পর পশ্চিমবঙ্গ সরকার ঘোষণা করেছিলেন যে মডেল ভিলেজ হবে সেজন্য আমাদের এলাকাতে ৩৩ একর জায়গা তাঁরা অ্যাকোয়ার করলেন। বিরাট ম্যাপটাপও তৈরী করলেন—তারপর দেখা গেল এতো কলকাতা হয়ে যাচ্ছে। আমরা তখন কংগ্রেসীদের কিছু কিছু বিশ্বাস করতাম যে এ'রা মন্ত্রী-উপমন্ত্রী

লোক অতো মিথ্যা কথা হয়তো বলবেন না। তারপর দেখছি তাদের দ্বারা লোকে চক্রান্ত করে সেই সব জায়গাতে মডেল ভিলেজ তৈরী করতে দিল না। তাঁরা বললেন স্বাস্থ্য কেন্দ্র করবেন। আমরা টাকা জমা দিলাম, জায়গা সরকার দখল করলেন কিন্তু আজ পর্যন্ত স্বাস্থ্যকেন্দ্র হয় নি। তাছাড়া আমার কেন্দ্রে দাঁড়কাতে স্বাস্থ্য কেন্দ্রের জন্য অনেক দিন থেকে গভর্নমেন্ট জমি অ্যাকোয়ার করেছেন—সেখানে ডাক্তার নেই। কংগ্রেসের যিনি জেলার সেক্রেটারী তাঁর বাড়ীতে সেই ডাক্তারখানা আছে যা ঔষধপত্র কিছু আছে সবই তো চুরি হচ্ছে। ডাক্তার নেই, কম্পাউন্ডার একজন আছে তার পেটোয়া। সেই জন্য আমি মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করছি যাতে এই সমস্ত অন্যায় দুর্নীতিগুলি পরিষ্কার হয় তার ব্যবস্থা করুন এবং দাঁড়কাতে যাতে ডাক্তার যায় তার ব্যবস্থা করুন। সর্বশেষে আমি এই বাজেটকে সমর্থন করছি।

**Mr. Speaker :** Shri Apurba Lal Majumdar.

**Shri Siddhartha Shankar Ray:** Before the honourable member speaks may I say that there has been some doubt as to whether the Dy. Speaker can take part in the debate. I want to make it clear that the Deputy Speaker can take part in the debate so long as he does not occupy the Chair, and, in fact, he can also practise in a court of law if he so desires.

**Shri Apurba Lal Majumdar :**

মাননীয় স্পীকার মহোদয় আমি মাননীয় সদস্যদের বক্তব্য যা তাঁরা বাজেটের উপর রেখেছেন মনোযোগ দিয়ে শোনবার চেষ্টা করেছি। কোন কোন সদস্য একথা বলতে চেয়েছেন যে, বাজেটের মধ্যে দিয়ে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে যে সমস্ত দাবী উত্থাপন করেছি সেই দাবীগুলো কেন্দ্রকে দুর্বল করবার একটা প্রচেষ্টা মাত্র। মাননীয় সদস্যরা নিশ্চয় জানেন মিঃ স্পীকার, স্যার, যে পশ্চিমবাংলা সমস্যা সঙ্কুল এবং যে পরিস্থিতির সামনে আমরা এসে দাঁড়িয়েছি তাতে কেন্দ্রের কাছ থেকে যদি ন্যায্য প্রাপ্য আদায় না করতে পারি, তাহলে কোন সমস্যার সমাধান করতে পারব না এবং অর্থমন্ত্রী যখন এই বাজেট পেশ করেছেন তখন এই সম্পর্কে তাঁর বক্তব্য পরিষ্কার করে রেখেছেন এবং কেন্দ্রের কাছ থেকে ন্যায়সঙ্গত দাবী আদায় করার জন্য তিনি আপ্রাণ চেষ্টা করবেন পরিষ্কারভাবে সে বক্তব্যও সেখানে লেখা রয়েছে। অপজিশন পার্টির যিনি নেতা তিনি তাঁর বক্তব্যের মাধ্যমে একথা বলবার চেষ্টা করেছেন ইতিপূর্বে যে কংগ্রেসের তরফ থেকে যখন আগে বাজেট উত্থাপন করা হয়েছিল তার মধ্যেও সেই সুর ছিল, কেন্দ্রের কাছ থেকে আমরা বিচার পাচ্ছি না। কিন্তু তাঁরই দলের সদস্য যে বক্তব্য এখানে পেশ করেছেন সেই বক্তব্যের কন্ট্রাডিক্টরী কথা বললেন। অপোজিশন পার্টির একজন বলছেন, কেন্দ্রের কাছ থেকে আমরা বিচার পাচ্ছি না, সেখান থেকে আদায় করে নিতে হবে, কিন্তু অন্য আর একজন বক্তব্যে বললেন এই প্রচেষ্টা যদি আমরা চালিয়ে যাই তাহলে কেন্দ্রকে দুর্বল করা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই, পৃথিবীর যেখানে যেখানে ফেডারেল স্ট্রাকচার্স আছে, অনেক জায়গায় দেখা গিয়েছে যে ফাইন্যান্সিয়াল অ্যালোকেশন যে সমস্ত অনুচ্ছেদে বা আর্টিকেলে রয়েছে, সেগুলোর মাধ্যমে কেন্দ্র ও রাজ্যের যে ভারসাম্য সেই ভারসাম্য সব সময় ঠিকভাবে রাখা চলছে না। অন্যতম ইকনমিস্ট মিঃ ইউ কে হিক্স ফেডারেল স্ট্রাকচার এবং আমাদের এখানে অ্যালোকেশন অব রেভেনিউ রিসোর্সেস যেভাবে করা হয়েছে তার সঙ্গে নাইজিরিয়ার তুলনামূলক বিচার করে নিয়ে এই সিদ্ধান্তে উপনীত হয়েছেন,
tight unitary constitution no longer appeared to be workable.
এবং একথাও বলতে তিনি বাধ্য হয়েছেন তুলনামূলক বিচার করে যদিও নাইজিরিয়ার ক্ষেত্রে পারসন্যাল ইনকাম ট্যাক্স স্টেটের অন্তর্ভুক্ত এবং স্টেটই পারসন্যাল ইনকাম ট্যাক্স আদায় করে থাকে এবং যদিও নাইজিরিয়ার ক্ষেত্রে দেখা যায় বিশেষ করে ইস্টার্ন রিজিয়নের ক্ষেত্রে দেখি তাহলে দেখা যাবে সেখানে স্টেট যে সমস্ত ব্যয়ভার বহন করে তার শতকরা ৬৩ ভাগ বহন করে কেন্দ্র। কিন্তু তথাপি তিনি শেষ পর্যন্ত এই সিদ্ধান্তে উপনীত হয়েছেন যে জেমিনী রেইসম্যানের চিন্তা-প্রসূত এই ধরনের কেন্দ্র এবং রাজ্যের মধ্যে ডিভিসন করে বিভিন্ন সোর্সগুলোকে ভাগবাঁটোয়ারা

করে যে তিনটি প্রধান নীতির ভিত্তিতে ফেডারেল স্ট্রাকচারের মধ্যে ভাগ বণ্টন হয়ে থাকে সেখানে রেভনিউ রিসোর্সগুলো কার্যকরী হতে পারে না। আমাদের বর্তমানের প্রয়োজন যে সমস্ত কাজ আমাদের রাজ্যের উন্নয়নমূলক কাজ যেমন শিক্ষা, সেচ প্রভৃতি তার জন্য যথোপযুক্ত টাকা কেন্দ্র থেকে পাচ্ছি না। রাজ্যগুলো পাচ্ছে না। তারই জন্য পরিবর্তনের প্রয়োজন আছে।

[5-25—5-35 p.m.]

বাংলাদেশের অন্যতম অর্থনীতিবিদ প্রফেসর ভবতোষ দত্ত কিছুদিন আগে তাঁর একটা মূল্যবান আর্টিকেল-এ ঠিক এই কথাই বলেছেন যে ফাইন্যান্স কমিশন যা পর পর হয়ে এসেছে সেই ফাইন্যান্স কমিশন-এর রিপোর্টগুলো যদি পড়ি তাহলে দেখব তার মধ্যে একটা সুর ধ্বনিত হয়েছে এই যে অ্যালোকেশনগুলো করা আছে তার পরিবর্তন করা দরকার। তবে তার জন্য যে সংবিধানের পরিবর্তনের প্রয়োজন আছে সে ইঙ্গিতও করা আছে। সেই ফাইন্যান্স কমিশন-এর রিপোর্টগুলোর মধ্যে প্রথম ও দ্বিতীয় ফাইন্যান্স কমিশন সম্পর্কে যদি আপনারা তার রিপোর্ট পড়েন তাহলে দেখবেন সেই রিপোর্ট-এর মধ্য দিয়ে ফাইন্যান্স কমিশন তার প্ল্যান্ড এক্সপেন্ডিচার কোন রাজ্যে কতটা হবে সেই প্ল্যান্ড এক্সপেন্ডিচারের কথা চিন্তা করে সেইভাবে অ্যালোকেশন-এর কথা বলেছিলেন—অর্থাৎ তাঁরা বিভিন্ন রাজ্য ভাগ বণ্টনের দায়িত্ব নিয়ে সেই বণ্টনেও ব্যবস্থা করেছিলেন। কিন্তু তৃতীয় ফাইন্যান্স কমিশন যখন তার রিপোর্ট পেশ করল তখন তাঁরা চেষ্টা করেছেন যে প্ল্যান্ড এক্সপেন্ডিচার যা হবে সেই প্ল্যান্ড এক্সপেন্ডিচারটাও যাতে ফাইন্যান্স কমিশন তার এক্তিয়ারভুক্ত করে নিয়ে বিচার বিশ্লেষণ করে নিয়ে ন্যায্য বণ্টনের ব্যবস্থা হতে পারে কেন্দ্র ও রাজ্যের মধ্যে। কিন্তু দুঃখের সঙ্গে বলব যে তৃতীয় ফাইন্যান্স কমিশন এই কথা বলার পর সেই ফাইন্যান্স কমিশন-এর ২য় রিপোর্ট, সেই রিপোর্ট কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন নি। গ্রহণ করেন নি তার কারণ তাঁরা যে সিদ্ধান্তে উপনীত হয়েছিলেন সেই সিদ্ধান্ত ছিল মেজরিটি সিদ্ধান্ত। ইউন্যানিমাসলি তাঁরা সেই সিদ্ধান্তে উপনীত হতে পারেন নি—একজন মাত্র সেই তৃতীয় ফাইন্যান্স কমিশন-এর সদস্য, যিনি অফিসিয়াল সদস্য, অন্য মত পোষণ করেছিলেন। তাই কেন্দ্রীয় সরকার মেজরিটি রিপোর্টকে বাতিল করে দিয়ে মাইনরিটি রিপোর্ট গ্রহণ করলেন এবং গ্রহণ করে প্ল্যান্ড এক্সপেন্ডিচার-এর যে বায়বরাদ্দ তা ফাইন্যান্স কমিশন-এর এক্তিয়ার বহির্ভূত করে দেওয়া হল। চতুর্থ ও পঞ্চম ফাইন্যান্স কমিশন যখন এল তার কাছে কেন্দ্রীয় সরকার বলে দিলেন ক্যাটাগরিক্যালি যে প্ল্যান্ড এক্সপেন্ডিচার-এর বায়বরাদ্দ তার এক্তিয়ারের বাহিরে। তার জন্য এমন অবস্থা দেখা গেল যে প্ল্যানিং কমিশন যা রয়েছে তার কাছে সমস্ত দায়িত্ব চলে গেল। অর্থাৎ প্ল্যান্ড এক্সপেন্ডিচার করার জন্য কোন রাজ্য কত টাকা পাবে সেই সিদ্ধান্ত নেবার মালিক হল প্ল্যানিং কমিশন এবং নন-প্ল্যান এক্সপেন্ডিচার-এর জন্য কোন রাজ্যে কত টাকা বায় হবে তার দায়িত্ব পড়ল ফাইন্যান্স কমিশন-এর উপরে। আমাদের যে সংবিধান আছে তাতে এই যে ডিফারেন্স করে দেওয়া হল নন-প্ল্যান্ড এক্সপেন্ডিচার ও প্ল্যান্ড এক্সপেন্ডিচার—দুটো বডির কাছে—প্ল্যানিং কমিশন ও ফাইন্যান্স কমিশন-এর কাছে ভাগ বাঁটোয়ারা করা হল সেটাকে দুঃখের সঙ্গে বলব যে আমাদের সংবিধানে এই রকম এক্তিয়ার নেই এবং সংবিধানে এ সম্পর্কে কোন বক্তব্য নেই। তবে কেন হল? এই ডিসিশন-এর উপর ভিত্তি করে ফাইন্যান্স কমিশনের ক্ষমতা, তার এক্তিয়ার সীমিত করে দেওয়া হল শুধু নন-প্ল্যান্ড এক্সপেন্ডিচার সম্পর্কে তার বক্তব্য পেশ করার জন্য এবং সেটা একটা এক্জিকিউটিভ অর্ডার-এর ভিত্তিতে হয়ে গেল। সেজন্য প্রফেসর ভবতোষ দত্ত বিস্ময় প্রকাশ করেছেন যে একটা এক্জিকিউটিভ অর্ডার-এর উপর যে এটা হল সে বিষয়ে কিন্তু সংবিধান নীরব। এটা সেন্ট্রাল গভর্নমেন্ট-এর একটা এক্জিকিউটিভ অর্ডার-এর উপর হয়ে আসছে। কাজেই এই অবস্থায় আমরা ডুয়েল সিস্টেম-এর কাছে পৌঁছেছি। এই ডুয়েল সিস্টেম-এর মধ্যে দিয়ে আমাদের যে পিছিয়ে পড়ে আছে—বিশেষ করে কৃষির ক্ষেত্রে সে বিষয়ে সন্দেহ নেই। পশ্চিমবাংলায় উন্নয়নমূলক কাজ হচ্ছে না। আমরা যে দেশকে গড়ে তুলতে চাই, বিশেষ করে শিক্ষা কৃষি সেচ ইত্যাদিকে উন্নয়ন করার জন্য যে প্রভূত অর্থের প্রয়োজন সেই অর্থ আমরা পাচ্ছি না। কারণ সেখানে এক্জিকিউটিভ অর্ডার দিয়ে সমস্ত ব্যবস্থায় এইরকম করা হয়েছে। আর

একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি যে যখন ১৯৫০ সালে আমাদের সংবিধান রচিত হয়েছিল তখন সংবিধান রচয়িতারা কেউ কল্পনা করতে পারেন নি যে প্ল্যান্ড এক্সপেণ্ডিচার বা প্ল্যানিং কমিশন প্রভূত টাকার মালিক হবে এবং তারাই অ্যালোকেট করবে বিভিন্ন প্রদেশে। তাই ২৮২ অনুচ্ছেদ অনুসারে রাজ্যের টাকা কেন্দ্রকে দেওয়া যায় ও কেন্দ্রের টাকা রাজ্যকে দেওয়া যায়। তাই সেদিন ২৮২ আর্টিকেল অ্যাকসেপ্টেড হয়েছিল যে ইমারজেন্সি ক্ষেত্রে কেন্দ্র কিছু টাকা দেবে রাজ্যকে এবং রাজ্য কিছু টাকা দেবে কেন্দ্রকে। কিন্তু তা যে এত মূল্যবান যাতে প্ল্যান প্রভিসনএ চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনার আমলে আমরা ২২০ কোটি টাকা পাব সে টাকা আসছে কোন আর্টিকেল অনুসারে—২৮২ আর্টিকেল অনুসারে। যে আর্টিকেল সম্পর্কে বলতে হয় ভারত ১৯৩৫ সালে ভারতরক্ষা আইন ইণ্ডিয়ান অ্যাক্ট সংবিধান যা ছিল সেই ১৯৩৫ সালের আইন যেটা ব্রিটিশ রাজত্বকালের আইন সেই আইনের ১৫০ সাবক্লজ (২) যেটা ছিল সেটা হুবহু নকল করে ২৮২ আর্টিকেলে আমাদের সংবিধানের মধ্যে সংযোজিত করা হয়েছে, সেদিন রচয়িতারা কল্পনা করতে পারেন নি যে এইভাবে ২৮২ আর্টিকেলের আমরা এইভাবে সুযোগ নেব এবং প্ল্যান প্রভিসনের সমস্ত টাকাটা বিভিন্ন রাজ্যের মধ্যে দিয়ে দেওয়া, অর্থাৎ এই জিনিসটা তাঁদের কল্পনার বাইরে ছিল, অর্থাৎ কোন অবস্থাতে এটা তারা চিন্তা করতে পারেন নি। আজকে প্রকৃতির যুগে প্ল্যান ইকনমির যুগে আজকে বিভিন্ন প্রদেশের ব্যয়-বরাদ্দের যে টাকার দরকার সেই টাকা আদায়ের সংবিধানে যেভাবে অ্যালাউড করা আছে বিভিন্ন উন্নয়নমূলক কার্যকলাপের জন্য যে সমস্ত বণ্টন সম্ভব হয় নি এবং সেদিন কল্পনাও হয়ত করা যায় নি আর্টিকেল ২৬৯ সম্পর্কে এই দৃষ্টিভঙ্গীর। আর্টিকেল ২৬৯এ এই কথা বলেছে যে কেন্দ্র আদায় করবে বিশেষ বিশেষ ট্যাক্স এবং সেই ট্যাক্স লেভী হবে কিনা, ওয়েটেড হবে কিনা ২৬৯ ধারায় লম্বা লিস্ট—একটা লং লিস্ট দেওয়া আছে, কেন্দ্রের হাতে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত করা আছে সে টাকা পাবে এবং কেন্দ্রীভূত হবে, ট্যাক্স তারা বসাবেন কিন্তু টাকার মালিক সমস্ত রাজ্যগুলো। তাই ২৬৯ আর্টিকেলে সে কথা বলা আছে কিন্তু আমাদের দেশের যে ট্যাক্স বাংলাদেশের পক্ষে বা অন্যান্য রাজ্যের পক্ষে বিশেষ প্রয়োজনীয় কারণেই আমাদের যে ট্যাক্স রিসোর্সেস রেভিনিউ যা আছে সেগুলির ট্যাক্স হচ্ছে, ইলাসট্রেস না থাকার জন্য আমাদের উন্নয়নমূলক কাজের জন্য যথেষ্ট টাকা ব্যয় করতে পারি না। কিন্তু আর্টিকেল ২৬৯এ যে টাকার মালিক বিভিন্ন রাজ্যগুলো সেই আর্টিকেল কার্যকরী করবার জন্য সমস্ত মালিকানা বা এক্তিয়ার কেন্দ্রের হাতে রয়েছে দোষ কি হয়েছে? দোষ হয়েছে সেখানে দেখা যাচ্ছে আর্টিকেল ২৬৯ অনুসারে কোন কোন ট্যাক্স যদিও আদায় হয়েছে ও তার অংশ আমরা পেতে পারতাম কিন্তু সেই ট্যাক্স অন্য নামে রূপান্তরিত হয়ে আমাদের হাত থেকে বেরিয়ে যাচ্ছে, যেমন উদাহরণস্বরূপ বলা যায় রেলওয়ে ফেয়ারের উপর ট্যাক্স ছিল—রেলওয়ে যে ফেয়ার আছে তার উপর যদি ১০ পারসেন্ট বসিয়ে দিই এই ট্যাক্স থেকে যে টাকা সংগৃহীত হবে সে টাকার বিভিন্ন স্টেট মালিক হবে এবং ১০ পারসেন্ট ট্যাক্স করে কেন্দ্রে বহু টাকা আদায়ের অধিকার নিয়ে কেন্দ্রীয় সরকারের সেগুলি রাজ্য সরকারের মধ্যে বণ্টনের ব্যবস্থা ছিল কিন্তু কিছুদিন আগে তা বন্ধ করে দিয়ে ফেয়ার ইনক্রিজের সঙ্গে তা যুক্ত করা হয়েছে। ট্যাক্স অন রেলওয়ে ফেয়ার মার্জ হয়ে গেল রেলের সঙ্গে তখন সে টাকার মালিকানা আর রাজ্যসরকারের হাতে থাকছে না এবং এরূপ করে যেখানে ট্যাক্স আদায় হচ্ছে রাজ্য অবশ্য কিছু কম পেল সেখানে রাজ্যকে দেওয়া হয়েছে, কিন্তু আজকে এই প্রগতির যুগে যদি কমিউনিকেশন বিভিন্ন জায়গায় যখন ডেভেলপ করতে চলেছে তখন যদি এই ট্যাক্স থাকতো তা হলে প্রভূত পরিমাণ টাকা এই ট্যাক্স অন রেলওয়ে ফেয়ার-এর মধ্যে যে আদায় হয়ে ইলাসটিক সর্সেস হিসাবে বাংলা-দেশের পক্ষে তথা ভারতের বিভিন্ন রাজ্যের পক্ষে সেই ট্যাক্স আমাদের কাছে আসতে পারত কিন্ত সেই ট্যাক্স মার্জ করে দিয়ে সেই সুবিধা যা থাকত ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে বা পশ্চিম-বাংলা সেই পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হয়েছে। কাজেই ২৬৯-এর আজকে পরিবর্তন দরকার আছে। সেই লং লিস্ট অব রেভেনিউ রিসোর্সেস যা আছে সেগুলি আমাদের মধ্যে বণ্টন করে দেওয়া বা রাজ্যকে ক্ষমতা দেওয়া উচিত। সেইগুলি টেপ করে উন্নয়নমূলক কাজে বাংলাদেশের কৃষি এবং সম্পদকে আরও বৃদ্ধিলাভ করান যায়। সেই জন্য আজকে এই কথা বলছি এবং মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সে দাবী উত্থাপন করেছেন যে আমাদের আর্টিকেলের সংশোধন করা

দরকার, কারণ আমাদের কনকারেন্ট লিস্টএ যে ট্যাক্স রিসোর্সেস-এর কথা বলা আছে সেই কনকারেন্ট লিস্টএ অলরেডি অল দি সাবজেক্ট ট্রান্সফার করে আমাদের এখানে রাজ্যগুলির হাতে ক্ষমতা দেওয়ার দরকার আছে। ইলাসটিক রিসোর্সেস যদি না পাই উন্নয়নমূলক সব কাজের দায়িত্ব বহন করবার ক্ষমতা যদি না পাই, রাজ্যগুলির শিক্ষা, সেচ, কৃষি ইত্যাদি সব উন্নয়নমূলক দায়িত্বের আজকে ভারতের বিভিন্ন রাজ্যের উপর চাপিয়ে দেওয়া হয়েছে কিন্তু তাদের কাজকে রূপান্তরিত করবার জন্য যে টাকার ক্ষমতা সেটা কেন্দ্রীভূত হয়ে আছে, যার জন্য একটা অদ্ভুত অবস্থার সৃষ্টি হয়েছে। তাই টাকা তাদের হাতে আর কাজ করতে হবে আমাদের। আজকে যে কথার সুর বাজেটের মধ্যে ধ্বনিত হয়ে উঠেছে এবং যা মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী জোরালো ভাষায় বলেছেন তারই প্রতিধ্বনি করে বলতে হয় বাংলাদেশের মানুষ সে ক্ষমতা ছিনিয়ে নেবে, সে ক্ষমতা ছিনিয়ে নিয়ে টাকা আদায় করে বাংলাদেশের নিরন্ন দুঃখদারিদ্র্য-ক্লিষ্ট সাধারণ মানুষের জন্য, উন্নয়ন ব্যবস্থার জন্য এগিয়ে যাবে, এইকটি কথা বলেই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-35—5-45 p.m.]

**Shri M. Makshed Ali :**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আমাদের সামনে যে বাজেট রেখেছেন সেই বাজেট সম্পর্কে তিনি বলেছেন যে আমরা যুক্তফ্রন্ট সরকারের তরফ থেকে সেই বাজেট তৈরি করতে পারি নি। আমরা তা জানি। এর আগে আমরা যখন নভেম্বরে নির্বাচন চেয়েছিলাম তখন আমরা জানতাম যে, ফেব্রুয়ারিতে নির্বাচন হলে এবং আমরা ক্ষমতায় এলে বাংলাদেশের সমগ্র মানুষের জন্য পরিপূর্ণ বাজেট তৈরি করতে আমরা পারব না, কংগ্রেস পার্টিও একথা জানত এবং জেনেও তারা বাধা দিয়েছে। তারা চেয়েছিল নভেম্বরে নির্বাচন না হয়ে ফেব্রুয়ারিতে নির্বাচন হোক। গতবারের মত এবারেও আমরা দেখছি যে ৪ মাসের মত বরাদ্দ আমাদের সামনে রাখা হয়েছে কাজ চালিয়ে নেবার জন্য। স্যার, আমি একথা বলতে চাই যে, খুব সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে আমাদের কাজ চালিয়ে যেতে হবে। কংগ্রেস পার্টির পক্ষ থেকে যাঁরা এখানে আছেন তাঁরা বলছেন আমরা নাকি এখন থেকেই অজুহাত সৃষ্টি করছি কেন্দ্রের বাধা সম্পর্কে সেকথা বার বার এখানে কংগ্রেসীদের দ্বারা ধ্বনিত হয়ে উঠেছে। স্যার আমরা জানি আমাদের ক্ষমতা খুব সীমাবদ্ধ এবং সংবিধানের ক্ষমতাও কম। এর মধ্যে দিয়েই বাংলাদেশকে আমাদের গড়ে তুলতে হবে। আমাদের সামনে বাধা আছে প্রচুর সেই বাধা হচ্ছে কেন্দ্রীয় সরকার, সেই বাধা আমলাতন্ত্র, সেই বাধা এখানকার ধনিকশ্রেণী এবং কংগ্রেস পার্টি। আমরা এই বাধাকে অতিক্রম করতে পারব, কেন না যুক্তফ্রন্ট সরকার হচ্ছে মেহনতি মানুষের সরকার এই সরকার নিশ্চয় বাংলাদেশের জনসাধারণের স্বার্থে আইন রচনা করবে, বাংলাদেশের স্বার্থে বাংলাদেশকে গড়ে তোলার চেষ্টা করবে। আজকে ২২ বছরের কংগ্রেস শাসনে বাংলাদেশের যে চেহারা হয়েছে তার জন্য মূলতঃ দায়ী কংগ্রেস পার্টি এবং তাদেরই শাসনব্যবস্থা। স্যার, একটা জিনিস আমি আপনার মাধ্যমে এই সভায় রাখতে চাই, সেটা হচ্ছে দ্রুতগতিতে কৃষিজাত পণ্যের দাম কমে যাচ্ছে। স্যার, আমি গ্রামের মানুষ, গ্রাম থেকে নির্বাচিত হয়ে এসেছি, সেখানে বর্তমানে ৪০ কেজি টোমাটোর দাম মাত্র ৫০ পয়সা। এর সংগে অন্যান্য কৃষিজাত পণ্যের দামও কমে যাচ্ছে কিন্তু সেই তুলনায় শিল্পজাত পণ্যের দাম বাড়ছে। স্যার, ওরা কৃষির স্বার্থে গত ২২ বছর অনেক কথা বলেছেন, বলেছেন কৃষিকে গড়ে তুলতে চান। মাননীয় স্পীকার মহাশয় আমি আপনার মাধ্যমে ওদের প্রশ্ন করতে চাই যে, কংগ্রেস পার্টি এই ২২ বছরে কৃষির স্বার্থে বা কৃষির উন্নতির জন্য কি করেছেন? ২২ বছরে আমাদের দেশের কৃষক সমাজকে আরও দুর্বল করেছেন, আরও গরিব করেছেন—গরিব মানুষ আরও গরিব হয়েছে, ধনী আরও ধনী হয়েছে। স্যার ওঁরা অনেক বড় বড় কথা বললেন আমি আপনার মাধ্যমে ওঁদের বলতে চাই যে, কংগ্রেস পার্টি যদি দেশের ভালো চান, মংগল চান, তাহলে আসুন আমাদের সংগে হাত মেলান। স্যার, নির্বাচনের সময়েও আমি বার বার নির্বাচনী এলাকায় একথা বলেছি। আজকে ওদের মধ্যে একটা ভাল লোক খুঁজে পাই না। ওঁদের মধ্যে থেকে যদি একটা ভাল লোক আমরা পেতাম তাহলে একথা বলব যে, তার পায়ের ধুলো নিতাম। আজকে কংগ্রেস পার্টির মধ্যে দেশসেবক কেউ নেই,

দেশপ্রেমিক কেউ নেই, পকেট সেবার জন্য তাঁরা দেশসেবার কথা বলেন। তাই, মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে এই কথা বলব যে, আমাদের যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে নিশ্চয়ই আমাদের দেশে শতকরা ৭০ ভাগ কৃষককে বাঁচাবার দায়িত্ব নিতে হবে। তাদের দায়-দায়িত্ব আমাদের উপর এসে পড়েছে, সেই দায়িত্ব আমি আশা করি আমাদের সরকার পালন করবেন এবং আমরা সেদিক থেকে সজাগ আছি। আজকে একথা ভুলে গেলে চলবে না যে, বাংলাদেশের মানুষ কংগ্রেস পার্টিকে ত্যাগ করেছে। নূতন বাংলা গড়ার দায়দায়িত্ব আমাদের যুক্তফ্রন্ট সরকারের উপর দিয়েছেন, আমরা নিশ্চয়ই সেই দায়িত্ব পালন করব। আমাদের পথে যারা বাধা সৃষ্টি করবে, নূতন বাঙ্গলাকে গড়ে তোলার দিক থেকে যারা আমাদের পথে সংকট সৃষ্টি করবে তাদের আমরা রেহাই দেব না, তাদের আমরা ক্ষমা করব না। আমরা দেখেছি যে, আমাদের অঞ্চলে মোরারজী দেশাই মহাশয় গিয়েছিলেন গত নির্বাচনের সময়। তিনি আমার কেন্দ্রে প্রকাশ্যে বলে এসেছেন বাংলাদেশে যুক্তফ্রন্ট সরকার হলে কি হবে, কেন্দ্র তাঁদের হাতে আছে, তাঁরা দেখে নেবেন। তাই যুক্তফ্রন্ট, সরকারের পথে কেন্দ্রের যত বাধাই আসুক না কেন সেই বাধা অতিক্রম করে বাংলাদেশের সংগ্রামী মানুষকে নিশ্চয়ই বাংলাদেশের যুক্তফ্রন্ট সরকারকে রক্ষা করবেন এগিয়ে নিয়ে যাবার নেতৃত্ব দেবেন। পরিশেষে আমি আর একটা কথা বলতে চাই, ওঁরা বলেছেন কয়েকদিন আগে যুক্তফ্রন্টের কর্মীরা নাকি ওঁদের আক্রমণ করেছেন। আমি আমার এলাকার কথা জানি, সেখানে কংগ্রেসের যাঁরা নেতা, কংগ্রেসের যাঁরা কর্মী তাঁরা জোর করে আমাদের এলাকায় খালে-বিলে মাছ ধরার জন্য প্ররোচনা দিচ্ছেন, তিন-চারটি বিলে তাঁরা জোর করে মাছ ধরেছেন, আইন-শৃংখলা ভাঙ্গবার ব্যবস্থা করেছেন। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিধান-সভায় আমি জানাতে চাই যে, আইন-শৃংখলা ভাঙ্গার জন্য বিভিন্ন জেলায় কংগ্রেস পক্ষ থেকে উস্কানি দেওয়া হয়েছে। এই সমস্ত উস্কানিমূলক কাজ নিশ্চয়ই আমাদের কঠোরভাবে দমন করা উচিত। এই কথা বলে আমাদের সামনে যে বাজেট রাখা হয়েছে তা সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-45—5-52 p.m.]

**Shri Ajoy Kumar Mukhopadhyaya :**

মাননীয় স্পীকার মহোদয়, আমি আমার প্রারম্ভিক বক্তৃতায় বলেছি যে, আমরা পুরো বাজেট নিয়ে আলোচনা করছি না, ভোট অন অ্যাকাউন্টে কিছু টাকা মাস তিন-চারেক চলার মত আপাততঃ আপনাদের অনুমতি চাচ্ছি খরচ করাব জন্য। কাজেই বাজেটের পুরো বক্তৃতা এখানে আমি তুলতে চাই না, আমরা আবার আপনাদের সামনে বাজেট আনব, পুরো বাজেট, তখন আপনারা সুযোগ পাবেন তিন-চার দিন ধরে বাজেট নিয়ে বিস্তৃত আলোচনা করতে। কাজেই আমি জবাবও দু-পাঁচ মিনিটে সংক্ষেপে সেরে দিচ্ছি। মাননীয় সদস্য ডঃ নলিনাক্ষ সান্যাল, তিনি দেখছি আমাদের সঙ্গে অধিকাংশ বিষয়ে একমত হয়েছেন যে, হ্যাঁ দেশের অবস্থা খারাপ, দিন দিন আরও খারাপ হয়ে যাচ্ছে, শিল্পে খুব দুর্দশা চলছে এবং তার জন্য খানিকটা যে কেন্দ্রীয় সরকারের নানারকম অর্থনীতি, শিল্পনীতি দায়ী এটাও তিনি স্বীকার করেছেন। তিনি যেমন বলেছেন যে, ভারতের সর্বত্র কয়লা এক দামে বিক্রি হয়, কিন্তু তুলাটা এক দামে বিক্রি হয় না। (ডাঃ নলিনাক্ষ সান্যাল—লোহা।) লোহাটাও সর্বত্র এক দামে বিক্রি হয়, আর কয়লাটাও তাই, কিন্তু তুলাটা হয় না। ফলে আমাদের যে বস্ত্রশিল্প আছে, তাদের বেশি দামে তুলা কিনতে হয় বলে তারা প্রতিযোগিতায় পারে না। আমি খুব আনন্দিত যে, তিনি বলেছেন, এই সব গঠনমূলক ব্যাপারে তাঁরা আমাদের সঙ্গে পূর্ণ সহযোগিতা করবেন। এজন্য আমরা তাঁকে ধন্যবাদ জানাই। আমরা যখন দিল্লীর কাছে এই সব জিনিস নিয়ে দাবি-দাওয়া জানাব তখন আশা করি বিরোধী পক্ষের নেতৃবৃন্দ আমাদের সঙ্গে সেই সময় একটু সাহায্য করবেন। তিনি দুটো জিনিস লক্ষ্য করেছেন যে, আমাদের আগামী বছরে খাদ্যশস্যের ফলনটা বড় বেশি করে ধরা হয়েছে, ৭০ লক্ষ টন। কেননা, তার আগের দু' বছরের তুলনা করলে এটা হঠাৎ বেশি হয়ে যায়। কথাটা খানিকটা ঠিক। আমরা তাড়াতাড়ি করে খাদ্য-শস্যের ফলন বাড়িয়ে বাংলাদেশকে যত শীঘ্র সম্ভব খাদ্যশস্যে আত্মনির্ভরশীল করতে চাই। তাই ওটার উপর আমরা বেশি জোর দিয়েছি।

নির্ভরশীল। যেমন কেন্দ্র থেকে আরও টাকা না পেলে আমরা সেচের ব্যবস্থা, সারের ব্যবস্থা, ঠিকমত করতে পারব না। আমরা আশা করছি পাব, চেষ্টা করছি নেওয়ার জন্য এবং তখন বিরোধী পক্ষদের সাহায্য নেব যাতে আরও কিছু টাকা পেতে পারি। তা যদি পাই এবং উন্নত ধানের বীজ ব্যাপকভাবে যদি আমরা ব্যবহার করতে পারি এবং সার পাই, আর যদি প্রাকৃতিক বিপর্যয় না হয় তাহলে আমার মনে হয় আমাদের ৭০ লক্ষ টন লক্ষ্যটা খুব বেশি অবিবেচনার নয়। শ্রম বিরোধের কথা তিনি বলেছেন, যে তিনটি সালের যে তুলনা দিয়েছেন সেই তিনটি সালের মধ্যে মাঝের সালটি, যে সালে এর আগে যুক্তফ্রন্ট সরকার ছিল, সেখানে শ্রম বিরোধ কম, এই নিয়ে তিনি একটা মন্তব্য করেছেন যে, এই সব যে স্ট্যাটিসটিকস, এই স্ট্যাটিসটিকস-গুলি আদৌ নির্ভরশীল নয়, স্ট্যাটিসটিকস ড্যাম লাই। ঠিক কথা, এই স্ট্যাটিসটিকসএর উপর আমাদের নির্ভর করতে হচ্ছে। তিন বছরের যে স্ট্যাটিসটিকস এটা একই বিভাগের করা। কাজেই তাঁরা যদি ভুল করেন তাহলে একই রকম ভুল করবেন এবং সেই ভুলেতে তাঁরা দেখিয়েছেন যুক্তফ্রন্ট সরকারের আমলে এই শ্রম বিরোধটা কম ছিল। কাজেই সেখানে ভুল হলেও ভুল তথ্যের মধ্যে পাচ্ছি সেটা কম ছিল, সেটা অস্বীকার করার কিছু নেই বলে আমি মনে করি। আর আমাদের অন্যতম সদস্য মাননীয় ইশাক সাহেব বলেছেন বাজেট প্রস্তাবে কেন বলা হয়েছে আরও ক্ষমতা চাই। সেটা বোধ হয় কেন্দ্রকে দুর্বল করার জন্য। আমরা রাজনৈতিক ক্ষমতা নিয়ে কেন্দ্রের সঙ্গে কাড়াকাড়ি করতে চাই না। সেটা আমরা বলেছি যে, কর বৃদ্ধি না করতে পারলে আয় বৃদ্ধি করতে না পারলে বেশি করে উন্নতির দিকে এগুনো যাবো না। কেন না বছরের পর বছর খরচ বেড়েই চলেছে। সেটা করতে গেলে যেসব বিষয় ধরে কর বৃদ্ধি করা যায়, সেগুলি খানিকটা সম্প্রসারণশীল, ইলাসটিক, সেগুলি সবই কেন্দ্রের হাতে ক্ষমতা আছে। আমাদের হাতে যেগুলি আছে তাকে যদি বাড়াতে যাই তাহলে যারা গরিব, কষ্টে আছে, বাংলাদেশে গরিব, দুঃখী, মধ্যবিত্ত, তাদের উপর করভার চেপে যায়। কাজেই সেটা করা খুব কঠিন। তাই আমরা বেশি কর ধার্য করার কতকগুলি ক্ষমতা কেন্দ্রের কাছ থেকে চাই। তাঁরা যদি ক্ষমতা না দেন আমাদের আপত্তি নেই অবশ্য তাঁরা যদি সেসব দফায় বেশি করে টাকা আমাদের দেন। যেমন ধরুন বড় বড় শিল্প তার থেকে যে আয়কর হয় সেটা সমস্তটাই তাঁদের হাতে যায় তার এক পয়সাও আমাদের দেন না। ব্যক্তিগত আয়করের অংশ আমাদের দেন কিন্তু এখানে অনেক শিল্প আছে যাঁরা অনেক টাকা আয়কর দেন সেটা আমাদের দেন না। কাজেই এই সব জিনিসে আমাদের দাবি আছে, আমরা পেতে পারি। আবার যেমন এই যে ছোট ছোট স্বল্প সঞ্চয় এই স্বল্প সঞ্চয়ের টাকাটা বছর বছর দেখা যাচ্ছে যে টাকা আসছে তা জমে যাচ্ছে। আর যে টাকা শোধ করে দিতে হচ্ছে, জমাটা তার থেকে বেড়েই চলেছে। কাজেই ২০-২৫ বছরের মধ্যে এটা বাড়তেই থাকবে, এটা শোধ করতে হবে না সরকারকে এবং শোধ যা করার করে দিচ্ছেন, দিয়েও বাড়ছে। কিন্তু সেই টাকা থেকে আমাদের যখন ধার দেন তখন আমাদের সুদ দিতে হয়। আমরা বলেছি ওটা তো আমাদের পরিশোধ করতে হবে না ৫০ বছরে, কাজেই ওটা আমাদের দান করুন। যদি কোনদিন দিতে হয় তাহলে আমাদের অংশমত আমরা দেব কিন্তু এখন থেকে আমাদের ঘাড়ে ঋণ বলে দিয়ে তার সুদ সমেত আদায় করছেন যেটা আপনাদের ৫০ বছরেও শোধ করতে হবে না জনগণকে।

এরকম কতগুলি জিনিস আমরা তাঁদের কাছে চাচ্ছি। এটা কেন্দ্রের সঙ্গে লড়াই করতে নয় বা কেন্দ্রের ক্ষমতা নিয়ে আমরা আমাদের নিজেদের ক্ষমতা বাড়াব তাও নয়। যদি গণতন্ত্র চালাতে হয় তাহলে প্রদেশের হাতে ক্ষমতা থাকা দরকার। ক্ষমতা কেন্দ্রীভূত হলে এতবড় বিশাল দেশে কাজ করা যায় না এটাই আমাদের ধারণা এবং সেইজন্যই আমি একথা বলছি। তারপর, রাজ্যপালের ভাষণ সম্বন্ধে অনেকে অনেক কথা যা বলেছেন আমি তার মধ্যে যাব না কারণ আজকে ভোট অন অ্যাকাউন্টস নিয়ে আলোচনা। রাজ্যপালের ভাষণ সম্বন্ধে কে কি বলেছেন, আমি কি বলেছি সেকথা আর তুলব না বা সে সম্বন্ধে আলোচনায় যাব না। আমি আশা করি আমার এই ভোট অন অ্যাকাউন্টস মাননীয় সদস্যগণ মঞ্জুর করবেন।

**Mr. Speaker :** I now put all the cut motions to vote.

The motion of Shri Azizur Rahaman that the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Dr. Nalinaksha Sanyal that the demand be reduced b Rs. 100 was then put and lost.

The motion of Shri Iswar Chandra Trikey that the demand be reduced b Rs. 100 was then put and lost.

The motion of Shri Anildhar Guha Neogy that the demand be reduced b Rs. 100 was then put and lost.

The motion of Dr Md. Fazle Haque that the demand be reduced b Rs. 100 was then put and lost.

The motion of Shri Harun-or-Rashid that the demand be reduced b Rs. 100 was then put and lost.

The motion of Dr. Zainal Abedin that the demand be reduced b Rs. 100 was then put and lost.

The motion of Shri Bejoy Singh Nahar that the demand be reduced b Rs 100 was then put and lost.

The motion of Shri Subodh Chandra Maity that the demand be reduced b Rs. 100 was then put and lost.

The motion of Shri Nil Kamal Sarkar that the demand be reduced b Rs. 100 was then put and lost.

The motion of Md. Ekramul Haque Biswas that the demand be reduced b Rs. 100 was then put and lost.

The motion of Sm. Abha Maiti that the demand be reduced b Rs. 100 was then put and lost.

The motion of Shri Abdus Sattar that the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Pijush Kanti Mukherjee that the demand be reduced by Rs. 100 was then put and lost

The motion of Shri Nepal Roy that the demand be reduced by Rs. 100 was then put and lost.

(The cut motions were then put and lost)

I now put the main motion of Shri Ajoy Kumar Mukherjee for a vote or account

The motion of Shri Ajoy Kumar Mukhopadhyaya that a sum not exceeding Rs. 1,02,50,89,000 only be granted to the Governor, on account, for or toward defraying the charges for the services and purposes during the year ending on the 31st day of March, 1970, as detailed in Schedule, was then put and agree to.

**Mr. Speaker :** Honourable members are aware that tomorrow the We Bengal Appropriation (Vote on Account) Bill will be taken up by the Hous and thereafter the Supplementary Estimates will be discussed and voted upon Copies of the Bill are now being circulated to the members. They may kindly receive the copies for use tomorrow.

The House stands adjourned till 1 p.m. tomorrow.

## Adjournment

The House was accordingly adjourned at 5-52 p.m. till 1 p.m. on Friday the 14th March, 1969, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Friday, the 14th March, 1969, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 25 Ministers, 3 Ministers of State and 219 Members.

[1—1-10 p.m.]

**শ্রীবিভূতিভূষণ ঘোষ:** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে জানাতে চাই।

**ডঃ নলিনাক্ষ সান্যাল:** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, উনি কোন্ রুলে বলছেন?

**শ্রীযতীন চক্রবর্তী:** আপনি কোন্ রুলে বলছেন?

**ডঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি কয়েক দিন ধরে দেখছি আপনি ঘরে ঢুকে বসবার সঙ্গে সঙ্গে কোন কোন মাননীয় সদস্য হঠাৎ একটা কাগজ বার করে বলতে থাকেন, এটা কোন্ নিয়মানুযায়ী দয়া করে বললে ভাল হয়।

**মিঃ স্পীকার:** আপনি এক মিনিটে শেষ করে দিন।

**শ্রীবিভূতিভূষণ ঘোষ:** সংঘর্ষ এবং বোমার আঘাতে মৃত্যু। একটা দল আমাদের যুক্তফ্রন্ট সরকারের ক্ষমতাকে চ্যালেঞ্জ করছে, কিছু গুণ্ডা প্রকৃতির মানুষ কিংবা দুরভিসন্ধিপরায়ণ মানুষ দিনের পর দিন আমাদের সরকারের ক্ষমতাকে চ্যালেঞ্জ করে যাচ্ছে। তার ফলে কি হচ্ছে মানুষের প্রাণহানি পর্যন্ত হচ্ছে। সেজন্য আমি মুখ্যমন্ত্রিমহাশয়কে এবং বিশেষ করে উপ মুখ্যমন্ত্রিমহাশয় যিনি দায়িত্বে রয়েছেন, তাঁর কাছে জানতে চাই এই অবস্থা আর কতদিন ধরে মানুষ সহ্য করে যাবে। আপনি কি অ্যাকশন নেবেন, জনসাধারণ আর কতদিন এই অবস্থা সহ্য করে যাবে?

**মিঃ স্পীকার:** দিস ইজ জাস্ট এন ইনফরমেশন অ্যান্ড নাথিং মোর।

**শ্রীলক্ষ্মীচরণ সেন:** স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং এই হাউসকে জানাতে চাই। আপনি জানেন গত ডিসেম্বর মাসে যাদবপুর ইউনিভার্সিটিতে কেমন করে একটা ঘটনা ঘটেছিল এবং পরে যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার পর কয়েকজন ছাত্রকে সেখানে শো-কজ করে গোলমাল সৃষ্টি করা হল যুক্তফ্রন্ট সরকার যাতে বে-ইজ্জতী হয়। অনুরূপভাবে বলতে পারি ক্যালকাটা ইউনিভার্সিটিতে স্ট্যান্ডিং কমিটি হয়েছিল সেটা বন্ধ হয়ে যায়। (নয়েজ)

**মিঃ স্পীকার:** এখন বসুন।

**শ্রীলক্ষ্মীচরণ সেন:** স্যার, এটা গুরুত্বপূর্ণ ব্যাপার, যেখানে নির্বাচন দ্বারা নূতনভাবে ইউ-নিয়নকে গঠনের জন্য আন্দোলন চলছে, সেখানে গোলমাল হল বিক্ষোভ হল কর্তৃপক্ষ কিছু করলেন না, তাদের ন্যায়সঙ্গত দাবী মেনে নিলেন না। (নয়েজ) আজকে ১৪ তারিখে সমস্ত ছাত্র সংগঠন মিলে ভাইস চ্যান্সেলারের সঙ্গে আলোচনার কথা ছিল, সমস্ত ছাত্র সংগঠনকে ডাকা হয়েছিল,

**গতকাল নকশালপন্থী ছাত্র এবং ছাত্র পরিষদ মিলে ভাইস-চ্যান্সেলারকে ঘেরাও করে। এই অবস্থা** কতদিন চলবে? নকশালপন্থী যারা তাদের কংগ্রেস দল মদত দেয়, এ'রা মুখে সহযোগিতার কথা বলেন কিন্তু এটা কোন্ ধরনের সহযোগিতা? যেখানে ভাইস-চ্যান্সেলার মিটিং ডেকেছেন সমস্ত ছাত্র সংগঠনের সঙ্গে কথা বলবার জন্য, কংগ্রেসীরা সেখানে নকশালপন্থীদের সঙ্গে হাত মিলিয়ে এই কাজ করছেন।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** স্যার, এটা নিয়ে আলোচনা হোক। এজন্য আমরা এডজর্নমেন্ট মোসন দিয়েছি; এবং এই এডজর্নমেন্ট আমরা আগেই দিয়েছি। এই এডজর্নমেন্ট মোসন নিয়ে আলোচনা হওয়া দরকার।

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** স্যার, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি ডাঃ সান্যাল আপত্তি তুলেছেন বটে; কিন্তু উনি জানেন না আগে ১৯৬২ সাল থেকে ১৯৬৬ সাল পর্যন্ত উনি ছিলেন না— আমরা একটা নূতন কনভেনশন এই হাউসে সৃষ্টি করেছি। আমাদের সকলকেই অন্তত কিছু কিছু বলতে দিতে হবে। কারণ পশ্চিম বাংলার বিভিন্ন অঞ্চলে বহু গুরুত্বপূর্ণ ঘটনা ঘটে গেছে এবং ঘটছে। প্রত্যেকের আলোচনা করবার অবকাশ ঘটে না। মাননীয় পরিষদীয় মন্ত্রী একটু ধৈর্য ধরুন। আমাদের টুঁটি টিপে বন্ধ করলে চলবে না। অনেকের বলবার থাকে, অনেকে বলছেন বটে, কিন্তু আলোচনার মাধ্যমে বলা হয় না, বলতে পারেও না। আমারও স্যার একটু বলবার আছে সেটা হচ্ছে নদীয়া জেলায় ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে এবং শুধু নদীয়া নয়, পশ্চিম বাংলার বিভিন্ন জেলায় বিশেষ করে নদীয়া জেলার বিভিন্ন অঞ্চলে টি আর-এর কাজ একেবারেই প্রায় হচ্ছে না। গ্রাম্য বেকার মানুষ সেখানে যে অবস্থায় আছে তাতে অতি শীঘ্র টেস্ট রিলিফ-এর সুব্যবস্থা না করলে সেখানে দারুন কান্ড ঘটে যাবে। অনতিবিলম্বে সেখানে যদি আমরা টেস্ট রিলিফের কাজ সুরু করতে না পারি তাহলে আমি বলছি বাংলাদেশের গ্রামে গ্রামে বহু বিক্ষোভ দেখা দেবে। তাই যুক্তফ্রন্ট সরকারের মন্ত্রীসভার কাছে আবেদন করবো বিশেষ করে বিভাগীয় মন্ত্রিমহোদয়ের কাছে যে, এসম্বন্ধে যেন নির্দেশ দেন কেননা গভর্নমেন্টস ডিসক্রিসনারী রিলিফ ফান্ড-এ যে টাকা বরাদ্দ আছে এবং যেভাবে সাহায্য দেওয়া হয় তাতে সেখানে ঠিকভাবে রিলিফ বণ্টন হচ্ছে না। যারা যুক্তফ্রন্ট সরকারকে প্রাণ দিয়ে সমর্থন করেছেন তাঁদের হয়ে আমার আবেদন যে, বিভাগীয় মন্ত্রিমহাশয় যদি একটু অ্যাসিওরেন্স দেন যে টেস্ট রিলিফের কাজ এবং গ্র্যাচুইটাস রিলিফ কবে থেকে সুরু হবে।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় তাহলে কি ধরে নিতে পারি শ্রীকাশীকান্ত মৈত্র মহাশয় যা বললেন সেটা পরিস্কার হয়ে গেল। আমি জানি না সদস্য হিসাবে আমাদের কি অধিকার একটা গুরুত্বপূর্ণ বিষয় সম্বন্ধে আপনার কাছে বক্তব্য রাখতে পারবো। তবে স্পীকারের পারমিশন নিলে ভাল হয় প্রিভিয়াসলি।

**শ্রীযতীন চক্রবর্তীঃ** হেন্সফোর্থ যেভাবে কলিং অ্যাটেনশনের পর হয় কলিং অ্যাটেনসন হবার পর হবে। অ্যাডজোর্নমেন্ট মোসন নিশ্চয় দিতে পারেন; এতে আর কথা কি আছে; আপনারা বলুন না। কিন্তু আসল ডিসকাশনের চান্স রেখে সব করতে হবে তো।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** এখন কথা হচ্ছে মন্ত্রিমহাশয় যা বললেন--তাতে উনি যা বললেন: উনি ১৯৬২ সাল থেকে সদস্য তিনি যে কথা বলেছেন, আমরা তা সমর্থন করছি এবং আমরা তা জানি যে এই হাউসে কনভেন্সান হয়ে গেছে। তবে স্পীকারের অনুমতি নিয়ে এবং স্পীকার অনুমতি দেবেন যে কোন গুরুত্বপূর্ণ বিষয় আলোচনা করতে।

[1-10—1-20 p.m.]

**শ্রীকানাইলাল ভট্টাচার্যঃ** স্যার, উনি যে প্রশ্নটা তুলেছেন সেই প্রশ্নটা আগে শেষ হোক।

**মিঃ স্পীকারঃ** আপনি তো বললেন গুরুত্বপূর্ণ বিষয়ে মেম্বাররা বলতে পারবেন কি পারবেন না।

**শ্রীকানাইলাল ভট্টাচার্য:** মিঃ স্পীকার স্যার, আমি একটা ব্যাপারের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, সিদ্ধার্থশংকরবাবু যে কথা বললেন যে হাউস বসার সংগে সংগে এইরকম প্রশ্নের অবতারণা করা যাবে সেটা ঠিক নয়। হাউস বসার পরে প্রশ্ন হবে তারপর কলিং অ্যাটেনশন অ্যাডজর্নমেন্ট মোসন ইত্যাদি হবে তারপর ডিবেট আরম্ভ হবার আগে মেম্বাররা এই চান্স পেয়ে আসছিলেন নট জাস্ট বিফোর দি বিগিনিং অফ দি হাউস।

**মিঃ স্পীকার:** আমি এটা ঠিক করেছিলাম এর আগে আমি যখন স্পীকার ছিলাম আমি দেখেছি এখানকার অনেক সদস্য তারা কিছু কিছু বলতে চান। কিন্তু বলতে পারেন না। আর ঐ পাঁচ-দশ মিনিট যে সময় পান তার মধ্যে তারা কিছুই বলতে পারেন না কোন প্যাটিকুলার ব্যাপারে। অথচ তাঁদের এলাকায় অনেক কিছু ঘটনা ঘটে তাঁরা বলতে পারতেন না। সেইজন্য আমি ঠিক করেছিলাম যার যা বলবার আছে নিশ্চয় আপনারা যখন রিপ্রেজেনটেটিভ হয়ে এসেছেন তখন সেটা বলতে পারবেন। তবে মেন বিজনেস অব দি হাউস বজায় রেখে বলা ভাল। সুতরাং কলিং অ্যাটেনশন কোয়েশ্চেন এগুলি হয়ে গেলে আমি হাফ অ্যান আওয়ার দেবো আপনারা যে-রকম করে পারেন আস্তে আস্তে বলবেন। আর প্রিভিয়াস পার্মিসনটা আমি জোর করে বলছি না, সেটা দয়া করে নিলে ভাল হয়।

## Adjournment Motion

**Mr. Speaker:** I have received two notices of Adjournment Motion on the following subjects:—

(1) Failure of the Government to ensure the security of life of the citizens of Durgapur—from Shri Nepal Roy.

(2) Gherao of the Vice-Chancellor of the Calcutta University and violent clashes among the students on the 13th March, 1969—from Dr. Nalinaksha Sanyal.

I have withheld consent to both the notices

Honourable Members may, however, make references on the subjects today in connexion with the Appropriation Bill which is coming up just now.

## Calling Attention to Matters of Urgent Public Importance.

**Mr. Speaker:** The Minister-in-charge of the Health Department will please make a statement on the subject of incidents in the National Medical College Hospitals, Calcutta, called attention by Dr. Zainal Abedin on the 12th March, 1969.

**Shri Nani Bhattacharya:** In reply to the Calling Attention Notice given by Dr. Zainal Abedin, M.L.A., I beg to make the following statement:

It is alleged that on 10th March, 1969 at about 3-30 p.m. three or four Class IV workers of the Calcutta National Medical College and Hospital, under the influence of liquor, made objectionable remarks to three nurses while they were entering the Chittaranjan Hospital. Some students and House Surgeons objected to this and rebuked the Class IV workers following which a free fight ensued between the students and House Surgeons on one side and the Class IV workers on the other side. As a result, seven or eight Class IV workers and three or four students were injured, three of whom were admitted into the

Chittaranjan Hospital where their condition is satisfactory. Some of the glass-panes of the Hospital were broken by brickbats. The Emergency Room of the Hospital was raided and the Medical Officer on duty was manhandled.

Beniapukur police-station was informed and a police force rushed to the spot and brought the situation under control. Seven Class IV workers were arrested and amongst them three were admitted to the hospital. As a result of the fracas Class IV workers went on strike from 9 p.m. Simultaneously the House Surgeons and the nurses also resorted to strike. The Hospital Authority as well as Dr. A. M. O. Ghani, local M.L A., tried to settle the dispute on the spot but unfortunately they were not successful.

The House Surgeons, however, agreed to attend the emergency cases only. On the following day, i.e., on the 11th of March, I received complaints and counter complaints from the various sections of the staff, the students and other workers of the institution over the unhappy incident that took place there on the previous day. I appealed to all concerned to restore normal relations and to refrain from taking any action which would adversely affect the interest of the patients and general public. I also promised that an immediate impartial enquiry would be instituted to investigate into the cases of the incident and assured them that the persons found guilty would be punished. I further assured that all efforts would be made for smooth running of the institution and prevention of recurrence of such incidents The class IV workers have been working in full strength since the 11th. Unfortunately other sections, namely, students, nursing staff and house staff, whose representatives met me on 12th March, 1969, were not responsive to my appeal and insisted upon immediate expulsion, suspension or transfer of the class IV workers alleged to be responsible for the incident In view of the promise already made by me to institute an impartial enquiry and to punish the persons found guilty on the basis of the findings of the enquiry I could not accede to their demand. I appealed to them to wait for the findings of the enquiry. It is a fact that because of the situation prevailing there admission of new patients has been restricted. I hope that good sense will prevail and normalcy will be restored very soon.

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। মাননীয় মন্ত্রিমহাশয় নিশ্চয় জানেন যে, ন্যাশনাল মেডিক্যাল কলেজের ক্লাস ফোর এমপ্লইজদের ইউনিয়ন যুক্তফ্রন্টের একটি শরিক দলের পরিচালিত। কেন তাদের ডেকে এই ব্যাপারটা মিটিয়ে ফেলছেন না? রোগীদের বর্তমান অবস্থায় খুব অসুবিধা হচ্ছে।

**শ্রীকৃষ্ণগোপাল বসুঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছ থেকে একটা জিনিস জানতে চাই। যেসব ছাত্র তাঁর সঙ্গে দেখা করতে এসেছিলেন রাইটার্স বিল্ডিংস থেকে তারা যাবার সময় "যুক্তফ্রন্ট মুর্দাবাদ" বলেছেন। এদের মধ্যে ছিল নকশালপন্থী এবং কংগ্রেসের ছেলেরা।

(**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** কংগ্রেসের ছিল না। অসত্য কথা।)

নিশ্চয় ছিল। কলেজের আশেপাশে কংগ্রেসী গুন্ডারা..... .. ............

[1-20—1-30 p.m.]

**Mr. Speaker:** I have received 12 notices of calling attention on the following subjects, namely:—

(1) Reported attack upon three students and others by a group of men said to belong to Congress Party in village Ethora, police-station Salarpur, district Burdwan—from Shri Haradhan Ray, Shri Sunil Baran Ray and Shri Bamapada Mukherjee.

(2) Hardship caused to the peasants due to the defective system of procurement by the Food Corporation of India—from Shri Pannalal Das Gupta.

(3) Taxi strike in Calcutta on 12th March, 1969—from Shri A. H. Besterwitch.

(4) Taxi strike in Calcutta on 12th March, 1969—from Dr. Zainal Abedin and Shri Azizur Rahman.

(5) Scarcity of drinking water in West Bengal specially in the village Maheshtola—from Shri Sudhir Chandra Bhandari.

(6) Reported appointment of a number of female employees by Commissioner of Presidency Division—from Shri Ajit Kumar Biswas.

(7) Hunger strike of 105 T.B. patients of K. C. Guha Memorial T.B. Hospital with effect from 12th March, 1969—from Shri Gour Chandra Kundu.

(8) Inconvenience caused to guardians of students appearing in H.S. Examination due to location of centres of examination—from Shri Deben Das.

(9) Cease work in National Medical College Hospital and incident in Sambhu Nath Pandit Hospital—from Shri Anil Kumar Mukherjee.

(10) 'Gherao' of Vice-Chancellor and other incidents in the Calcutta University—from Shri Birendra Narayan Ray.

(11) 'Gherao' of the Vice-Chancellor of the Calcutta University on 13th March, 1969 and incident thereafter resulting in the death of one Shri Krishna Ray—from Shri Nikhil Das and Shri A. H. Besterwitch.

(12) Clash between two groups of students in the Calcutta University campus resulting in the Gherao of Vice-Chancellor and assault on Professors—from Shri Amarendra Nath Roy Pradhan and Shri Suresh Chandra Sinha.

I have selected the notice of Shri Nikhil Das and Shri A. H. Besterwitch n the subject of Gherao of the Vice-Chancellor of the Calcutta University on 3th March, 1969 and incident thereafter resulting in the death of one Shri rishna Ray.

The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject day, if possible, or give a date for the same.

**Shri Jyoti Basu:**

মংগলবার ১৮ তারিখ।

**The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1969.**

**Mr. Speaker:** Hon'ble Finance Minister may please introduce the Bill.

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** স্যার, এই বিতর্ক হবার পূর্বে আমি আপনাকে অনুরোধ জানাচ্ছি যে াপুর ও কোলকাতা বিশ্ববিদ্যালয়ে যেসমস্ত ঘটনা হচ্ছে সে সম্বন্ধে আমাদের অনেকের কিছু বার আছে। তাই এই বিলের আলোচনার সময় যেটা ৩টায় শেষ হবার কথা সেটা ৪টা পর্যন্ত র দিন যাতে এই সভায় আমার বক্তব্য রাখতে পারি।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** অন এ পয়েন্ট অফ পারসোন্যাল একস্‌প্ল্যানেশন, স্যার, কাল আমি ছিলাম না, কিন্তু নেপালবাবু তাঁর বক্তৃতার মধ্যে বলেছিলেন যে লালগোলা রাজার ছেলে কমিউনিস্ট হয়ে বসে আছে এবং তার ভাঙ্গা বাড়ি ৮ লাখ টাকায় সরকার কিনে নিয়েছে। এ সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে যখন এই বাড়ি কেনা-বেচা হয়েছিল সে সময় সরকার ছিলেন প্রফুল্ল সেন মহাশয় এবং এর জন্য আমাদের বর্তমান উপ-মুখ্যমন্ত্রী, যিনি তখন বিরোধী দলের নেতা ছিলেন, এর জন্য তাঁর বিরোধীতা করেছিলেন। তখন আমি মেম্বার ছিলাম না, গ্যালারীতে বসে শুনেছিলাম। যদি ভাঙ্গা বাড়ি ৮ লক্ষ টাকায় কিনে থাকেন তখন নিশ্চয় ওঁরা ঘুস দিয়েছিলেন। রাজার বাড়ি ছেলে হওয়াতে বিন্দুমাত্র আমার লজ্জা নেই, ওঁদের মত আমি জলীয় রাজা নই যার সম্বন্ধে রবীন্দ্রনাথ বলেছিলেন "পিতৃনাম শুধাইলে উদ্যত মুসল।"

**Mr. Speaker:** Hon'ble Finance Minister may please introduce the Bill.

**Shri Ajoy Kumar Mukhopadhyay:** Sir, I beg to introduce the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1969.

(Secretary then read the Title of the Bill)

**Shri Ajoy Kumar Mukhopadhyay:** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1969 be taken into consideration.

Sir, under article 266(3) of the Constitution of India no money out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner provided in the Constitution.

During the present session, the Assembly voted a consolidated Grant in advance in respect of the estimated expenditure for a part of the financial year 1969-70 under the provision of article 206 of the Constitution of India. The present Bill is accordingly being introduced under article 204 of the Constitution of India, read with article 206 thereof, to provide for the appropriation out of the Consolidated Fund of West Bengal the money required to meet the expenditure charged on the Consolidated Fund and the grant made in advance by the Assembly in respect of the estimated expenditure by the West Bengal Government for a part of the financial year 1969-70. The amount included in the Bill on account of the charged expenditure does not in any case exceed the amount shown in the statement previously laid before the House.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill having the effect of varying the amount or altering the destination of the grant so made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State. The total amount proposed to be appropriated by this Bill for expenditure during a part of the financial year 1969-70 is 123 crores 81 lakhs and 80 thousand. The amount includes 21 crores 30 lakhs and 91 thousand on account of charged expenditure. The details of the proposed Appropriation Bill will appear from the schedule to the Bill.

Sir, with these words, I commend my motion for the acceptance of the House

**Shri Abul Barkat Ataul Ghani Khan Chowdhury:** Mr. Speaker, Sir, the present budget has not created conditions for higher level of productivity and incentive which is vital for the growth of country's economy. It has neither offered any attraction for an investor. Sir, without planning and economy there cannot be any industrialisation. Industrialisation is the yardstick of the country's economic progress. If we have to overcome the present state of economic stagnation and deterioration, the speed of economic progress has to be accelerated. Sir, I believe, that the economic progress is the only answer to unemployment, economic stagnation and miseries. In every modern society there is a planning. Planning is supposed to act as panacea to do away with all the evils of modern society. Sir, there is a basic difference between our plan-

ning and the planning of a communisstic country. Our planning means planned intervention. The Government intervenes when they think intervention is necessary for the vital interest of the country. In a communistic economy the State controls the entire economy.

[1-30—1-40 p.m.]

This would show the inevitability of private sector and public sector In private sector the key man is the investor. He invests his money and he will invest money as long as he is sure of his investment and a reasonable return of profit and the accumulation of capital. If there is no accumulation of capital, If there is no accumulation of capital, he will not make any investment. So, Mr. Speaker, Sir, in a mixed economy like ours the investor has to play a predominant role. If we have to retain the system, there must be an understanding on the basis of goodwill. There must be harmonious co-operation between the management and the workers. Obviously, Sir, Government can always bring revolutionayr legislation offering revolutionary benefits to workers with the intention of creating higher level of productivity and incentive. I believe, Sir, that the vitality of democracy can only be guaranteed with proper adjustment of social hierarchy. The function of modern Government is not only to distribute social values but to readjustment of social hierarchy in such a fashion that nobody feels that he is being exploited. In encouraging class struggle directly or indirectly the present Government is creating an atmosphere of uncertainty—in other words, a bad psychological moment for an investment. Sir, I believe we are living in an age of crisis. Sir, it seems to me the people are impatient with cheap political slogans and cheap political promises. Mr. Speaker, Sir, they want a positive action from the Government. They want redress of the grievances. They want that the problem of unemployment should be eliminated Mr. Speaker, Sir, this is a challenge for the present Government. They must accept this challenge or their memory will go away from the mind of the people in no time. Mr. Speaker, Sir, in public sector Government is the supreme boss and Government can create avenues of employment, can democratise the entire environment, can create conditions for higher level of productivity and incentive.

Here, Sir, the limitation is national exchequer. Another vital issue which is confronting us today is food. This is a problem which concerns most of us. We must win this battle if we want to survive as a nation with our past distinctiveness. When we talk of this problem, there are two aspects of this problem and we must speak on both But, Sir, for the present I will not speak on distribution. The basic fact is that food production has to be increased and has to be increased to such an extent that we can achieve self-sufficiency target Mr. Speaker, Sir, I feel that agriculture has never been made a profitable concern to an agriculturist. All the time we are thinking of this problem with an emotional point of view. I believe, Sir, if the present Government brings in agrarian reform, it has to bear in mind two fundamental things. One is that agriculture must be made a profitable concern to an agriculturist and the other is that agrarian reform has to be made in such a fashion that we can boost up food production.

**শ্রীসুনীল বসু রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয় যে এ্যাপ্রোপ্রিয়েশন বিল পেশ করেছেন সেই বিল আমি সমর্থন করছি। একথা ঠিক যে পশ্চিম বাংলার সামগ্রিক উন্নয়নের জন্য আমরা সবাই আগ্রহী এবং তার জন্য আমরা জনসাধারণের কাছে গিয়েছিলাম এবং তাদের রায় নিয়ে আমরা এখানে এসেছি। কিন্তু দুঃখের বিষয় যদি আমরা নভেম্বর মাসে এখানে আসতে পারতাম তাহলে আমরা সম্পূর্ণ পুনর্গঠনের চিত্র এখানে পেশ করতে পারতাম কিন্তু

বিরোধী পক্ষের সদস্যদের কেন্দ্রে যাঁরা মুরুব্বী রয়েছেন তাঁদের বাধার জন্য সেটা সম্ভব হয় নি। উত্তরবঙ্গের বন্যার নাম করে বাংলাদেশের মানুষের দাবিকে তাঁরা পিছিয়ে দিলনে। অথচ এই বন্যার জন্য উত্তরবঙ্গের মানুষেরও কোন সুরাহা করলেন না। রাজ্যপাল দার্জিলিং-এ বসে হেলিকাপটারে করে তাঁর বন্ধুদের নিয়ে এসে খানাপিনা করছিলেন আর ওদিকে দার্জিলিং-জলপাইগুড়ির মানুষ প্রকৃতির কাছে অসহায় হয়ে মৃত্যুমুখে পতিত হচ্ছিল। খবরের কাগজের বিবরণ দেখে মনে হচ্ছিল যে উত্তরবঙ্গের মানুষ বোধ হয় যেন প্রাগঐতিহাসিক যুগে বাস করেছে। রাজ্যপাল ও তাঁর কর্মচারীরা যে কথা বলেছেন তাদের বিবৃতিতে তার কোন কোন জবাব দেওয়ার প্রয়োজন মনে করেন নি। আজকেও খবরের কাগজে দেখেছি যে লোকসভায় কংগ্রেসের সদস্যরাই উত্তরবঙ্গের জন্য কেন্দ্রীয় সরকারের তীব্র সমালোচনা করে বলেছেন যে কেন্দ্রীয় সরকার তাঁদের প্রতিশ্রুতি পালন করেন নি।

[1-40—1-50 p.m.]

যেকথা নিয়ে বিরোধীপক্ষের মাননীয় সদস্য একটু আগে বক্তৃতা করলেন যে কোথাও পুনর্গঠনের কোন চেহারা নেই, উৎপাদন বৃদ্ধির কোন প্রতিশ্রুতি নেই, কৃষির উন্নতির কোন চেহারা নেই, সে কথা নিয়ে ওঁদেরই দলের লোকসভার সদস্য লোকসভায় যে বক্তৃতা করেছেন যুগান্তরে তার বিবরণ বেরিয়েছে। যদি বাংলাদেশের টাকা কেন্দ্র একতরফাভাবে নিয়ে নেয় এবং বাংলাদেশের উন্নতির জন্য সেই টাকার অংশ যদি ফেরত না আসে তাহলে বাংলাদেশের উন্নতি কে করবে? কেন্দ্রীয় সরকার নতুন ১২৭ কোটি টাকার ট্যাক্স বসিয়েছেন। বাংলাদেশের উন্নতির জন্য কেন্দ্রীয় সরকার ২০০ কোটি টাকার মঞ্জুরী দিয়েছেন এবং তারপর আরও যদি ১০০ কোটি টাকার ট্যাক্স বসান হয় তাহলেও বাংলাদেশের পুনর্গঠন হবে না। কারণ কেন্দ্রের ২০০ কোটি টাকা এবং আরও ১০০ কোটি টাকা ট্যাক্স বসিয়ে অর্থাৎ মোট ৩০০ কোটি টাকা চতুর্থ পরিকল্পনার জন্য যদি অর্থ সংগ্রহ করতে হয় তা সত্ত্বেও কেন্দ্রকে ৩৩৯ কোটি টাকা দেনা শোধ করতে হবে। এই টাকা কি বিরোধীপক্ষ দেবেন? এই টাকা কি কেন্দ্রীয় সরকার মকুব করবেন? যদি ৩৩৪ কোটি টাকা মকুব করা না হয় তাহলে পশ্চিম বাংলার উন্নয়নের জন্য টাকা কোথা থেকে আসবে? এটা যদি চলতে থাকে অর্থাৎ মার্টিন বার্নের কর্তৃপক্ষ এনড্রুল-এর কতৃপক্ষ, চা বাগানের বড় বড় মালিক, চটকলের বড় বড় মালিক যা খুসী করবেন, কেন্দ্রীয় সরকারের সহায়তায় কারখানা বন্ধ করে দেবেন, হাজার হাজার শ্রমিককে কর্মচ্যুত করবেন তাহলে কোথা থেকে উৎপাদন বৃদ্ধি হবে? উৎপাদন বৃদ্ধি কাউন্সিলের ঘরে হয় না, অ্যাসেম্বলীতে হয় না, চাষবাসও এখানে হয় না। এটা যদি করতে হয় তাহলে শ্রমিককে তার পূর্ণ পাওনা দিতে হবে, কৃষককে জমি দিতে হবে, ক্ষেতমজুরকে তার ন্যূনতম মজুরী দিতে হবে, ক্ষেতমজুরকে, ভাগচাষীকে জমি থেকে, গ্রাম থেকে উচ্ছেদের হাত থেকে সম্পূর্ণরূপে মুক্তি দিতে হবে। তা যদি না দেওয়া যায়, কেন্দ্রীয় সরকারের আইন যদি সেই পথে বাধা সৃষ্টি করে—যা এখন করে চলেছেন—তাহলে কিভাবে শিল্পে উৎপাদন বৃদ্ধি হবে, কিভাবে কৃষিতে উৎপাদন বৃদ্ধি হবে? কেন্দ্রীয় সরকারের নিয়ম তো এটাই যে, অটোমেসন করা হবে, অর্থাৎ কর্মসংস্থান সংকুচিত করা হবে। বিরোধীপক্ষ কি জানেন না যে এল আই সি-তে কর্মচারীরা রাতের পর রাত পাহারা দিয়েছিলেন এই অটোমেসন বন্ধ করবার জন্য? তাঁরা একথা হয়ত ভুলে গেছেন দুর্গাপুরে পূজার মধ্যে সমস্ত মানুষ যখন রাতে নিদ্রামগ্ন তখন সকলের অগোচরে সেন্ট্রাল রিজার্ভ পুলিশ নিয়ে তাঁরা অটোমেসন মেসিন বসিয়েছিলেন। কাজেই চিন্তা করুন তাঁরা কর্মসংস্থান বৃদ্ধির পথ প্রস্তুত করছেন, না কর্মসংস্থান বন্ধ করছেন? কেন তাঁরা এই পথ গ্রহণ করছেন না, কেন এই পথ গৃহীত হচ্ছে না যে, বাংলাদেশের সমস্ত কর্মক্ষম মানুষকে সম্পূর্ণরূপে যার যা যোগ্যতা আছে সেই অনুযায়ী কাজ দেবার ব্যবস্থা হোক? এই পথ ধনিক শ্রেণী গ্রহণ করবেন না, জমিদার শ্রেণী গ্রহণ করবেন না এবং ওই ধনিক এবং জমিদার শ্রেণীর দালালী করবার জন্য যারা জন্মলাভ করেছে, যারা তাদের দালালী করে নিজেদের জীবন স্বার্থক করে যাচ্ছে তারা কখনও তাদের হুজুরের মনোবাসনার বিরুদ্ধে কোন কাজ করতে

পারবে না। কাজেই তারা যে প্রতিবন্ধকতা সৃষ্টি করেছে সেই কিভাবে দূর করা যায় সেটা আগামী দিনে যখন পূর্ণাঙ্গ বাজেট পেশ করা হবে তখন আমাদের এই সরকার নিশ্চয়ই তার ভিতরে সেটা দেবেন এবং তার জন্য জনসাধারণের ভেতরে তাদের সমর্থন নিয়ে, তাদের আন্দোলনের শক্তি নিয়ে আমরা এখানে এসে সেটা যাতে রূপায়িত করতে পারি তার জন্য সচেষ্ট ব। আমি বিরোধীপক্ষ এবং কেন্দ্রীয় সরকারের কাছে জানতে চাই যাঁরা ভারতবর্ষের সমস্ত কিছুর মালিক, যাঁরা বাংলা দেশের আসানসোল মহকুমার মত একটা বিরাট মহকুমার প্রায় অধিকাংশের মালিক তাঁরা সেই মহকুমার উন্নতির জন্য কি করছেন?

সবাই জানেন যে আসানসোল কয়লা খনি এলাকা বিরাট এলাকা। সেই এলাকার যাবতীয় আইনকানুন কেন্দ্রীয় সরকার করে থাকেন। এবং তাদের দ্বারা সেখানকার সমস্ত কিছু নিয়ন্ত্রিত হয়ে থাকে। আপনি জানেন আসানসোল চিত্তরঞ্জন থেকে দুর্গাপুর অবধি তার সবাই কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীনে রয়েছে। এখানকার উন্নয়নের জন্য যদি রেলওয়ে বোর্ড টাকা খরচ না করে আসানসোল শহরের উন্নতি হওয়া অসম্ভব। কয়লা খনির মালিকরা যদি টাকা খরচ না করে তাহলে সেখানকার মাটি ধ্বসে যাবে। কয়লাটির মত শহরের বাজার ধ্বসে গেছিল এমন কি মার্টিন বার্নের কারখানাও ধ্বসে গেছল। তা সত্ত্বেও এখানকার মাটি বাঁচাবার কোন ব্যবস্থার [illegible] চেষ্টা হয় নি। ঐ শিল্পাঞ্চলের মহাবাজার মত বড় বড় কয়লাখনির মালিকরা অ্যান্ড্রুলের ও টার্নার মরিশনের মত মালিকরাই আসানসোল মহকুমার সম্পূর্ণ উন্নয়নের বাধা। সেই বাধা অপসারণের কাজে বিরোধী পক্ষ সহযোগিতা করবেন কি? যদি করেন তো ভাল কথা। যদি না করেন [illegible] একথা বলতে পারি যে ঐ বাধা অপসারণের জন্য আমাদের যে ক্ষমতা রয়েছে, তাদের [illegible] আমরা নিশ্চিতভাবে প্রয়োগ করব। আজকে যদি আমরা সামগ্রিকভাবে বাংলা দেশের উন্নতি করতে চাই তাহলে যেমন বৃহত্তর কলকাতা তেমনি উত্তরবঙ্গ [illegible] আসানসোল দুর্গাপুর অঞ্চলকে কেন্দ্র করে যে এলাকা তার সামগ্রিক [illegible] জন্য [illegible] টাকা আমাদের চাই এবং কেন্দ্রকে সেটাই দিতে হবে। যদি কেন্দ্র সেই টাকা সহজে না দেয় যদি বাংলাদেশের সাধারণ মানুষের দাবী না মানে তাহলে নিশ্চিতভাবে আমরা সেই দাবী যাতে মানাতে বাধ্য হয় তার ব্যবস্থা গ্রহণ করব। আমরা একথা জানি ভারতবর্ষ পুনর্গঠনের প্রশ্ন এত সহজ নয়। ভারতবর্ষের ধনিক শ্রেণী ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার যেভাবে দেশের ধনতন্ত্রকে পরিচালনা করছে, সেই ধনতন্ত্র যেভাবে গড়ে তুলতে চাচ্ছেন তা দেশের পুনর্গঠনের জন্য নয়, সেটা মুষ্টিমেয় পুঁজিপতিদের স্বার্থে সেই স্বরূপ উদ্ঘাটিত হয়েছে মহলানবিশ কমিটির রিপোর্টে। সেই রিপোর্ট সম্পূর্ণ আজও প্রকাশিত হয় নি, এটা আমরা জানি একচেটিয়া পুঁজিপতিদের স্বর্গরাজ্য গড়ে তোলার জন্য কেন্দ্রীয় সরকার ব্যবস্থা করেছেন। আমরা নিশ্চিতভাবে একচেটিয়া পুঁজিপতিদের এই স্বার্থের বিরুদ্ধে সংগ্রাম করব। সাম্রাজ্যবাদী পুঁজিপতি যাতে নূতন নূতনভাবে নিয়োজিত হয় যাতে এই দেশ থেকে মুনাফা তুলে নিয়ে যেতে পারে সেই স্বর্গরাজ্য গড়ে তোলার জন্য সাম্রাজ্যবাদী যুগে যে অধিকার ছিল তার চেয়ে বেশী অধিকার তাদের দেওয়া হয়েছে, সমস্ত দেশের সম্পদ তারা যেভাবে লুট করছে, তার বিরুদ্ধে আমরা নিশ্চিতভাবে সংগ্রাম করব। এই বলে আবার অ্যাপ্রোপ্রিয়েশন বিলের প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল**ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, মুখ্যমন্ত্রিমহাশয় আজকে এই সভায় যে বিল উত্থাপন করেছেন সে বিল আমি সমর্থন করছি। এই বিলের মধ্যে আমরা এই হাউসে ইতিপূর্বে যে টাকা বরাদ্দ করেছি সেটাই আনুষ্ঠানিকভাবে মঞ্জুরীর কথা বলা হচ্ছে। এটাকে গ্রহণ করতে কোন আপত্তি করা কর্তব্য নয়। কিন্তু এই প্রসঙ্গে আপনার নির্দেশ অনুযায়ী একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের দিকে এই সভা এবং মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটা হচ্ছে গতকাল বিশ্ববিদ্যালয়ে যে দুর্ঘটনা ঘটে গিয়েছে সেটার দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি যে মুলতুবী প্রস্তাব উত্থাপন করতে চেয়েছিলাম আপনার নির্দেশমত তার কথা উল্লেখ করতে পারি নি কিন্তু যে ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে শিক্ষাক্ষেত্রে এবং তার বাইরে তার যে অপপ্রভাব অনিবার্য সেটা আপনাকে উপলব্ধি করতে অনুরোধ করছি। আমাদের মাননীয় ভাইস চ্যান্সেলার মহাশয়কে কাল বেলা দেড়টা থেকে রাত্র সাড়ে আটটা পর্যন্ত এবং তাঁর সঙ্গে

আরও শিক্ষকমণ্ডলী ছিলেন তাঁদের নিজের ঘরে বিশ্ববিদ্যালয়ের দ্বারভাঙ্গা বিল্ডিং-এ আটকে রাখা হয়েছিল, ঘেরাও করে রাখা হয়েছিল। (নয়েজ) এটা বড়ই দুঃখের কথা। কে করেছিল কোন্ দলের ছাত্র ছিল, তা নিয়ে আমি কোন তর্কে লিপ্ত হতে চাই না।

[1-50—2 p.m.]

**শ্রীমনোরঞ্জন হাজরা:** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার—মিঃ স্পীকার, স্যার, আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে এই যে আজকে এপ্রোপ্রিয়েশন বিলের উপর এখানে ডিসকাশন করা হচ্ছে—কিন্তু নলিনাক্ষবাবুর বক্তৃতা সেই বিলের প্রতি ছত্রে ছত্রে এটাকে অস্বীকার করে যাচ্ছে—এ বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছিলাম।

**মিঃ স্পীকার:** না, ওটা আপনার ঠিক নয় আজকে যেটা আলোচনার বিষয় তার ভিতর সব কিছু আছে- বাংলাদেশের যা কিছু আছে সবই তাতে পড়ে, সুতরাং এটা ইন অর্ডার। এর জন্য আলাদা আলাদা দু-চর দিন দিতে হয়। উনি ১০ মিনিট বলবেন এবং উনি রেলেভেন্টই বলছেন। আপনারা একটু চুপ করে বসে শুনুন।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** আশা করি এইভাবে সময় নষ্ট করবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকের একটা দুঃখের কথা যে দুই দল ছাত্রের সংঘর্ষের ফলে একটা তরুণের জীবন বিনষ্ট হয়েছে এবং আরও অনেক যুবক আহত হয়েছে এবং এইসব সংবাদ আমি সংবাদপত্রে দেখে স্তম্ভিত হয়েছি। চারিদিকে এমনভাবে আমাদের দেশের অশান্তি সৃষ্টি হচ্ছে। আজকে যদি আমাদের মন্ত্রীমণ্ডলী দৃঢ় হস্তে এটা বন্ধ করতে না পারেন তাহলে যে ফ্রাঙ্কেনস্টাইন ভূত যুক্তফ্রন্ট ছেড়েছেন সেই ভূত তাদেরও ঘাড়ে চাপবে। অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে গত বছর এমন করে বিশ্ববিদ্যালয়ের প্রাঙ্গণে হামলা করার চেষ্টা হয়েছিল। অল্প দিনের হলেও ডাক্তার প্রফুল্ল ঘোষের আমলের মন্ত্রী-মণ্ডলী এটার মোকাবিলা করেছিল। যারা গুণ্ডা তারা গুণ্ডাই যারা সমাজ বিরোধী তারা সমাজ বিরোধীই তাদের কোন দল নেই বা তাদের বিশেষ শ্রেণী বিভাগ হতে পারে না। যদি বিদ্যামন্দিরকে মন্দির বলে মনে করতে হয় ধর্ম মন্দিরের মত তাহলে তার পবিত্র অঙ্গনের মর্যাদা রক্ষা করতে হবে, সকলকেই। এই সমস্ত কেয়স দৃঢ়হস্তে বন্ধ করা দরকার। এ অবস্থায় নিশ্চয় গভর্ন-মেন্টের হাতে যে শক্তি আছে, শান্তি শৃঙ্খলা রক্ষা করার জন্য যাঁরা দায়িত্ব নিয়েছেন তাঁদের সেই শক্তি প্রয়োগ করা প্রয়োজন সেখানে কোন দুর্বলতা দেখালে চলবে না আমি এ বিষয়ে বিশেষ-ভাবে অনুরোধ জানাচ্ছি। আমি নিজে ১৯৩০ সালে ভিয়েনা শহরে উপস্থিত ছিলাম তখন সেখানে বিশ্ববিদ্যালয়ে একদল ছাত্রের সঙ্গে আর একদল ছাত্রের সংঘর্ষ বেধেছিল এবং সেখানে আমি লক্ষ্য করেছিলাম সেখানকার পুলিশ বিশ্ববিদ্যালয় প্রাঙ্গণে ঢোকেনি বটে, তারা বিশ্ব-বিদ্যালয়ের বাইরে থেকে প্রয়োজনীয় ব্যবস্থা করেছিল। আমি যখন জিজ্ঞাসা করলাম তাঁরা বললেন আমরা ছেলেদের মধ্যে যতক্ষণ পর্যন্ত নিরুপদ্রব অহিংস দলাদলি কথা কাটাকাটি হবে ততক্ষণ হাত দেবে না। কিন্তু সাধারণের সম্পত্তি বিশ্ববিদ্যালয়ের কোন ক্ষতি যদি হয়, তাদের সম্পত্তি নষ্ট যদি হয় তাহলে আমাদের পুলিশের দায়িত্ব আছে, এবং সেটাকে রক্ষা করতে আমরা বাধ্য। আজ আমাদের ভাবতে হবে এই বিশ্ববিদ্যালয় আমাদের সম্পদ এখানে যদি পুলিশকে ঢুকতে দেওয়া না হয় তাহলে এখানে নিজেদের প্রতিরক্ষার ব্যবস্থা করে উপস্থিত হতে হবে আমি এই সরকারের মন্ত্রীমণ্ডলীর কাছে সেই অনুরোধ জানাচ্ছি। এ বিষয়ে বিশেষ বিবেচনা করুন- কারণ এখানে আমাদের সমাজের জ্ঞানী, মানী বহু লোক আছেন।

এবং সংগে সংগে শিক্ষাকে যদি রক্ষা করতে হয় তাহলে সকলের সংগে একযোগে বসে সে সম্পর্কে নূতন দৃষ্টিভঙ্গী এবং কর্তব্য স্থির করুন। তা না হলে দেশের ভবিষ্যৎ অন্ধকার, একটা কথা বলে আমি শেষ করব, একজন বিখ্যাত রোমের সেনেটর ছিলেন তার নাম ছিল সেনেটর কেটো তিনি খুব ভাল বক্তা ছিলেন বলে পৃথিবীর মধ্যে তাঁর নাম এখনও আছে। সেই সেনেটর কেটো সব বক্তৃতার শেষে দুটো কথা বলতেন ডেলেন্ডা এট কারথেগো—মানে কার্থেজ ধ্বংস হোক এবং তাতে তিনি খুব হাততালি পেতেন এবং তার জন্য জনসমাজে খুব আদৃত ছিলেন। রোমের সঙ্গে গ্রীসের চিরন্তন বিরোধ ছিল এবং কার্থেজ ধ্বংস করতে হবে বলে তিনি সবচেয়ে জোর হাততালি পেতেন। আমি মন্ত্রীমণ্ডলীকে বলছি এমন অনেক সময় আসবে যখন শুধু কেন্দ্রকে

যেমন করে পার ধ্বংস করো এই বলে পার পাওয়া যাবে না। এখনও আপনাদের নিজেদের দেখতে হবে দেশকে বাঁচাতে হলে শান্তি শৃংখলা রক্ষা করতে হলে যে ভুত ছেড়েছেন সেই ভুতকে সংযত করতে পারেন কিনা সেটা আপনারা লক্ষ্য করবেন এই বলে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রীঅবিনাশ বসুঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী শ্রীঅজয়কুমার মুখার্জি যে এপ্রোপ্রিয়েশন বিল উত্থাপন করেছেন আমি সেই বিলকে সর্বান্তকরণে সমর্থন করছি। আমি বলতে চাই এই হাউসে যে সমস্ত আলোচনা হচ্ছে সেই আলোচনার মাধ্যমে আমি একটা জিনিস লক্ষ্য করেছি যে আমাদের জনজীবনে কংগ্রেসী আমলে এই ২০ বছরে কংগ্রেসী শাসনে যে দুর্নীতি প্রবেশ করেছে সেই দুর্নীতি দূর করার দিকে আমাদের সরকার লক্ষ্য রাখবেন। এটা প্রত্যেকেই লক্ষ্য করেছেন যে প্রতি ক্ষেত্রে ডি পি এজেন্সি ধান সংগ্রহ থেকে আরম্ভ করে স্কুল কলেজ হাসপাতাল সরকারের বিভিন্ন বিভাগে যে দুর্নীতি এবং ঘুষ চলছে তার বিরুদ্ধে আমাদের সচেতন হতে হবে এবং সেগুলি দূর করার দিকে লক্ষ্য রাখতে হবে। তাছাড়া উত্তরবঙ্গের বিশেষ করে বন্যার পরে আমাদের পশ্চিম দিনাজপুরে যে অবস্থা ঘটেছে সে সম্পর্কে আপনাদের লক্ষ্য রাখতে হবে। কংগ্রেসী আমলে কোন রিলিফ দেবার ব্যবস্থা হয় নি, যা হয়েছে তা সামান্য মাত্র এবং সেখানে আমরা দেখেছি ভোটের পূর্বে যথেষ্ট দুর্নীতি আশ্রয় নেওয়া হয়েছে ভোট সংগ্রহের জন্য। সেদিক থেকে আমাদের দিনাজপুরের রাস্তাঘাট, পানীয় জল, কৃষি ইরিগেশন এইসব দিকে আমাদের লক্ষ্য রাখা দরকার। এ সম্পর্কে আমাদের সরকারের তীক্ষ্ম দৃষ্টি থাকবে এটা আমি আশা করি। এ সম্পর্কে আমি আর বিশেষ কিছু বলতে চাই না, এই অল্পক্ষণের মধ্যে এই কটি কথা বলে আমি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করছি।

[2—2-10 p.m.]

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** মাননীয় স্পীকার মহোদয়, আমি যে বক্তব্য অ্যাডজোর্নমেন্ট মোশানের মধ্যে রেখেছিলাম, সেটা আমি অ্যাপ্রোপ্রিয়েশন বিলের মধ্যে বলতে চাইছি। আমি আশা করব আমার সরকার পক্ষের বন্ধুরা আমাকে বিরক্ত করবেন না। আমি যে অ্যাডজোর্নমেন্ট মোশান এনেছিলাম, সেটায় ছিল ... ...... . ....... .

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারীঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। নেপালবাবু বললেন যে, উনি অ্যাডজোর্নমেন্ট মোশানটা এ্যাপ্রোপ্রিয়েশন বিলের মধ্যে নিয়ে আসছেন। এটা কোন রুলের মধ্যে আছে, সেটা ব্যাখ্যা করে বলে দিলে ভাল হয়। উনি কি অ্যাডজোর্নমেন্ট মোশান এতে আনতে পারেন?

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** আমি স্যার তা বলি নি।

**মিঃ স্পীকারঃ** উনি বলেছেন যে, উনি অ্যাডজোর্নমেন্ট মোশানের উপর যে বক্তব্য রেখেছিলেন সেটা এখন বলছেন।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** আমি দুর্গাপুর সম্বন্ধে বলছিলাম। সেখানে এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। এ কে পাঠক এবং অনাথ দাসকে হত্যা করা হয়েছে।

**শ্রীদিলীপকুমার মজুমদারঃ** নৃশংসভাবে কংগ্রেসীরা হত্যা করেছে। কংগ্রেসী গুণ্ডারা সেখানে অকথ্য অত্যাচার চালাচ্ছে। উনি কি বলবেন এসব বিষয়ে। ওঁরাই তো এইসব করছেন।

**মিঃ স্পীকারঃ** (শ্রীদিলীপকুমার মজুমদারকে উদ্দেশ্য করিয়া) আপনি বসুন। ওঁকে বলতে দিন।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** এই দুজন কর্মীকে হত্যা করা হয়েছে। আমি আর কিছু বলতে চাই না। আমি পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করেন। সারা দুর্গাপুরে আজ একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে যাতে শান্তিপ্রিয় নাগরিকরা বাস করতে ভয় পাচ্ছেন। আর একটা ঘটনাও ঘটেছে যাতে দেখা যায় দুজন ড্রাইভারকে বিষয় খাইয়ে মারা হয়েছে এবং এটার প্রমান মেডিক্যাল রিপোর্টেও পাওয়া গিয়েছে যে তাদের বিষ প্রয়োগে

হত্যা করা হয়েছে। আমি বলতে চাই কে করেছেন কেউ জানে না। আমি পুলিশ মন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন এ বিষয়ে তদন্ত করেন। তবে আমরা জেনেছি, রাইট সি পি আই, বলছে, লেফট সি পি আই করেছে, আর লেফট সি পি আই বলেছে রাইট সি পি আই করছে। পুলিশমন্ত্রী যেন এই বিষয়ে তদন্ত করে ব্যবস্থা অবলম্বন করেন এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজয়রাম সোরেনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল পেশ করেছেন, সেটা সম্বন্ধে আমি কয়েকটা কথা বলতে চাই। আমাদের বিরোধীপক্ষ কংগ্রেস দলে ২-১ জন সদস্য স্বীকার করেছেন যে আমাদের অর্থনৈতিক দুর্গতি বেড়েছে। এর জন্য দায়ী কি কংগ্রেস দল নয়? এখানে পরপর তিনটি পরিকল্পনা গৃহীত হয়েছে। ২২ হাজার কোটি টাকা খরচ করা হয়েছে। এর জন্য কোটি কোটি টাকা কালোবাজারীদের পকেটে চলে গিয়েছে এবং সাধারণ মানুষের উপর ট্যাক্স বেড়েই চলেছে। নেপালবাবুও কিছু টাকা পকেটস্থ করেছেন। কংগ্রেসী রাজত্বে আমাদের গরীব আদিবাসীরা চরম অবস্থায় পড়েছিল। যেখানে আমাদের পূর্ব-পুরুষরা জঙ্গল কেটে জমি তৈরী করেছিল কংগ্রেসী রাজত্বে আমাদের সেই জমি ভোগের অধিকার কেড়ে নেওয়া হয়েছে। যুক্তফ্রন্ট সরকার আশা করি আমাদের স্বার্থে কাজ করবেন। আমাদের ভোগের অধিকার পাব। আমরা সেই সম্পর্কে পূর্ণ তদন্ত করতে চাই এবং আমাদের ভোগের অধিকার যাতে পেয়ে যাই তার জন্য ব্যবস্থা যুক্তফ্রন্ট সরকার নিশ্চয় করবেন। যুক্তফ্রন্ট সরকারের কাছে আমাদের দাবী এবং আমাদের দৃঢ় বিশ্বাস যুক্তফ্রন্ট সরকার আমাদের সাহায্য করে চলবেন।

ভূমিহীনরা যাতে ভূমি পায় নিশ্চয় সরকার সেটা দেখবেন। কংগ্রেস আমলে জমিদার, জোত-দাররা বেনামী করে বিভিন্ন জায়গায় জমি লুকিয়ে রেখেছে। আমরা কৃষকরা সেসব ধরেছি। দারোগাবাবুর কাছে গিয়েছি, কিন্তু তার জন্য আমাদের বিরুদ্ধেই কেস দারোগাবাবুরা সাজিয়েছেন। দারোগাবাবুদের মুরগী মাছ, মদ এজন্য দেওয়া হোত। এই সরকার সেসব তদন্ত করে সেইসব জমি উদ্ধার করে গরীব কৃষকদের মধ্যে বিলি বন্দোবস্ত করবেন। আমি আর একটা কথা বলছি যে, তফসীলীদের স্পেশাল ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এর দ্বারা গরীব আদিবাসীরা উপকৃত হবে না। আমলাতান্ত্রিকরা আমাদের বনমানুষ, জঙ্গলী বলে থাকে, ঘৃণা করে। তাই কল্যাণের কাজের চেয়ে অকল্যাণ কাজই বেশীর ভাগ হয়েছে। তাই এই সরকারকে সেদিকে সজাগ থাকতে বলছি এবং কল্যাণের কাজকে কল্যাণের কাজে যেন পরিণত করা হয়। কংগ্রেস আমলে আমাদের বিরুদ্ধে বিভিন্ন রকমের চক্রান্ত হয়েছিল। কিন্তু আদিবাসী ভাইরা চাষের জমি পাই নি। এজন্য আমি একটা দুঃখের গান গেয়ে আমার বক্তৃতা শেষ করছিঃ—

দুংরেয়াল কাথা বয়হা অকয় রেবণ নাই
জঙ্গলায় দিসম রেগে বয়হা আবদবন তাহেন
হড়মোলতে হড়গে বয়হা বাংক পুছাওবন
কামী মালিক আবনয়ত চাষী বয়হাক
জজম মালিক আনাক যত কিসাড বাবুক
বাঁদডন কাতে বয়হা চাষ আবাদ আবন
কিযরক মানেয়া এচে এয়া পৌষ-মাঘ
অলশকো বাঁদ মা কাতে বয়হা হাকোক সাঞ্জক
আবন চাষী বয়হাবন কয়ক কাকো
বীর রেয়ান জবহা বিররেয়ান আডা মাকাম
অনারেয়ান হচ বয়হা করক আদায়বন
বীররেগে আচরেণ্ ডাংরা কাড়াক আতিং
আনারেয়ান হচ বয়হা করক আদায়বন
ভরসা রণ এ্রাম আনা নঅয় নয়া যুক্তফ্রন্ত
সমিতিবন গঠন বয়হা দেলাবন য়তগে
শাশনপ্রথা বন খতম বয়হা দেলাবন যতগে।

**শ্রীসুবোধচন্দ্র মাইতি:** স্যার, এ বছর পশ্চিমবাংলার ক্ষতিগ্রস্ত অঞ্চলে যে ভয়াবহ অবস্থা চলছে সে বিষয়ে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমি যে অঞ্চল থেকে এসেছি সেই নির্বাচন কেন্দ্রের উপর সবটাই মাঘ মাস পর্যন্ত জলমগ্ন অবস্থায় ছিল। এখনও সেখানে যে অবস্থা সেই অবস্থার দিকে যদি সরকার দৃষ্টি না দেন তাহলে সেখানকার হাজার হাজার মানুষ মৃত্যুমুখে পতিত হবে। সেখানে এখুনি টি আর-এর কাজ ব্যাপকভাবে আরম্ভ করা দরকার। এজন্য যে সেখানে মাঠ ও রাস্তাঘাট সব এক পর্যায়ে পড়ে গেছে। সেখানে যদি টি আর এর দ্বারা বাঁধ বাধা এবং গ্রাম্য রাস্তাগুলি সংস্কার না করা হয় তাহলে আগামী যে চাষের মরসুম আসছে তাতে অনেক ক্ষতি হবে এবং সমস্ত অঞ্চলগুলিতে চাষের কাজ ব্যাহত হবে। সেজন্য বর্ষার আগে যদি ব্যাপকভাবে সেখানে কাজ আরম্ভ করা না হয় তাহলে সেখানে চাষের খুব ক্ষতি হবে। এখন সেখানে যে ড্রাই ডোল দেওয়া হচ্ছে তা অপর্যাপ্ত।

[2-10—2-20 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, সেখানে যখন বন্যা হয়েছিল তখন সেখানে প্রায় ৫০ পার্সেন্ট লোককে ডোল দেওয়া হয়েছিল এবং বিভিন্ন সংস্থা বেসরকারী ভাবে সেখানে সাহায্য দিয়েছিল। এখন বেসরকারী সংস্থাগুলি উঠে গিয়েছে, সরকারী সাহায্যও সেখানে ইনএডিকোয়েট। এখন বোধ হয় সেখানে ৫ পার্সেন্ট লোককে গ্র্যাচুইটাস রিলিফ দেওয়া হচ্ছে। এ বছর কারোর বাড়িতে খাদ্য নেই, প্রায় ১০০ ভাগ লোকের বাড়িতেই খাদ্যের অভাব। কাজেই গ্র্যাচুইটাস রিলিফ যা বন্যার সময় দেওয়া হয়েছিল এখন ব্যাপকভাবে সেটা বাড়ানো দরকার। এখন ৮০ পার্সেন্ট লোককে ড্রাই ডোল দিতে হবে। সেখানে এম আর মাত্র ক শ্রেণীর লোকদের দেওয়া হচ্ছে কিন্তু ক, খ, গ, ঘ সমস্ত এক হয়ে গিয়েছে, সেখানে কোন ক্লাসিফিকেশান নেই, প্রত্যেকটি মানুষকেই কিনে খেতে হচ্ছে। কাজেই ক শ্রেণীর লোকেদের যে এম আর-এর মাধ্যমে গম দেবার ব্যবস্থা করা হয়েছে সেখানে খাদ্যদপ্তর এবং রিলিফ দপ্তর থেকে এম আর বাড়ানো হোক আর ক, খ, গ, ঘ, ও সব শ্রেণীর লোকেরাই যাতে এম আর-এর মাধ্যমে গম পায় তার ব্যবস্থা করার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর বন্যা যখন হয়েছে হতে পারে কেলেঘাই-এর বন্যার জন্য যে প্রতিরোধ ব্যবস্থা করা উচিত ছিল তা করা হয় নি, কিন্তু এখনও যদি তা না করা হয় এবং বার বার যদি বন্যা হয় তাহলে ঐ অঞ্চলের যে কি ক্ষতি হবে সেটা মাননীয় মুখ্যমন্ত্রী-মহাশয় বিশেষ করে জানেন, কারণ তিনি দীর্ঘকাল সেচ দপ্তরের কর্তা ছিলেন। স্যার, আমার যে নির্বাচনী কেন্দ্র সেখানে শুধু বন্যা নয়, জলনিকাশের বিশেষ সমস্যার প্রতিও আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। হলদী নদী, যার একপাশে হলদিয়া অবস্থিত, সেটা মজে গিয়েছে। কমপ্লিট সিলটেড্ আপ বললেই হয়। সেখানে জলনিকাশ উত্তরদিকে হয় না, দক্ষিণে কালী-নগরের দিকে যাচ্ছে। সেখানে যে খালগুলি রয়েছে তার মধ্যে কলাবেড়ে একটি। কলাবেড়ে একলা সে জল টানতে পারছে না। তাই আজকে নতুন করে চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আর একটা অ্যাডিসন্যাল ক্যানেল খোলার প্রয়োজনের দিকে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর আর একটা খাল আজ দীর্ঘদিন প্রায় ২০-২৫ বছর ধরে কাটা হয় নি, সেটা হচ্ছে বালাবনী খাল। সেই খালটা দুটি বিশেষ অঞ্চল ৬ ও ৭নং অঞ্চল, বন্যা না হলেও নরম্যাল টাইমে জলমগ্ন হয়ে থাকে যার ফলে সেখানে হাজার হাজার বিঘা জমি পতিত পড়ে থাকে। এবারে সেই খালটি সংস্কারের দিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৬৬ সালে সরকারী বিভাগীয় কর্মচারীরা সেটা তদন্ত করে মঞ্জুর করেছিলেন, ১৯৬৭ সালে তদানিন্তন সেচমন্ত্রি-মহাশয় চণ্ডীপুরে গিয়ে সেই বছরই কাটানোর ব্যবস্থা করার প্রতিশ্রুতি দিয়াছিলেন, এবারে সেটা যাতে হয় সেদিকে আমি আবার সরকারে দৃষ্টি আকর্ষন করছি। এটা যদি না হয় তাহলে কয়েক হাজার বিঘা জমিতে ফসল একেবারেই হবে না এবং কয়েক লক্ষ টাকার ফসল ক্ষতিগ্রস্ত হবে। তা ছাড়া এ' সমস্ত অঞ্চলের স্কুলের ছাত্র ছাত্রীদের মাহিনা এখনই মকুব করতে হবে। যে সমস্ত হায়ার সেকেন্ডারি স্কুল আছে সেই সমস্ত স্কুলে যাতে গ্রান্ট ইন এড সত্বর পায় তার-জন্য ব্যবস্থা করতে হবে, এটা না করা হলে শিক্ষক মহাশয়রা বিপদে পড়বেন। আমাদের

বর্ত্তমানে গ্রান্ট ইন এডের যে ব্যবস্থা আছে তাতে মাত্র দুটি ইনসটলমেন্টে—৬ মাস অন্তর যায়। কিন্তু যদি সেখানে ৩ মাস অন্তর স্কুলের শিক্ষকমহাশয়দের মাহিনা না দেওয়া যায় তাহলে ঐ সমস্ত বন্যাক্লিষ্ট অঞ্চলের শিক্ষকমহাশয়রা জীবিকা নির্বাহ করতে পারবেন না। পরশুদিন ঐ অঞ্চলের দুটি স্কুলের শিক্ষক মহাশয়রা রাইটার্স বিল্ডিং-এ এসেছিলেন মাননীয় শিক্ষামন্ত্রিমহাশয়ের সঙ্গে দেখা করবার জন্য সেখানে দুটি স্কুলের শিক্ষকমহাশয়রা ধর্মঘট করেছেন। তারা কংগ্রেসী নন। আমার কথা হল যে দলই হোক না কেন আজ ৭-৮ মাস মাহিনা পাই নি বলেই তাঁরা একযোগে ধর্মঘট চালাচ্ছেন প্রাণের দায়ে। কাজেই আমি এ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। অন্যান্য অঞ্চল না হলেও বিশেষ করে বন্যাক্লিষ্ট অঞ্চলের যাতে সত্বর গ্র্যাণ্ট ইন এড দিয়ে শিক্ষকমহাশয়দের গ্রাসাচ্ছাদনের ব্যবস্থা করা যায় সেদিকে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এর সঙ্গে সঙ্গে শিক্ষাক্ষেত্রে যাতে কোনরকম অসুবিধার সৃষ্টি না হয় সেদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর সেখানে এম আর ও জি আর যাতে সত্বর যায়, আগামী চাষের জন্য ঋণের যাতে ব্যবস্থা হয়, স্টেট রিলিফের কাজ যাতে পুরোদমে সেখানে চালু হয় ইত্যাদির প্রতি বিশেষ দৃষ্টি দেবার জন্য আমি অনুরোধ করছি। শুধু আমার এলাকায় নয়, পশ্চিম বাংলার বিভিন্ন বন্যাক্লিষ্ট অঞ্চলের বিশেষ বিশেষ সমস্যার প্রতি সরকার যদি দৃষ্টি না দেন তাহলে সেখানকার মানুষ অত্যন্ত অসুবিধার মধ্যে পড়বে। এই বলে সমস্ত বিষয়ে প্রতি সত্বর দৃষ্টি দেবার জন্য এবং ব্যবস্থা অবলম্বন করার জন্য সরকারের দৃষ্টি আকর্ষন করে আমি শেষ করছি।

**শ্রীসুরেশচন্দ্র সিংহ:** মাননীয় অধ্যক্ষমহাশয়, যুক্তফ্রণ্ট সরকারের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে এ্যাপ্রোপ্রিয়েশন বিল রেখেছেন সেটা আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে প্রসঙ্গক্রমে উত্তরবঙ্গের কথা আমি উল্লেখ করছি। বিভিন্ন বিভাগের যে ব্যয়-বরাদ্দের দাবিগুলি তিনি তুলেছেন সেগুলি যাতে যথাযথভাবে সমগ্র উত্তরবঙ্গের শিল্পোন্নয়ন, কৃষি উন্নয়ন, রাস্তাঘাট উন্নয়ন ইত্যাদি উন্নয়নে এবং শিক্ষায় ভালভাবে খরচ হয় সেই অনুরোধ আমি আপনার মাধ্যমে যুক্তফ্রণ্টের মন্ত্রীমণ্ডলীর কাছে রাখছি। আবো দু-একটা কথা আমি বলছি, সেটা হল সীমান্ত সংক্রান্ত ব্যাপার। আমি সীমান্তের মানুষ আমি জানি উত্তরবঙ্গে পাকিস্থান বরাবর যে সীমান্ত রয়েছে সেই সীমান্ত বরাবর এলাকায় বিগত ২০।২২ বৎসর যাবত কংগ্রেসী আমলে যে হারে গরু চুরি হয়েছে তাতে সব গরু লুঠ হয়ে গিয়েছে। এই রকম ইতিহাস পৃথিবীর কোথাও খুঁজে পাওয়া যাবে না। সীমান্ত বরাবব যারা বসবাস করে তাবা তাদের ভিটেতে চারখানা যদি ঘর তোলে তাহলে তার মাঝের ঘরটাতে গরু রাখে এবং তা ইট দিয়ে তৈরী করে তালা-চাবি দিয়ে রাখে। আজই খবরের কাগজে দেখলাম সীমান্ত এলাকায় পাকিস্তান থেকে লোক এসে বন্দুকের সাহায্যে গরু চুরি করে নিয়ে গিয়েছে। মাননীয় অধ্যক্ষমহাশয়, এই যে গরু চুরি, এটা বিগত ২২ বছর কংগ্রেসের শাসনকাল থেকে যে দুর্নীতি চলে আসছে তারই ফলে পুলিশ এবং কংগ্রেস কর্মী তারা জোট হয়ে সমস্ত এলাকা থেকে গরু চুরি করে পাকিস্তানে পাচার করার সুযোগ পেয়েছে। এই জিনিসটা যাতে অবিলম্বে বন্ধ করা যায়, সীমান্তে সাধারণ মানুষ যাতে শান্তিতে বসবাস করতে পারে, তাদের যাতে নিরাপত্তার ব্যবস্থা করা হয় তার জন্য আমি আমাদের মন্ত্রীমণ্ডলীকে অনুরোধ জানাচ্ছি আর একটা কথা হচ্ছে উত্তরবঙ্গের বন্যা সম্পর্কে। কথা ছিল যে ১৭ই নভেম্বর ইলেকশন হবে। কংগ্রেস তরফ থেকে অবিরাম প্রার্থনা করেছে যে জল হোক। আমরা জানি প্রবাদ আছে যে জল হতে গেলে গৃহস্থের বাড়ী থেকে নোড়া চুরি করে রাখতে হয় তাই কংগ্রেসের যারা এম এল এ, ও কর্মী তারা গৃহস্থের ঘরে গিয়ে তাদের বাড়ী থেকে নোড়া চুরি করে রেখেছিলেন। ফলে প্রচুর বৃষ্টি হল এবং ও'রা তিস্তায় যে বাঁধ দিয়ে রেখেছিলেন সেটা ভেঙ্গে এমনি একটা প্রলয়ংকর বন্যা দেখা দিয়েছিল যে বন্যা পৃথিবীর ইতিহাসে কোথায়ও মেলে না। সেই বন্যায় লক্ষ লক্ষ মানুষ, হাজার হাজার গবাদি পশু ধ্বংস হয়ে গিয়েছে। তাই আমি বলছি, উত্তরবঙ্গের বন্যার ফলে যে সব রেল লাইন রাস্তাঘাট ধ্বংস হয়ে গিয়েছে সেগুলি অনতিবিলম্বে পুনর্নির্মানের ব্যবস্থা করা হোক। আমাদের মন্ত্রীমণ্ডলী পশ্চিমবঙ্গ থেকে দাবি তুলেছেন কেন্দ্র থেকে অধিক অর্থ দেওয়ার জন্য এবং প্রয়োজন হলে এর জন্য আন্দোলন চালিয়ে যেতে হবে কেন্দ্রের কংগ্রেসী সরকারের বিরুদ্ধে। আমি সেই জন্য দাবী করছি যে, উত্তরবঙ্গের যে চা, পাট, তামাক তৈরী হচ্ছে তা থেকে প্রচুর বৈদেশিক মুদ্রা

[illegible] কংগ্রেসী সরকার উপার্জন করেছেন অথচ টাকার ভাণ্ডারে উত্তরবঙ্গের সামগ্রিক উন্নতির জন্য কোন ব্যবস্থা অবলম্বন করেননি। [illegible] উত্তরবঙ্গ [illegible] অবহেলিত, পদদলিত হয়ে রয়েছে সেজন্য তার মধ্যে একটা সিসেশনিস্ট টেনডেন্সি দেখা দিয়েছে। সেটা যাতে রোধ [illegible] এবং উত্তরবঙ্গের সামগ্রিক উন্নতি যাতে ব্যাহত না হয়, সেদিকে লক্ষ্য রাখার জন্য মাননীয় মন্ত্রিমণ্ডলীকে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-20—2-30 p.m.]

**Shri A. H. Besterwitch:** Mr Speaker, Sir, in supporting the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1969 I have got certain comments and suggestions for the Treasury benches Firstly, Sir, I am not going into the details as to what the Congress have done and what they have not done because of the simple reason, the most important factor in this house, that Mr. P. C. Sen, whom I saw for half a minute, is not present in the House now.

Sir, the most important factor on which I shall speak first is regarding health in West Bengal. The Congress Government for the last 20 years have simply swallowed all the money but there has been no improvement of health of the poor people. In my own area, Sir, there is absolutely no health centre. When I was here during 1962-67 I approached, on many occasions, the Government regarding setting up of a health centre at Madarihat but simply as an election stunt the Congress Government used to say, "Yes, there will be a health centre" but up till now it has not been done. And the result is whenever there is epidemic in that area people suffer to the greatest extent. In various places like Birpara, Hamiltongunge and villages like Sisujumra and Balalguri the people know nothing about medicine, they have got to depend on poor quacks.

Now I come to drinking water. In those areas there is no wholesome drinking water whatsoever and so I think the present Government should take that into consideration.

Regarding irrigation again, Sir, in these areas you will get sufficient production you will get 3 or 4 crops there. In the whole Jalpaiguri district you will have sufficient crop if there is irrigation water but unfortunately there is no irrigation whatsoever [illegible] which turns into a big river and its water can be utilised [illegible] purposes

Then I come to education I hope the Education Minister should take into account what the Congress Government have done so long. Sir, there is no standard tuition fee in the schools. In the same class the students of different schools are paying Rs. 3/-, Rs. 4/- or Rs. 5/- as tuition fee. Over and above, Sir, there is a development fee and it is surprising that it varies from place to place. I think there should be one standard of tuition fees

Regarding Forest—I think the Forest Minister is here—we are still in the British regime. Sir, the Rules and Regulations of the Forest Department should be thoroughly changed. The labourers in the Forest department have got no chance whatsoever for holding any meeting or having any kind of Union.

Then, Sir, regarding tribal welfare, you will be surprised to know that in Jalpaiguri district, the tribal students have not received up till today a single paise as grant during 1968-69. So you can easily imagine the state of affairs that is going on in the Tribal Welfare Department which the Congress have

manufactured only for their personal interest. Then, Sir, I coem to a very important factor regarding land. Huge acreages of tea garden lands are lying fallow. I want that the Land and Land Revenue Minister should take over the lands immediately and distribute those lands among the poor people. Next Sir, I want to draw your attention and through you the attention of the Hon'ble Ministers to a speech delivered by the Union Food Minister, Shri Jagjivan Ram during his election campaign in my area. Sir, you will be surprised to hear his propaganda speech. Fortunately for me, that day I came from a distant place to that area where he was delivering the speech. He said that six United Front Ministers went to him for food. He gave them 'Rasogolla' and 'Sandesh', and they were quite happy and they went away. Sir, should this sort of a speech come from no less a person than the Food Minister of India himself? I must say that he has not the simple courtesy or etiquette when he says in the public meeting that he has entertained his visitors with sweets etc. Sir, in that speech he has also said that if the people of West Bengal did not vote for Congress they would have to buy rice at Rs. 5/- a Kg. again. Sir, this is what a Central Minister has said and these are the leaders whom the Congress is supporting.

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার:** মাননীয় অধ্যক্ষমহাশয়, আজকে আমাদের সামনে যে এ্যাপ্রো-প্রিয়েসন বিল উপস্থাপিত করা হয়েছে তার প্রতি সমর্থন জানাচ্ছি এবং শিক্ষা খাতে যে বরাদ্দ বৃদ্ধি পেয়েছে তার জন্য ধন্যবাদ দিচ্ছি। শিক্ষার প্রসারের মধ্য দিয়েই নাগরিকদের গণতান্ত্রিক চেতনা উদ্বুদ্ধ করে। কিন্তু শিক্ষার যেটা বনিয়াদ সেই প্রাথমিক শিক্ষাক্ষেত্রে যদি অসাম্য থাকে, সেখানে যদি অগণতান্ত্রিক ব্যবস্থা থাকে, বিভিন্ন ধরনের বিদ্যালয় বিভিন্ন শিক্ষা ব্যবস্থা যদি প্রাথমিক স্তরে থেকে যায় তাহলে সমাজ গণতন্ত্রের দিকে এগুতে পারে না। ইংরেজ আমলে প্রাথমিক শিক্ষার যে অবস্থা ছিল, যে ধরনের শিক্ষা ব্যবস্থা ছিল আজকেও দেখছি প্রাথমিক বিদ্যালয়ে, প্রাথমিক শিক্ষায় এবং পড়াশুনার ব্যাপারে সেই পার্থক্যই রয়েছে। গ্রামাঞ্চলে প্রাথমিক শিক্ষা অবৈতনিক যেখানে শিশুরা পড়ছে এবং শহরাঞ্চলেও পৌর শিক্ষা-প্রতিষ্ঠান যেগুলো আছে সেখানেও বিনা খরচায় ছেলেরা পড়ছে। এ ছাড়া বিশেষ ধরনের কতগুলি বিদ্যালয় রয়েছে এবং আবাসিক বিদ্যালয় প্রাথমিক স্তরে কতগুলি রয়েছে। হিসেব করলে দেখা যায় প্রাথমিক বিদ্যালয়, অবৈতনিক বিদ্যালয় যেখানে ছাত্র পিছু আড়াই টাকা থেকে তিন টাকা খরচ হয় সেখানে কতগুলি বিশেষ বিদ্যালয়ে ছাত্র পিছু দেড় থেকে দুশো টাকা খরচ হয়। প্রাথমিক শিক্ষায় এই যে অসাম্য চলছে এগুলিকে একই স্তরে আনতে হবে। সেখানে একজন হরিজনের ছেলে এবং প্রধান মন্ত্রীর ছেলে একই ধরনের শিক্ষা লাভ করবে, না হলে অবস্থা অন্য রকম হবে। যদি আমরা সত্যিকারের গণতান্ত্রিক চেতনা এবং সমাজতান্ত্রিক চেতনা গড়ে তুলতে চাই তাহলে এই জিনিষ করতে হবে। আলাদা আলাদা শিক্ষা ব্যবস্থা ইংরেজ আমল থেকে চলছে এবং সেই সমস্ত প্রাথমিক পাবলিক স্কুল না থাকলেও বিভিন্ন ফ্যাসনেবেল স্কুল স্পেসাল স্কুল যা আছে সেগুলো সব একই স্তরে আসা উচিত। আর একটা কথা যেটা বলব সেটা হচ্ছে এই প্রাথমিক বিদ্যালয়ের প্রশাসনিক ব্যবস্থা যেটা আছে তার প্রতি আমি আপনার মাধ্যমে এই কক্ষের দৃষ্টি আকর্ষণ করছি। ইংরেজ আমলে ১৯৩০ সালে প্রাথমিক বিদ্যালয়ের ব্যাপারে যে আইন ছিল সেই আইন কংগ্রেস সরকার এতদিন পর্যন্ত বদলাতে পারেনি। বাংলাদেশ দুটি ভাগে ভাগ হবার পর দেখলাম পাকিস্তানে সেই আইনের সংশোধন হয়েছে, কিন্তু আমাদের এখানে হয়নি। কেন হয়নি? তার কারণ হচ্ছে কংগ্রেস কর্তারা যাঁরা এতদিন দেশের শাসনভার চালিয়েছেন তাঁরা এটা থেকে কতগুলি সুবিধা পেয়েছেন। শিক্ষক নিয়োগের ব্যাপারে, বিদ্যালয়ের অনুমোদনের ব্যাপারে এবং অন্যান্য ব্যাপারে সমস্ত দলীয় স্বার্থপরিপূর্ণ করবার জন্য এরকম একটা আইন তাঁরা বলবত রেখেছেন। স্যার, আজকে অন্য কথা কি বলব, আমরা দেখেছি গ্রামাঞ্চলে এক একজন স্কুল বোর্ডের মেম্বার সব মোগলাই আজম হয়ে বসে রয়েছেন এবং সেখানে পরীক্ষা-নিরীক্ষা করে যারা কংগ্রেসের লোক তাদের চাকুরী দেওয়া হচ্ছে। স্যার, আমরা ইতিপূর্বে যে কথা বলেছিলাম সে সম্বন্ধে কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে জানি না। আমরা বলেছিলাম যে শিক্ষণপ্রাপ্ত শিক্ষক ছাড়া কাউকে নিয়োগ করা হবে না।

[2-30—2-40 p.m.]

তখন তারা পাঁচ বছরে তা না করতে পেরে গত ১৯৬৭ সালের নির্বাচনের আগে নূতন ফন্দী করলেন। তাঁরা কতকগুলি লোকের বাইরের ঘরে, গাছ তলায় কতকগুলি স্কুল-এর নাম দিয়ে চালু রাখলেন, কলে রেখে সেখানে নিজেদের পেটোয়া কতকগুলি লোককে ঢুকিয়ে রাখলেন এবং নিজেদের ইন্সপেক্টিং স্টাফ দিয়ে ভিজিট করিয়ে দিলেন এবং তাদের দিয়ে অন্য রকম রিপোর্ট দিলেন, কি হল? না, এই সমস্ত বিদ্যালয়ে তারা ভলান্টারী সার্ভিস দিচ্ছে অতএব এই বিদ্যালয়গুলিকে এবং এই শিক্ষকদের অনুমোদন করা হোক। এই ধরনের জিনিষ গতবার চলেছে এবং তাদের কয়েকজন নির্বাচনে ভলাণ্টিয়ার হয়ে কাজ করেছে। এইভাবে তারা সরকারী টাকা অপচয় করেছেন।

দ্বিতীয়তঃ কোন প্যানেল করে সেই জিনিষ করা হয়নি। পরীক্ষা নিরীক্ষা করা হয়নি। ভলাণ্টারী সার্ভিস দেওয়ার নাম করে তাদের ঢোকান হয়েছে। এবারেও আমাদের খবর—এ'রা ভেবেছিলেন যে নির্বাচনী বৈতরণী এ'রা পার হবেন। সেজন্য চতুর্দিকে এই ধরনের প্রাথমিক বিদ্যালয় এবং এই ধরনের আবহাওয়া সৃষ্টি করে রেখেছিলেন এবং বহু জায়গায়, আমি নিজের এলাকার কথা বলতে পারি হরিপাল থানায় ৪৭টি এই ধরনের নির্বাচনী স্কুল রেখেছিলেন, প্রত্যেকটি স্কুলে দু-তিনজন করে শিক্ষক, কতকগুলি যুবক ফ্রী সার্ভিস দিচ্ছে বলে লিখিয়ে রেখেছিলেন। কিন্তু নির্বাচনের পরে যখন অন্য রকম অবস্থা তখন পেছন দরজা দিয়ে তাদের ঢোকাবার চেষ্টা হচ্ছে। আমি কাগজে দেখেছি, মাননীয় শিক্ষা মন্ত্রিমহাশয় তাদের হাত থেকে এই ধরনের শিক্ষক নিয়োগের ব্যাপার-এ ক্ষমতা কেড়ে নিয়েছেন বলে আমার ধারনা। আমি চাইব যে আগামী সেশনে যখন হবে প্রাথমিক শিক্ষার ব্যাপারে সমস্ত ঢেলে সাজাবেন, নূতন আইন তৈরী করবেন এবং সরকার যে টাকা খরচ করবেন সে ব্যাপারে সরকারের যেন সম্পূর্ণ হাত থাকে, সেকেণ্ডারী স্কুলের যে ব্যাপার সে সম্বন্ধেও যেন চিন্তা করা হয়।

আর একটা ব্যাপার বলব, নির্বাচনে যারা প্রকাশ্যে ওদের তল্পীবাহক হতে পারেনি তাদের অন্য জায়গায় বদলি করে দেওয়া হয়েছে। আমি নিজের জায়গার কথা বলতে পারি সেখানে এক একজনকে ৭।৮ মাইল দূরে ট্রান্সফার করে দেওয়া হয়েছে। তারা অনেক আবেদন নিবেদন করেছেন কিন্তু কাজ হয়নি। তাদের একমাত্র অপরাধ তারা ওদের তল্পীবাহক হতে পারেননি। সেজন্য আমি দুটি বিষয়ের প্রতি মাননীয় মুখ্য মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের প্রাথমিক শিক্ষার ব্যাপারে যে গলদ রয়েছে, আমরা যদি সেগুলি প্রাথমিক শিক্ষাকে একই স্তরে নিয়ে আসতে পারি, একই ধরনের বিদ্যালয়, একই ধরনের কিউরিকুলাম করতে পারি তাহলে আমরা সমাজতন্ত্রের দিকে খানিকটা এগিয়ে যেতে পারব। অনেকে রেলওয়েতে যে সমস্ত ফার্স্ট ক্লাস আছে সেগুলিকে যদি থার্ড ক্লাসে পরিণত করা হয় তাহলে যারা বিরাট বিরাট লোক আছেন তাঁরা তো আর ফোরিকস্টাসে করে যেতে পারবেন না, তাদের ঐ থার্ড ক্লাসেই যেতে হবে। হয়ত সেগুলিতে যে সীট আছে তাতে আবার চামড়া ফিট করা হবে। সেই রকমভাবে যদি একই ধরনের বিদ্যালয় করি, একটাতে হরিজনের ছেলে পড়বে, আর একটাতে আমার ছেলে পড়বে, একটাতে বিরাট লোকের ছেলে, প্রধানমন্ত্রীর ছেলে পড়বে, এই রকম না হয়ে যদি একই ধরনের বিদ্যালয় হয় তাহলে সেদিকে নজর পড়বে। ফলে কলকাতা কর্পোরেশনের স্কুল যাতে হরিজনের ছেলে পড়ে আর বড়লোকের ছেলে পড়ে তাতে কোন পার্থক্য থাকবে না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করি।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্রঃ** মাননীয় অধ্যক্ষমহাশয়, অর্থমন্ত্রিমহাশয় আমাদের সামনে যে এ্যাপ্রোপ্রিয়েসন বিলটি স্থির করেছেন আমি তার পূর্ণ সমর্থন জানাচ্ছি। একথা বলা নিষ্প্রোজন ভোটে উনি যা পাশ করেছেন সরকারকে সেই টাকা খরচ করতে দিতে হবে এবং আমি বিশ্বাস করি বিরোধীদল এতে বাধা সৃষ্টি করবেন না একটা গণতান্ত্রিক সরকারকে কাজ করার সুযোগ দেবেন। একটা কথা এখানে উল্লেখ করা প্রয়োজন যে এটাকে নাকি পূর্ণাঙ্গ বাজেট মনে করে বিশেষ করে বিরোধী দল কালকে এটাকে সমর্থন করেছেন। আমাদের মাননীয় সদস্য শ্রীসাত্তার

সাহেব কংগ্রেস আমলের বাজেট বলে অর্থ মন্ত্রিমহাশয়কে সমর্থন জানিয়েছেন এবং আনন্দে ফেটে পড়েছেন, মানে একেবারে আনন্দে আত্মহারা হয়ে পড়েছেন। সঙ্গে সঙ্গে উল্লাস প্রকাশ করেছেন যেন কংগ্রেস আমলে স্বর্গরাজ্য সৃষ্টি হয়েছে, ধনী অধিকতর ধনী হয়নি গরীব অধিকতর গরীব হয়নি। এবং এটা প্রমাণ করবার জন্য বর্তমান মুখ্যমন্ত্রীর ১৯৬২ সালের বক্তৃতা তুলে তার নজীর দাঁড় করালেন। আমি বলছি সাত্তার সাহেব নদের দেশ থেকে এসেছেন কিনা। তার দৃষ্টিভঙ্গী আমরা জানি। সেই জন্য তাঁকে অনুরোধ করি তিনি একবার গাঁয়ে গাঁয়ে গিয়ে দেখুন কি অবস্থা সাধারণ মানুষের। আজ কিনা তারা বলছেন ধনী ধনী হয়নি গরীব গরীব হয়নি। আমি বলছি যে কংগ্রেসী আমলেই গরীব অধিকতর গরীব হয়েছে ধনী অধিকতর ধনী হয়েছে। লক্ষ লক্ষ মানুষ আজ না খেয়ে মারা যাচ্ছে, অনাহারে অর্ধাহারে লক্ষ লক্ষ মানুষ। শতকরা ৭০ জন আজ নিরক্ষর অবস্থায়, নিরক্ষরতার গ্লানি বহন করছে। হাসপাতালের দিকে তাকান সেখানে ঔষধ নেই, পথ্য নেই এই রকম বিনা ঔষধ ও পথ্যে লোক মারা যাচ্ছে। এই হচ্ছে ২০ বছর কংগ্রেসী শাসনের ইতিহাস।

আমি এখানে পঞ্চবার্ষিকী পরিকল্পনার কথা শুনলাম। আমি উল্লেখ করতে চাই তৃতীয় পঞ্চ-বার্ষিকী পরিকল্পনায় ২০ হাজার কোটি টাকা বেশী খরচ হয়েছিল; কিন্তু তার সুযোগ কে পেয়েছে? সাধারণ মানুষ পায়নি পেয়েছে মুষ্টিমেয় ধনী; ভারতবর্ষের শতকরা ১৬টি পরিবার যারা কোটি কোটি টাকা জমিয়েছে। এটা আমি সরকারী হিসাব থেকে বলছি। কিছু সংখ্যক লোক কোটি কোটি টাকা রোজগার করেছে, কংগ্রেস এই সমাজতন্ত্র সৃষ্টি করেছে। আমি বলছি কংগ্রেস মালিকতন্ত্র সৃষ্টি করেছেন। টাটার সম্পদের পরিমাণ ৪১৭·৭২ লক্ষ টাকা, বিড়লার সম্পদের পরিমাণ ১৯২·৭২ লক্ষ টাকা, মার্টিনবার্ণ ১৪৯·৬১ লক্ষ টাকা বাঙ্গুর ৭৭·৯৩ লক্ষ টাকা, থাপার ৭১,৯০ লক্ষ টাকা সাহু জৈন ৬৭;৬৯ লক্ষ টাকা, সুরজমল, নাগরমল ৫৭;৩৭ লক্ষ টাকা, শ্রীরাম-এর সম্পদের পরিমাণ ৫৪·৬৮ লক্ষ টাকা। আর বেশী দরকার নেই। কিন্তু ভারতবর্ষের কোটি কোটি মানুষ যাদের গড় দৈনিক আয় ২০ পয়সা থেকে ২৫ পয়সা এটা আমার কথা নয়, পার্লামেন্টের কথা এটা নিশ্চয় মাননীয় সদস্যরা জানেন। আরও একটা কথা বলি যখন জওহরলাল নেহেরু ছিলেন, তখন যে মহালানবীশ কমিটি নিযুক্ত করেছিলেন তাদেরই রিপোর্টে ধনী আরও ধনী গরীব আরও গরীব হয়েছে। কোন [illegible] নেই সেটা পড়ে দেখুন। আর বেশী বলবার দরকার নেই এটাই আমি মাননীয় অর্থ মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই যে বাজেট এটা সত্যিকারের বাজেট নয়, তিন চার মাস পরে যে বাজেট আসবে তাতে সত্যিকারের সাধারণ মানুষের প্রতি যুক্তফ্রণ্ট সরকারের দৃষ্টিভঙ্গি প্রকাশ পাবে। আমাদের আজ কৃষকদের কথা ভাবতে হবে। বাংলাদেশের খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করবার জন্য কৃষক যাতে সর্বপ্রকার [illegible] সার, বীজ, জল ইত্যাদি পায় তার ব্যবস্থা করতে হবে এবং তার জন্য প্রচুর টাকা সংগ্রহ করতে হবে।

[2-40 2-50 p.m.]

তেমনি আজকে শিল্পক্ষেত্রে যাতে উৎপাদনের জন্য শ্রমিকরা ভাল রকম উৎসাহ পায় তার জন্য তাদের যে ন্যূনতম দাবী বাঁচাবার যে অধিকার তার জন্য টাকা মঞ্জুর করতে হবে। তেমনি সঙ্গে সঙ্গে কুটির শিল্পের কথা ভাবতে হবে। আমরা জানি, বাংলাদেশে তারা পাঁচ মাসের বেশী কাজ পায় না এইভাবে কুটির শিল্পের ব্যবস্থা করে বাংলাদেশের লক্ষ লক্ষ বেকার অর্ধ-বেকারের কর্মসংস্থানের ব্যবস্থা করতে হবে। সঙ্গে সঙ্গে চিন্তা করতে হবে শিক্ষিত যুবকদের জন্য যাদের আমরা কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারছি না। তার পর আমাদের দেশে পঞ্চায়েতি রাজ টাউট রাজে পরিণত হয়েছে এ বিষয়ে মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি এই টাউট রাজের অবসান ঘটিয়ে গ্রামের পঞ্চায়েতি রাজ গঠন করতে হবে এবং এই পঞ্চায়েতের হাতে প্রচুর টাকা দিয়ে তারা রাস্তা ঘাট পানীয় জল এবং উন্নয়নমূলক কাজ যাতে করতে পারে তার জন্য টাকা বরাদ্দ করতে হবে। এগুলি যদি আমরা করতে পারি তাহলে জনসাধারণের যে আশা আকাংখা তা পূরণ করতে পারব এবং আমাদের বাজেট হবে সত্যিকারের সমাজতান্ত্রিক বাজেট। আমরা বত্রিশ

দফা কর্মসূচী নিয়ে অগ্রসর হতে চাই কাজেই সেই প্রতিশ্রুতি আমাদের রক্ষা করতে হবে। আরেকটা কথা বলি আমাদের মুখ্যমন্ত্রী বাজেটে বলেছেন যে আমরা তো পরিকল্পনা করছি টাকা কোথায়? তা আমরা জানি কারণ আমাদের রাজ্যপাল অত্যন্ত অগণতান্ত্রিক এবং সংবিধান বিরোধী যে বক্তৃতা দিয়েছিলেন যদি তাতে কেন্দ্রীয় সরকারের সমর্থন না থাকত তাহলে তাঁর এই দুঃসাহস হত না এইভাবে সারা ভারতবর্ষের সংবিধানের উপর গণতন্ত্রের উপর চ্যালেঞ্জ দেওয়া হয় এটা কেন্দ্রের যোগসাজস রয়েছে। সুতরাং আমরা জানি টাকা সংগ্রহ করতে হলে সরকারকে দৃঢ় পদক্ষেপে অগ্রসর হতে হবে এবং সঙ্গে সঙ্গে সারা বাংলাদেশে জাগ্রত জনতাকে আমাদের পিছনে দাঁড়াতে হবে তাঁদের আহ্বান দিতে হবে আমাদের গভর্নমেণ্টে এবং জনতা যদি একসঙ্গে সংগ্রাম করে তাহলে আমাদের ন্যায্য দাবী নিশ্চয়ই আদায় হবে এ দৃঢ়বিশ্বাস আমি রাখি। এই বলে আমি এই য়্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন জানাচ্ছি।

**শ্রীদিলীপকুমার মজুমদার:** মাননীয় স্পীকারমহাশয়, গত ১১ তারিখে রাত সোয়া ১২টায় দুর্গাপুরে যে হত্যাকান্ড ঘটে গেছে তার বিবরণ আমি এই সভার সামনে রাখছি। গত ১১ তারিখে রাত্র সোয়া ১২টায় এ. বি. বি. কারখানায় শিফ্টের শেষে শ্রমিকরা যখন অবসন্ন ক্লান্ত তখন সেখানকার শ্রমিকের উপর ৪০।৫০ জন গুন্ডা তলোয়ার, লোহার রড, আগ্নেয়াস্ত্র নিয়ে লাল ঝান্ডা ইউনিয়নের শ্রমিকদের উপর ঝাঁপিয়ে পড়ে এবং তাদের উপর আক্রমণ চলতে থাকে। ফলে তাদের চীৎকারে আকাশ বাতাস ভরে ওঠে। পার্শ্ববর্তী এলাকার লোক তাদের সাহায্যের জন্য এলে তাদের উপরও গুন্ডারা মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে তাড়া করে এবং আক্রমণ করে। ফলে লাল ঝান্ডা ইউনিয়নের সদস্য ও কর্মী অনাথ দাস তিনি ঘটনাস্থলেই মারা যান। তার পেটে তরোয়াল ঢুকিয়ে দেওয়া হয়েছে। আমি তার মৃতদেহ দেখেছি ২০ ইঞ্চি পরিমাণ লম্বা সেলাই করা আছে। তাছাড়া দেখেছি তার মাথায় রড দিয়ে মারা হয়েছে। এবং মাথা দুভাগ হয়ে গেছে। শুধু তাই নয় তার পরেও এমনভাবে তাকে মারা হয়েছে যে তার বিভিন্ন জায়গায় আঘাতের চিহ্ন ছিল। মাননীয় স্পীকারমহাশয়, আমি সে দৃশ্য দেখতে পারিনি এবং পুরোপুরি আঘাতের চিহ্ন না দেখে আমি চলে এসেছি। কারণ কোন মানুষের পক্ষে দাঁড়িয়ে সেই বিভৎস দৃশ্য দেখা সম্ভব হয় না। আর একজন কর্মী লাল ঝান্ডা ইউনিয়নের একজিকিউটিভের একজন সদস্য শ্রীপরিমল সরকারকে এমনভাবে মারা হয়েছে যে তার বাঁহাতটা সম্পূর্ণ ভেঙ্গে গুঁড়িয়ে গেছে। সেই হাতটাতে কোন হাড় আছে বলে মনে হয় না। এবং ডান দিকের পাঁজরাগ এমনভাবে মারা হয়েছে যে তা সম্পূর্ণ ভেঙে গেছে। এর পর আঘাত করা হয়েছে তাকে বিভিন্ন জায়গায় রক্তাক্ত অবস্থায় তিনি হাসপাতালে পড়ে আছেন। আমি জিজ্ঞাসা করে জানলাম ডাক্তারদের কাছে যে তাকে বাঁচিয়েছেন অক্সিজেন দিয়ে বহু কষ্টে বাঁচিয়ে রাখা হয়েছে। ওরা আমাকে বলতে পারলেন না যে সে বাঁচবে কিনা। তাকে দুর্গাপুর ষ্টীল হাসপাতাল থেকে অন্য একটা ভাল হাসপাতালে পাঠানো হয়েছে। এ ছাড়া কারো হাতে কারো পায়ে কারো বুকে চোট লেগেছে এবং এইভাবে কংগ্রেসী গুন্ডারা নারকীয় উল্লাসে মেতে উঠেছিল যে তার কোন দৃষ্টান্ত বর্তমানে বাংলা দেশে নেই। অনেক কংগ্রেসী গুন্ডামী আমরা দেখেছি কিন্তু এই রকম দৃষ্টান্ত আমরা দেখিনি। যে সমস্ত গুন্ডারা মারপিট করেছে তারা প্রত্যেকেই দাগী কংগ্রেসী গুন্ডা ষ্টীল ইউনিয়নের সদস্য কেউ বা এসিস্ট্যাণ্ট সেক্রেটারী--তারা নির্বাচনে কংগ্রেস প্রার্থীর হয়ে কাজ করেছে এবং এই অঞ্চলের লোকেরা সবাই তাদের কংগ্রেস বলেই জানে। মাননীয় স্পীকার মহাশয় তারা বাইরের কিছু কংগ্রেসী গুন্ডাও আমদানী করেছিল। সেখানে কোন ঘটনা ছিল না, কোন উত্তেজনা ছিল না। এমন কিছু ঘটেনি যে ঘটনাকে কেন্দ্র করে এই পরিণতি লাভ করতে পারে। ঠান্ডা মাথায় সুপরিকল্পিতভাবে এই গুন্ডামী সংগঠিত করা হয়েছে। পরে খোঁজ নিয়ে জানলাম এই গুন্ডামী একটা সাধারণ গুন্ডামী নয়, একটা নিছক ব্যক্তিগত আক্রোশের উপর এটা ঘটেনি এটা সুস্পষ্ট রাজনৈতিক হত্যাকান্ড এবং এর পিছনে আছেন দুর্গাপুরের পরাজিত কংগ্রেস প্রার্থী শ্রীআনন্দগোপাল মুখার্জী। তিনি কয়েক দিন ধরে গুন্ডাদের নিয়ে গোপনে মিটিং করেছেন; তাদের সঙ্গে বার বার শলাপরামর্শ করেছেন। আমরা এই ধরনের দু-একটি ঘটনার কথা জানি। কয়েক দিন আগে গত সপ্তাহে শুক্রবার দিন আনন্দগোপাল মুখার্জী এই গুন্ডাবাহিনীর নায়কদের সাথে একটা ঘরে বাতি অন্ধকার করে মিটিং করেছেন।

আমি জানতে চাই যে এই গোপন মিটিং কিসের জন্য হয়েছিল ওখানে। সেখানে কংগ্রেসী ইউনিয়ন আছে—সেই কংগ্রেস ইউনিয়ন-এর সেক্রেটারী আনন্দগোপাল মুখার্জী। কিন্তু এটা কি ট্রেড ইউনিয়ন মিটিং হচ্ছিলো? আমরা ট্রেড ইউনিয়ন-এর মিটিং করি; আমরা সমস্ত কর্মচারীদের ডাকি, তাদের সংগে আমরা আমাদের কর্মপদ্ধতি, আমাদের নীতি নিয়ে আলোচনা করি খোলাখুলিভাবে তাদেরকে আমাদের কর্মপদ্ধতি বুঝিয়ে দাবীদাওয়া কি করে আদায় করতে হবে—সমস্ত শ্রমিককে এইভাবে আমরা আমাদের প্রোগ্রাম-এর মধ্যে নিয়ে আসার চেষ্টা করি। কিন্তু আনন্দবাবু যেভাবে সভা করেছেন গুন্ডাদের সাথে সেটা কোন ট্রেড ইউনিয়ন মিটিং-এর মতো নয়—সেটা গোপন সভা। স্বাভাবিকভাবে বোঝা যায় একটা ক্রুর অভিসন্ধি নিয়ে তিনি এইভাবে গুন্ডামীর নায়কদের সাথে মিলিত হয়েছেন। আমরা খবর নিয়ে জানতে পারলাম যে আনন্দগোপাল মুখার্জী শুধু ওই জায়গায় নয়, আরো কয়েকটি জায়গায় এইভাবে মিটিং করেছিলেন যেমন বেনাচিতিতে কয়েক দিন আগে মিটিং করেছিলেন সেখানকার কুখ্যাত গুন্ডাদের নিয়ে। তার পরের দিন আমরা দেখতে পাই আমাদের পার্টির কয়েকজন কর্মী স্বপনদাস এবং অন্যান্যদের উপর কংগ্রেস গুন্ডাবাহিনী ঝাঁপিয়ে পড়ে তাদের পিঠের চামড়া মেরে তুলে নেয়। তাদেরকে নিয়ে আমরা থানায় গিয়েছিলাম। পুলিশ তাদের বিরুদ্ধে মামলা রুজু করেছে। মাননীয় স্পীকারমহাশয় এই ঘটনার সাথে আরেকজন যিনি জড়িত আছেন তিনি হলেন রেভারেন্ড বিশ্বাস।

**Shri Siddhartha Shankar Ray:**

মাননীয় সদস্য নিজেই বললেন যে সব ঘটনার কথা সেগুলোতে মামলা রুজু করা হয়েছে এটা আমরা জানতাম না। তাই অনুরোধ করবো সাবজুডিস মেটার-এ বক্তৃতা যেন না করেন।

**Mr. Speaker:**

যদি মামলা থাকে এটা বক্তৃতা করবেন না; সাবজুডিস তো সেই জন্য। আপনি এপ্রোপ্রিয়েসন বিল-এ বলুন। এটা আমি বলতে এলাউ করবো না। আইনে যা নেই তা করতে গেলে আইন ভেংগে দিতে হয়।

**Shri Dilip Kumar Majumder:**

এই বিশ্বাস দুর্গাপুরের মুচিপাড়ায় নয়া টাউনশীপে একটি বিরাট পেলোসিয়েল বাড়ী করেছেন। অনেক মাইনে করা কর্মচারী আছে। তারা কি করে? দুর্গাপুরে এসেছে কোথা থেকে? কোথা থেকে এত লক্ষ লক্ষ টাকা পেয়েছে বাড়ী এবং গাড়ীর জন্য, কর্মচারীর মাইনের জন্য; তা আমরা জানিনা। তারা ধর্মীয় আবরণে নিজেদের গোপন করলেও আমরা যা দেখেছি তা হলো কুখ্যাত শ্রমিকদের নিয়ে মাঝে মাঝে মিটিং করা; তাদের নিয়ে তারা মাঝে মাঝে শলাপরামর্শ করে এবং শ্রমিক আন্দোলনের উপর তারা আক্রমণ করে। এ কথা বলার সংগত কারণ আছে যে এই রেভারেণ্ট বিশ্বাস একজন মার্কিণ সি, আই, আই, এ,-এর বিখ্যাত দালাল ছাড়া আর কিছুই নয়। সি, আই, এ-র কাছ থেকে তিনি যেমন লক্ষ লক্ষ টাকা পান ঠিক, তেমনি ঐ অঞ্চলে যেসমস্ত বড় বড় এমপ্লয়াব আছে, মালিক আছে, তাদের কাছ থেকে বহু টাকা পায়। এই টাকার বিনিময়ে শ্রমিকদের মধ্যে গুন্ডাবাহিনী তৈরী করে যাতে করে শ্রমিকদের উপর এই গুন্ডাবাহিনীর সাহায্যে আক্রমণ করতে পারে। আমরা খবর পেয়েছি এবং একথা বলার যথেষ্ট সংগত কারণ আছে যে এই রেভারেণ্ড বিশ্বাস যারা গুন্ডামী করেছে সেই ৪০।৫০ জন—তাদের কে নিয়ে মিটিং করেছে। বার বার তার বাড়িতে মিটিং করেছে অন্যান্য জায়গায় মিটিং করেছে, সেই সব মিটিং-এর উদ্দেশ্য একই ছিল যে লাল ঝান্ডা ইউনিয়নের শ্রমিকদের উপর এমনভাবে আক্রমণ চালাতে হবে—তাদের কে খুনজখম করতে হবে যাতে লাল ঝান্ডা ইউনিয়নের সদস্যদের মধ্যে একটা সন্ত্রাসের আবহাওয়ার সৃষ্টি হয় এবং মালিকদের সেবা করা যায়।

[2-50--3-15 p.m.]

এবং এইভাবেই মালিকদের সেবা করা যায়। রেভারেণ্ড বিশ্বাস সম্বন্ধে মন্ত্রীসভার কাছে অনুরোধ করব যে অবিলম্বে যেন রেভারেণ্ড বিশ্বাস সম্পর্কে সমস্ত খোঁজ খবর নেওয়া হয়। শুধু রেভারেণ্ড বিশ্বাস নয়, দুর্গাপুরে বেলাচীটিতে লক্ষ লক্ষ টাকা খরচ করে ইদানিং ২১৮টি চার্চ করা হয়েছে। কি উদ্দেশ্যে এই চার্চগুলি করা হয়েছে? এ সম্পর্কে বহু অভিযোগ পাচ্ছি এবং সমস্ত ঘটনার তদন্ত করা উচিত। সমস্ত দুর্গাপুরে এই রেভারেণ্ড বিশ্বাস-এর বিরুদ্ধে একটা বিক্ষোভ সৃষ্টি হয়েছে। অবিলম্বে যদি রেভারেণ্ড বিশ্বাসকে দুর্গাপুর থেকে বিতারিত না করা হয়—যিনি মার্কিন দালাল, তাহলে আগামী দিনে দুর্গাপুরের জনসাধারণ নিজেরাই তাঁর বিচারের ব্যবস্থা করবেন। এ, ভি, পি, ম্যানেজমেণ্ট-এর কিছু কিছু লোক এই ঘটনার সংগে জড়িত আছে। আমরা দেখেছি একজন অফিসার যথাসময়ে পুলিশকে ইনফরম করেননি যাতে তারা দুষ্কৃতকারীদের ধরতে পারে। বরং আমরা দেখেছি একজন আসামীকে ধরার জন্য বি, সি, দে নামে এ, ভি, পি-র একজন কর্মীকে ম্যানেজমেণ্ট সাসপেণ্ড করে দিয়েছে। অর্থাৎ আমরা খুন করেছি, ভাল করেছি তুমি কেন ধরতে গেলে, এখন তোমাকে আমরা সাসপেণ্ড করব। এর আর কি ব্যাখ্যা আছে? আমি আপনার মাধ্যমে এই কথাগুলি বললাম এই কারণে যে দুর্গাপুরে যে ৪০।৫০ জন গুণ্ডা আছে, যাদের পেছনে কংগ্রেস দল আছে, যারা মার্কিন অর্থ সাহায্যপুষ্ট, যার পেছনে রেভারেন্ড বিশ্বাস আছে, দেশী বিদেশী মালিক আছে তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা অবলম্বন করতে হবে। যদি কোনরকম ব্যবস্থা গৃহীত না হয় তাহলে শ্রমিকরা তাদের বাঁচার তাগিদে এই সমস্ত দুষ্কৃতকারীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করবে। আজ কোন একটা খবরের কাগজে বেরিয়েছে যে এ, কে, পাঠক বলে একজন আই, এন, টি, ইউ, সি, লোক খুন হয়েছে। এমনভাবে খবর ছাপান হয়েছে যাতে মনে হতে পারে এটা লাল ঝান্ডা ইউনিয়নের কাজ। কিন্তু এটা তা নয়। এ সম্বন্ধে আমি সুস্পষ্ট ভাষায় জানাতে চাই যে এ একজন সুদখোর লোক এবং এ ব্যাপার নিয়ে বহুবার তার সংগে নিজেদের লোকের ঝগড়া হয়েছে। তাদের মধ্যে মদ, জুয়া ইত্যাদি কারবার চলত। এই এ, কে, পাঠক ও তার বন্ধুদের মধ্যে আত্মকলহের এই পরিণতি। আমি আপনার কাছে দুর্গাপুরের শান্তিশৃঙ্খলা প্রতিষ্ঠা করার উদ্দেশ্যে এই আবেদন করব যে রেভারেণ্ড বিশ্বাসকে দুর্গাপুর থেকে অবিলম্বে বিতারিত করা হোক, সেখানে সি, আই, এ-এর যেসমস্ত চার্চ রয়েছে তার পরিচালকদের বিরুদ্ধে যেন ব্যবস্থা গ্রহণ করা হয়, আনন্দগোপাল মুখার্জীর যে সমস্ত কুখ্যাত গুণ্ডা সেখানে গুণ্ডামী করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক। এ ছাড়া দুর্গাপুরে অঞ্জলি বনিক নামে একজন মহিলার বাড়ী লোহার রড ও বোমা নিয়ে ১৯৬৬ সালে গুণ্ডারা আক্রমণ করেছিল। সেই সমস্ত কুখ্যাত গুণ্ডা যাদের বিরুদ্ধে দুর্গাপুরের সাধারণ মানুষ বহু কিছু অভিযোগ লিপিবদ্ধ করেছে তাদের বিরুদ্ধে যদি কঠোর ব্যবস্থা গ্রহণ করা না হয় তাহলে দুর্গাপুরের সাধারণ মানুষের জীবনযাত্রা বিপর্যস্ত হবে।

**Mr. Speaker:** Mr. Ray, now I am to call you to speak but our tiffin time is at 3 o'clock. I suggest that we adjourn the House for twenty minutes. You will speak after recess.

**Shri Siddhartha Shankar Ray:** I am obliged to you.

(At this stage the House was adjourned for twenty minutes.)

[3-15—3-25 p.m.]

(After adjournment)

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়:** মাননীয় স্পীকারমহাশয়, এ্যাপ্রোপ্রিয়েশান বিল সম্বন্ধে আমার বক্তব্য রাখতে গিয়ে প্রথমেই আমি মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই যে এই বিলটা আনতে হচ্ছে সংবিধানের ২০৪ এবং ২০৬ ধারার জন্য। এই বিলের সাংবিধানিক প্রশ্ন আমরা তুলবো

না, কারণ আমরা সরকারকে প্রতিশ্রুতি দিয়েছি যে এই বিলটার জন্য যে সময় ঠিক করা হয়েছে তার মধ্যেই এই বিলটা গৃহিত হবে, এর জন্য সরকারকে কোন সাংবিধানিক বিপদের সম্মুখীন করবো না। এ আশ্বাস আমরা এখনও দিচ্ছি। (গোলমাল) আমরা কাউন্সিলে রিজেক্ট করতে পারি। স্যার, এরা সহযোগিতার কথাও বোঝেন না, এদের সামনে কথা বলাই মুশকিল। আমরা বিপদে ফেলতে পারি, আমরা কাউন্সিলে দেরী করাতে পারি, আমরা ষ্টল করতে পারি। আমরা যা খুশী তাই করতে পারি। কিন্তু আমরা করবো না।

**শ্রীযতীন চক্রবর্তী:** মাননীয় স্পীকারমহাশয়, বিরোধী দলের নেতা আমাদের যে আশ্বাস দিয়েছেন সেটা বললেন, কিন্তু আমরা তাঁর আশ্বাসের উপরও নির্ভর করেছি, সঙ্গে সঙ্গে আমরা সতর্কও ছিলাম যার জন্য আগামীকাল এই এ্যাপ্রোপ্রিয়েশান বিলটা পাশ করিয়ে নেবার পর শনিবার তিনটার সময় আমরা কাউন্সিলের মিটিং ডেকেছি ওখানে দেবার জন্য। উনি যে কণ্টিনজেন্সির কথা বলেছেন ও'র দলের লোকেরা যদি ও'র কথা না শোনেন, যদি সে রকম বিপদের সৃষ্টি করেন তাহলেও আমরা এখানে ১৪ দিন সময় রেখেছি যাতে ৩১ তারিখের মধ্যে এটা পাশ করিয়ে নিতে পারবো। উনি যেন ভয় না দেখান।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়:** স্যার, আমার দলের লোকেরা যা ২।৩ দিন ধরে এখানে দেখেছি সে রকম নয়, যা আমি বলবো তাঁরা সেই রকমই শুনবেন। এ বিষয়ে আপনারা নিশ্চিন্ত থাকতে পারেন যে কাউন্সিলে কোন বিপদ হবে না। কারণ কংগ্রেস সংসদীয় দলের প্রত্যেকটি সভ্য ডিসিপ্লিন মেনে চলবেন, আমি যা বলবো তাই শুনবেন এ বিশ্বাস আমি রাখি। (গোলমাল) এই দেখুন অবস্থা, এ'দের নেতা নেই কেউ?

**শ্রীযতীন চক্রবর্তী:** মাননীয় স্পীকারমহাশয়, সিদ্ধার্থবাবু যে আশ্বাস আমাদের দিয়েছেন তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি, কিন্তু তবুও আমরা কোন দিন কংগ্রেসের প্রতিশ্রুতির উপর নির্ভর করিনি বলেই আমরা এই সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করেছি।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়:** মাননীয় অধ্যক্ষমহাশয় আমার সত্যিকারের হাসি পাচ্ছে, হাসি পাচ্ছে এই দেখে যে এখনও কোন কথা বলিনি এতেই যদি এই হট্টোগোল হয় তাহলে যখন আসল কথায় আসবো তখন যে এ'রা কি করবেন তা ভেবে পাচ্ছি না। আমি গোড়াতে শুধুমাত্র এইটুকু বলেছি যে কংগ্রেস দল থেকে কোন সাংবিধানিক বিপদের সম্মুখীন আমরা এই সরকারকে হতে দেবো না। সেটা বলা কি অন্যায় হয়েছে, সেই প্রশ্নটা আমি মুখ্যমন্ত্রীকে করছি। সেই জন্য মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি তাঁর দলের লোকদের একটু [illegible] কথাগুলি শুনতে। দ্বিতীয়তঃ, এ্যাপ্রোপ্রিয়েশন বিলে কোন রাজনৈতিক আক্রমণ আমরা করবো না, করতে পারিও না। কেননা মুখ্যমন্ত্রী অত্যন্ত পরিষ্কারভাবে আমাদের বলে দিয়েছেন, তার জন্য তাকে ধন্যবাদ দিচ্ছি যে এই বাজেট পূর্বতন সরকার তৈরী করে গিয়েছেন তাই এই বাজেট সম্বন্ধে এই সরকারকে দায়ীও করতে পারি না, কোন রাজনৈতিক সমালোচনাও করতে পারব না, করবোও না। কিন্তু আমাদের বক্তব্য এই সভাতে রাখতে গিয়ে বিতর্কের মাধ্যমে আমাদের বিরুদ্ধে যে সমালোচনা এবং অভিযোগ শুনলাম তার সম্বন্ধে কিছু বলা আমি বোধ করি আমার দায়িত্ব, আমার কর্তব্য বিরোধী দলের নেতা হিসাবে। তিন রকমের অভিযোগ তাঁরা রেখে গিয়েছেন, প্রথমতঃ ২০ বছর, ২২ বছর ধরে কংগ্রেস দেশের কিছু করেনি, একটু সামান্য কিছুও করেনি, দেশের মানুষ তাই কংগ্রেসকে প্রত্যাখান করেছে। ভাল কথা। দ্বিতীয়তঃ তাঁরা বলেছেন যে কংগ্রেসের কবর হয়ে গিয়েছে, আমরা এখানে ৫৫টি ভূত এসে দাঁড়িয়েছি। ভাল কথা। (হট্টগোল) ৫৫ লক্ষ জাগ্রত মানুষ বাংলা দেশের ৫৫টি ভূতকে এখানে এনে দাঁড় করিয়েছে। তৃতীয়তঃ, ব্যক্তিগত আক্রমণ শুনে যাচ্ছি বলবার কিছু নেই। এখন এক ভদ্রলোক বোধহয় বিভূতি বাবু, সাধন বাবু দক্ষিণ কম্যুনিষ্ট ওখান থেকে বললেন এবং আমাদের বিভিন্ন কংগ্রেসী সদস্যদের ব্যক্তিগতভাবে আক্রমণ করলেন। আমার নিজের সম্বন্ধে বললেন যে আমি নাকি ব্রিফলেস ব্যারিষ্টার, তাঁর কাছ থেকে আমরা কোন বক্তব্য শুনতে চাই না। আমি ব্রিফলেস ব্যারিষ্টার মেনে নিচ্ছি, আমরা ভূত মেনে নিচ্ছি, কংগ্রেস

জনসাধারণের দ্বারা প্রত্যাখ্যাত মেনে নিচ্ছি, কংগ্রেস কিছু করেনি, কংগ্রেস একেবারে বাংলাদেশের মানুষকে সর্বনাশের পথে নিয়ে গিয়েছে, অগ্রগতি সামান্যও হয়নি কংগ্রেস আমলে। মাননীয় অধ্যক্ষমহাশয়, ১৯৪৭ সালের ১৫ই আগষ্ট ভারতবর্ষ যখন স্বাধীন হল এবং আমরা বিভক্ত বাংলাদেশের মানুষ হলাম প্রথম বাজেট যেটা নলিনীরঞ্জন সরকার প্লেস করেছিলেন হাউসের সামনে গৃহীত হবার জন্য, আমার কাছে তার একটা কপি আছে, তখন রাজস্ব আয় ছিল কেন্দ্রীয় সাহায্য ছাড়া বাংলাদেশের মাত্র ১৭ কোটি টাকা। ১৯৪৭ সালে কেন্দ্রীয় সরকারের ২ কোটি টাকা বাদ দিয়ে বাংলাদেশের রাজস্বর আয় ছিল মাত্র ১৭ কোটি টাকা। সেই ১৯৪৭ সালের ১৭ কোটি টাকা যেটা রাজস্ব আয় ছিল সেটা আজ ২২ বছর পরে ২২২ কোটি ৯৩ লক্ষ টাকা হয়েছে, ১৩ গুণ রাজস্ব আয় ২২ বছরে বেড়ে গিয়েছে। আমি সদস্যদের আহ্বান করছি যে কোন একটা দেশের ইতিহাস থেকে আমাকে দেখিয়ে দিন যে ১৩ গুণ রাজস্ব আয় বেড়ে গিয়েছে বাংলাদেশের মত সমস্যাপূর্ণ একটা দেশে।

(**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** তাহলে আপনারা গদি হারালেন কেন?)

আমরা হেরেছি কেন জানেন? ঐ বীরেনবাবুর মত ব্যক্তিদের ৮ লক্ষ টাকা দিয়ে পুরানো বাড়ী কেনার জন্য হেরেছি। উনি আজকে সর্বহারা হয়ে এসেছেন কিন্তু ও'দের মত লোকেই সাহায্য করতে গিয়ে, ৮ লক্ষ টাকা দিয়ে পুরানো বাড়ী কেনার জন্য ডাঃ বিধান রায়ের কাছে গিয়ে ধর্না দিয়েছিলেন, এখন জ্যোতিবাবু আছেন দেখুন সর্বহারা হয়ে তাঁর কাছ থেকে আরও ৮ লক্ষ টাকা নিতে পারেন কিনা।

(**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** আমি আপনার মত একবার এপাশে একবার ওপাশে যাই না।)

(তুমুল হট্টগোল)

[3-25—3-35 p.m.]

স্যার এখানে আমার বক্তব্য হচ্ছে যেখানে ১৭ কোটি টাকা রাজস্ব ছিল সেটা হয়ে গিয়েছে ২২২ কোটি ৯৩ লক্ষ টাকা, ১৩ গুণ বেড়ে গিয়েছে। ১৯৭৭ সালে অবিভক্ত বাংলার শেষ অর্থমন্ত্রী যে বাজেট তখন করেছিলেন এই সভায় দেখা গিয়েছে রাজস্ব আয় ছিল ৩১ ৩ কোটি টাকা। সমস্ত বাংলাদেশ জুড়ে যেখানে রাজস্ব আয় ছিল ৩১ ৩ কোটি টাকা সেই জায়গায় ১৯৬৯ সালে মুখ্যমন্ত্রী যে বাজেট আমাদের সামনে রেখেছেন তার থেকে পার্থক্য দেখবেন রাজস্ব বেড়ে গিয়ে হয়েছে ২২২ কোটি ৯৩ লক্ষ টাকা।

(তুমুল হট্টগোল)

I have matched my wits against much more brilliant persons than any one of you in this House. I am prepared to meet any one of you.

আপনারা এক এক করে ২১৯ জন সদস্য আছেন প্রশ্ন করুন আমি তার উত্তর দিতে রাজী আছি, আমি প্রত্যেকের জবাব দেবো কিন্তু সকলে মিলে একত্রে চীৎকার করলে এটা বিধানসভা হয় না, এটা গোলমালের জায়গা হয়। আমি বিরোধী দলের নেতা হিসাবে বিরোধী দলকে এইভাবে অপমানিত হতে দেব না যতদিন আমি নেতা থাকবো ততদিন আমি আমার বক্তব্য এই সভাতে রাখবই কেউ কোন দিনই আমাকে থামাতে পারবেন না। এখানে দেখছি যে ঐ বামপন্থী কম্যুনিস্টরাই আমার কণ্ঠরোধ করবার জন্য চেষ্টা করছেন কিন্তু আমার কণ্ঠরোধ করতে পারবেন না। সেই দিনই একমাত্র আমার কণ্ঠরোধ করতে পারবেন যেদিন আমি নিহত হবো। আজকে বিশ্ববিদ্যালয়ের প্রাঙ্গণে কি হচ্ছে সেটা কি দেখে এসেছেন?

(তুমুল হট্টগোল)

**শ্রীযতীন চক্রবর্তী:** স্যার, আমাদের বিরোধী দলের নেতা কেন এত উত্তেজিত হচ্ছেন বুঝতে পারছিনা। উনি বলছেন যে চারিদিক থেকে আজকে ও'কে আক্রমণ করছে। এটাত ও'র গৌরবের কথা কারণ উনি তো আজকে অভিমন্যু।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়:** স্যার, এজন্য আমি ও'দের ধন্যবাদ জানাচ্ছি।

**মিঃ স্পীকার:** আপনারা এত ভয় পাচ্ছেন কেন? যাঁরা উইক, দুর্বল, তাঁরাই ভয় পায়। আপনারা এখন চুপ করুন, উনি বলুন এবং তারপরে আপনারা ও'র জবাব দিতে পারবেন। যে রকম ভাবে মিটিং চলে সেই রকম ভাবেই চলবে, বাংলা দেশের বিধান সভার কোন অসুবিধা আমি সহ্য করবো না।

**শ্রীসিদ্ধার্থশংকর রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কথাটা আমি বলছিলাম, কতগুলি পরিসংখ্যান আপনাদের সামনে রয়েছে খরচ সম্বন্ধে। যতই চিৎকার করুন না কেন আমি তার জন্য প্রস্তুত, আমি তাতে ভয় পাই না। তবে সরকার পক্ষের সদস্যদের কাছ থেকে আমি এটুকু সভ্যতা আশা করব যে তাঁরা আমাকে আমার বক্তব্য রাখতে দেবেন। আমার বক্তব্য গ্রহণ করুন না করুন ভিন্ন কথা, আমি আমার বিবেকের দ্বারা পরিচালিত হব এবং বক্তব্য রাখব। যাহোক, ১৯৪৮-৪৯ সালে স্বাধীনতার পর আমাদের শিক্ষা খাতে যেখানে খরচ ছিল মাত্র ২ কোটি ১৪ লক্ষ ৫৩ হাজার টাকা আজকে সেই ব্যাপার হয়েছে ৫৫ কোটি ৬৭ লক্ষ টাকা। এটা কি অবনতির লক্ষণ? এতে কি উন্নতি কিছুই হয়নি মেডিকেল খাতে ১৯৪৮-৪৯ সালে যেখানে খরচ হয়েছিল ১ কোটি ৬ লক্ষ ৬৯ হাজার টাকা, আজকে সেখানে মুখ্যমন্ত্রী বায়-বরাদ্দ চাচ্ছেন ১৬ কোটি ৮৭ লক্ষ টাকার। ১৯৪৮-৪৯ সালে পাবলিক হেল্থে যেখানে ছিল ৪৮ লক্ষ ৯৪ হাজাব টাকা আজকে সেখানে বায়-বরাদ্দ চাচ্ছেন ১০ কোটি ৪৬ লক্ষ টাকাব। ১৯৪৮-৪৯ সালে কৃষি খাতে যেখানে বরাদ্দ ছিল ২ কোটি ৩১ লক্ষ ১২ হাজাব টাকা, আজকে সেখানে মুখ্যমন্ত্রী ব্যয়-বরাদ্দ চাচ্ছেন ১৫ কোটি ২৫ লক্ষ টাকার। এটা কি অবনতির লক্ষণ? এটা কি সর্বনাশেব পথে নিয়ে যাবার লক্ষণ? ২২ বছরে শুধু ১৩।১৪ গুণ বাডান হয়নি, বাজস্বও বেড়েছে। কংগ্রেস কি কিছুই করেনি? আজকে আমরা সকলে যে ২৫০ টাকা করে মাইনে পাচ্ছি, বাংলাদেশের মানুষের যে টাকা আপনারা পকেটে করে নিয়ে যাচ্ছেন সেটা ২২ বছবে রাজস্ব বেড়ে গিয়েছে বলেই হয়েছে এবং সেটাও কংগ্রেস সরকারের কৃতিত্ব। আজকে খরচ বেড়েছে ঠিক, কিন্তু সংগে সংগে রাজস্ব আয়ও বেড়েছে। আমি ব্যক্তিগতভাবে কৃতিত্বের দাবী করি না কারণ আমি মাত্র ৯ মাস মন্ত্রীসভায় ছিলাম। কিন্তু বর্তমান মুখ্যমন্ত্রী কৃতিত্বের দাবী করতে পারেন কারণ তিনি ১৩ বছর কংগ্রেসেব মন্ত্রী ছিলেন। তিনি শুধু মন্ত্রী ছিলেন না, তিনি একজন নেতা ছিলেন এবং তাঁবাই পরিকল্পনা করেছিলেন। আমাদের ভুল ভ্রান্তি হয়ত হয়েছে, অন্যায় কিছু কিছু হয়ত হয়েছে, কিন্ত কংগ্রেস কিছুই করেনি এটা কখনও স্বীকার কবব না। ডাইনে-বাঁয়ে সামনে পেছনে যত খুসী জোবে বলুন কংগ্রেস কিছুই করেনি আমি তা কখনও স্বীকাব কবব না এবং বাংলা দেশেব মানুষও তা স্বীকার করবে না। আপনাদের সমালোচনা অসত্য। শতকরা ৪২ জন মানুষ আজও কংগ্রেসকে সমর্থন করেছেন।

(এ ভয়েসঃ মহলানবীশ কমিটি কি বলেছেন?)

মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি আর একটা কথা বলতে গিয়েছিলাম একজন মাননীয় সদস্য আমার সেই কথারই অবতারণা করেছেন। মাননীয় সদস্য বললেন মহলানবীশ কমিটি কি বক্তব রেখেছেন?

[3-35—3-45 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে শ্রদ্ধা সহকারে একটা বক্তব্য রাখছি। আমাদের দিক থেকে যখনই কোন বক্তা উঠছেন ওদিক থেকে অনেক রকম আপত্তি করা হচ্ছে, চেষ্টা করা হচ্ছে আমাদের বক্তৃতা না দেবার। আমি আরও কয়েকদিন দেখবো। আমাদের পক্ষের বক্তাদের যদি এই রকম ব্যবহারের সম্মুখীন হতে হয় আমরাও ৫৫ জন সভ্য আছি, আমরাও যদি এখানকার বিতর্ক বন্ধ করতে চাই এবং বন্ধপরিকর হই তবে সেটা করতে পারব, সেটা কিন্তু আমি বলে রাখছি। আমরা বন্ধ করব না, আরও ৮।১০ দিন দেখব, যদি এভাবে চলে গণতান্ত্রিক মতে বাধাদান করা হয়, অন্য তরফের বক্তব্য যদি আমাদের শোনাতে চান, ওদের নেতার বক্তব্য যদি আমাদের চুপ করে শোনাতে চান, তাহলে আমাদের বক্তব্য একটু শুনবেন।

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আমি উভয় পক্ষের সদস্যদের অনুরোধ করব, একটা গুরুতর আলোচনা হচ্ছে বাজেটের উপর বিরোধী পক্ষের একটা বিশেষ স্থান আছে এখানে, আবার তাদের নেতার একটা সম্মানীয় স্থান আছে, তাঁরা কেউ বললে কারও বাধাদান করা উচিত নয়। যদি কোন কথা আপত্তিকর হয় তাহলে জবাব দেওয়ার সময় তার সুষ্ঠুভাবে দিতে হবে। এই রকম গোলমাল করে হাউসের শান্তি নষ্ট করা ঠিক নয়। আমি সব পক্ষকেই অনুরোধ করব, দয়া করে শান্তিতে সব শুনুন।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষমহাশয়, মাননীয় এক সদস্য মহলানবীশ কমিটির রিপোর্টের কথা বললেন, আমিও এ বিষয়ে কিছু বলতে যাচ্ছিলাম। নিশ্চয়ই মহলানবীশ রিপোর্টে আছে তদন্ত করার কথা। কিন্তু কে নিযুক্ত করেছিল মহালানবীশ কমিটি? যুক্তফ্রন্ট সরকার? কমিউনিস্ট পার্টির কংগ্রেস সরকারই নিযুক্ত করেছিলেন তথ্য সংগ্রহ করার জন্য, প্রকৃত তথ্য জানবার জন্য ভারতবর্ষের অর্থনৈতিক কাঠামো কি হচ্ছে না হচ্ছে সুষ্ঠুরূপে জানবার জন্য কংগ্রেস সরকার এটা নিযুক্ত করেছিলেন। কেবলমাত্র মহালানবীশ কমিটি রিপোর্ট নয়, হাজার হাজার কমিটি নিযুক্ত হয়েছে, এই কমিটির রিপোর্টে কোথাও কোথাও হয়ত কংগ্রেসের নীতির বিরুদ্ধেও বলেছেন, সেটাই গণতান্ত্রিক উপায়। তাইতো বলি গণতন্ত্রের জয় হয়েছে। আজকে দেখুন ভারতবর্ষ ১৯৪৭ সালে স্বাধীনতা লাভ করল, তুলনা করে দেখুন দাক্ষিণপূর্ব এশিয়ার সঙ্গে, ভারতবর্ষের সঙ্গে পাকিস্তানের, তুলনা করুন ভারতবর্ষের সঙ্গে বার্মাদেশের, ভারতবর্ষের সঙ্গে ইন্দোনেশিয়ার তুলনা করুন, ভারতবর্ষের সঙ্গে মালয়েশিয়ার তুলনা করুন ভারতবর্ষের সঙ্গে ভিয়েতনামের তুলনা করুন, সেই সব দেশে কি হয়েছে? আর ভারতবর্ষে? গণতান্ত্রিক উপায়ে সবকার বদলে গেছে, ২০।২২ বছর ধরে যে সরকার ছিল সেই সরকার হঠাৎ ব্যালট বাক্সের মাধ্যমে বিদায় গ্রহণ করল, যে সরকার ২২ বছর ধরে প্রতিষ্ঠিত ছিল বাংলাদেশের গদিতে সেই সরকারের মুখ্যমন্ত্রী বললেন মানুষের রায় মেনে নেব। তিনিতো একথা বলেন নি - পুলিশ আমাদের হাতে আছে, সৈন্য সামন্ত আমাদের হাতে আছে, কমিউনিস্ট দেশে যেমন হয়, জোর করে বিধানসভায় ঢুকে বসে থাকব, আমরা তো মেনে নিয়েছি বাংলাদেশের মানুষের রায়, আমরা গণতান্ত্রিক রায় মেনে নিয়েছি, আমরা ঘোষণা করেছি গণতন্ত্রের জয় হয়েছে।

এতে দুঃখের কিছু নেই। প্রকৃতপক্ষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই জয়-বিজয়ের পর মানুষ বিজিত হলে তার প্রকৃত চরিত্র বোঝা যায়। পরাজিত হবার পর আমরা কিভাবে চলি, আমাদের মনোভাব কি, আমরা কতদূর নিজেদের আত্মসমালোচনা করতে পারি, সেটাই হবে প্রধান প্রশ্ন। মানুষ আমাদের যখন বিচার করবে যে নির্বাচনে পরাজিত হবার পর যদি ক্রোধে উন্মত্ত হয়ে মারামারি কাটাকাটি করতে সুরু করি তাহলে মানুষ বলতো তোমাদের চরিত্র খারাপ। পরাজিত হবার পর বাংলা দেশের মানুষের রায় আমরা মেনে নিয়েছি এবং মেনে নিয়ে আমরা চেষ্টা করবো বাংলা দেশের মানুষকে কিভাবে সেবা করি, কি ভুল আমরা করেছি, কি অন্যায় করেছি, কোথায় কি করেছি সেগুলি পরিষ্কার আমরা জানতে চাই। মার্কসিস্ট কমিউনিস্ট বেঞ্চ থেকে যতই চীৎকার করুন আমাদের নীতি বদলাতে পারবেন না। আমাদের মনোভাব বদলাতে পারবেন না। বাংলা দেশের মানুষের সেবা সুষ্ঠুভাবে কি করে করা যায় তার জন্য অহরহ

চেষ্টা করবে। সে বিষয়ে কোন সন্দেহ নেই। আমাদের কণ্ঠরোধ করতে পারবেন না। গণতন্ত্র ভারতবর্ষে জাগ্রত। গণতন্ত্রে কোন দলের কণ্ঠরোধ করতে পারা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমরা চাই ৫ বছর ধরে বাংলা দেশের সুষ্ঠুভাবে শাসন কার্যভার চালিয়ে যান। থাকুন ৫ বছর ধরে অধিষ্ঠিত বাংলা দেশের গদিতে। দেখুন বাংলা দেশের মানুষের সমস্যার সমাধান কিভাবে করা যায়। আমি আগেও বলেছি এখনও বলছি যদি গণতান্ত্রিক উপায়ে শান্তিপূর্ণভাবে আইন শৃঙ্খলা বজায় রেখে কাজ করেন তাহলে আমাদের কোন আপত্তি থাকবে না। আমি তাই এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল সম্বন্ধে বিতর্কে যোগদান করার সুযোগ নিয়ে একটি কথা আপনার মাধ্যমে এই সভার সামনে উপস্থিত করতে চাই—বসবার আগে। বিশ্ববিদ্যালয় সম্বন্ধে কিছু আমি বলতে চাই। আজকে সেখানে কি সব ঘটেছে এবং ঘটছে তা জানি না এবং এখন কি সব ঘটছে তা জানি না। কানাঘুসোয় যা শুনেছি, কিছু কিছু মন্ত্রীরা নাকি গেছেন সেখানে। তার আগে কতকগুলি কথা বলতে চাই, সেগুলি বাংলাদেশের মানুষের জানা দরকার। এই সভার মাধ্যমে আমি বাংলাদেশের মানুষকে জানাতে চাই। আসলে এই যে গোলমাল, শুরু হয়েছে তার উৎস হচ্ছে ক্যালকাটা ইউনিভার্সিটি স্টুডেন্ট কাউন্সিল ইউনিয়ন। একটা নির্বাচন হয়েছিল জুলাই-অগাস্ট মাসে ১৯৬৮ সালে। সে নির্বাচনের পর কোন দলই সংখ্যাগরিষ্ঠতা লাভ করতে পারে নি এককভাবে। তার ফলে সিন্ডিকেটের সম্মতি নিয়ে বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলার ১৯৬৯ সালের ফেব্রুয়ারী মাসে সেখানে যে পুরাতন ইউনিয়ন ছিল যারা সদস্য ছিল তাদের এক্সটেনসন করে মেয়াদ বাড়িয়ে দিলেন। যার ফলে ছাত্র পরিষদ থেকে প্রতিবাদ করা হোল যে ইলেকসন হবার পূর্বে মেয়াদ বাড়িয়ে দেওয়া নির্বাচন সাসপেন্ড করা এই সব ক্ষমতা আপনাদের আছে। কিন্তু নির্বাচন একবার অনুষ্ঠিত হয়ে গেলে আপনাদের আইনগত কোন ক্ষমতা নেই মেয়াদ বাড়ানোর-এই কথা বলেছে ছাত্র পরিষদ—তারা-বলেছে যখন অগাস্ট মাসে নির্বাচন হয়ে গেছে সেই নির্বচনের ৮।১০ মাস পর ১৯৬৯ সালের ফেব্রুয়ারী মাসে পুরাতন ইউনিয়নের লাইফ এক্সটেনসন করে দেওয়ায় তারা প্রতিবাদ করতে চেয়েছে ভাইস-চ্যান্সেলারের কাছে গণতান্ত্রিকভাবে আলাপ-আলোচনার মাধ্যমে তাদের বক্তব্য আলোচনা করতে চেয়েছে। নকশালবাড়ী কমিউনিস্ট ছাত্র সংস্থা যেটা আছে তাদের অভিযোগ ছিল যে বেআইনী-

[3-45 - 3-55 p.m.]

ভাবে ইউনিয়নের লাইফ এক্সটেনসন করে দেওয়া হয়েছে। কিন্তু তাদের পথ তাদের মত অন্য। ছাত্র পরিষদের সঙ্গে নকশালবাড়ী ইউনিয়নের পথ সম্পূর্ণ আলাদা। তাই আমরা ছাত্র পরিষদের তরফ থেকে প্রতিবাদ করেছিলাম গণতান্ত্রিক উপায়ে, আমরা চেয়েছিলাম ভাইস-চ্যান্সেলারকে আমাদের সঙ্গে বসতে, সকল দলের সঙ্গে বসতে তিনি রাজী হয়েছিলেন। কথা ছিল তাঁর সঙ্গে [illegible] মীমাংসা [illegible] কিন্তু [illegible] নিয়ে ভাইস-চ্যান্সেলার মহাশয় [illegible] করতে পারেন [illegible] জানি না [illegible]। আমরা প্রস্তুত আছি বসতে কিন্তু নকশালবাড়ী ছাত্রসংস্থা [illegible] মানলেন না। তারা নিজেদের পথ অনুযায়ী কাজ করতে আরম্ভ করলেন, ফলে তারা ভাইস-চ্যান্সেলারকে ঘেরাও করলেন। সেই ভাইস-চ্যান্সেলারকে যে সমস্ত প্রফেসররা সেই ঘেরাও থেকে বাঁচালেন আবার তাঁদের বিরুদ্ধে অভিযোগ করলেন। কালকে [illegible] দেখতে পেলাম যে ইউনিভার্সিটি প্রাঙ্গণে খুব গোলমাল হয়েছে। বেলা দেড়টা থেকে গোলমাল হয়েছে, ঘেরাও হয়েছে। আরও আমরা দেখতে পেলাম যে পুলিস সেখানে যায় নি সাধারণত যাওয়া উচিত নয় পুলিশের বিশ্ববিদ্যালয় প্রাঙ্গণে, সাধারণত নিশ্চয়ই ঢোকা উচিত নয় একশোবার বলব কিন্তু প্রশ্ন হচ্ছে যে পুলিশ ঢুকলো না ঠিক আছে কিন্তু একটা প্রাইভেট মিলিসিয়ার কি সেখানে ঢোকা উচিত? ইউনাইটেড ফ্রন্ট ভলেনটিয়ার্স কারা জানি না—সেখানে ফরোয়ার্ড ব্লক, এস এস পি, দক্ষিণ কমিউনিস্ট, বাম কমিউনিস্ট এদের সদস্য ছিল কি না জানি না, আর এস পি সদস্য ছিল কি না জানি না, কিন্তু একটি ভলেনটিয়ার গ্রুপ প্রাইভেট মিলিসিয়া একটি দল প্রায় হাজার জনের বেশী শুনেছি তারা লাঠি ছোরা বোমা নিয়ে ইউনিভার্সিটি প্রাঙ্গণে প্রবেশ করেছিল। ইউনিভার্সিটি প্রাঙ্গণে নিশ্চয় পুলিশের প্রবেশ করা উচিত নয়। কিন্তু প্রাইভেট মিলিসিয়ার কি প্রবেশ করা উচিত। তবে শিবসেনার সঙ্গে এই ভলেনটিয়ার ফোর্সের তফাৎ কোথায়? লাচিৎ সেনার সঙ্গে এই প্রাইভেট মিলিসিয়া যারা

বিশ্ববিদ্যালয়ের প্রাঙ্গণে প্রবেশ করেছিল তাদের প্রভেদ কোথায়? কোথায় গিয়ে আমরা দাড়াবো। বুঝলাম, যে বিশ্ববিদ্যালয় প্রাঙ্গণে পুলিশ ঢুকতে পারে না। কিন্তু কাল যে যুবকটি নিহত হোল সে তো ইউনিভার্সিটি প্রাঙ্গণের মধ্যে হয় নি। প্যারী সরকার স্ট্রীটে হয়েছে এটা খবরের কাগজে দেখেছি। বেলঘোরিয়া থেকে যুবকটি এসেছিলেন, ঐ প্রাইভেট মিলিসিয়া [illegible] তিনি [illegible] একজন ছিলেন। সেটা তো ইউনিভার্সিটির প্রাঙ্গণের বাইরে। সেখানে পুলিশ কি করলো? সেখানে কেন কোন পুলিশ প্রটেকশন দেওয়া হয় নি কেন বোমা মারা হল [illegible]? কোন জায়গায় খবর পওয়া যায় নি যে এই রকম হাজারজন মানুষ ইউনাইটেড ফ্রন্টের ভলেন-টিয়ার তারা প্রবেশ করবে ইউনিভার্সিটি প্রাঙ্গণে এবং পরে সেখান থেকে বেরিয়ে যাবে। তার পর তারা কি করলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হিন্দু হোস্টেল তারা আক্রমণ করলেন। হিন্দু হোস্টেলের ডেপুটি সুপারিনটেনডেন্টকে জিজ্ঞাসা করুন ডাঃ অমল মুখার্জি তিনি সুপারিন-টেনডেন্ট, প্রফেসার পি সি কর্মকার তিনি অ্যাসিস্টান্ট সুপারিনটেনডেন্ট তাদের গিয়ে জিজ্ঞাসা করুন তারাই বলবেন যে হিন্দু হোস্টেল আক্রমণ করা হয়। দরজা ভেঙ্গে ঢুকে পড়েছে সেই প্রাইভেট মিলিসিয়া। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব তিনি ছাত্রদের ডাকুন তারা একথা বলে যায় কিনা দেখুন। তারা দরজা ভেঙ্গে ঢুকে সুপারিন্টেনডেন্ট, অ্যাসিস্টট্যান্ট সুপারিন্টেন-ডেন্টকে আক্রমণ করেন। দিজ টু রেসপেকটেড পার্সনস হ্যাভ বিন অ্যাসাল্টেড। ঘটনার সুরুতে সুপারিনটেনডেন্ট মহাশয় গোলমাল মেটাবার চেষ্টা করেন। কিন্তু তিনি মেটাতে পারেন নি। শ্রী আর এন সেনগুপ্ত মহাশয় পুলিশকে খবর দিলেন—সুপারিনটেনডেন্ট মহাশয় পুলিশকে খবর দিলেন, প্রিন্সিপ্যাল প্রেসিডেন্সি কলেজের শ্রী সেনগুপ্ত মহাশয় বললেন পুলিশকে খবর দিন হিন্দু হোস্টেল আক্রান্ত—পুলিশ এলো না, কেউ সাহায্য করতে এলো না। ওখানকার ছাত্রদের উপর আক্রমণ করা হোল, তারা কোন রাজনৈতিক দলের নয়, তারা বিভিন্ন কলেজের। নকশালবাড়ীর আড্ডা সেটা নয় গিয়ে খোঁজ করে দেখবেন ছিল এক কালে মুখ্য-মন্ত্রী জানেন—সেখানে আজকে একটা তদন্ত কমিশন বসান না একটা হাইকোর্টের জজকে দিয়ে। করা উচিত। এরকম জিনিষ হতে দেওয়া উচিত নয়। জানা উচিত কি হচ্ছে বাংলাদেশে আজকে। তারা গেল এবং সেখানে গিয়ে যত ছাত্র ছিল তাদের মারধর করে এল। জোড়াসাঁকো থানায় খবর দেওয়া হল কিন্তু কোন সাহায্য পাওয়া গেল না। রাইটার্স বিল্ডিংসএ কনট্যাক্ট করার চেষ্টা করলেন, কিছু হল না। তারা বলে গিয়েছে যাবার আগে, 'আবার শনিবার আমরা আসছি।' এখন কথা হচ্ছে মাননীয় অধ্যক্ষমহাশয় এই রকম অবস্থা যদি চলে তবে তো বিশ্ববিদ্যালয় বন্ধ হয়ে যাবে, কোন কাজকর্ম হবে না। আর কলকাতা শহরের আইন, শৃঙ্খলা যদি এই রকম ভাঙ্গতে থাকে তাহলে খুবই চিন্তার বিষয়। আমি চাই না। আমি চাই না আইন শৃঙ্খলা ভেঙ্গে পড়ুক। আমি চাই আপনাদের নেতৃত্বে বাংলা দেশ সমৃদ্ধিশালী হয়ে উঠুক আমি চাই বাংলা দেশে [illegible] আসুক বাংলা দেশে যে কলকারখানা বন্ধ হয়েছিল [illegible] ঘটুক, বাংলা [illegible] পাওনা [illegible] টাকা পয়সা [illegible] আসা [illegible] চাই। কিন্তু এই [illegible] হয় [illegible] কোথায় দাঁড়িয়ে আছি। কি হবে আমাদের? আজকে একটা পার্টি মিলিসিয়া গেল ইউ এফ এর আর একটি পার্টির মিলিসিয়া যদি [illegible] মিলিসিয়া [illegible] হবে নাকি? [illegible] গিয়ে বোমা ফেলা বন্ধ করে বুঝতে পারি। কিন্তু একটা পার্টি মিলিসিয়া গিয়ে বন্ধ [illegible]। প্রথম দিন যখন এই বিধানসভায় আপনার স্টাফ ফোর্স আমাদের প্রোটেকসন দেয় নি, দিতে পারে নি তখন যুক্তফ্রন্টের কর্মীরা সেখানে লাল রংএর ব্যাজ পরে দাঁড়িয়েছিল। আমি নিন্দা করছি না, তাঁরা অত্যন্ত ভদ্র ব্যবহার করেছেন। যুক্তফ্রন্টের যেসব ভলেনটিয়ার ছিলেন এখানে [illegible] জন্য তাঁরা অত্যন্ত ভদ্র ব্যবহার করেছেন। কিন্তু কথাটা হচ্ছে, নীতিগত প্রশ্নে সরকারী গৃহে বিধানসভায় প্রাইভেট ভলেনটিয়ার ফোর্স, প্রাইভেট মিলিসিয়া তৈরী হবে! এই কি বাংলাদেশের ভবিষ্যৎ? আমরা কি এই জিনিষের আজ সম্মুখীন হয়েছি। এই জিনিসটা আজ চিন্তা করে দেখুন আপনারা যারা চান বাংলাদেশে শান্তি বিরাজ করুক, তাঁরা নিশ্চয় আমার কথা মানবেন। যারা চায় বাংলাদেশে আইন শৃঙ্খলা ভেঙ্গে পড়ুক,—তাঁরা জেনে রাখুন বাংলা দেশের হাজার হাজার লক্ষ লক্ষ মানুষ চায় বাংলাদেশে শান্তি ফিরে আসুক। তাঁরা বুঝবেন আমার বক্তব্য।

আজকে তাই মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব, ঐ মুখ্যমন্ত্রী এসে গিয়েছেন তাঁকেও অনুরোধ করব, অনুসন্ধান করুন, বিচার বিভাগীয় তদন্ত করুন। বিচার বিভাগীয় তদন্ত আপনারা অনেকবার দাবী করেছেন যখন বিরোধী দলে ছিলেন। বিচার বিভাগীয় তদন্ত করে কি ব্যাপারটা ঘটছে বিশ্ববিদ্যালয়ে সেটা দেখুন। যদি বিচার বিভাগীয় তদন্ত করতে না চান তবে আপনি ডেকে পাঠান ছাত্র প্রতিনিধি যারা আছেন তাঁদের ডেকে পাঠান, ভাইস-চ্যান্সেলরকে ডেকে পাঠান, তাদের সঙ্গে কথাবার্তা বলে ব্যবস্থা করুন। বাংলা দেশে শান্তি ফিরে আসুক। এই বলে আমাকে কিছু বেশি সময় দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ জানিয়ে স্পীকারমহাশয় আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-55 4-05 p.m.]

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আগেই বলেছি, এই যে বিল এনেছি এটা ঠিক আমাদের তৈরী নয়, কংগ্রেস করে গিয়েছিল বলে উত্তরাধিকারসূত্রে আমাদের এটা অনুসরণ করতে হচ্ছে এবং তাই এতে আমাদের নিজেদের বক্তব্য খুব বেশী ফুটিয়ে তোলা যায় নি। মাননীয় সদস্য গনি খান চৌধুরী সাহেব বলেছেন যে প্ল্যানিং কমিশন মানে প্ল্যান্ড ইন্টারভেনসন। অর্থাৎ প্রাইভেট এবং পাবলিক সেক্টর থাকার এবং সরকার তাতে ইন্টার-ভেনসন করবে দরকার মত। আমরা কোনদিন বলিনি দেশে প্ল্যানিং থাকবে না। প্ল্যান্ড ওয়ে ছাড়া দেশের মঙ্গল হয় না। কিন্তু প্ল্যান-এর একটা উদ্দেশ্য নিয়ে প্ল্যানিং করা হয়েছিল। প্রত্যেকবার পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে বই বার হয় তাতে উদ্দেশ্য থাকে। মাননীয় সিদ্ধার্থবাবু বলে গেলেন যে কোন উন্নতি হয় নি। আমরা একথা বলি নি, তবে যতটা হওয়া উচিত ছিল তা হয়নি এবং যে পথে যাওয়া উচিত ছিল তা হয়নি। যে লক্ষ্য নিয়ে প্ল্যান সুরু হয়েছিল, প্ল্যানিংএর যাঁরা স্রষ্টা তাঁরা যে লক্ষ্য বারে বারে বলেছিলেন আমার মনে হয় কংগ্রেস সে লক্ষ্যে পৌঁছাতে পারেন নি। তাতে দুটো মূল কথা ছিল—গণতন্ত্র ও সমাজবাদ। অর্থাৎ গণতান্ত্রিক উপায়ে সমাজবাদ করার জন্য আমরা এগিয়ে যাব এবং প্ল্যানকে সেভাবে গড়ে তুলব। ৩টা প্ল্যান হয়ে গেছে, আধখানা হল না, ৪র্থ প্ল্যান আসছে। কিন্তু আমি বিরোধী দলের নেতা ও কংগ্রেস সভ্যদের জিজ্ঞাসা করি এই ২০ বছরে আমরা কি সেই গণতান্ত্রিক সমাজবাদের দিকে এগিয়ে গেছি না খানিকটা উল্টো মুখো গেছি। একজন বলেছেন অনেকটা গেছি। আমি কিন্তু তাঁর সঙ্গে একমত নই এবং আমার ধারণা আমরা পিছিয়ে গেছি। তাঁরা গণতন্ত্র মানেন বললেন, কিন্তু সেদিন সেই ১৯৬৭ সালে গণতান্ত্রিক রায়ে তাঁরা হেরে গিয়ে সেই রায়কে অস্বীকার করে অন্যায় অসৎ পথে গিয়ে সেই রায়কে উল্টে দেবার জন্য এগিয়েছিলেন তাঁদের যদি সমর্থন না দিতেন এখানে যে মন্ত্রীরা তাঁরা যদি বলতেন যে দলত্যাগীদের আমরা সমর্থন দেব না তাহলে বুঝতাম। দলত্যাগীদের টাকার লোভ দেখিয়ে, মন্ত্রীর লোভ দেখিয়ে নিজেরা মন্ত্রীর লোক দেখে সেদিন এইসব ঘটনা ঘটিয়েছিলেন। কাজেই গণতন্ত্রের প্রতি তাঁরা খুব শ্রদ্ধাবান নন। আর সমাজবাদের কথা বলেছেন। সমাজবাদের ব্যাখ্যা নানাভাবে করা হয়। কিন্তু সকলে যেটা বলেন সেটা হল জাতীয় সম্পদ যাতে মুষ্টিমেয় ধনীর হাতে সঞ্চিত না হয়, সুষম বণ্টন হয়, সব মানুষ যাতে সম্পদ ভোগ করতে পারে সেদিকে এগিয়ে যাওয়া। মোটামুটি বলা এটাই সমাজতন্ত্রের মোটামুটি রূপ। সিদ্ধার্থবাবু বললেন মহলানবীশ কমিটি কে করেছিল? কিন্তু সেই রিপোর্টএ কি বলেছিল? সেই রিপোর্টএ বলেছিল যে মুষ্টিমেয় ধনীর হাতে দেশের সব ক্ষমতা কেন্দ্রীভূত হচ্ছে। সেই কমিটি তাঁরা নিয়োগ করতে পারেন, কিন্তু সেই কমিটিকে তাঁরা স্বীকার করেন নি। লক্ষ্যভ্রষ্ট হয়েছেন বলে সেই কমিটি ও'দের অপমান করে দিয়েছেন।

কাজেই এটা বড় কথা নয় কে করেছিল। আর একটা কথা বলেছেন যে পিপল আর ইমপেসেন্ট অফ চিপ পলিটিক্যাল স্লোগানস অ্যান্ড চিপ প্রমিসেস। এবিষয়ে আমি তাঁর সঙ্গে একমত। ২০ বছর ধরে চিপ পলিটিক্যাল স্লোগান আর প্রমিস শুনেশুনে এবারে লোক ১৯৬৭ সালেও করেছিল, আর ১৯৬৯ সালে আরো ভালো করে বললে এগুলো মানবো না, শুনবো না, তাই এই রায় হয়েছে। ডঃ সান্যাল বলেছেন যে শুধু কেন্দ্রেকে ধ্বংস করলেই কিছু পাওয়া যাবে না।

তিনি কোথা থেকে একথা পেলেন, স্বপ্নাদেশে পেয়েছেন কি? আমরা তো কোনদিন বলিনি যে কেন্দ্রকে ধ্বংস করবো। আমরা বলেছি গণতন্ত্রের সুষ্ঠু রূপায়ণের জন্য প্রদেশগুলোর হাতে আরো কিছু টাকা, আরও কিছু ক্ষমতা আমাদের দরকার, সেটা ভারতের সংহতি নষ্ট করে নয়, ভারতের সংহতি বজায় রেখেই এটা করা যায়। আমরা এইটুকুই চেয়েছি, কিন্তু তাতে আপত্তি কেন সেটা বুঝতে পারলাম না। সিদ্ধার্থ রায় মহাশয় বলেছেন যে সরকারকে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে বাজেটের ব্যাপারে কোন অসুবিধার সৃষ্টি হবে না। এই প্রতিশ্রুতি দিয়েছিলেন বলে আমি ধন্যবাদ দিচ্ছি, তবে এটা যে প্রে টু গড বাট কিপ দি পাউডার ড্রাই আমরা তার কাছে প্রে করেছি এবং পাউডারও ড্রাই রেখেছি যাতে আমরা ঠিক মত থাকতে পারি। তিনি বলেছেন যে এই বাজেটের জন্য তিনি এই সরকারকে দায়ী করবেন না। ভালো কথা কিন্তু তিনি যে টাকার পরিমাণ ও অঙ্ক দেখিয়ে গেলেন যে ১৯৪৭ সালে কত খরচ হয়েছিল, কত আয় হয়েছিল আজ সেটা বেড়ে কতগুণ হয়েছে বললেন, একথাটা ঠিক যে খরচ যতগুণ বেড়েছে জনগণের উপকার ততগুণ বাড়লে অমারা ঐখানে ৫৫ হতাম আর ও'রা ২০০।২৫০ হতেন, কিন্তু সেটা হয়নি। তার ফলে টাকা খরচ বেড়ে গিয়েছে এবং জনগণের উপর দারিদ্র্য ও অভাবের চাপ বেড়ে গিয়েছে। তাতে ধনী আরো ধনী হয়েছে, গরিব আরো গরিব হয়েছে। আনুপাতিক আয়ের তুলনায় আনুপাতিক ব্যয় বেড়ে যাওয়ার জন্য সাধারণ মানুষ, খেটে খাওয়া মানুষ ও মধ্যবিত্ত মানুষ তাদের সাংসারিক অবস্থা আগের চেয়ে খারাপ হয়েছে। তারপর তিনি আমাদের দেশের আশেপাশে অনেকগুলি এসিয়ার দেশের নাম করে বললেন যে সেখানে কি রকম অশান্তি হচ্ছে, বিপ্লব হচ্ছে, আমাদের ভারতবর্ষে হচ্ছে না। এটা ঠিক কিন্তু আমার প্রশ্নে আমাদের সঙ্গে ইংরাজের অধীনে ছিল, একই সঙ্গে স্বাধীন হল ১৯৪৭ সালের ১৫ই অগাস্ট আমাদের একান্ত প্রতিবেশী ব্রহ্মদেশ, তারা সমাজবাদ করে ফেললো, আপনারা এতদিনে পারলেন না কেন? ২২ বছরে তাঁরা অনেকদূর এগিয়ে গিয়েছেন সেটার খবর নেবেন, করেন নি বললেই হবে না। তারপর তিনি বলেছেন যে আপনারা ৫ বছর থাকুন, আমরা থাকবো, তিনি শুভেচ্ছা জানালেও থাকবো। এবারে যেভাবে জনগণ রায় দিয়েছেন এবং বলেছেন যে অল্প সল্প হলে গোলমাল হয় তাই বেশী করে দিচ্ছি, ৫ বছর থাকো, আমরা থাকবো, তাঁর শুভেচ্ছার জন্য আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি।

[4-05 – 4-15 p.m.]

কলকাতা বিশ্ববিদ্যালয় সম্বন্ধে বলেছেন, সে সম্বন্ধে একটা কলিং অ্যাটেনশন আছে। তার জবাব আমাদের উপ-মুখ্যমন্ত্রী মহাশয় যাঁর হাতে পুলিশের ভার, তিনি দেবেন। আমি তা নিয়ে কিছুই বলতে চাই না। শুধু একটা কথা উনি বলেছেন প্রাইভেট মিলিশিয়ার কথা। কোনটা প্রাইভেট মিলিশিয়া? প্রথম দিন যারা আমাদের ভাইস-চ্যান্সেলারকে এবং প্র[illegible] প্রবীণ অধ্যাপকদের ঘেরাও করেছিল [illegible] প্রাইভেট মিলিশিয়া, না কি আজকেরটা প্রাইভেট মিলিশিয়া? [illegible] যদি ছাত্রের দল হয় এবং ছাত্রের দল ছাত্রে ছাত্রে গোলমাল করেছে কোনটাই বাঞ্ছনীয় নয়। (ডাঃ নলিনাক্ষ সান্যাল: তাদের ব্যাচে ছিল।) তাদের ব্যাচে ছিল না। আপনি কি দেখতে গিয়েছিলেন? আর যদি ব্যাচ পরে কলেজে গোলমাল করতে যায় তাহলেও ভাল কথা। [illegible] যদি মিলিশিয়া হয় [illegible] দুটোই মিলিশিয়া। আগে মিলিশিয়া গিয়ে যে কেলেঙ্কারী করেছে পরে মিলিশিয়া গিয়ে যদি কিছু করে থাকে আমি কোনটাই সমর্থন করছি না এবং তদন্ত যদি করতে হয় তাহলে তা পরে করা যাবে। কাজেই এবিষয়ে আমি কোন রায় দিচ্ছি না। কিন্তু যুক্তফ্রন্ট দু'শ মিলিশিয়া আর কংগ্রেসের যে ছাত্র পরিষদ দল তারা মিলিশিয়া নয় একেবারে বৈষ্ণবের দল এটা মানতে রাজী নই। যাই হোক এই ছোট বিলটা নিয়ে আমি আর বেশী আলোচনা করতে চাই না, আমি এই বিল গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

The motion of Shri Ajoy Kumar Mukhopadhyaya that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1969, be taken into consideration, was then put and agreed to.

Clauses 1, 2 and 3

The question, that clauses 1, 2 and 3 do stand part of the Bill, was then put and agreed to.

Schedule and Preamble

The question, that the Schedule and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1969, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Supplementary Estimate for the year 1968-69.**

**Mr. Speaker:** Now we will take up the Supplementary Estimate for the year 1968-69.

I would request the Hon'ble Ministers to move their demands for grants one after another. After the demands for grants are moved there will be discussion on the Supplementary Demands. I shall put the demands for grants to vote at 6 p.m. or earlier if the discussion is over before that time.

**DEMAND FOR GRANT No. 1**

**Major Head: 4—Taxes on Income other than Corporation Tax**

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs 36,000 be granted for expenditure under Grant No 1, Major Head "4 Taxes on Income other than Corporation Tax" during the current year

**DEMAND FOR GRANT No. 3**

**Major Head: 10—State Excise Duties**

**Shri Krishna Chandra Haldar:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 14,33,000 be granted for expenditure under Grant No. 3, Major Head "10—State Excise Duties" during the current year.

**DEMAND FOR GRANT No. 4**

**Major Head: 11—Taxes on Vehicles**

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,37,000 be granted for expenditure under Grant No. 4, Major Head "11—Taxes on Vehicles" during the current year.

## DEMAND FOR GRANT No. 5

### Major Head: 12—Sales Tax

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,92,000 be granted for expenditure under Grant No. 5, Major Head "12—Sales Tax" during the current year.

## DEMAND FOR GRANT No. 6

### Major Head: 13—Other Taxes and Duties

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 16,000 be granted for expenditure under Grant No. 6, Major Head "13—Other Taxes and duties" during the current year.

## DEMAND FOR GRANT No. 7

### Major Head: 14—Stamps

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 10,01,000 be granted for expenditure under Grant No. 7, Major Head "14—Stamps" during the current year.

## DEMAND FOR GRANT No. 8

### Major Head: 15—Registration Fees

**Shri Bhakti Bhusan Mondal:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 14,90,000 be granted for expenditure under Grant No. 8, Major Head "15—Registration Fees" during the current year.

## DEMAND FOR GRANT No. 11

### Major Head: 18—Parliament, State Union Territory Legislature

**Shri Jyoti Basu:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs 58,04,000 be granted for expenditure under Grant No. 11, Major Head "18 Parliament, State/Union Territory Legislature" during the current year.

## DEMAND FOR GRANT No. 12

### Major Head: 19—General Administration

**Shri Jyoti Basu:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 40,93,000 be granted for expenditure under Grant No. 12, Major Head "19—General Administration" during the current year.

## DEMAND FOR GRANT No. 13

### Major Head: 21—Administration of Justice

**Shri Bhakti Bhusan Mondal:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 11,15,000 be granted for expenditure under Grant No. 13, Major Head "21—Administration of Justice" during the current year.

## DEMAND FOR GRANT No. 14

### Major Head: 22—Jails

**Shri Niranjan Sen Gupta:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 19,16,000 be granted for expenditure under Grant No. 14, Major Head "22—Jails" during the current year.

## DEMAND FOR GRANT No. 15

### Major Head: 23—Police

**Shri Jyoti Basu:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 3,23,21,000 be granted for expenditure under Grant No. 15, Major Head "23—Police" during the current year.

## DEMAND FOR GRANT No. 17

### Major Head: 26—Miscellaneous Department—Excluding Fire Services

**Shri Sudhin Kumar:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 78,95,000 be granted for expenditure under Grant No. 17, Major Head: "26—Miscellaneous Departments—Excluding Fire Services" during the current year.

## DEMAND FOR GRANT No. 19

### Major Head: 28—Education

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,52,23,000 be granted for expenditure under Grant No. 19, Major Head: "28—Education" during the current year.

## DEMAND FOR GRANT No. 20

### Major Head: 29—Medical

**Shri Nani Bhattacharya:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 81,22,000 be granted for expenditure under Grant No. 20, Major Head: "29—Medical" during the current year.

## DEMAND FOR GRANT No. 24

### Major Heads: 33—Animal Husbandry and 124—Capital Outlay on Schemes of Government Trading—Greater Calcutta Milk Supply Scheme.

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 73,71,000 be granted for expenditure under Grant No. 24, Major Heads: "33—Animal Husbandry and 124—Capital Outlay on Schemes of Government Trading—Greater Calcutta Milk Supply Scheme" during the current year.

## DEMAND FOR GRANT No. 25

### Major Head: 34—Co-operation

**Shrimati Renu Chakrabartee:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 10,73,000 be granted for expenditure under Grant No. 25, Major Head: "34—Co-operation" during the current year.

[4-15—4-25 p.m.]

## DEMAND FOR GRANT No. 27

### Major Head: 35—Industries—Cottage Industries

**Shri Sambhu Charan Ghosh:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,98,000 be granted for expenditure under Grant No. 27, Major Head: "35—Industries—Cottage Industries" during the current year.

## DEMAND FOR GRANT No. 28

### Major Head: 35—Industries—Cinchona

**Shri Sushil Kumar Dhara:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,44,000 be granted for expenditure under Grant No. 28, Major Head: "35—Industries—Cinchona" during the current year.

## DEMAND FOR GRANT No. 29

### Major Head: 37—Community Development Projects, National Extension Service and Local Development Works

**Shri Charu Mihir Sarkar:** Sir, on recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 33,70,000 be granted for expenditure under Grant No. 29, Major Head: "37—Community Development Projects, National Extension Service and Local Development Works" during the current year.

## DEMAND FOR GRANT No. 31

### Major Head: 39—Miscellaneous Social and Developmental Organisations—Welfare of Scheduled Tribes and Castes and other Backward classes

**Shri Deo Prakash Rai:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,56,000 be granted for expenditure under Grant No. 31, Major Head: "39—Miscellaneous Social and Developmental Organisations—Welfare of Scheduled Tribes and Castes and other Backward Classes" during the current year.

## DEMAND FOR GRANT No. 32

### Major Head: 39—Miscellaneous Social and Developmental Organisations—Excluding Welfare of Scheduled Tribes and Castes and other Backward classes.

**Shri Subodh Banerjee:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,53,000 be granted for expenditure under Grant No. 32, Major Head: "39—Miscellaneous Social and Developmental Organisations—Excluding Welfare of Scheduled Tribes and Castes and other Backward classes" during the current year.

## DEMAND FOR GRANT No. 33

**Major Head: 42—Multipurpose River Schemes, 43—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Commercial), 44—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial) and 98—Capital Outlay on Multipurpose River Schemes.**

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,94,24,000 be granted for expenditure under Grant No. 33, Major Heads: "42—Multipurpose River Schemes; 43—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Commercial); 44—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial) and 98—Capital Outlay on Multipurpose River Schemes" during the current year.

## DEMAND FOR GRANT No. 34

**Major Head: 50—Public Works**

**Shri Subodh Banerjee:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,22,94,000 be granted for expenditure under Grant No. 34, Major Head: "50—Public Works" during the current year.

## DEMAND FOR GRANT No. 35

**Major Head: 51A—Greater Calcutta Development Scheme and 106A—Capital Outlay on Greater Calcutta Development Scheme**

**Shri Somnath Lahiri:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,12,62,000 be granted for expenditure under Grant No. 35, Major Heads: "51A—Greater Calcutta Development Scheme and 106A—Capital Outlay on Greater Calcutta Development Scheme" during the current year.

## DEMAND FOR GRANT No. 36

**Major Head: 53—Ports and Pilotage**

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 87,000 be granted for expenditure under Grant No. 36, Major Head: "53—Ports and Pilotage" during the current year.

## DEMAND FOR GRANT No. 38

**Major Head: 64—Famine Relief**

**Shri Abdur Rezzaque Khan:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 13,68,99,000 be granted for expenditure under Grant No. 38, Major Head: "64—Famine Relief" during the current year.

## DEMAND FOR GRANT No. 39

**Major Heads: 65—Pensions and Other Retirement benefits and 120—Payments of Commuted value of Pensions**

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 65,41,000 be granted for expenditure under Grant No. 39, Major Heads: "65—Pensions and Other Retirement benefits and 120—Payments of Commuted value of Pensions" during the current year.

## DEMAND FOR GRANT No. 41

### Major Head: 68—Stationery and Printing

**Shri Sushil Kumar Dhara:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 4,92,000 be granted for expenditure under Grant No. 41, Major Head: "68—Stationery and Printing" during the current year.

## DEMAND FOR GRANT No. 42

### Major Head: 70—Forest

**Shri Bhabatosh Soren:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 27,91,000 be granted for expenditure under Grant No. 42, Major Head "70—Forest" during the current year.

## DEMAND FOR GRANT No. 43

### Major Head: 71—Miscellaneous—Contributions

**Shri Somnath Lahiri:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,13,46,000 be granted for expenditure under Grant No. 43, Major Head "71—Miscellaneous—Contributions" during the current year.

## DEMAND FOR GRANT No. 45

### Major Heads: 71—Miscellaneous—Irrecoverable Loans to displaced persons written off and "71—Miscellaneous—Expenditure on displaced persons.

**Shri Niranjan Sen Gupta:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 4,08,63,000 be granted for expenditure under Grant No. 45, Major Heads "71—Miscellaneous—Irrecoverable Loans to displaced persons written off and 71—Miscellaneous—Expenditure on displaced persons" during the current year

## DEMAND FOR GRANT No. 48

### Major Head: 98—Capital Outlay on Multipurpose River Schemes—Damodar Valley Project.

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,30,72,000 be granted for expenditure under Grant No. 48, Major Head "98—Capital Outlay on Multipurpose River Schemes—Damodar Valley Project" during the current year.

## DEMAND FOR GRANT No. 50

### Major Head: 124—Capital Outlay on Schemes of Government Trading

**Shri Sudhin Kumar:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,56,27,000 be granted for expenditure under Grant No. 50, Major Head "124—Capital Outlay on Schemes of Government Trading" during the current year.

## DEMAND FOR GRANT No. 52

### Major Head: Loans and Advances by State/Union Territory Governments

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, on the recommendation of the Government I beg to move that a sum of Rs. 7,20,20,000 be granted for expenditure under Grant No. 52, Major Head "Loans and Advances by State/Union Territory Governments" during the current year.

**Mr. Speaker:** There are 6 cut motions on different Heads: They are in order and are taken as moved. Now I request Mr. A. K. M. Ishaque to speak

**Dr. Md. Fazle Haque:** That the Demand under Grant No. 12 be reduced by Rs. 100.

**Shri Abdus Sattar:** That the Demand under Grant No. 15 be reduced by Rs. 100.

**Dr. Zainal Abedin:** That the Demand under Grant No. 15 be reduced by Rs. 100.

**Shri Debendra Nath Mahata:** That the Demand under Grant No. 15 be reduced by Rs. 100.

**Sm. Abha Maity:** That the Demand under Grant No. 19 be reduced by Rs. 100.

**Shri Azizur Rahman:** That the Demand under Grant No. 20 be reduced by Rs. 100.

**শ্রী এ কে এম ইশাক:** মাননীয় অধ্যক্ষমহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয় বলেছেন যে বাজেট তাঁরা রচনা করেন নি, এটা পূর্বতন সরকারই রচনা করেছেন, এবং এই বাজেট তাঁরা খুঁটিয়ে দেখার সময় পান নি। বাজেট খুঁটিয়ে দেখার তাঁরা সময় পাবেন কোথা থেকে? মুখ্যমন্ত্রী কে হবেন এ নিয়ে ঝগড়া মেটাতেই সপ্তাহের পর সপ্তাহ চলে গেল। স্বরাষ্ট্র দপ্তর কার হাতে থাকবে এই ঝগডা মেটাতে দিনের খাওয়া রাতের নিদ্রা টুটে গেল। তাই বাজেট খুঁটিয়ে দেখবার সময় পান নি। বাংলাদেশের মানুষ এ জিনিস কখনো ভুলবেন না। মাননীয় মুখ্যমন্ত্রী একটু আগেই জানিয়েছেন শুনিয়েছেন কংগ্রেস যদি কাজ করত ২০ বছর ধরে তাহলে কংগ্রেস সরকারী ২০০ থেকে ২৫০ আসন পেত, আমরাই ৫০টিতে পরিণত হতাম, আরও অভিযোগ করেছেন কংগ্রেসের রাজত্বে ধনী আরও ধনী হয়েছে গরীব খালি গরীব হয়েছে। ওদেরও তো ৯ মাসের ইতিহাস আছে। যাঁরা জোতদার ৩০।৩৫ টাকা দরে ধান বিক্রী করত, এই ৯ মাসে তারা ১০০। ১২০ টাকা দরে ধান বিক্রী করে তারা বড লোক হয়েছে না গরীব হয়েছে? সেটা দয়া করে উত্তর দেবেন। এই প্রশ্নটার উত্তর দয়া করে তিনি দেবেন। গত ২০ বছরে কংগ্রেস কিছুই করে

[4-25-- 4-35 p.m.]

নি এই ওদের অভিযোগ। ওরা গ্রামে কি ঘোরেন নি প্রতি গ্রামে গ্রামে স্কুল, গ্রামে গ্রামে রাস্তা প্রতি থানায় থানায় হাসপাতাল, দুর্গাপুর চিত্তরঞ্জন এসব কি ওদের চোখে পড়ে নি। ওঁরা যদি ২০ বছর আগের গ্রামে ঢুকে থাকেন, সেই গ্রামের মানুষ কিভাবে চলতো আর আজ সেই মানুষ কিভাবে চলে- উনি নিজে গেলে দেখতে পাবেন। কংগ্রেসের বিরুদ্ধে যে সমস্ত অভিযোগ করছেন ওঁরা যদি সাধু মনোভাব নিয়ে গ্রামে যান তাহলে দেখতে পাবেন। আমি একটা অনুরোধ করে যাবো যে উন্নয়নমূলক কাজ যেন ব্যাহত না হয়। এবং যে সমস্ত উন্নয়নমূলক কাজ সুরু করা হয়েছিল সেগুলি যেন শেষ হয়। ভাঙ্গড়ে ১৯৬৬ সালের সেপ্টেম্বর মাসে একটি পুল নির্মাণের কাজ সুরু হোল, ৬ মাস ধরে সেই পুলের কাজ হয়েছে, যুক্তফ্রন্ট যখন দায়িত্বভার নিলেন সেই দিন থেকে সেই পুলের কাজ বন্ধ হয়ে গেল—এখন তাই পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি অনুরোধ করবো খালি ভাঙ্গড়ে কোন পুল নেই। আজ বাংলাদেশে উন্নয়ন

কাজের খুব প্রয়োজন, সেগুলি এখনই করা দরকার। যেসমস্ত কাজ করা হবে বলে পরিকল্পনা নেওয়া হয়েছে সেগুলি যেন করেন। আরও দেখানো যাবে যে বর্তমানে চাষীদের অবস্থা খুব খারাপের দিকে যাচ্ছে। চাষী চাষ করে ফসল তোলবার যে খরচ তা তারা তুলতে পারছে না। একটা বাঁধাকপি ৫।৬ পয়সায় নেমে গেছে। সেখান থেকে বাঁধাকপি তোলার খরচ পর্যন্ত পাচ্ছে না। চাষের খরচ তো উঠছেই না। চাষের খরচ অন্যান্য খরচ দূরের কথা—তোলবার খরচ পর্যন্ত পাচ্ছে না। ওঁরা দয়া করে এদিকে যেন একটু চিন্তা করেন। যদি কোন একটা বিশেষ শ্রেণীকে সন্তুষ্ট করতে চান এবং এই চিন্তাধারা যদি করেন তাহলে কি হবে দেখুন—বাংলাদেশে আরও যে মানুষ আছে তাদের জন্য কি করলেন? যাতে সমস্ত মানুষকে আগিয়ে নিয়ে যাবার সুষ্ঠু পরিকল্পনা দিয়ে আগিয়ে নিয়ে যেতে পারেন সেই সব আমরা আশা করবো। ২ লক্ষ সরকারী কর্মচারী পরিবারের স্বার্থে ১৩ লক্ষ এবং আরও ১৭ লক্ষ ধনী জোতদার বড় চাষী বাদে আর যে ৪ কোটি মানুষ থাকে যারা অত্যন্ত গরীব, যারা ২।৫ বিঘা জমির মালিক, তাদেরও তো উন্নতির প্রয়োজন, তারা খেয়ে পরে বাঁচতে চায়, তাদের সম্পর্কে কিছু চিন্তাই এই বাজেটে করা হয় নি, আমি অনুরোধ করে যাবো একটা শ্রেণীকে দেখা যাবে কিন্তু সংগে সংগে ওরা যেন ঐ ৪ কোটি মানুষ পরিকল্পনা থেকে বাদ না যায় এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅহীন্দ্র সরকার:** মাননীয় স্পীকার মহাশয় আজকে বাজেট সম্পর্কে আলোচনা করতে গিয়ে আমাদের বিরোধী দলের অনেক মাননীয় সদস্যরা আলোচনা করলেন যে আইন নেই, শৃংখলা নেই, সব কিছু ভেংগে যাচ্ছে। আমি পশ্চিম দিনাজপুর যেটা উত্তর বাংলার একটা অবহেলিত জেলা সেই জেলার একজন সদস্য হিসাবে আমরা জানি আজ বিশ বছর ধরে পশ্চিম দিনাজপুর জেলার ব্যাপারে এই কংগ্রেস নেতারা কি করেছেন আমি এই সভায় এসে নেপালবাবু সম্পর্কে অনেক কথা শুনলাম আপনি শুনে আশ্চর্য হবেন আমাদের জেলায় ঐরকম এক নেপালবাবু আছেন, যিনি এই সভায় উপস্থিত হয়েছেন তিনি হচ্ছেন ডাঃ জয়নাল আবেদিন যে কিছু দিন আগে কংগ্রেসের উপমন্ত্রী ছিলেন তাঁর ঘটনা একটা একটা করে আমি বলবো, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে কিভাবে তিনি আইন এবং শৃংখলা পদদলিত করেন। যুক্তফ্রন্ট সরকারের সময় যখন মালদহ জেলায় ধানের দাম বেড়ে গেল—ওঁর বাড়ী পশ্চিম দিনাজপুর এবং মালদহ জেলার সীমান্তের উপর তিনি কয়েক হাজার একর জমির মালিক, তিনি সনামে-বেনামে প্রচুর জমি দখল করে আছেন, তিনি কয়েক হাজার মণ ধান রাতারাতি মালদহে পাচার করে দিয়ে কয়েক হাজার টাকা লাভ করলেন। সেই সময় সমস্ত থানা এবং বি ডি ও সাহেব তাঁর হাতে। সেখানকার দারোগাবাবু তাঁর স্ত্রীর চাচা সাহেব হন—সেজন্য তিনি কোন ব্যবস্থা করলেন না। দ্বিতীয় কথা, এবার নির্বাচনের সময় দেখলাম তাঁর ৩ শত একর বেনামী জমি ধরা পড়েছে। সেখানকার কৃষকরা সেই জমির ধান ঘরে তুলেছে, সেই সময় টের পাওয়া গেল যে ওটা বেনামী জমি এবং সেটা জয়নাল আবেদিন সাহেবের বোনের নামে আছে—তিনি পাকিস্তানের অধিবাসী। সেই জমি যখন কৃষকরা টের পেলো তখন তারা ঘরে ধান তুললো—সেই সময় মালদা থেকে হাজার হাজার লোক নিয়ে এসে জয়নাল আবেদিন সাহেব সেই ধান ছিনতাই করলো। এইসব ঘটনা ওঁরা করেন—আবার ওঁরাই আইন শৃংখলার কথা বলেন। সে ব্যাপারে কোন ব্যবস্থাই হোল না, সমস্ত অফিসার তাঁদের হাতে। সেখানে আমরা গেছি। হাজার লোকও সেখানে গেছে তার বিরুদ্ধে আন্দোলন করতে। সেখানকার জেলা কংগ্রেসের সম্পাদক যখন প্রতাপচন্দ্র চন্দ্র রায়গঞ্জে গিয়েছিলেন তাঁর কাছে প্রতিবাদ করেছিলেন যে আমাদেরই একজন প্রার্থী এই রকম হাজার হাজার বিঘা জমি লুকিয়ে রেখেছে তার কেন প্রতিকার হয় নি। তারপর সেই সম্পাদক মহাশয় কংগ্রেস থেকে পদত্যাগ করলেন। এই ঘটনা দিনাজপুর জেলায় ঘটেছে। এবার নির্বাচনের সময় আমরা লক্ষ্য করেছি উনি ঘরে ঘরে বলেছিলেন যে আমি মুসলমান, এবার যদি আমি হেরে যাই তাহলে আমি পশ্চিম দিনাজপুর জেলায় থাকতে পারবো না—আমি পাকিস্তানে চলে যাবো—তাই তোমরা যদি পাকিস্তানে যেতে না চাও তাহলে আমাকে জিততে হবে। এইভাবে মুসলমান ভাইদের কাছে তিনি আবেদন করেছিলেন। মাননীয় অধ্যক্ষমহাশয় আমাদের পশ্চিম দিনাজপুর একটি বিরাট এলাকা, রেল যোগাযোগ প্রায় নেই। পৌনে দু'শো

মাইল রাস্তা—এর তিন ধারে পাকিস্তান এবং মাঝখান দিয়ে সরু ফালি রাস্তা চলে গেছে—বিভিন্ন সময়ে আমরা এই জেলার লোক কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছিলাম রেল লাইনের জন্য ব্যবস্থা গ্রহণ করবার জন্য। কিন্তু সেই ব্যবস্থা আজ পর্যন্ত হয় নি। আমি তাই আপনার মাধ্যমে আমাদের যুক্তফ্রন্ট সরকারকে জানাতে চাই যাতে আগামী দিনে কেন্দ্রীয় সরকারের উপর চাপ দিয়ে আমাদের জেলায় যাতে রেল লাইনের ব্যবস্থা করানো যায় তার ব্যবস্থা করবেন। আর একটা কথা আমাদের জেলার বিস্তীর্ণ এলাকা জুড়ে সীমান্ত অঞ্চল।

[4-35—4-45 p.m.]

গত ২০ বছর ধরে আমরা দেখেছি গরু চুরি একটা নিত্যনৈমিত্তিক ব্যাপার হয়ে গিয়েছিল। এবং এই গরু চুরের ফলে হাজার হাজার কৃষক তারা প্রায় কৃষিকার্য বন্ধ করতে বাধ্য হয়েছিল। আমরা দেখেছিলাম গত যুক্তফ্রন্ট সরকারের সময় যখন যুক্তফ্রন্ট সরকার ক্ষমতা পেল তখন সেই ৯ মাসের মধ্যে এই মফঃস্বল সীমান্তে গরু চুরি বন্ধ হয়ে গিয়েছিল। এই গরু চুরি সীমান্ত এলাকায় বর্ডার সিকিউরিটি ফোর্সের সহায়তায় চলত। সেই গরু চুরি সম্পূর্ণ বন্ধ হয়ে গিয়েছিল গত যুক্তফ্রন্ট সরকারের সময়। কিন্তু তারপর যখন যুক্তফ্রন্ট সরকার খারিজ হল তখন পুলিশের দাপট সুরু হল। আমরা লক্ষ্য করেছি এই গরু চুরির ফলে সাধারণ মানুষের জীবন শেষ হয়ে যেতে বসেছিল, কৃষকরা শেষ হয়ে যেতে বসেছিল কৃষকরা এই সঙ্কুচিত অবস্থার মধ্যে পড়েছিল। সেই সময় আমরা দেখেছি গঙ্গারামপুর ও বংশীহারী থানার দারোগাদের দাপট। তারা অসম্ভব দাপট সুরু করল এবং বলল যে এখন আর যুক্তফ্রন্ট সরকার নেই, এখন রাজ্যপালের শাসন এখন আমরা যা খুশি চালাব। যারা আইন, শৃঙ্খলার কথা বড় বড় জোরে বলেন তাঁদের আমি স্মরণ করতে বলি তাঁদের শাসনে কি চলেছিল দিনের পর দিন। মানুষ কোনদিনই তা ভুলে যাবে না।

আর একটা কথা স্পীকার, স্যার, যে সদস্যের কথা বললাম অর্থাৎ শ্রীজয়নাল আবেদিন—তিনি পশ্চিম দিনাজপুর জেলা পরিষদের একজন সদস্য। তিনি অনেককে মিথ্যা সার্টিফিকেট এর সাহায্যে চাকরি দিয়েছেন। সেগুলো এখন ধরা পড়ছে। চার-পাঁচটা কেস ধরা পড়েছে সেগুলো নিয়ে এখন কেস চলছে। কংগ্রেস নেতারা যাঁরা আছেন, কংগ্রেস পক্ষে যাঁরা আছেন তাঁরা এগুলো জেনে রাখুন।

**ডাঃ জয়নাল আবেদীন:** স্যার, অন এ পয়েন্ট অফ পারসন্যাল এক্সপ্লানেসন। স্যার, ১৯৬২ সাল থেকে আপনি এখানে আছেন। আপনার হয়ত স্মরণ আছে এই চিরাচরিত অভিযোগ বার বার উত্থাপিত হয়েছে, আই চুজ টু ইগনোর দি অ্যালিগেশন। এই অভিযোগ ভিত্তিহীন এবং এর জবাব দেওয়ার প্রয়োজন আছে বলে মনে করি না।

**শ্রীশান্তিমোহন রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই হাউসের সামনে যে ডিম্যান্ড ফর গ্রান্ট উপস্থাপিত হয়েছে সেই সম্পর্কে দু'-চারটি কথা বলতে চাই। প্রথমে আমি বলতে চাই গত বন্যার পর পশ্চিম বাংলায় যে অবস্থার উদ্ভব হয়েছে, সেই অবস্থা সম্পর্কে যদি যুক্তফ্রন্ট সরকার যথাবিহিত অবহিত না হন তাহলে পশ্চিম বাংলার অধিবাসীদের বাঁচানো সম্ভব হবে না। আমি বিশেষ করে আরামবাগ মহকুমার কথা বলতে চাই। আরামবাগ মহকুমায় উপর্যুপরি পাঁচবার বন্যা হওয়ার ফলে ফসলের সমূহ ক্ষতি হয়েছে। এইবার ফসল ভাল হয় নি। যদিও কৃষকরা স্থানে স্থানে অস্থায়ীভাবে বাঁধ নির্মাণ করে বিকল্প ফসল উৎপন্ন করবার চেষ্টা করেছিলো তা সত্ত্বেও অনেক জায়গায় সফলকাম হতে পারে নি। অনেক জায়গায় বাড়ীঘর ভেঙ্গে গিয়েছে এবং স্কুল, কলেজ ভেঙ্গে গিয়েছে, শুধু তাই নয়, রাস্তাও ভেঙ্গে গিয়েছে। কিন্তু রাস্তা মেরামতের ব্যবস্থা বা বাঁধ মেরামতের ব্যবস্থা হয় নি। তা ছাড়া বন্যাপীড়িত অঞ্চলের ছাত্র-ছাত্রীদের বেতন মকুব করার কথা সরকারের তরফ থেকে বলা হয়েছিলো। কিন্তু আমি শুধু আরামবাগ মহকুমার কেবলমাত্র খানাকুলের কথা জানি যেখানে মাত্র দু' মাসের বেতন

মকুব করা হয়েছিলো। মহকুমার অন্য যেসব জায়গায় বন্যা হয়েছিলো সেখানে বেতন মকুব করা হয় নি। যুক্তফ্রন্ট সরকার মকুবের ব্যবস্থা করবেন বলে আশা করি। পুড়শুরা আরামবাগের দক্ষিণাঞ্চল, গোঘাট থানার অনেক অঞ্চল বন্যাপীড়িত হয়েছে। এই সব বন্যাপীড়িত অঞ্চলে খাজনা মকুবের কথা হয়েছিল। আমরা এখনও পর্যন্ত জানতে পারি নি যে এই সব বন্যাপীড়িত অঞ্চলের কৃষকদের খাজনা রেহাইয়ের ব্যবস্থা হবে কি না।

আমরা যেমন অস্থায়ী রিলিফের কথা বলেছি, তেমনি প্রটেকটিভ মেজার্স'এর কথাও বলে আসছি। আপনি জানেন ইতিপূর্বে লোয়ার দামোদর প্রজেক্ট টেকনিক্যালি অ্যাপ্রুভড্ হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত তা কার্যকরী করার ব্যবস্থা হয় নি। এই লোয়ার দামোদর প্রোজেক্ট যদি কার্যকরী করা হয় তাহলে হাওড়া জেলার প্রভূত উপকার হবে, বন্যার হাত থেকে জনসাধারণ রক্ষা পাবে। আরামবাগ মহকুমায় ট্রান্স দামোদর প্রোজেক্ট প্রণয়ন করার জন্য সরকারের কাছে দাবী রাখব। যদি ট্রান্স দামোদর প্রোজেক্ট করা হয় তাহলে আরামবাগ মহকুমা বন্যার হাত থেকে রক্ষা পাবে এবং তার সংগে সংগে যদি সেচ ব্যবস্থা চালু করা হয় তাহলে ফসল উৎপাদন বাড়বে। আমি গোঘাট থানার কথা বলছি—সেখানে যে আমোদর ও তারাজুলী নদী আছে তার সংস্কারের জন্য বহু আন্দোলন করেছি। ইতিপূর্বে কংগ্রেস সরকারের সময় অজয়বাবু যখন সেচমন্ত্রী ছিলেন তখন এই পরিকল্পনা সম্পর্কে তিনি সম্যক অবহিত ছিলেন। এই সভায় এ নিয়ে বহুবার আলোচনা হয়েছে, গ্রহণ করবার আশ্বাসও দেওয়া হয়েছে। কিন্তু আজ পর্যন্ত তা করা সম্ভব হয় নি। নূতন সরকার করবেন, এই আশা নিশ্চয় করব। ডি ভি সি-র কিছু খাল আরামবাগ থানার কোন কোন অঞ্চল দিয়ে গেছে। সেই খালগুলিকে যদি বাড়িয়ে নিয়ে গিয়ে খানাকুল থানার দক্ষিণ দিক পর্যন্ত প্রসারিত করা যায় তাহলে এই মহকুমার পক্ষে মংগল হবে। ডিপ টিউবওয়েল স্কীম যুক্তফ্রন্ট সরকার বাতিল করে দিয়েছেন, সেটা চালু করা হবে কি না জানা যায় নি। স্যালো টিউবওয়েল স্কীম অগ্রাধিকার দেওয়া হয়েছে। স্যালো টিউবওয়েল হোক, আপত্তি নেই। কিন্তু স্যালো টিউবওয়েল-এর উপযোগিতা যারা অল্প জমির মালিক অর্থাৎ ৩।৪।৫ বিঘা পর্যন্ত জমির মালিক তাদের কাছে নাই, কারণ তা ব্যয়সাপেক্ষ। সুতরাং ডিপ টিউবওয়েল আবার চালু করা হোক এই প্রস্তাব আমি রাখব। আমাদের ওখানে যে ৫টি নদী আছে- মুণ্ডেশ্বরী, কানা দ্বারকেশ্বর, দামোদর ও রূপনারায়ণ সেই সব নদীর পাশে যাতে পাম্পিং সেট বসিয়ে সেচ ব্যবস্থা করা হয় সেই দাবী আমি এই সরকারের কাছে রাখব। এই যে ডিমান্ড ফর গ্রান্ট এই হাউসের সামনে এসেছে তা যেহেতু এই সরকার বাম কমিউনিস্ট প্রভাবিত সেই হেতু এই টাকা মঞ্জুর হওয়া সত্ত্বেও পশ্চিম বাংলায় কোন উন্নয়নমূলক কাজ হবে কি না এই আশংকা প্রকাশ করে আমার বক্তব্য শেষ করছি।

[4-45—4-55 p.m.]

**শ্রীগঙ্গাপদ কুমার:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থদপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় যে অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি উপস্থিত করেছেন আমি তা সর্বান্তকরণে সমর্থন করছি। বাজেটের প্রথম দিকে যে বরাদ্দ হয় বছরের প্রথম দিকে, কিছু কিছু খাতে শেষ দিকে তার সংশোধন প্রয়োজন হয়। চলতি যে আর্থিক বৎসর এ বৎসরেও অন্যান্য নানান কারণে বিশেষ করে উত্তর এবং দক্ষিণ বঙ্গে যে প্রলয়ংকরী বন্যা হয়ে গেল তার জন্য অনেক বেশী ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে। কিন্তু যে পরিমাণ ক্ষয়ক্ষতি হয়েছে এই বন্যার ফলে তার তুলনায় যে ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে সেটা অত্যন্ত অকিঞ্চিৎকর এবং এর চেয়ে অনেক বেশী টাকা বন্যাক্লিষ্ট জনসাধারণের আর্থিক পুনর্বাসনের জন্য প্রয়োজন ছিল এবং এখনও আছে। কাজেই রিলিফ খাতে ব্যয়বরাদ্দ ধরা হয়েছে। আমি আশা করি সেই বরাদ্দের জন্য বিভিন্ন দলের পক্ষ থেকে বিশেষ করে বিরোধিদলের পক্ষ থেকে এটার সমর্থন মিলবে। স্যার, বন্যার জন্য যে রিলিফের ব্যবস্থা করা হয়েছিল কংগ্রেসীদের মাতব্বরীর ফলে বিভিন্ন জায়গায় সেই রিলিফের টাকা তছনছ করা হয়েছে। সেই সমস্ত বিষয়ের তদন্তের জন্য ব্যবস্থা করা হোক এই দাবি রাখছি এবং মন্ত্রি-মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিভিন্ন জায়গায় যেখানে প্রয়োজন নেই ইলেকসানের

স্বার্থে সেখানে বড় বাঁধের ব্যবস্থা করা হয়েছে, যেখানে ৮।৯ হাজার টাকায় হবার কথা সেখানে ৩০ হাজার টাকার বড় বাঁধ করা হয়েছে। এরকম দৃষ্টান্ত আছে যে যেখানে ১,২০০ টাকার হোগলার প্রয়োজন সেখানে ১২ হাজার টাকার বিল দেওয়া হয়েছে এবং এইভাবে টাকা পয়সা আত্মসাৎ করা হয়েছে। কাজেই রিলিফের কাজের মাধ্যমে যে সমস্ত দুর্নীতি হয়েছে অবিলম্বে সেই সমস্তগুলির তদন্ত হওয়া উচিত বলে আমি মনে করি। স্যার, বন্যাপ্লাবিত অঞ্চলের মানুষের দুর্দশা যেখানে চরম সীমায় পোঁছে গিয়েছে সেই সমস্ত অঞ্চলের মানুষের অর্থনৈতিক পুনর্বাসনের প্রয়োজনীয় ব্যবস্থা যাতে নেওয়া হয় সেজন্য আমি মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি আপনার মাধ্যমে মেদিনীপুর জেলার কয়েকটি বন্যাপ্লাবিত এলাকার কথা মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে রাখছি। যে সমস্ত জায়গায় ব্যাপকভাবে বোরো চাষের ব্যবস্থা করা হয়েছে সেখানে দারুন জলাভাবের জন্য বোরো চাষ নষ্ট হয়ে যাচ্ছে। একমাত্র দাসপুর অঞ্চলের ২০ হাজার একর জমির ধান নষ্ট হয়ে যাচ্ছে জলের অভাবে। স্যার, রিলিফ, সেচ এবং নিকাশীর জন্য আরও বেশী অর্থের প্রয়োজন বলে আমি মনে করি। এর আগে মাননীয় সেচ মন্ত্রিমহাশয়ের কাছে শুনেছি যে রিলিফ, সেচ এবং নিকাশীর জন্য যে টাকার দরকার তা তিনি পাচ্ছেন না। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে এই সমস্ত টাকা কেন্দ্রের কাছ থেকে আদায়ের জন্য আমরা উদ্যোগী হতে প্রস্তুত আছি এবং এর জন্য যদি প্রয়োজন হয় সরকারের আহ্বানে যে-কোন আন্দোলনে আমরা উদ্যোগী হব। আজকে যুক্তফ্রন্ট যে ৩২ দফা কর্মসূচী গ্রহণ করেছে তার সার্থক রূপায়ণের জন্য বিশেষ করে কৃষির দিকে সর্বাধিক নজর দিতে হবে। এই কৃষি যদি অবহেলিত অবস্থায় না থাকতো তাহলে বাংলাদেশে খাদ্যসমস্যা যে তীব্র আকার ধারণ করেছে তা আমরা এড়াতে পারতাম এবং বহু উন্নয়নমূলক কাজ করা সম্ভব হোত। কাজেই এই অর্থাভাবের দরুন উৎপাদনে বিঘ্ন এ অবস্থা কোনক্রমে চলতে দেওয়া উচিত নয়। কাজেই আমি আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করবো যাতে ব্যাপক উৎপাদনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া যায়।

**শ্রীহারুন-অর রশিদঃ** মিঃ স্পীকার, স্যার, বাজেট আলোচনায় অংশ গ্রহণ করার আগে আমি দু-চারটি কথা বলতে চাই। আমি প্রগ্রেসিভ মুশলিম লীগের সদস্য হিসাবে এখানে এসেছি, আমি সরকার পক্ষ বা বিরোধী পক্ষকে ক্রিটিসাইজ করবার জন্য এখানে উঠিনি। আমি পশ্চিম-বঙ্গের গ্রামে গ্রামে, সহরে সহরে যে সব ঘটনা ঘটে তার প্রকৃত ছবি এখানে তুলে ধরবার চেষ্টা করবো। মিঃ স্পীকার, স্যার, জমিদারী প্রথা উচ্ছেদ হবার পর জমিদারদের ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করা হয়েছে। যারা সুযোগ সন্ধানী তারা ইতিপূর্বেই তাদের ক্ষতিপূরণ নিয়ে ফেলেছে কিন্তু বহু পরিবার আছে যারা এখনও ক্ষতি পূরণের টাকা পায়নি। তাদের নানা রকম অজুহাত করে ফিরিয়ে দেওয়া হচ্ছে, ক্ষতিপূরণের টাকা দেওয়া হচ্ছে না। এর ফলে বহু পরিবার অনাহারে দিনযাপন করছে, তাদের ছেলেমেয়েদের লেখা পড়া শিখাবার ব্যবস্থা করতে পারছে না। আমি যুক্তফ্রন্ট সরকারের কাছে দাবী জানাচ্ছি তাঁরা যেন অতি শীঘ্র ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা করেন। স্যার, আমি আর একটা কথা বলছি যে আজ সকালে কয়েকটি লোক আমার কাছে এসে হাজির, তাদের দাবী যে আমি তাদের এলাকা থেকে এসেছি সেজন্য তারা আমার কাছ থেকে সার্টিফিকেট নেবে। আমি জিজ্ঞাসা করলাম কিজন্য সার্টিফিকেট দেবো তখন তারা বললো কমপেনসেশনের টাকা নিতে গেলে সার্টিফিকেট দরকার। আমি তাদের জিজ্ঞাসা করলাম স্থানীয় অঞ্চল প্রধানের কাছ থেকে সার্টিফিকেট নিচ্ছ না কেন? তখন তারা বললো মুশলিম অঞ্চল প্রধানের সার্টিফিকেট হলে চলবে না। আমি শুনে বড় দুঃখ পেলাম যে এই দেশের যারা অধিবাসী, যারা নাগরিক, তারা তাদের নাগরিকত্বের প্রমাণ আর কিভাবে করবেন। এই দেশের যারা নাগরিক, যাদের জমিজমা সরকারে ন্যস্ত হয়ে গিয়েছে, কমপেনসেশনের টাকা তারা তুলতে পারছে না সার্টিফিকেটের অভাবে। সেই সার্টিফিকেট স্থানীয় মুশলিম প্রধানের হলে হবে না, হয় বি, ডি, ও-র কাছ থেকে নিতে হবে, না হয় স্থানীয় এম, এল, এ-র কাছ থেকে নিতে হবে এ বড় দুঃখের বিষয়। আমি যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করবো তাঁরা যেন এই সার্টিফিকেট প্রথা রোধ করে দেন। মিঃ স্পীকার, স্যার, আমি কয়েক বছর যাবত মাধ্যমিক বিভাগের কয়েকটি স্কুলে প্রধান শিক্ষকতার কাজ করে এসেছি। স্কুল শিক্ষকদের দৈন্য দারিদ্রের কথা আমি

ভালভাবে জানি। মাধ্যমিক বিভাগে ক্ল্যাসিক্যাল টিচার বলে একটা জীব আছে। এই ক্ল্যাসিক্যাল টিচারদের লেট ডাঃ বিধানচন্দ্র রায় যখন ক্যাবিনেটে ছিলেন তখন তিনি এ্যাসিয়োরেন্স দিয়েছিলেন এবং এমন কি তিনি স্কুলে স্কুলে সার্কুলার দিয়েছিলেন এই এফ, এম, পাশ মৌলবী বা কাব্যতীর্থ পাশ শিক্ষকদের গ্র্যাজুয়েট টিচার্সদের বেতন দেওয়া হবে এবং ১০ বছর যাঁরা শিক্ষকতায় পারদর্শী তাদের ট্রেন্ড গ্র্যাজুয়েটদের স্কেলে বেতন দেওয়া হবে। কিন্তু আমি অত্যন্ত দুঃখের সঙ্গে এই হাউসে জানাচ্ছি যে তাঁদের এখনও ইনটারমিডিয়েট স্কেলে বেতন দেওয়া হচ্ছে। আমি এই যুক্তফ্রন্ট সরকারের কাছে দাবী জানাচ্ছি তাঁদের যেন গ্র্যাজুয়েট স্কেলে বেতন দেওয়া হয়। মিঃ স্পীকার, স্যার, আমি ২৪ পরগণার দেগংগা কেন্দ্র থেকে প্রগ্রেসিভ মুশলিম লীগের প্রার্থী হিসাবে জয়লাভ করে এসেছি। আমার বিরুদ্ধে ছিলেন তথা কথিত জনপ্রিয় নেতা জাহাঙ্গীর কবীর সাহেব এবং আরও তিনজন প্রার্থী ছিলেন এবং তাঁদের মধ্যে দুইজনের জামানত বাজেয়াপ্ত করে আমি এখানে এসেছি। সেখানকার জনসাধারণ আমার উপরে বড় চাপ দিচ্ছে। এই এলাকাটা হল ভেড়ি এলাকা, এই এলাকা খাদ্যে বরাবরই ডেফিসিট, সেই জন্য তাদের সকলের দাবী ঐ সমস্ত ভেড়িগুলি উচ্ছেদ করতে হবে। এই ভেড়িগুলি উচ্ছেদ করে যদি এই এলাকার ভূমিহীন কৃষকের মধ্যে জমি বিলি করে দেওয়া হয় তাহলে সেখানে বহু ধান উৎপন্ন হবে এবং সেখানকার খাদ্য ঘাটতি কিছুটা পূরণ হবে। সেই জন্য আমি যুক্তফ্রন্ট সরকারের কাছে দাবী জানাচ্ছি যে দেগঙ্গা এলাকায় যে সমস্ত ভেড়ি আছে, কতগুলি ভেড়ি আছে তার লিষ্ট আমি সরকারের কাছে দেবো, সেই সমস্ত ভেড়িগুলি উচ্ছেদ করে স্থানীয় যেসব ভূমিহীন কৃষক আছে তাদের হাতে যেন জমিগুলি বিলি করে দেওয়া হয়। এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-55—5-05 p.m.]

**শ্রীপ্রবীরকুমার মল্লিক:** মিঃ স্পীকার, স্যার, আমরা এখন যে বাজেটের উপর বলছি সেই বাজেট একটা রেগুলার বাজেট নয় এবং আমাদের মুখ্যমন্ত্রী তথা অর্থ মন্ত্রী যে রেগুলার বাজেট নিয়ে আসতে পারেননি তার কারণও আমরা জানি এবং এই কারণ নিয়ে বিরোধী দলে যাঁরা রয়েছেন তাঁরা যে কোন রকম ব্যাখ্যাই দেন না কেন যদি এই বাজেটের মধ্যে কোন ত্রুটি থাকে তাহলে সেই ত্রুটি তাঁদের শিরোমণি রাজ্যপাল ধর্মবীরকে খানিকটা দায়িত্ব চাপিয়ে দিতে হবে এই হচ্ছে আমার প্রথম বক্তব্য। আমি সর্ব প্রথম এই কথা বলতে চাই যে এই বাজেট বক্তৃতার মধ্যে যে বলিষ্ঠ সুর আমরা দেখেছি তাতে এই বিশ্বাস বাংলাদেশের মানুষ রেখেছে যে নূতন একটা দিক আমাদের সামনে খুলে যাচ্ছে এবং চিরদিনের অবহেলিত মানুষের যে আশা আকাঙ্খা সেই আশা আকাঙ্ক্ষা পূরণের দিকে এগিয়ে যেতে পাববে এই বাজেটে সেই বলিষ্ঠ সুরই প্রতিফলিত হয়েছে। সেই সুরের জন্য আমি অর্থ মন্ত্রিমহাশয়কে বিশেষভাবে ধন্যবাদ জানাচ্ছি। সঙ্গে সঙ্গে আমি একথাও বলি যে আজকে বাংলাদেশের সংগ্রামী, শ্রেণী সচেতন মানুষ এটা প্রমাণ করে ছেড়ে দিয়েছে যে এর আগেকার যে জারিজুরি সেটা আর চলবে না, এখন নূতনভাবে ভাবতে হবে এবং তাঁরা দায়িত্ব দিয়েছেন যুক্তফ্রন্টকে তাঁদের যে অভাব অভিযোগ, আশা আকাঙ্খা সেই সমস্ত নিয়ে যুক্তফ্রন্ট যেন তাঁদের চোখের সামনে একটা নূতন রাস্তা খুলে দেন। এবং ২২ বছর ধরে যাঁরা আজকে দেশকে শাসন করে আসছিলেন তাঁদের উপর থেকে তাঁরা তাঁদের সমস্ত আস্থা, সমস্ত বিশ্বাস সরিয়ে নিয়েছে। তাই আজকে তাঁরা ৫৫ জন হয়েছেন এবং আগামী দিনে যে ৫ জন হবেন এবিষয়ে আমরা অন্ততঃপক্ষে নিশ্চিত। স্যার, এখানে বিরোধী দল বক্তৃতা করার সময় নাকি বললেন যুক্তফ্রন্টকে অভিনন্দন দিচ্ছি এবং তাঁরা নাকি যুক্তফ্রন্ট সরকারকে সমর্থন করবেন বললেন। কিন্তু আমার বিশ্বাস যে তাঁরা সমর্থন ত করবেন না উল্টে সর্বক্ষেত্রে সাবোটেজ করবেন, অন্তর্ঘাত চালিয়ে যাবেন। স্যার, আমরা জানি সাপের কোমর ভাঙ্গলে সাপ তখন আর সামনে যারা আছে তাদের ছোবল মারতে পারে, যারা দূরে আছে তাদের ছোবল মারতে পারে না, তেমনি সাপের মত কংগ্রেস দলের কোমর ভেঙ্গে গিয়েছে তাঁরা যে কোন সময় যুক্তফ্রন্ট সরকারকে ছোবল মারতে পারে। তাঁরা অন্তর্ঘাত চালিয়ে যাবেন, যুক্তফ্রন্ট সরকারের কাছে অনুরোধ তাঁরা যেন এঁদের দিকে বিশেষ নজর রাখেন। মিঃ স্পীকার, স্যার, আমি এই বাজেটকে সমর্থন করার সূত্রে আমাদের জেলার কতকগুলি কথা এখানে বলতে চাই। —

স্যার, আপনি জানেন কিছুদিন পূর্বে পুরুলিয়া এবং বাঁকুড়ায় যে খরা হয়েছিল সেই সময় যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত ছিল এবং অত্যন্ত প্রশংসনীয়ভাবে তাঁরা পুরুলিয়া এবং বাঁকুড়া জেলার লোককে বাঁচিয়েছিল। যদি সেই সময় অন্য কোন সরকার থাকত তাহলে সেখানে কি যে হোত তা আমরা উত্তরবঙ্গের বন্যায় যে ঘটনা হয়েছে সেটা দেখেই খানিকটা অনুমান করতে পারি। কিন্তু সেই খরার পর সেখানকার অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে উঠেছে এবং দারিদ্র্য অতি ব্যাপকভাবে, গভীরভাবে এসে দেখা দিয়েছে। কাজেই সেখানে যদি আরও ব্যাপকভাবে কর্মসংস্থানের ব্যবস্থা না করা হয় তাহলে একটা সমূহ বিপদের সম্ভাবনা আছে। পুরুলিয়া হচ্ছে এরকম একটা জেলা যেখানে কলকারখানা নেই, কর্মসংস্থানের সম্ভাবনা নেই! সেখানে চতুর্দিক থেকে একটা হাহাকার উঠেছে টি. আর. জি. আর. এবং অন্যান্য কাজে নিয়োগের জন্য। আমি আশা করব আমাদের জেলায় যাতে করে ব্যাপকভাবে টি. আর-এর ব্যবস্থা করা হয় তার জন্য যুক্তফ্রন্ট সরকার প্রচেষ্টা করবেন। এবারে আমি আমাদের জেলার স্বাস্থ্য সম্বন্ধে দু-একটা কথা বলব। ১৪ লক্ষ মানুষের জন্য একটি কেন্দ্রীয় হাসপাতাল আছে এবং সেখানে বেডের সংখ্যা হচ্ছে ১১৮টি। সেই হাসপাতালের অবস্থা হচ্ছে সেখানে ঔষধপত্র পাওয়া যায় না এবং যে সমস্ত হেল্থ সেণ্টার আছে তার অবস্থাও শোচনীয়। এ সম্পর্কে দীর্ঘ আলোচনার সময় না থাকায় আমি শুধু এটুকু বলছি যে, এই হাসপাতাল সম্পর্কে, জেলার স্বাস্থ্য সম্পর্কে অবিলম্বে যেন ব্যবস্থা অবলম্বন করা হয় এবং আমি আশাকরি সরকার সেই প্রচেষ্টা করবেন। আর একটা কথা বলা দরকার এবং সেটা হচ্ছে ১৯৬৭ সালে বাংলাদেশে যখন যুক্তফ্রন্ট সরকার ছিল তখন ওখানকার একটা সেচ পরিকল্পনার জন্য একটা এনকোয়ারী কমিটি বসান হয়েছিল। কিন্তু যুক্তফ্রন্ট সরকার ভেঙ্গে যাবার সঙ্গে সঙ্গে সেই কমিটি বাতিল হয়ে যায় এবং এ সম্পর্কে কি হোল সেটা কিছুই জানা গেল না। স্যার, সেখানে লক্ষ লক্ষ টাকা চুরি হয়েছে। কাজেই আমি আশা করব সেই শাহারজোর তদন্তের কাজ আবার আরম্ভ করা হোক। আমাদের জেলার আর একটা ঘটনার কথা আমি এখানে বলব। আমাদের ওখানে আনন্দমার্গ বলে একটা সংগঠন তৈরী হয়েছে। আমি দেখলাম সাপ্লিমেণ্টারী বাজেটে ৩ কোটি টাকা বরাদ্দ হয়েছে পুলিশ খাতে। ওই আনন্দমার্গ যেটা আছে সেখানে তারা নানা রকম কুকীর্তি করছে, সমস্ত রকম জন-বিরোধী কাজ করছে, বিভিন্ন ক্ষেত্র থেকে তারা সমর্থন পাচ্ছে এবং স্বয়ং রাজ্যপাল ধর্মবীর হচ্ছেন এরকম একটা প্রতিষ্ঠানের পৃষ্ঠপোষক। আমি আশা করব এই প্রতিষ্ঠানের কুকীর্তির সম্বন্ধে পুলিশ অবিলম্বে ব্যবস্থা অবলম্বন করবে। এটুকু বলে আমি এই বাজেট সমর্থন করছি।

[5-05—5-15 p.m.]

**শ্রীঅনিমেশ মুখার্জী:** মাননীয় স্পীকারমহাশয়, যুক্তফ্রন্ট সরকার কায়েম হবার পর আমরা খবরের কাগজে দেখলাম আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় উপমুখ্যমন্ত্রী বলেছেন তাঁরা জনসাধারণের মুখে হাসি ফোটাবেন এবং বাংলা দেশের বেকারদের চাকুরী দেবেন। এ ছাড়া তাঁদের ৩২ দফা কর্মসূচীর মধ্যেও বলেছেন যে বেকারদের বেকার ভাতা দেবেন। কিন্তু আমরা আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করছি আজ থেকে ৫/৭ দিন আগে তাঁরা যখন দিল্লী গিয়েছিলেন তখন তাঁরা প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীকে বলেছেন যে চতুর্থ পরিকল্পনার কাজ পশ্চিম বাংলায় ১ বছরের জন্য পিছিয়ে দিন। স্যার, আমরা হাউসের সদস্যরা জানলাম না, পশ্চিম বাংলাবাসী জানল না যে চতুর্থ পরিকল্পনার কাজ ১ বছর পিছিয়ে দেওয়া হবে কিনা—তাঁরা চুপিচুপি চোরের মত বলে এলেন কাজ ১ বছর পিছিয়ে দাও। অথচ বাংলাদেশের লোকেদের বলা হচ্ছে প্ল্যানিং হবে। আবার দিল্লীকে বলা হচ্ছে কাজ পিছিয়ে দাও। প্ল্যানিং দরকার নাই। এইভাবে যুক্তফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী এবং উপমুখ্যমন্ত্রী কাজ করছেন। খবরের কাগজে দেখেছি, এটা আমার কথা নয়। (নয়েজ) আজকে আমরা দেখছি বাজেটের বিভিন্ন খাতে বহু টাকা ধরা হয়েছে, পুলিশ খাতে, মৎস্য খাতে এত টাকা খরচ দেখিয়েছেন, কৃষি খাতে এত টাকা খরচ দেখিয়েছেন। তিনি বলছেন এত টাকা খরচ করবো, বহু লোক চাকুরি পাবে। আমি দৃঢ়তার সঙ্গে বলছি উনারা

যতই বলন্ন না কেন, বাজেটে যা ধরেছেন, কোন টাকাই খরচ করতে পারবেন না। এদের কৃতকর্মে পশ্চিম বাংলার ব্যবসা বাণিজ্য বন্ধ হয়ে যাবে, কলকারখানা চলবে না, কোন খরচ করতে পারবে না। দ্বিতীয়তঃ এই বাজেটে কিছু হবে না।

(নয়েজ)

এই বাজেট কেউ পড়বে না। বাজেটে কিছু হবে না তাদের বাজেট কাগজেই থাকবে, এ দ্বারা পশ্চিম বাংলার লোকের কোন উপকার হবে না। আজকে আমি আমার জেলার কথা বলছি। বাংলা দেশের মধ্যে কুচবিহার জেলা পাট চাষে অগ্রণী, কুচবিহার জেলা পশ্চিম বাংলার কল-কারখানাকে পাট যোগান দেয়। কুচবিহারের পাটচাষীদের অবস্থা খুব সঙ্গীন। আমাদের সমবায় মন্ত্রী আবদুর রেজ্জাক সাহেবকে বলবো কুচবিহার জেলার যে পাট চাষীরা পাট চাষ করে, এবং উৎকৃষ্ট পাট চাষ করে পশ্চিমবাংলার মিলগুলিকে যোগান দেয় তাদের অভাবগুলি দেখুন এবং তারা যাতে ঋণ পায় কো-অপারেটিভ এবং ল্যান্ড মর্টগেজ ঋণ যাতে পায় সেই সাহায্য করুন। (নয়েজ) আমি সাজেশন রাখছি, তারা তা নিতে পারে নাও নিতে পারেন। মুখ্যমন্ত্রিমহাশয় একটু আগে বললেন কমিউনিস্ট পার্টির যে প্রাইভেট মিলিসিয়া আছে তা তিনি জানেন না। কিন্তু কাল খবরের কাগজে দেখলাম (নয়েজ) পার্টির সেক্রেটারী প্রমোদ দাশগুপ্ত বলেছেন যে গ্রামে গ্রামে সহরে সহরে অক্সিলিয়ারী ফোর্স গঠন করুন, সমস্ত গ্রামে ও সহরে লাল কোর্তা গঠন করুন এবং গ্রামে গ্রামে ও সহরে সহরে তহবিল সংগ্রহ করুন। মুখ্যমন্ত্রিমহাশয় অজয়বাবু বললেন আমরা পাঁচ বছর থাকবো। অজয়বাবু জানেন প্রমোদবাবু কি বলে দিয়েছেন—আগামী ১৯৭২ সালে সাধারণ নির্বাচন করতে হবে মন্ত্রীদেরও বলে দিয়েছেন এখন থেকে চেষ্টা করুন। অজয়বাবু সেকথা দুদিন পরে টের পাবেন। আমি শুধু মন্ত্রিমহাশয়কে বলবো যে কুচবিহার জেলায় পাটচাষীদের স্বার্থে সেই টাকা খরচ করুন, তাদের সাহায্য করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসরল দেবঃ** মাননীয় অধ্যক্ষমহোদয়, সাপ্লিমেণ্টারী বাজেট সমর্থন করতে যেয়ে আমি কিছু বলতে চাইছি। বিরোধী দলের নেতা সিদ্ধার্থশঙ্করবাবু ধনতান্ত্রিক অর্থনীতির কথা বলেছেন। এই অর্থনীতির ফলে—আমরা দেখছি ভারতবর্ষের পুঁজিপতিদের ভুঁড়ি দিনের পর দিন মোটা হচ্ছে। বিড়লার ১৯৬৩-৬৪ সালে টাকার পরিমাণ ছিল ১৯২ কোটি টাকার মত, ৩ বছরে ঐ পরিমাণ দাঁড়িয়েছে ৪৩৭ কোটি টাকাতে।

তিনটি পরিকল্পনা যখন আমাদের দেশ অতিক্রম করেছে সেই সময় আমাদের অর্থনীতিতে কি সংকট হয়েছে ন্যাশন্যাল ইনকাম বেড়েছে কিন্তু সেই ন্যাশন্যাল ইনকাম কাদের পকেটে গেছে বিরোধী দলের পকেটে গেছে ঐ [illegible] এর বাড়ী। আমাদের ইনকাম ট্যাক্স বেড়েছে সত্য- * * * * পুঁজিপতিদের দালাল তাদের সম্পদ বেড়েছে। দেশের আপামর জনগণের অর্থনীতির কোন উন্নতি হয় নি। আমরা দেখেছি আমাদের দেশের যে কৃষক তাদের আর্থিক উন্নতি হয় নি। আজকে আমরা দেখছি যে ১২৫ নয়া পয়সায় চাল বিক্রি হচ্ছে অথচ আমাদের দেশের মানুষ দুবেলা পেট ভরে খেতে পাচ্ছে না। আমাদের পুরুলিয়ার বন্ধু বল্লেন সারা পশ্চিম বাংলায় টেস্ট রিলিফের এবং জি, আর-এর কাজ করতে যাচ্ছেন সেখানে মাত্র আড়াই কে. জি. গম বা ভুট্টা দেবে বা ১২ আনা পয়সা মাত্র দেবে। ওঁরা বেকার সমস্যার কথা বলেছেন। আজকে বেকার সমস্যা এত বছর ধরে ওঁরা সৃষ্টি করেছেন রাতারাতি সেই সমস্যার সমাধান ওঁরা আমাদের কাছে চাইছেন। ওঁরা আলাউদ্দিনের আশ্চর্য প্রদীপের কথা বলছেন। মাননীয় স্পীকার স্যার, আমরা দেখেছি রামায়নে একটা কথা আছে যে নারদ শ্রীভগবানকে নিয়ে বিশ্বদর্শনে এসেছেন—দেশ পরিভ্রমণ করতে তথাকথিত কংগ্রেসীদের মত এক ভক্তের বাড়ীতে গেছেন, গিয়ে তাকে বললেন, এই ভাল ফুলের বাগানটা কে করেছে—ভক্ত তখন বলিলেন, হ্যাঁ আমি করেছি, এই প্রাসাদ কে করেছেন- তিনি বললেন আমি করেছি। কিন্তু তার পাশে একটা গরু মরে আছে, শকুনিতে খাচ্ছে—ভগবান জিজ্ঞাসা করলেন

এটা ভগবান করেছে। কংগ্রেসীদের কথা ঠিক তাই। সারা দেশের বেকার সৃষ্টি কে করেছে? ভগবান করেছে। দেশে লোক বেড়ে গেছে সারা বাংলা দেশের মানুষ খেতে পাচ্ছে না, ঘরে ঘরে বেকারী—এটা ভগবান করেছে। আর ভিলাই কারখানা কে করেছে, দুর্গাপুর ইস্পাত কারখানা কে করেছে—কংগ্রেস করেছে। এইসব কথা শুনে আমার ঐ গল্পটি মনে পড়ে গেল ওদের সম্পর্কে বলতে গিয়ে। আজকে আমার বক্তব্য হচ্ছে আমরা চাই এই যে বিধানসভা, এই যে ঠান্ডা তাপ নিয়ন্ত্রিত ঘরে আমরা এসেছি এখানে থেকে আমরা শ্রেণী স্বার্থ রক্ষা করবো না, পুঁজিপতিদের রক্ষা করবো। গত কাল এখান থেকে সারও বলা হয়েছে। আমার কথা হচ্ছে আমাদের মুখ্যমন্ত্রী বাজেটে পুলিশের জন্য ৩ কোটি টাকা ববাদ্দ করেছেন। কিন্তু এত টাকা এদের কিজন্য দেওয়া হবে? ওরা তো উপরি পায়। পুলিশ যে উপরি পায় তার প্রমাণ ক্যান্টনমেন্টে একটি থানা আছে তার দারোগার কাছে মায়া রাণী মন্ডল নামে একটা মহিলা মার্ডার হয়েছে, তার ডায়েরী হয়েছে কিন্তু তার তদন্ত পর্যন্ত হোল না কেন? কারণ যারা হত্যা করেছে, তাদের থেকে পুলিশ পয়সা পেয়ে গেছে। সুতরাং পুলিশ খাতে এত টাকা না দিলে খুশী হতাম। কেন না এত দিন ধরে কংগ্রেসের শিক্ষায় লালিত-পালিত হয়ে, ওরা আমাদের মাথায় লাঠি মেরেছে। আমরা জানি যে ২২শে নভেম্বর ১৯৬৭ সালে মনুমেণ্ট ময়দানে আমাদের বিচার বিভাগীয় মন্ত্রী শ্রীঅমর চক্রবর্তী, এবং শ্রীবিশ্বনাথ মুখার্জিকে কিভাবে পুলিশ মেরেছিল। সুতরাং এই পুলিশ সম্পর্কে নিশ্চয় এত টাকা দেওয়াতে আমি আপত্তি করছি। পরিশেষে আমি এই কথা বলতে চাই যে আমাদের যুক্তফ্রণ্ট সরকারের মুখ্যমন্ত্রী যে যে অর্থনৈতিক বাজেট আমাদের সামনে হাজির করেছেন, তাকে সমর্থন জানাচ্ছি এবং সংগে সংগে এই কথা বলবো যে ২৪-পরগণার বারাসত এলাকা থেকে আমি এসেছি এবং পার্টিসনের পর আমরা দেখেছি যে বারাসত উদ্বাস্তু অধ্যুষিত অঞ্চলে পরিণত হয়েছে। আমাদের তৎকালীন কংগ্রেসী সরকার এটাকে জেলা সহর বলে ঘোষণা করেছিলেন। কিন্তু চীনা যুদ্ধের ভয় দেখিয়ে ও'রা সেই কাজ স্থগিত রেখেছেন। ইতিমধ্যে অফিস জর্জ কোর্ট সেখানে চলে গেছে। কিন্তু এখনও পর্যন্ত সেটাকে জেলা সহরে পরিণত করা হয় নি। ১৯৬৭ সালের বর্ষায় রামডাঙ্গা থানা ফ্লাডে বিধ্বস্ত হয়ে গেছে। সেই অঞ্চলে চাষীদের উপর কৃষি ঋণ আদায় করবার জন্য হামলা হচ্ছে চাষীদের উপর। ইতিমধ্যে সরকারী তরফ থেকে জানিয়ে দেওয়া হোক যে ঐ অঞ্চলে কৃষকদের কাছে থেকে ঋণ আদায় স্থগিত রাখা হোক। কারণ ওটা বন্যা বিধ্বস্ত অঞ্চল। এই কথা বলে আমাদের অর্থ মন্ত্রী যে সাপ্লিমেণ্টারী বাজেট এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-15—5-25 p.m.]

**শ্রীশচীন্দ্রমোহন নন্দী:** মাননীয় অধ্যক্ষমহোদয়, অর্থ মন্ত্রী যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবী আমাদের কাছে রেখেছেন এবং তার সংগে সংগে অন্যান্য মন্ত্রীরা যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবী রেখেছেন সে সম্বন্ধে আমি কিছু বলতে চাচ্ছি এর আগে যখন আমাদের ভোট অন অ্যাকাউণ্ট এবং সাপ্লিমেণ্টারী বাজেট পেশ করেন তখন আমাদের অর্থ মন্ত্রী বলেছেন যে এটা তাদের করা নয় এটা তাদের করা নয় এটা প্রাক্তন সরকারের করা সেজন্য এর দায় দায়িত্ব তাদের নয় কিন্তু এই বাজেটের মধ্যে আমি দেখতে পাচ্ছি যে একটা বলিষ্ঠ সুর তারা দেখিয়েছেন যাতে পশ্চিমবঙ্গের লোক আশা রাখতে পারেন। অর্থ মন্ত্রী নিজে বলছেন যে তাঁদের ব্যয়-বরাদ্দ নয় অন্যে করেছে, সেই বাজেটের মধ্যে অথচ মজা দেখছি যে সরকার পক্ষ তাদের আশা-আকাঙ্খার ছবি দেখতে পাচ্ছেন। এই রকম বাজেট বছরের পর বছর কংগ্রেস থেকে পাস করা হয়েছে কিন্তু তখন যাঁরা বিরোধীপক্ষে ছিলেন আজ সরকার পক্ষে আছেন তাঁরা তখন সমালোচনা করেছিলেন। এটা আজকে আনন্দের কথা যে সেই বাজেটে আজকে তাদের কাছ থেকে উৎসাহের সংগে সমর্থন পাচ্ছে। এখন দেখা যাচ্ছে যে অন্তত পক্ষে এ বছরের কটা দিন এবং আরও চার মাস সেই পুরোনো বাজেট অনুসরণ করে যেতে হবে। যুক্তফ্রণ্ট সরকারের যে বত্রিশ দফা কর্মসূচী সেটা কিভাবে রূপায়িত হবে এই বাজেটের মধ্য দিয়ে তা বোঝা গেল না সেই জন্য দেখা যাচ্ছে যে চার মাস পর্যন্ত পুরোনো সেই দুঃখময় দিনগুলো তাঁরা অতিবাহিত করবেন। আমি বলতে চাই যাঁরা এর মধ্যে থেকে আশার স্বপন দেখছিলেন তাঁদের সেই আশা

শীঘ্রই ভঙ্গ হয়ে যবে, এই পুরোনো বাজেটে চলে যাবে যেমন বৈপ্লবিক খাদ্যনীতি দেখলাম দুদিন আগে—সেই পুরোনো খাদ্যনীতি চলতে থাকবে। এই রকমভাবে কংগ্রেসের বিরুদ্ধে বিষোদ্গার হবে বড় বড় কথা হবে কিন্তু সেই পুরোনো পথ আশংকা হচ্ছে চলতে থাকবে। আমি অবশ্য আশা করব বিশ বাইশ বছর যেসব কথা শুনছি আপনাদের অপশাসন সেগুলি সরকার পক্ষে যারা আছেন তাঁরা দূর করে পশ্চিমবঙ্গে লোকের মুখে হাসি ফোটাবে। কিন্তু যেরকমভাবে ভণিতা দেখা যাচ্ছে প্রথম থেকে সীমিত এই সংবিধানিক ক্ষমতা, তার পর এর কেন্দ্রের কাছ থেকে টাকা চাই এই যে সমস্ত কথা শোনা যাচ্ছে তাতে আশংকা হচ্ছে যে আমাদের আশা বোধ হয় পূরণ হবে না। এই বাজেটের যে সমস্ত হেড আছে আমি জানি না সেই সমস্ত হেডের পরিবর্তন হয়ে এই নূতন সরকার কিভাবে তাদের নূতন চিন্তা রূপায়িত করবেন। সেই সবই থাকবে কিন্তু তাঁরা যে সমস্ত বড় বড় কথা বলেছেন আমরা আশা করে থাকব তবে ছোট খাট কাজগুলি যদি তাঁরা দয়া করে তরান্বিত করেন তাহলে আমরা খুসী হবো। এর আগে সরকার পক্ষের লোক কাশিকান্ত মৈত্র মহাশয় বলে গেছেন—এই সাপ্লিমেণ্টারীতে যে টাকা ধরা আছে যদি তাতে স্টেট রিলিফের কাজ এখনই সমস্ত জায়গায় চালু করেন তাহলে অন্তত পক্ষে অনেক লোক—যদিও অত্যন্ত কম টাকা তা হলেও তারা উপকৃত হবেন।

তার পর এই সময় জলাভাব অত্যন্ত হয়। সেই জন্য যে সব টিউবওয়েল আছে নূতন টিউবওয়েল না তৈরী করলেও সেগুলো অন্তত সারাবার ব্যবস্থা করুন, তাহলে লোকে উপকৃত হবে। এই রকম ছোট ছোট কাজগুলো অন্তত করুন বড় কাজের জন্য আশা করে থাকবে। এইসব ছোট ছোট কাজ করতে পারলেই এই সরকার সকলের ধন্যবাদার্হ হবেন। সরকার পক্ষ থেকেও বললেন যে সমস্ত হেল্থ সেণ্টার আছে, হসপিট্যাল আছে তার যথোচিত ব্যবস্থা নেই। এই ছোট খাট কাজও যদি করেন তাহলে আমরা উপকৃত হব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kumaresh Chandra Maulik:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে সাপ্লিমেন্টারি বাজেট সম্বন্ধে আলোচনা করতে এসেছি। ২০ বছরে কংগ্রেসী শাসনে বাংলা দেশে রেশম শিল্পের কোন উন্নতি হয় নি। আমাদের দেশে এই রেশমশিল্পকে অবলম্বন করে বহুলোক তাদের জীবিকা অর্জন করে। রেশম শিল্পকে উন্নত করতে হলে কিভাবে করতে হবে তাই বলা হচ্ছে। প্রথমতঃ হল চাষ—এই চাষ করা হয় যে জমিতে সে জমিতে পর্যাপ্ত সারের প্রয়োজন হয় এবং সেই সারের জন্য ক্যালসিয়াম সার যাতে চাষীরা সস্তা দামে তার ব্যবস্থা করা, দ্বিতীয়তঃ যারা এই রেশমগুটি পালন করে, তাদের আদর্শ গুটিপালন—গৃহনির্মাণের জন্য পূর্বে সরকার কর্তৃক অনুদান দেওয়া হতো। কংগ্রেস গভর্নমেণ্ট ক্ষমতায় আসার পর অনুদান বন্ধ করে দেওয়া হয়েছে। উক্ত গৃহের উন্নতির জন্য টাকার প্রয়োজন আছে। তৃতীয়তঃ রেশমের গুটি তৈরী হয়ে গেলে রিল করা হয়; অতঃপর ব্যবহারোপযোগী রেশম পাওয়া যায়। রিলিং-এর উন্নতি সাধনের জন্য অনেক টাকার প্রয়োজন। চতুর্থতঃ বয়নশিল্প। বয়নশিল্প দ্বারা রেশমবস্ত্র বয়ন করে বহু ব্যক্তি বাংলাদেশে জীবনধারণ করছে। পঞ্চমতঃ ডাইং ও প্রিন্টিং অর্থাৎ রং করা, পরিশেষে রং করা ও ছাপানো রেশমবস্ত্র বাজারে পাঠানো হয়। বাংলাদেশে যত বেকার আছে, আমার মনে হয় দশভাগের এক ভাগ বেকারের কর্মসংস্থান হতে পারে যদি আমরা এই শিল্পের উন্নতি করতে পারি। আমি এই সম্বন্ধে আরো কিছু বলতে চাই।

আমাদের রেশম বিভাগ থেকে ডিসইনফেকটেণ্ট দেওয়া হয়; সালফার ইত্যাদি দিয়ে গুটিপোকা রোগমুক্ত করা হয়। এইগুলো আগে যেমন সরবরাহ করা হতো তার দশ ভাগের এক ভাগও এখন করা হয় না। তার ফলে এই গুটিপোকা রোগাক্রান্ত হয়ে নষ্ট হচ্ছে। সম্প্রতি এই ফাগুন মাসে যে বন্দ (ক্রপ) হয়ে গেল সেই বন্দে অধিক সংখ্যক গুটিপোকা নষ্ট হয়ে গিয়েছে। রেশমগুলি উৎপাদন হয় নি।

আমি এই প্রসঙ্গে আরো কয়েকটি কথা আমার কেন্দ্র (কনস্টিটুয়েন্সি) সম্বন্ধে বলতে চাই। আমার ঘড়গ্রাম থানায় অধিক সংখ্যক জমি বন্যাবিধৌত হওয়ায় বেশীরভাগ জমির ধান নষ্ট হয়ে গিয়েছে, সেখানে লোকে দুবেলা খেতে পাচ্ছে না। তাদের খাজনা মকুব করা দরকার। সাদোল অঞ্চল, ঝিল্লী অঞ্চল, পদমকান্ডী অঞ্চলের লোকেরা বন্যাপীড়িত হয়ে কষ্ট পাচ্ছে। আমাদের দেশে যাতায়াতের কোন পথ নেই। দুটো নদী। বীরভূম ও মুর্শিদাবাদের সংযোগ করতে হলে চাই দুটো ব্রীজ। এই ব্রীজ না হওয়ার জন্য আমাদের রেশনে চাল, গম ও চিনি যথাসময়ে পেতে অসুবিধা হয়। আমরা বর্ষার সময় যোগাযোগের অসুবিধার দরুন কোন জিনিস পাই না। গরীব লোকেরা ঐ সময় খেতে না পেয়ে রোগাক্রান্ত হয়ে মৃত্যুর পথে এগিয়ে যাচ্ছে।

এই অঞ্চলে শিক্ষার কোন প্রসার হয়নি। ২০ বছরে কংগ্রেস সেখানে স্কুল, কলেজ করতে পারেনি। যেখানে ৮০।৯৫ হাজার লোকের বাস, সেখানে মাত্র ২।৩টি স্কুল ফাইন্যাল স্ট্যান্ডার্ডের স্কুল হয়েছে। আর কোন স্কুল হয়নি। এখানে অধিকাংশই তপশিলী জাতির বাস। তপশিলীদের উন্নতি করার জন্য আমি এখানে বলতে চাই যে এখানে ভাল স্কুল এবং ভাল হস্টেলের প্রয়োজন।

মেয়েদের স্কুল ফাইন্যাল বা হায়ার সেকেন্ডারী পর্যন্ত মেয়েদের শিক্ষার এখানে কোন ব্যবস্থা নাই। মেয়েদের জন্য হাই স্কুল দরকার এবং ১নং পদমকান্ডী অঞ্চলের জন্য একটি এ ধরনের স্কুল সাবলদহ গ্রামে যাতে অবিলম্বে প্রতিষ্ঠিত হয় তার জন্য অনুরোধ করছি। বন্যাবিধ্বস্ত অঞ্চলে খাজনা মকুব করা না হলে ঋণের দায়ে গরীবদের বাড়ীঘর পর্যন্ত রক্ষা করা দায় হবে। তারা কোন ঋণই পরিশোধ করতে সমর্থ নয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-25—5-35 p.m.]

**শ্রীপ্রবোধ পুরকায়ত:** মাননীয় স্পীকারমহাশয়, আজ আমি এখানে যুক্তফ্রন্টের মন্ত্রিমণ্ডলীর পক্ষ থেকে যে সাপ্লিমেন্টারি বাজেট উত্থাপন করা হয়েছে, তাহা সমর্থন করে আপনার মাধ্যমে ২।১টি বিষয় মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। আজ বিরোধী পক্ষ এখানে যুক্তফ্রন্ট সরকারকে সমালোচনা করে বলা হয়েছে যে তাঁরা এখানে ও বাহিরে বড় বড় কথা বলেন কিন্তু এই ব্যয়-বরাদ্দের মধ্যে জনসাধারণের কোন মঙ্গলের জন্য ইঙ্গিত দেখতে পাচ্ছি না। বাংলাদেশে অনেকদিন ধরে তাঁরা ক্ষমতায় ছিলেন, কিন্তু এখানে গণতন্ত্রকে কিভাবে তাঁরা তার গলা টিপে মেরেছেন তা আমরা জানি। আপনি জানেন কংগ্রেসীরা গণতন্ত্রকে বাংলাদেশ থেকে মুছে দেবার জন্য ১৯৬৭ সালে যে কাজ করেছিলেন তার তুলনা নেই। এ ছাড়া তাঁরা অনেকদিন ধরে গণতন্ত্রের নামে স্বৈরাচারের প্রতিষ্ঠা করেছেন, পুলিশী, জমিদার, জোতদারদের অত্যাচার প্রতিষ্ঠা করেছেন। আমরা দেখেছি তাঁরা গণতন্ত্রকে না মেনে তার রায়কে পদদলিত করেছেন। গতবার যুক্তফ্রন্ট সরকার যে নীতি ঘোষণা করেছিলেন সেই নীতির মধ্যে একটা মূল নীতি ছিল যে নীতির মধ্য দিয়ে বাংলাদেশের মানুষের সামনে যুক্তফ্রন্টের একটা নূতন চরিত্র ফুটে উঠেছিল এবং সেই নীতির জন্যই কংগ্রেসের আজ এই আসন সংখ্যা। নির্বাচনের আগে জনসাধারণের কাছে কংগ্রেস যুক্তফ্রন্টের বিরুদ্ধে যেসমস্ত কথা বলেছিলেন বাংলাদেশের মানুষ তা না মেনে এখানে যুক্তফ্রন্ট সরকার গঠন করিয়েছেন, এর জন্য আমরা মনে করি যুক্তফ্রন্টের একটা বলিষ্ঠ নীতি ছিল। কংগ্রেসের শাসনের সঙ্গে এই সরকারের দৃষ্টিভঙ্গীর তফাৎ হল যে আমরা মানুষের ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না। যুক্তফ্রন্ট যতদিন বাংলাদেশের ক্ষমতায় থাকবে ততদিন কৃষকের স্বার্থে এই সরকার কাজ করবে এবং শ্রমিক কর্মচারীরা যারা আন্দোলন বিশেষ করে যাদের গ্রামচ্যুত এবং জমিচ্যুত হয়ে চলে যেতে হয়েছে তাদের মধ্যে অনেকের জীবিকা করবে সেই আন্দোলনে এই যুক্তফ্রন্ট সরকার থাকবে। তার জন্য বাংলাদেশের মানুষ এই কথা বলছে না কংগ্রেসের একটা বিকল্প সরকার আনা উচিত এবং সেই সরকারের মধ্যে একটা নূতন দৃষ্টিভঙ্গী আসবে। তাই মনে করে যুক্তফ্রন্ট সরকারের কাছে এই দাবী করব তাঁরা তাঁদের পূর্ব ঘোষিত নীতি অনুযায়ী দেশের সাধারণ মানুষের ন্যায্য আন্দোলনে পৃষ্ঠপোষকতা করবেন এবং

সেই আন্দোলনে সহায়তা দান করবেন। তাই আজ যে বিল আনা হয়েছে? তাকে সমর্থন করি এবং যে অর্থবরাদ্দ করা হয়েছে তাতে মনে করি দেশের মানুষের মঙ্গল হবে না। কারণ একদিকে পুঁজিপতি সমাজ ব্যবস্থা, অপরদিকে সংবিধানগত বাঁধা। এই বাঁধাকে অতিক্রম করতে গেলে জনসাধারণকে নিয়ে আন্দোলন করতে হবে। তাই যে বরাদ্দ এখানে করা হয়েছে শিক্ষা, স্বাস্থ্য, সেচ, কৃষি ইত্যাদিতে সেটা অতি অল্প, কিন্তু অপরদিকে পুলিশখাতে আমি মনে করি ব্যয়-বরাদ্দ কমান দরকার এবং সেটা কমিয়ে শিক্ষা, স্বাস্থ্য, কৃষি ও উন্নয়নমূলক কাজে ব্যয়-বরাদ্দ বাড়ান দরকার। ছোট ছোট সংস্কারমূলক কাজ করা উচিত যাতে দেশের মানুষের মঙ্গল হবে এবং অপর দিকে গণতান্ত্রিক আন্দোলনকে এগিয়ে নিয়ে যাবার জন্য এই সরকার সর্বতোভাবে সাহায্য করবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীফকিরচন্দ্র রায়ঃ** মাননীয় স্পীকারমহাশয়, আপনি পানাগড়ের কথা জানেন। এই পানাগড় তৈরি হয়েছিল সেকেণ্ড ওয়ার্ল্ড ওয়ার-এর সময়। ২০ খানা গ্রাম তুলে দেওয়ায় এ থেকে যে সমস্যার উদ্ভব হয়েছে সেই সমস্যার কথাই আমি আপনার মাধ্যমে যুক্তফ্রণ্ট সরকারের কাছে রাখতে চাই। এখানকার প্রধান সমস্যা হচ্ছে জমি, এখানে বহু পতিত জমি পড়ে আছে যেগুলি মিলিটারী কর্তৃপক্ষের কাজে লাগছে না। সেখানে যদি চাষবাস করা যায় তাহলে স্থানীয় লোক বিশেষ করে যাদের গ্রামচ্যুত ও জমিচ্যুত হয়ে চলে যেতে হয়েছে তাদের মধ্যে অনেকে জীবিকা অর্জনের সংস্থান হতে পারে। কংগ্রেসের আমলে বহু চেষ্টা করা হয়েছে এবং যুক্তফ্রণ্টের আমলেও চেষ্টা করা হয়েছে কিন্তু কোন ফল হয় নি। গত যুক্তফ্রণ্ট সরকারের আমলে যখন চেষ্টা করা হয় তখন মিলিটারি কর্তৃপক্ষ জানান যে একরে যদি ৩২০ টাকা খাজনা দিতে রাজী থাকে তাহলে স্থানীয় চাষীদের ভাগে দেওয়া যেতে পারে। যুক্তফ্রণ্ট সরকার তাতে রাজী হন নি, কারণ ওখানে একরে বছরে ৯ টাকা লাইসেন্স। এবারে যদি ঐ সমস্যার সমাধান করা যায় তাহলে বহু লোকের কর্মসংস্থান হতে পাবে এবং খাদ্য সমস্যারও কিছুটা সুরাহা হতে পারে। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলীর কাছে অনুরোধ রাখছি যে এই ব্যাপারটা আবার ডিফেন্স ডিপার্টমেণ্টের কাছে উপস্থিত করুন এবং সমস্যার সমাধানের চেষ্টা করুন। তারপর, প্রায় ৭।৮ বছর আগে পানাগড়ে একটা ক্যানেল স্যাংসান হয়েছিল। যখন প্রস্তাব করা হয়েছিল তখন মিলিটারি কর্তৃপক্ষের কোন আপত্তি ছিল না, জমি এ্যাকোয়ার করা হয় টাকাও দিয়ে দেওয়া হয়, কাটতে যাবার সময় মিলিটারি কর্তৃপক্ষ আপত্তি তুললেন ডিফেন্সের এতে অসুবিধা হবে এ দেওয়া যাবে না। গত যুক্তফ্রণ্ট সরকারের সময় এটা নিয়ে স্থানীয় মিলিটারি কর্তৃপক্ষের কাছে দরবার করা হয় এবং জানা যায় যে ওখান দিয়ে ক্যানেল কাটতে দেওয়া হবে না, পরে এটা ঠিক হয়েছে এটা নাকি একটা ক্যাণ্টনমেণ্ট হবে জলের অন্য কোনরকম ব্যবস্থা হবে কিনা কাজেই এখন এদিক দিয়ে ক্যানেল যেতে দেওয়া ঠিক হবে কিনা মিলিটারি কর্তৃপক্ষ ঠিক করতে পারেন নি। জমি এ্যাকোয়ার করা হয়েছে, টাকা দেওয়া হয়েছে, কাজ আরম্ভ হয়েছিল কিন্তু ক্যানেল কাটা আরম্ভ হল না, এটা হলে বহু এলাকার জমি সেচের সুবিধা পাবে। মাননীয় স্পীকার মহাশয়, যুক্তফ্রণ্ট সরকারকে অনুরোধ করবো তারা যেন এটা নিয়ে ডিফেন্স ডিপার্টমেণ্টের সঙ্গে কথা বলেন। তারপর একটা সেণ্ট্রাল গভর্নমেণ্টের ব্যাপার, সেটা হচ্ছে পানাগড়ের কাছে একটা ব্রাঞ্চ ক্যানেলের ব্যাপারে রেল আপত্তি তুলছে। জমি এ্যাকোয়ার করা হয়েছে, টাকা দেওয়া হয়েছে, কিন্তু কাজ আরম্ভ হচ্ছে না, রেল কর্তৃপক্ষ সম্মতি দিচ্ছেন না। এ ব্যাপারে বার বার স্থানীয় রেল কর্তৃপক্ষের কাছে আবেদন করা হয়েছে, কিছু হয়নি, আমি যুক্তফ্রণ্ট সরকারকে অনুরোধ করবো এ বিষয়ে রেল কর্তৃপক্ষের সঙ্গে কথা বলুন এবং সমাধানের চেষ্টা করুন। মিলিটারি বেসে যে সমস্ত জমি ছেড়ে দেওয়া হয়েছে নানা কারণে মিলিটারি কনসট্রাকসান ছিল সেই সমস্ত জমি ব্যবহারের অযোগ্য হয়ে গিয়েছে। ড্যামেজ কমপেনসেসান দেওয়া দরকার সেটা দেওয়া হয় নি।

কমপেনসেশন সার্টিফিকেট পাওয়া গেল না, কমপেনসেশন সার্টিফিকেট পাওয়া না গেলে জমি ফেরত দেওয়া হচ্ছে। কংগ্রেস আমলে এর কোন সমাধান হয়নি। যুক্তফ্রণ্ট সরকার চেষ্টা আরম্ভ করেছিলেন কিন্তু সেই চেষ্টা করবার সুযোগ যুক্তফ্রণ্ট সরকারের বেশী ছিল না। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি পুনরায় সেই চেষ্টা যেন যুক্তফ্রণ্ট সরকার

করে। এই কথা বলে যে সাপ্লিমেণ্টারি ডিমাণ্ড আনা হয়েছে সেই সাপ্লিমেণ্টারি ডিমাণ্ড আমি সমর্থন করছি।

[5-35—5-45 p.m.]

**শ্রীজ্যোতি বসুঃ** স্পীকারমহাশয়, আমার উত্তর দেওয়ার খুব বেশী কিছু আছে বলে মনে হচ্ছে না কারণ যে সব বক্তৃতা এখানে হল তার নির্দিষ্ট কয়েকটি বিষয়ের উপর কিছু প্রশ্ন করা হল, কিছু দাবি রাখা হল, আর সাধারণভাবে দু'একটা মন্তব্য এর আগেও যা হয়েছিল এখনও তাই হল। যেমন কৃষিজাত দ্রব্য কতকগুলির দাম কমে গিয়েছে, কোথায় পশ্চিম দিনাজপুরে গরু চুরির হিড়িক আবার হচ্ছে, তারপর কতকগুলি জায়গায় নির্দিষ্টভাবে বলা হয়েছে যে সেচ ব্যবস্থার জন্য বাঁধের সমস্ত রকম পরিকল্পনা করার প্রয়োজন আছে, কৃষির উন্নতি হবে। আবার কেউ কেউ বলেছেন বিগত দিনে কংগ্রেস সরকারের যে দুর্নীতি ছিল সেগুলির আমরা যেন তদন্ত করি। আবার কেউ বলেছেন জমিদারদের ক্ষতিপূরণ দ্রুত গতিতে দেওয়া হচ্ছে না বা কিছু লোককে দেওয়া হচ্ছে, আরো অনেককে দেওয়া হয়নি, তাদের দেবার জন্য বলা হয়েছে। বাংলাদেশে যেসব পিছিয়ে পড়া অঞ্চল আছে যেমন পুরুলিয়া বা অন্যান্য জায়গা তাদের সম্বন্ধে এখানে কিছু বক্তব্য রাখা হয়েছে। একজন রেশম শিল্পের সমস্যা সম্বন্ধে বিশদভাবে বললেন। তারপর শেষ ব্যক্তি পানাগড় অঞ্চলে যেসমস্ত সমস্যা বহুদিন ধরে দেখা দিয়েছে সেই বিষয়ে আমাদের দৃষ্টি আকর্ষণ করলেন। আমি প্রতিটি প্রশ্নের জবাব না দিয়ে শুধু এইটুকু বলতে পারি যে আপনারা শুনেছেন ইতিপূর্বে আমাদের অর্থমন্ত্রী আপনাদের কাছে বলেছেন যে আমরা এখানে পেশ করেছি তাতে সমস্ত আলোচনা করতে এবং নিশ্চয়ই আগামী দিনে আমরা যখন আর একবার আসব আপনাদের কাছে তখন আমরা সেগুলি আরো একটু বিশদভাবে আরো একটু বুঝে শুনে কোথায় কি পরিবর্তন করলাম সে সম্বন্ধে আরো ভালভাবে আলোচনা হতে পারবে। মাননীয় স্পীকারমহাশয়, আমি এইটুকু আর একবার বলবো যদিও মুখ্যমন্ত্রিমহাশয় এর আগে বলেছেন, এখানে আমি জানিনা কেন দু-একজন মন্তব্য করেছেন বিশেষ করে কংগ্রেস পক্ষ থেকে যে বড় বড় কথা আমরাও নাকি বলছি যেমন কংগ্রেস সরকার ২০ বছর ধরে আগে বলতো। যদি বলে থাক আমি জানিনা কি বড় বড় কথা আমরা বলেছি, আমাদের ও'রা দেখিয়ে দিন কোথায় বলেছি। আমাদের ৩২ দফা যে কর্মসূচী আছে যাকে আমরা রূপায়িত করতে চাই বোধ হয় যাঁরা এই সব কথা বলেছেন তাঁরা সেগুলি পড়েন না। কেননা আমরা সেখানে খুব সুস্পষ্টভাবে বলেছি সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে একটা রাজ্যে খুব বেশী করা যায় না। বাধাগুলি কোথায়, না কেন্দ্রের বাধা, সংবিধানের বাধা। এগুলি আমরা পরিষ্কার করে বলেছি, আর আমরা যা সংস্কারসাধন করতে পারি সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে সেই কথাগুলিও আমরা সেখানে বলেছি। আর আমরা বলেছি বেকার ভাতার মত একটা ভাতা বা এইরকম কতকগুলি বিষয়বস্তু যা ৩২ দফা কর্মসূচীতে আছে সেগুলি আমরা জানি একটা প্রাদেশিক সরকারের পক্ষে করা সম্ভব নয়। সেজন্য আমরা সেখানে পরিষ্কার-ভাবে রেখেছি শ্রমিক, কর্মচারী, মেহনতি মানুষ যখন এই বেকার ভাতার জন্য আন্দোলন করবেন আমরা তখন তাদের সাথী হবো। একটা রাজ্যে কিছু কিছু হয়ত করা যায় কিন্তু যেভাবে আমরা করতে চাই সেটা সম্ভব নয়। এটা আমরাও জানি, কংগ্রেসী সদস্য যাঁরা এটা না জানেন তাঁদের জেনে নেওয়া ভাল এবং এ বিষয়ে আমাদের কেন্দ্রের উপর চাপ সৃষ্টি করতে হবে, আন্দোলন করতে হবে, নীতিগতভাবে তাদের দিয়ে মানাতে হবে সেগুলি। আমরা শুধু বেকার ভাতার ব্যাপারে নয় অন্যান্য ব্যাপারেও আমাদের যুক্তফ্রণ্টের যে কর্মসূচী আছে তার মধ্যে পরিষ্কার করে রেখেছি কিন্তু কংগ্রেস থেকে যখন এই সব কথা আসে তখন আমার একটু অবাক লাগে, একটু নম্রত তাঁদের হওয়া উচিত। ২০/২১ বছর ধরে যে জঞ্জাল তাঁরা জমিয়েছেন তা আমরা নয় মাসে ঝেঁটিয়ে ঠিক করতে পারিনি, সেগুলি আমাদের একটু পরিষ্কার করতে হবে পথ করার জন্য। তাঁদের দু-একটা দুর্নীতি আমরা ধরেছিলাম যেমন বাসের পার্মিটের ব্যাপারে, এই রকম আরো কেস আছে আমরা নিশ্চয়ই সেগুলি তদন্ত করবার চেষ্টা করবো। এখানে আমাদের পক্ষের দু-একজন সদস্য বলেছিলেন পুলিশের জন্য কেন এত টাকা বরাদ্দ করেছেন, কেন পুলিশ ব্যবহার করছেন। এখন আমাদের হাতে পুলিশ, আগে তাঁরা যেভাবে ব্যবহার করেছেন এখন সেই রকম যাতে না করতে

বিধ্বস্ত এলাকায় ভ্রমণ করা তাঁর পক্ষে সম্ভব নয় কারণ সেদিন একটা ভোজসভা ছিল দার্জিলিং-এ রাজভবনের শীততাপনিয়ন্ত্রিত কক্ষে। যখন একদিকে বন্যাবিধ্বস্ত এলাকায় চারিদিকে মানুষের মৃতদেহ, পশুর মৃতদেহ ছড়িয়ে পড়ে রয়েছে এবং তার মধ্যে জীবিত মানুষরা মাটি, বালি, জলের মধ্যে দাঁড়িয়ে ছটফট করছে ঠিক তখন তার একদিকে দার্জিলিং-এ শীততাপনিয়ন্ত্রিত কক্ষে রাজ্যপাল ভোজসভার টেবিলের পাশে দাঁড়িয়ে ছটফট করছেন ইয়ার বন্ধুদের অপেক্ষায়। একদিকে যখন তিস্তা নদীর চরের মধ্যে হাজার হাজার মানুষ আটকে পড়ে রয়েছে, সেই মুহূর্তে তাদের উদ্ধার করার জন্য একখানা নৌকা পাওয়া যাচ্ছে না, তখন আর একদিকে রাজ্যপাল তাঁর বন্ধু প্রাক্তন কংগ্রেস কেন্দ্রীয় মন্ত্রী শ্রীশচীন চৌধুরী যিনি ধ্বস নামায় কালিম্পং-এ আটকা পড়ে গেছেন তাঁকে আনবার জন্য হেলিকপ্টার পাঠাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন একদিকে বন্যাবিধ্বস্ত মানুষেরা এক দানা খাদ্য, একফোঁটা জলের জন্য করুণ রবে আর্ত চিৎকার করছিল তখন আর একদিকে রাজ্যপালের ভবনে শীততাপনিয়ন্ত্রিত কক্ষে তাঁর ইয়ার বন্ধু সাঁকরেদদের নিয়ে রঙ্গীন গ্লাসে চুমুক দিতে দিতে হৈ-হুল্লোর করছিলেন তারই জন্য এত টাকা খরচ হয়েছে। স্যার, রাজ্যপালের বিলাস ভ্রমণের জন্য কি রকম খরচ হয়েছে দেখুন। দার্জিলিং থেকে জলপাইগুড়ির বন্যাবিধ্বস্ত এলাকা মাত্র ৬০ মাইল পথ—এই ৬০ মাইল পথ পেরিয়ে আসতে ৬ তারিখ থেকে ১০ তারিখ পর্যন্ত অর্থাৎ ৪ দিন লাগলো। তিনি ১০ তারিখে এলেন, সঙ্গে এলো কে, না কেন্দ্রীয় অর্থমন্ত্রী তথা উপ-প্রধানমন্ত্রী মোরারজী দেশাই। যখন বন্যাবিধ্বস্ত সাধারণ মানুষ তাঁকে গিয়ে ঘেরাও করলেন তাদের এই অবস্থার প্রতিকার না হওয়ার জন্য তখন রাজ্যপালের হুকুমে সেখানে লাঠিচার্জ করা হল। মাননীয় অধ্যক্ষমহাশয়, দার্জিলিং থেকে মেখলিগঞ্জের বন্যাবিধ্বস্ত এলাকার দূরত্ব মাত্র ৭৫ মাইল, সেই ৭৫ মাইল যেতে রাজ্যপালের ১০ দিন সময় লাগল। তিনি গেলেন সেখানে, সঙ্গে সেদিন ছিলেন কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী জগজীবন রাম। তিনি তাঁর সঙ্গে মেখলিগঞ্জে গিয়ে মেখলিগঞ্জের মাটিতে পদার্পণ করলেন না, তিনি হাওয়াই জাহাজে উড়ে ঘুরতে লাগলেন এবং ঘোরার সঙ্গে সঙ্গে বন্যাবিধ্বস্ত মানুষের সঙ্কট দেখে, দুঃখ দেখে উপর থেকে খাদ্য নিক্ষেপের হুকুম দিলেন। ফলে পিকু বর্মণ এবং কানু বর্মনের উপর খাদ্যের বস্তা ফেলে ছেলে দুটিকে হত্যা করা হল। তাদের হত্যার সঙ্গে সঙ্গে রাজ্যপাল যখন তাঁর ভুল বুঝতে পারলেন তখন তিনি তাদের জন্য সমবেদনা প্রকাশ করলেন এবং প্রকাশ করে ঘোষণা করলেন যেহেতু ২টি ছেলে মারা গেছে সেহেতু সেই ২টি ছেলের ক্ষতিপূরণ বাবদ তাদের গার্জেনদের ২৫০ টাকা করে দেওয়া হবে। কিন্তু হত্যাকারী ঐ রাজ্যপাল, হত্যাকারী ঐ কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী জগজীবন রামের কোন বিচার হল না। তাঁরা একটি জীবনের দাম ঠিক করলেন মাত্র ২৫০ টাকা। ও'দের যে অপকর্ম, ও'দের যে কান্ডকারখানা তার যে বিবরণ এখন হচ্ছে সেই বিবরণ শোনার মত ধৈর্য ও'দের নেই—তাই কংগ্রেসী সদস্যরা হাউস থেকে পালিয়ে গেছেন। স্যার, ও'দের প্রতীক জোড়া বলদ, সেই জোড়া বলদের একটি বলদের দামও ২৫০ টাকায়ও হবে কিনা সন্দেহ। এই রাষ্ট্রপতি শাসনের আমলে, এই বেনামী কংগ্রেস সরকারের আমলে একটি মানুষের জীবনের দাম ধার্য হল ২৫০ টাকা। বন্যাবিধ্বস্ত এলাকার খরচের ব্যাপারে দেখছি গ্রান্ট নাম্বার থার্টিথ্রি ফ্লাড কন্ট্রোলে কিছু টাকা খরচ করা হয়েছে। কিন্তু আমি বলছি বন্যা ডেকে আনার জন্য খরচ করা হলে হতেও পারে কিন্তু বন্যা নিয়ন্ত্রণের জন্য আজও কোন টাকা খরচ করা হয়নি। আজকে উত্তরবঙ্গের মানুষ, ওই কুচবিহার, জলপাইগুড়ি এবং দার্জিলিং-এর মানুষ অত্যন্ত উদ্বেগের মধ্যে দিন কাটাচ্ছে। আর সময় নেই, বর্ষা এসে গেছে অর্থাৎ চৈত্র মাসের পর বৈশাখ মাসেই বর্ষা নামবে এবং সেই কারণে তারা আতংকিত হচ্ছে আবার কখন তিস্তার জল আসবে এবং তারা তাদের প্রিয়জনদের হারাবে। যাদের একতলা বাড়ী আছে তারা একটা মই তৈরী করেছে যাতে করে জল এলেই ওই মই দিয়ে বেয়ে ছাদের উপর উঠতে পারে। তাছাড়া দেখছি শনিবার এবং মঙ্গলবার মা-বোনেরা তিস্তার পূজো দিচ্ছে এবং বলছে, 'হে, মা তিস্তা বন্যা যেন আর না আসে'। স্যার, এই হ'ল অবস্থা। আমি অতিরিক্ত ব্যয়বরাদ্দ প্রসঙ্গে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব তাঁরা যেন উত্তর বাংলার দিকে নজর দেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ খাতে ব্যয় করা হয়েছে ১৩ কোটি টাকার উপর এবং তার মধ্যে একটা বিরাট অংশ উত্তর বাংলার বন্যার জন্য খরচ হয়েছে একথা এক্সপ্লানেটরী মেমোরেন্ডামে বলা হয়েছে। কিন্তু আমি বলতে চাই কোন ব্যবস্থাই হয়

নি। ত্রাণ খাতে যে টাকা খরচ হয়েছে সেটা হরির লুটের প্রসাদের মত ছিটিয়ে দেওয়া হয়েছে, অর্থাৎ যে পেল পেল, না পেল, না পেল। এই পক্ষের একজন বন্ধু বলেছেন বন্যা খাতে যে ব্যয় হয়েছে তাতে হিসেব করলে দেখা যাবে মাত্র ২৫ টাকা করে এক একটি পরিবার পেয়েছে। বন্যা বিধ্বস্ত অঞ্চলে ১০।১৫ টাকা করে হাউস বিল্ডিং গ্র্যান্ট দেওয়া হয়েছে। আমি জানি না এই ১০।১৫ টাকা দিয়ে কি হতে পারে। এতে কি একটা বাড়ী তৈরী হতে পারে? এটা দিয়ে হয়ত কয়েকটা বাশ কেনা যেতে পারে মাত্র। রাজ্যপাল হয়ত ভেবেছেন বাঁশ গেড়ে দাও এবং তার উপর চিল, শকুন এসে বসবে এবং তার ছায়ায় মানুষ বাস করবে। ভারতবর্ষের একটা অংশ, পাশ্চিম বাংলার একটা অংশ, কুচবিহারের একটা অংশ সেই শামিলা বস অঞ্চলের ১২৩টি পরিবারের ৫ই অক্টোবর থেকে ২৩শে অক্টোবর পর্যন্ত ভারতবর্ষের মানুষের সঙ্গে কোন সংযোগ ছিল না, পাকিস্তানের দরদী ভাইরা তাদের খাইয়েছে, পরণের কাপড় দিয়েছে এবং বাঁচিয়ে রেখেছে। অত্যন্ত দুঃখের বিষয় পশ্চিম বাংলায় তখন যে সরকার ছিল তাঁরা তাদের মুখে একমুঠো অন্ন দিতে পারেন নি, তাদের কোন খোঁজ-খবর পর্যন্ত নেয় নি। স্যার, আজকে এইভাবে অতিরিক্ত ব্যয়বরাদ্দ এখানে উপস্থিত হয়েছে, কিন্তু আমি জানি তখন এখানে যদি একটা গণ-তান্ত্রিক সরকার থাকতো তাহলে এই অতিরিক্ত ব্যয়বরাদ্দ এইভাবে খরচ হত না। সেই ঘটনা আপনি জানেন অর্থাৎ যে আসন আজ আপনি অলংকৃত করে আছেন সেই আসনে বসে ১৯৬৭ সালের ২১শে নভেম্বর আপনি বলেছিলেন অজয় মন্ত্রিসভাকে ভেঙ্গে দেওয়া অবৈধ হয়েছে, অন্যায় হয়েছে। আপনিই বলেছিলেন এই বিধানসভা সর্বোচ্চ ক্ষমতার মালিক এবং এই বিধান-সভাতেই পরীক্ষা হবে কে সংখ্যাগুরু এবং কে সংখ্যালঘু। কে মন্ত্রিসভা গঠনের অধিকারী। ফেব্রুয়ারী মাসে সারা ভারতের যে স্পীকার্স সম্মেলন হয়েছিল তাতেও একথা স্বীকৃতিলাভ করেছিল। কিন্তু তা সত্বেও কংগ্রেস তা মানে নি, কারণ এ'রা সংবিধান মানেন না। কংগ্রেস পক্ষ বা দিল্লীর তখত এ তাউসে যাঁরা বসে আছেন তাঁরা সেদিন সংবিধানের ভুল ব্যাখ্যা করেছিলেন এবং সংবিধানের যে নূতন সংস্করণ করেছিলেন তার নাম হচ্ছে, "চ্যবন সংস্করণ"। একটা স্বৈরাচারী, স্বেচ্ছাচারী শাসনব্যবস্থার কালে এই অতিরিক্ত বায়বরাদ্দের টাকা ব্যয় করা হয়েছিল, এটা সাধারণ মানুষের কল্যাণে আসে নি। যাহোক, একটা সাংবিধানিক বেড়াজালের মধ্য দিয়ে আমাদের মুখ্যমন্ত্রী ১৯৬৮-৬৯ সালের যে অতিরিক্ত বায়বরাদ্দ অনুমোদন বিল উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি।

[10-40—10-50 a.m.]

**শ্রীআবদুল হক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রিমহাশয় যে বিল আমাদের সামনে উপস্থাপিত করেছেন সেটাকে সমর্থন জানিয়ে আমি কিছু বক্তব্য আপনার মাধ্যমে বিধানসভা কক্ষে রাখতে চাই। পৃথিবীতে এমন অনেক ঘটনা ঘটে যে ঘটনা মানুষকে আক্কেল সেলামী দেয়। গত ৯ই ফেব্রুয়ারী এই রকম একটা ঘটনা ঘটে গেল। সেই ঘটনা পশ্চিম বাংলার বুকে কংগ্রেসকে যে শিক্ষা দিয়েছে সেই শিক্ষার পরিপ্রেক্ষিতে রাজনৈতিক পরিস্থিতি পর্যবেক্ষণ করতে হবে। কংগ্রেসকে যে শোচনীয়ভাবে পরাজয় বরণ করতে হল তার কারণ কি? তার একমাত্র কারণ হচ্ছে এই যে, জনসাধারণের সঙ্গে কংগ্রেসের সত্যিকারের গণসংযোগ ছিল না। কংগ্রেসের অত্যাচার, কংগ্রেসের অবিচার, কংগ্রেসের অনাচার, কংগ্রেসের কদাচার, কংগ্রেসের স্বৈরাচার, কংগ্রেসের নির্যাতন, কংগ্রেসের শাসন এবং পেষণে পশ্চিম বাংলার জনসাধারণ অতিষ্ঠ হয়ে পড়েছিল। যার ফলে পশ্চিম বাংলার মানুষ কংগ্রেসের গালে বিরাশী দশ আনার থাপ্পড় বসিয়ে দিল। সেটা দেখার ব্যাপার, কংগ্রেস জনসাধারণের সঙ্গে সত্যিকারের সংযোগ রাখে নি। কংগ্রেস জনসাধারণের সুখ সুবিধার দিকে লক্ষ্য রাখে নি। সেইজন্য তাদের এই শোচনীয় পরাজয়। আমি এই বিধানসভা কক্ষে আপনার মাধ্যমে এ কথাই বলতে চাইছি—আমাদের দেশে অনেক সমস্যা আছে। সেই সমস্যা হচ্ছে কৃষি সমস্যা, আমাদের দেশের খাদ্য সমস্যা, বিভিন্ন প্রকারের সমস্যা এবং সেই সমস্যার সঙ্গে আরও অনেক সমস্যা আছে যে সমস্যার জন্মদাতা হচ্ছে কংগ্রেস। একটা হচ্ছে সাম্প্রদায়িক সমস্যা। এই সাম্প্রদায়িক সমস্যা জীইয়ে রেখে তাকে সুপ্রতিষ্ঠিত করে, বিষবৃক্ষ রোপণ করে বিষাক্ত ফল ভোগ করালেন পশ্চিম বাংলার বুকে এই

কংগ্রেস। এই কংগ্রেসই সাম্প্রদায়িক ভিত্তিতে দেশকে দুটি ভাগ করেছেন। ভারতবর্ষ দুই দেশে ভাগ হয়ে গেল। কিন্তু ভারতবর্ষের মূল আদর্শ হল, অন্যতম আদর্শ হল ইউনিটি ইন ডাইভারসিটি, যার সম্বন্ধে বিশ্বকবি বলে গেছেন—

"একের অনলে বহুরে আহুতি দিয়া
বিভেদ ভুলিল, জাগায়ে তুলিল একটি বিরাট হিয়া"

ভারতের এই যে মূল আদর্শ, মূল তপস্যা সেই মূল তপস্যাকে টুকরো টুকরো করে দিয়েছে, ছিন্ন ভিন্ন করে দিয়েছে এই কংগ্রেস। আর ভারতের আদর্শ নষ্ট করে দিয়ে দেশকে ভাগ করে দিয়েছে। দেশ ভাগ করার পরিণতি যে কি শোচনীয় ও কি ভয়াবহ তা আমরা দেখেছি, এখানকার মানুষ এবং পাকিস্তানের মানুষ তা মর্মে মর্মে উপলব্ধি করেছে। সেই বিষবৃক্ষের যাতে সমূলে উৎপাটন হয় সেজন্য আমি যুক্তফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেস গত ২০ বছর ধরে দেশে যে বিষাক্ত আবহাওয়া সৃষ্টি করেছে সেই বিষাক্ত আবহাওয়াকে দূর করে দেশের মধ্যে যাতে সম্প্রীতি গড়ে উঠে তার জন্য যুক্তফ্রন্টের সরকারকে এগিয়ে আসতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ২০ বছরের ভিতর পশ্চিমবঙ্গ এবং অন্যত্র পৌনে-চারশ' দাঙ্গা হয়েছে। সেখানে কংগ্রেস সরকার তার কোন প্রতিকার করে নি। আমি আমার যুক্তফ্রন্ট সরকারের কথা জানি যে যদি কোন এই রকম সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা হয় সেখানে তারা যেমন উপেক্ষা করেছে আমাদের যুক্তফ্রন্ট সরকার সেই রকম করে নি; যেখানে গোলমাল দেখেছে সেখানেই তারা ছুটে গেছে। আর একটি আবেদন রাখছি যে যাবা সত্যিকারেব এই রকম আবহাওয়া বিষাক্ত করে সে হিন্দুই হোক আর মুসলমানই হোক সেটা বড় কথা নয়, যারা দেশের মানুষের প্রতি অত্যাচার করে যরা সমাজের আবহাওয়া কলুষিত করে পঙ্কিল করে তোলে তারা দেশের শত্রু, মানুষের শত্রু। এই শত্রু যে কোন সম্প্রদায়েরই হোক না কেন তাদের কঠোর হস্তে দমন করতে হবে। এই যে কিছুদিন আগে দোল এবং কোরবানীকে কেন্দ্র করে যে অঘটন ঘটে গেছে তার জন্য জুডিসিয়াল এনকোয়ারী করে যারা অপরাধী তাদের কঠোর শাস্তি দেবার ব্যবস্থা এই যুক্তফ্রন্ট সরকার করুন এই অনুরোধ করি। এই দিকে আমাদের সংখ্যালঘু সম্প্রদায় তাকিয়ে আছে যে কংগ্রেস ২০ বছব অত্যাচার উৎপীড়ন করে আমাদেব জর্জরিত করেছে। তারা বড় আশা করে নূতন যুক্তফ্রন্ট সরকার জনসাধারণের দরদী সরকার, মেহনতী মানুষের সরকার, যাদের হিন্দু মুসলমানদেব উভয়ের প্রতি সমান মনোভাব আছে তাদের দিকে বড় আশা করে সংখ্যালঘু সম্প্রদায় তাকিয়ে আছে যে সত্যিকারের যাতে নিরাপত্তা পাওয়া যায়। এই রকম মনোভাব নিয়ে পশ্চিম বাংলার মুসলমানরা অপেক্ষা করে আছে। এ প্রসঙ্গে একটি কথা আপনার মাধ্যমে এই কক্ষে তুলতে চাই যে ওয়ার্ক বোর্ড বলে একটি বোর্ড আমাদের পশ্চিম বাংলায় আছে এবং এর আন্ডারে হাজার হাজার বিঘা জমি আছে। এই জমি যাতে সত্যিকারের সমস্ত কমিউনিটি পেয়ে গঠনমূলক কাজ হয়, উন্নতির পথে এগিয়ে যেতে পারে বা এর জন্য অর্থ খরচ হয় তার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর পশ্চিম বাংলায় ওয়েস্ট বেঙ্গল মাদ্রাসা, সেকেন্ডারী এডুকেসন বোর্ড আছে। এই বোর্ডটা কোন রকম থোড় বড়ি খাড়া খাড়া বড়ি থোড় অবস্থায় আছে। এই মাদ্রাসা বোর্ডের মেরুদন্ড ভেঙ্গে গেছে। ওয়েস্ট বেঙ্গল সেকেন্ডারী এডুকেসন বোর্ডের যে স্ট্যাটাস, যে মর্যাদা সেই রকম সেকেন্ডারী মাদ্রাসা বোর্ডের মর্যাদা নাই—তার কোন স্ট্যাটুটরী বডি নাই এবং এই সেকেন্ডারী মাদ্রাসা এডুকেসন বোর্ডে যে গলদ যাতে দূর করে একটা মর্যাদাসম্পন্ন বোর্ড করা হয় তার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে। আর একটা কথা আপনার মাধ্যমে বলতে চাই যে আমি যে নির্বাচন কেন্দ্র থেকে এসেছি সেই নির্বাচন কেন্দ্রের একটা বড় সমস্যা আছে। আমি সেদিন মুখ্যমন্ত্রীর কাছে বলেছিলাম। আমি যে কন্স্টিটিউয়েন্সী থেকে এসেছি সেই মুর্শিদাবাদ এলাকার জঙ্গীপুর মহকুমা। এখানে ব্যাপকভাবে গোয়ালারা উপদ্রব করে মাঠের হাজার হাজার বিঘার ফসল নষ্ট করে দেয়। মুখের গ্রাস তুলে নিয়ে এসে মানুষকে কষ্ট দেয়। সুতরাং বর্তমানে আমাদের খাদ্য-সঙ্কটের দিনে ঐ গোয়ালারা আরও খাদ্য-সঙ্কট তীব্রতর করে তুলছে। এ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীকে বলছি যে তাঁরা যেন এই উপদ্রব থেকে মাঠের ফসল যাতে

রক্ষা করা হয় এই ব্যাপারে যেন দৃষ্টি দেন। আমার শেষ করার আগে এই কথা বলি যে, দু-তিন দিন আগে আমাদের কংগ্রেসের ডেপুটি লীডার শ্রীআবদুস সাত্তার সাহেব একটি অসত্য ভাষণ এখানে দিচ্ছিলেন। তিনি বলেছিলেন যে ঘেরাওয়ের বিভীষিকারূপের কথা। সেটা তিনি যে কতখানি অসত্য ভাষণ দিয়েছেন তা বলা যায় না। শ্রীআবদুস সাত্তার সাহেব নিজে কিভাবে চাকুরী নিয়ে ছিনিমিনি খেলেন কিছুদিন আগে যে অঘটন ঘটেছে তা দেখলেই বোঝা যায়। আমার সময় হয়ে গেছে, তা না হলে আমি আরও বলতাম। এই বলে আমি শেষ করছি।

[10-50—11-00 a.m.]

**শ্রীরবীন মণ্ডলঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী আমাদের সামনে অ্যাপ্রোপ্রিয়েসন বিল রেখেছেন তা আমি সমর্থন করতে গিয়ে কিছু বক্তব্য রাখতে চাই। আমাদের দেশ পুঁজিবাদী দেশ, আমাদের দেশের একটা সমগ্র অর্থনীতি কোন প্রদেশের একটা পৃথক অর্থনীতি হতে পারে না। গতকাল বিরোধীপক্ষের প্রধান শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় যে বক্তৃতা রেখেছেন তাতে তিনি আমাদের এই অ্যাপ্রোপ্রিয়েসন বিলকে পূর্ণ সমর্থন জানিয়েছেন। তিনি গতকাল টাকার হিসাবে দেখিয়েছেন—স্বাধীনতার ঠিক পরে সতেরো শো কোটি টাকার বাজেট হয়েছিল আজ তা অনেক বেড়ে গেছে, সুতরাং, দেশের লোকের উন্নতি হয়েছে। তিনি বলেছেন আপনারা গণতান্ত্রিক উপায়ে শান্তিপূর্ণভাবে দেশের উন্নতি করুন, শিল্প বাড়ান, মানুষকে কাজ দিন। কিন্তু সত্যই কি তাই? তা যদি হয় তাহলে মনে করতে হবে আমাদের যুক্তফ্রন্ট সরকার যা করতে যাচ্ছেন নীতিগতভাবে তিনি তা মেনে নিয়েছেন। একদিকে তিনি বলছেন সহযোগিতা করব কিন্তু এই সমাজ ব্যবস্থায় যেখানে শোষক আছে, শোষিত রয়েছে, মালিক রয়েছে, মজুর রয়েছে, জমির মালিক জোতদার রয়েছে, গরীব চাষী রয়েছে, ভাগচাষী রয়েছে সেখানে সর্বাঙ্গীণ উন্নতি করা সম্ভব নয়, কারণ এই সমাজব্যবস্থায় কতকগুলি বাধার সম্মুখীন হতে হবে যেগুলি আমলাতন্ত্রের বাধা, সামাজিক বাধা, সাংবিধানিক বাধা, অর্থনৈতিক বাধা, এই বাধাগুলি কাটিয়ে উঠে যুক্তফ্রন্টের পক্ষে সামগ্রিক এবং মৌলিক পরিবর্তন আনা সম্ভব হতে পারে না। একদিকে তিনি বলছেন দেশের মানুষের উন্নতি করো আর একদিকে কেন্দ্রীয় সরকার তাদের দলের মোরারজী দেশাই মহাশয় বর্তমান বাজেটে একশো সাতাশ কোটি টাকার করভার মানুষের ঘাড়ে চাপিয়েছেন। উপরন্তু কিছু ঘাটতি বাজেট দেখিয়েছেন যেটা নোট ছাপিয়ে ডেফিসিট ফাইনান্সিং পূরণ করা হবে। দেশের মানুষের ক্রয়ক্ষমতা দিনের পর দিন কমে যাচ্ছে। খেটে খাওয়া মানুষ শ্রমজীবী মানুষ, তাদের ক্রয়ক্ষমতা দিনের পর দিন কমে যাচ্ছে—তাঁদের মুখের দিকে তিনি চান নি। সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয়কে বুঝতে হবে যদি তিনি যুক্তফ্রন্টের নীতিকে মেনে নেন যে নীতিতে খেটে খাওয়া মানুষ, শ্রমজীবী মানুষের যতটুকু সম্ভব উন্নতি এই পরিধির মধ্যে থেকেও করা যায়, তাহলে তার উচিত হবে তাঁর দলের বিরোধিতা করা এবং যে নীতিতে তাঁর কেন্দ্রীয় সরকার আজকের দিনে ট্যাক্স করতে যাচ্ছেন তার বিরোধিতা করা, আর তা করতে গেলে তিনি ঐদিকের বেঞ্চে নয় এদিকের বেঞ্চে এসে বসতে হবে। তা কি তিনি করতে রাজী আছেন—রাজী নন। তিনি বলছেন উন্নতি করতে হবে—কৃষি, খাদ্য স্বয়ংসম্পূর্ণ করতে হবে একথা আমি মনে করি কন্ট্রাডিকটারি হচ্ছে। কারণ একদিকে তাঁর দলের কেন্দ্রীয় অর্থমন্ত্রী কৃষি, সাজ-সরঞ্জাম, যন্ত্রপাতি, সারের উপর ট্যাক্স বসাচ্ছেন আর একদিকে তিনি এখানে সমর্থন করছেন, ফলে যে চাষীদের নিজেদের সারা বছরের সংস্থান জোটে না সাধারণভাবে গ্রামের সাধারণ মানুষ জমি ধরে রাখতে পারছে না অর্থনৈতিক সংকটের জন্য তাঁদের পক্ষে সারের মূল্য যদি বেড়ে যায় কৃষি যন্ত্রপাতির দাম যদি বেড়ে যায়, উৎপাদন বাড়ানো তাদের পক্ষে সম্ভব হবে না। হয় তিনি এই জিনিসটা জানেন না অথবা জেনেও গোপন করছেন। আমি বলব যদি তিনি সত্যিই চান তাহলে তাঁর উচিত হবে আজকের দিনে শোষণ-মূলক সমাজব্যবস্থা পুঁজিবাদী সমাজব্যবস্থার বিরোধিতা করা এবং অন্ততঃ আমরা যারা সাম্যবাদে বিশ্বাসী, যারা মনে করেন দেশের শ্রমজীবী মানুষ, খেটে খাওয়া মানুষ তাঁদের গণ-তান্ত্রিক অধিকার আদায় হোক, তাদের সংগঠন মজবুত হোক, তাদের সমর্থন করা। মোটামুটি কিছু পারে, যেমন ভূমিসংস্কার, বেনাম ধরার ব্যবস্থা করতে পারে, রিলিফ কিছু বাড়িয়ে দিতে

পারে, দুর্নীতি কিছু কমাতে পারে। কিন্তু একেবারে জমি থেকে চাষী উচ্ছেদ বন্ধ করা যুক্তফ্রন্ট সরকারের পক্ষে সম্ভব নয়, কারণ সাংবিধানিক বাধা রয়েছে। কলকারখানার মজুর ছাঁটাই একেবারে বন্ধ করা যাবে না এই স্ট্রাকচারের মধ্যে। কারণ সংবিধানে মালিকের ছাঁটাই করার অধিকার রয়েছে, কিন্তু মজুরের কাজ পাওয়ার অধিকার নেই। ব্যবসায়ীদের অবাধে ব্যবসা করার অধিকার রয়েছে। বাজারের মাল টাকার জোরে তারা সমস্ত কিনে নিয়ে ফাটকাবাজী করতে পারে। এমন কোন বাধ্যবাধকতা বা আইনের বেড়াজাল নেই যা দিয়ে তাদের এই কাজ বন্ধ করা যেতে পারে। যদিও রাজ্য সরকার কিছু করেন, তাহলে ঐ ব্যারিস্টার মহাশয় হাইকোর্টে গিয়ে কলের মালিকের পক্ষে, জমির মালিকের পক্ষে জোর সওয়াল শুরু করবেন। তার কাজ আর কথায় বিস্তর ফারাক। দুটো দুরকম হয়, ফলে বোঝা দরকার একদিকে তিনি বলছেন কুটির শিল্প বাঁচাও, ক্ষুদ্র শিল্প বাঁচাও। আর একদিকে ওদেরই কেন্দ্রীয় সরকার টাটা, বিড়লা, গোয়েংকাকে প্রচুর অর্থ লগ্নী করতে দিচ্ছে। যার ফলে তারা বড় বড় কলকারখানা করছে, আর ছোট ছোট যে ক্ষুদ্র শিল্প উৎপাদনের প্রতিযোগিতায় হেরে যাচ্ছে। ছোট ছোট কারবারী, ছোট শিল্পের মালিক তাদের ব্যবসায়ে ক্রমেই লালবাতি জ্বলছে। এই সমাজব্যবস্থায় শান্তি বলতে --একদিকে মালিক থাকবে, একদিকে শোষক থাকবে আর একদিকে শোষিত নিপীড়িত মানুষ থাকবে। এ দুটোর মধ্যে শান্তি হতে পারে না। একথা যারা বলেন—হয় তারা বোঝেন না অথবা জেগে ঘুমান। আমার মনে হয় তাদের বক্তব্যের মধ্যে, কথায় ও কাজে কোন সংগতি নেই। কারা এই জিনিসটা করছে? যদি এই অবস্থার মধ্যে থেকে সাধারণ মানুষের কোন সমস্যার সমাধান না পাওয়া যায় তাহলে একটা জিনিস পাওয়া যাবে। সেটা হচ্ছে সাধারণ মানুষ তাদের বাঁচার দাবী, মজুরী বৃদ্ধির দাবী, কাজ পাওয়ার দাবী এবং শোষণের বিরুদ্ধে, জুলুমের বিরুদ্ধে তারা সংগঠিত হবে। এদের সমর্থন যুক্তফ্রন্ট সরকার যেহেতু দেবেন, তার পাশে এসে দাঁড়াবেন যাতে দেশের খেটে খাওয়া, শ্রমজীবী মানুষের আন্দোলন দানা বাঁধে, জোট বাঁধে, বৃহৎ হতে বৃহত্তর হয়, মদত দেয় এবং তার পাশে সমর্থন আছে বলে আমি যুক্তফ্রন্ট সরকার রচিত এই অ্যাপ্রোপ্রিয়েসন বিল সমর্থন করছি। আর একটা জিনিস সেটা বিশেষভাবে আপনার মাধ্যমে বর্তমান যুক্তফ্রন্ট সরকারের মন্ত্রিমণ্ডলীর কাছে রাখবো, তা হচ্ছে দেশের কোন ন্যায়সংগত গণতান্ত্রিত আন্দোলনে পুলিস যেন হস্তক্ষেপ না করে। এই জিনিষ বোঝার দিন এসেছে। আমরা যদিও তাদের পুরোপুরি আশা-আকাঙ্ক্ষা পূরণ করতে পারবো না কিন্তু তারা যেন গণতান্ত্রিক আন্দোলন করে প্রতিটি জিনিস বুঝে নেবার পথে এগিয়ে আসে। মানুষ মাথা তুলে দাঁড়াতে চেষ্টা করে, তারা হক কথা বলতে চেষ্টা করে, নিজের অধিকার বুঝে নেয়—এই জিনিসটার রাস্তা যদি তাদের সামনে তুলে রাখি, একদিন না একদিন তারা এগিয়ে যাবেই, এই বাধা বন্ধন ভেংগে ফেলবে, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-00—11-10 a.m.]

**শ্রী এম, মকসেদ আলি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে আমি আমার জেলা সম্পর্কে দু-একটি কথা বলতে চাই। আমাদের নদীয়া জেলা প্রধানতঃ কৃষিপ্রধান এবং কুটিরশিল্পের পর নির্ভরশীল। এই জেলায় একমাত্র কল্যাণী স্পিনিং মিল ছাড়া আর কোন কলকারখানা নেই। নদীয়া জেলার শান্তিপুর কেন্দ্র থেকে আমি প্রতিনিধি হয়ে এসেছি। আপনি জানেন শান্তিপুর হচ্ছে তাঁতশিল্পের জন্য প্রধান। শান্তিপুরের তাঁতশিল্প যুগ যুগ ধরে ভারতবর্ষ এবং ভারতবর্ষের বাইরে নাম করে এসেছে। আজকে এই শিল্প ধ্বংসের মুখে। এর প্রধান কারণ হচ্ছে কাঁচামালের অভাব এবং তৈয়ারী মালের বিক্রয় ব্যবস্থা বা বাজারের অভাব। পশ্চিম বাংলা সরকারের পক্ষ থেকে কল্যাণী স্পিনিং মিল থেকে যে সুতো সরবরাহ করা হয় শান্তিপুরের তাঁতশিল্পের জন্য, সেই সুতোর মান নীচু।

দুঃখের সংগে বলতে হয় যে সরকারী পরিচালনায় এই স্পিনিং মিল হলেও আমেদাবাদ বা গুজরাট থেকে যে সুতো বাংলা দেশের তাঁতশিল্পের জন্য সরবরাহ করা হয় তার সংগে তুলনামূলকভাবে কল্যাণী স্পিনিং মিলের ১০০ বা ৮০ কাউন্টের সুতো সরবরাহ করা হয় তা মোটা। শান্তিপুরে অত্যন্ত সূক্ষ্ম বস্ত্র তৈরী করা হয়। এই শিল্পে ঐ সুতো ব্যবহার করা চলে না।

কাজেই তাঁতশিল্পীদের বাহিরের সুতোর উপরেই বেশী নির্ভর করতে হয়। আমি আপনার মাধ্যমে কুটিরশিল্প মন্ত্রিমহাশয়কে বলছি যে কল্যাণী স্পিনিং মিলে যাতে সূক্ষ্ম এবং ভাল সুতো তৈরী হয়, সেদিকে সরকারকে দৃষ্টি দিতে হবে। আমি শুনেছি ভারত সরকারের পক্ষ থেকে যে তুলো ভারতবর্ষের সুতোকলগুলিতে সরবরাহ করা হয় তার ভাল তুলোগুলি প্রাইভেট মিল মালিকরা পেয়ে যায়, এবং নিকৃষ্ট ধরনের তুলো এখানে আসে। অতএব কল্যাণী স্পিনিং মিলে যাতে ভাল তুলো পায় সেদিকে দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা বিষয় হচ্ছে যে বাংলাদেশে সমবায় সমিতিগুলি একটার পর একটা ফেইল করছে। আমরা কেন্দ্রের কথা জানি যে, কমপক্ষে ২১টি উইভার্স কো-অপারেটিভ সোসাইটি সরকারের কাছ থেকে লক্ষ লক্ষ টাকা ঋণ ও সাহায্য পেল, কিন্তু সেই সোসাইটিগুলি আজ উঠে গেছে পরিচালনার অভাবে। সে সমস্ত সোসাইটির মধ্যে দুর্নীতি থাকার ফলে সেসব বন্ধ হয়ে গেছে এবং সরকারের টাকা অপচয় হয়েছে। এইসব কো-অপারেটিভ সোসাইটিগুলি এক একটা ঘুঘুর বাসা। কো-অপরেটিভ এর নাম করে সাধারণ মানুষের সাহায্য ও সহযোগিতা না নিয়ে যারা কো-অপারেটিভ মাইন্ডেড নয় সেরকম কতগুলি বাস্তু ঘুঘু, কংগ্রেসী আমল থেকে আজ পর্যন্ত কো-অপারেটিভগুলিকে শোষণ করে আসছে। তাই আমি বলছি সরকারের পক্ষ থেকে বাংলা-দেশের এই কো-অপারেটিভগুলি কেন ফেইল করছে। লক্ষ লক্ষ টাকা তার কোথায় গেল, সে সম্পর্কে তদন্ত হওয়া দরকার। অতএব আপনার মাধ্যমে বলতে চাই, সরকারের পক্ষ থেকে অবিলম্বে একটা তদন্ত কমিশন বসান উচিত এবং সমবায় সম্পর্কে সেই কমিশন একটা সুষ্ঠু নীতি আমাদের সামনে রাখবেন, যার দ্বারা আমরা ভবিষ্যতে ভালভাবে সমবায় গড়ে তুলতে পারি। আর একটা কথা বলব ওয়েস্ট বেঙ্গল হ্যান্ডলুম বোর্ড আছে, এই বোর্ডে যাঁরা পরিচালনা করছেন এবং সেখানে যাঁরা প্রতিনিধি আছেন তাঁরা সব বড় বড় ব্যবসায়ী। তাঁরা তাঁতী না হয়েও তাঁতীর স্বার্থের কথা বলেন। এই ওয়েস্ট বেঙ্গল হ্যান্ডলুম বোর্ড-এর সদস্যরা সমস্ত স্বার্থসংশ্লিষ্ট লোক অতএব এই বোর্ডকে যাতে নূতনভাবে তৈরী করা হয় তার জন্য আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলা কৃষিপ্রধান জেলা এবং মূলতঃ উদ্বাস্তুপ্রধান এলাকা। সেখানে লক্ষ লক্ষ উদ্বাস্তু আজও পুনর্বাসন পান নি। আজও তাঁরা ক্যাম্প, কলোনীতে পড়ে আছেন। আমার জেলার উন্নতির জন্য এখানে ছোট ছোট কুটিরশিল্প ও বৃহৎ শিল্প গড়ে তোলা দরকার।

সেদিক থেকে আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে এই জেলার উদ্বাস্তু পুনর্বাসন যাতে অতি সত্বর হয় তার জন্য সুষ্ঠু ব্যবস্থা সরকার থেকে নিতে হবে। কুটির-শিল্পের মাধ্যমে যাতে ঐ জেলার বেকার সমস্যার সমাধান হয় তার জন্য গ্রামীণ কুটিরশিল্পকে উন্নত করতে হবে। স্যার, একথা আমি আগেই বলেছি যে আমার জেলা কৃষিপ্রধান জেলা, এই জেলায় মূলতঃ খড়ে চুর্নী, ভাগিরথী নদী বয়ে যাচ্ছে, এগুলির সংস্কার করা দরকার। এই সমস্ত নদীতে যদি আমরা লিফট ইরিগেশান বসাতে পারি তাহলে আমার মনে হয় নদীয়া জেলায় আগামী তিন চার বছরের মধ্যে কৃষকের জীবনে উন্নতি আসবে। চাষের উন্নতি হলে আমাদের জেলাকে খাদ্যের জন্য কোনদিন অন্যের উপর নির্ভরশীল হতে হবে না। আমাদের জেলা খাদ্যে ঘাটতি, বর্ধমান, বাঁকুড়া এবং পশ্চিম বাংলার বিভিন্ন জেলার উপর আমাদের জেলা নির্ভরশীল। এই জেলায় যে পরিমাণ খাদ্যশস্য উৎপাদন হয় তাতে বছরে ৪।৫ মাসের বেশী যায় না, চিরদিনই আমাদের জেলা ঘাটতি জেলা। এই ঘাটতি পূরণের জন্য সরকারী প্রচেষ্টায় আমাদের জেলায় কৃষি-উন্নতির ব্যবস্থা অবিলম্বে করা দরকার। এই বলেই আমি শেষ করছি।

**শ্রীঅশ্বিনীকুমার রাজঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থ দপ্তরের মন্ত্রিমহাশয় যে অর্থপ্রয়োগ বিল আমাদের সামনে এনেছেন সেই বিল আমি সমর্থন করছি। স্যার, মধ্যবর্তী নির্বাচনে জনসাধারণের যে রায় এবং তার যে প্রয়োগ এবং সেই প্রয়োগের পর যে পরিস্থিতি এই আইনসভার মধ্যে উপস্থিত হয়েছে সেটা সম্পর্কে আমি ২।১টি কথা বলতে চাই। আজকে বিরোধীপক্ষ হিসাবে কংগ্রেস এসেছেন এবং তাঁরা সংখ্যায় ৫৫ জন। আমাদের তরফ থেকে বলা হচ্ছে, কংগ্রেসর কবর হয়ে গিয়েছে, ওদের তরফ থেকে বলা হচ্ছে যে ওরা ভূত

হয়ে এসেছেন। এ সম্পর্কে আমার বক্তব্য এবং পর্যালোচনা সম্পূর্ণ আলাদা। ১৯৪৭ সালের ১৫ই অগাস্টের পর ভারতবর্ষে কংগ্রেসের হাতে বা মাধ্যমে যে শাসন ব্যবস্থা পরিচালিত হয়েছে তারই প্রতিনিধিত্ব করছেন ঐ বিরোধীপক্ষের ৫৫ জন সদস্য। গত ২০ বছরে কংগ্রেসী শাসনে ভারতবর্ষের জনসাধারণের সামনে যে সমস্ত বাক্য এবং প্রচার তাঁরা করেছেন ভারতবর্ষের ধনিক শ্রেণীর ধন বৃদ্ধি করার জন্য তারই প্রতিমূর্তিস্বরূপ ৫৫ রকম ব্যঞ্জন সাজিয়ে ঐ ৫৫ জন প্রতিনিধি এখানে বসে আছেন। পশ্চিমবাংলার জনসাধারণ সঠিকভাবেই এবারে রায় দিয়েছেন এবং গত ২০ বছরের কংগ্রেস যে পদ্ধতিতে শাসন ও শোষণ করে এসেছেন তার প্রতিমূর্তি হিসাবে ঐ ৫৫ জনকে পাঠিয়েছেন। জনসাধারণ আমাদের হাতে ক্ষমতা তুলে দিয়ে ঐ ৫৫ জন সদস্যকে পাঠিয়েছেন এর একমাত্র কারণ হল যে তারা বলছেন যে গত ২০ বছরে কংগ্রেসী শাসনের প্রতীক হিসাবে এরা আপনাদের সামনে থাকছেন, এদের দেখে আপনাদের যাতে সব সময় মনে থাকে যে ঐ ধরনের কুকীর্তি যা ২০ বছর ধরে চলে এসেছে তা যেন না করেন বা তার প্রতিমূর্তি যেন না হন এবং ঐ ধরনের কাজকর্ম যা তর্তাদন চলে এসেছে তার অংশীদার যেন না হন। কাজেই ভূত হয়ে তারা আসেন নি, বা কবরও তাদের হয় নি, শোষণ ও শাসনের জীবন্ত উদাহরণস্বরূপ তাঁরা এখানে প্রতিনিধি হিসাবে আছেন।

[11-10—11-20 a.m.]

এবং গত ২০ বছর ধরে যে ধরনের প্রচারকার্যের মাধ্যমে জনসাধারণকে তাঁরা বিভ্রান্ত করে জনসাধারণের রায়কে তাঁদের পক্ষে নিয়ে গিয়েছিলেন আজকে তার শেষ অস্ত্র হিসাবে সংবিধানকে সামনে রেখে দেশের জনসাধারণকে এখনও বিভ্রান্ত করে ধনিকশ্রেণীর স্বার্থে এই দেশকে পরিচালনা করার চেষ্টা করছেন। সেজন্য ধনিকশ্রেণীর স্বার্থে সংবিধানের কি ধরনের ব্যবস্থা হওয়া উচিত সেই ধরনের ব্যাখ্যা যাতে দিতে পারেন সেই ধরনের একজন লোককে বিরোধীপক্ষ নেতা নির্বাচন করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বাঁকুড়া জেলার একজন প্রতিনিধি, আমি বাঁকুড়া জেলা সম্বন্ধে কিছু বলবো। গত ২০ বছর বাঁকুড়া জেলার অধিবাসী যে ধরনের সমস্যার মধ্যে ভুগেছেন তার কিছু কিছু সমস্যার কথা এখানে আমি রাখতে চাই। বিরোধীপক্ষের তরফ থেকে এই বক্তব্য রাখা হয়েছে যে গত ২০ বছরে আমরা কি কিছু করিনি। আমাদের বাঁকুড়া জেলার ক্ষেত্রে তাঁদের কাজের ২।১টা নমুনা দিচ্ছি দামোদর ভ্যালী কর্পোরেসন রাইট এমব্যাঙ্কমেন্ট ক্যানেল বাঁকুড়া জেলার মধ্য দিয়ে গেছে, এই ক্যানেল ২২শো কিউসেক জল নিয়ে যাতে যেতে পারে সেই ধরনের প্ল্যান এস্টিমেট হয়েছিল এবং তার দ্বারা যতটা জমিতে জলসেচের ব্যবস্থা হবে তারও প্ল্যান হয়েছিল। এখন বর্তমান অবস্থায় দেখা যাচ্ছে ঐ যে ক্যানেল কাটা হয়েছে ঐ ক্যানেল-এর ১৪শো কিউসেক মাত্র জল নিয়ে যাবার ক্ষমতা আছে। ২২শো কিউসেকের মধ্যে ১৪শো কিউসেক অর্থাৎ প্রায় ৮শো কিউসেক জল বয়ে নিয়ে যাবার তার ক্ষমতা নেই এবং যত জমিতে সেচ দেবার ব্যবস্থা প্ল্যানের মধ্যে ছিল তত জমিতেও জল দিতে পারছে না। অথচ ২২শো কিউসেক জল বয়ে নিয়ে যাবার জন্য টাকা ধরা হয়েছিল প্ল্যানের মধ্যে। টাকাগুলো খরচ করা হয়েছে ঠিকই কিন্তু তার একটা বড় অংশ নিজেদের দলের লোককে কন্ট্রাকটরের মাধ্যমে সেই সমস্ত টাকা কিভাবে পাইয়ে দেওয়া যায় সেই উদ্দেশ্যেই এই টাকা ব্যবহার করেছেন। এই বিল প্রসঙ্গে আলোচনা করতে গিয়ে, মাননীয় স্পীকারমহাশয়, আমার বক্তব্য হচ্ছে এই যে এখনই সমস্ত সমস্যার সমাধান করা যুক্তফ্রন্ট সরকারের পক্ষে সম্ভব নয় ঠিকই কিন্তু তবুও বলবো বাঁকুড়া জেলার বেগুলি বিশেষ সমস্যা, যেমন সমস্ত বাঁকুড়া জেলার লোকসংখ্যার তিন ভাগের এক ভাগ মাত্র হচ্ছে ক্ষেতমজুর গরীব কৃষক, বছরের মধ্যে মাত্র কয়েক মাস তারা কাজ পায়, বাকী সময় শুধু দুর্ভিক্ষের সময়েই নয়, তাদের বেকার অবস্থায় থাকতে হয়। সেজন্য তারা যাতে কাজ পেতে পারে এবং এই যে বিভিন্ন সেচ পরিকল্পনা, যেমন পুকুর ইত্যাদি কাটানো, আরো অন্যান্য সেচ পরিকল্পনা গড়ে তোলার ব্যাপারে তাদের যাতে কাজে লাগানো যায় সেজন্য এখনই সরকারের তরফ থেকে সেখানে কিছু কাজ করানোর দরকার। তারপর সেখানে কংগ্রেস সরকার যা কিছু কুটিরশিল্প করে গেছেন সেই কুটিরশিল্পের দ্বারা কোন উপকার হয় নি, এমন কি কর্মকার, কাঁসারি প্রভৃতি তারা বেকার অবস্থায় মধ্যে রয়েছে।

আমার সময়ের অভাবের জন্য বেশী কিছু বলতে পারলাম না, আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকুমুদরঞ্জন মণ্ডলঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল উত্থাপিত করেছেন আমি তা প্রথমেই সমর্থন করছি, সমর্থন করছি এই কারণে যে আমি মনে করি এই যুক্তফ্রন্ট সরকার একটা প্রগতিশীল সরকার এবং প্রগতিশীল সরকারের সমর্থক হিসাবে আমি এই বিলটাকে সমর্থন করছি। এই বিল সমর্থন করা প্রসঙ্গে ২।১টি কথা, মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভাতে রাখব। আমরা জানি যে ভারতবর্ষ যখন পরাধীন ছিল তখন সেই পরাধীনতার হাত থেকে দেশকে এবং জাতিকে মুক্ত করার জন্য তৎকালীন সমস্ত রাজনৈতিক দলমতনির্বিশেষে আমরা আন্দোলন লড়াই করেছিলাম সেই বিদেশী শাসনকে হটিয়ে দেবার জন্য। বিদেশী শাসনকে আমরা হটিয়ে দিতে পেরেছি কিন্তু, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমরা পারিনি তাদের শোষণকে হটাতে। সেই অর্থনৈতিক শোষণ, সামাজিক, সাংস্কৃতিক শোষণের পরিপ্রেক্ষিতে আমি ২।১টি কথা এই সভায় রাখতে চাই। আমাদের এই প্রগতিশীল যুক্তফ্রন্ট সরকার যে কর্মসূচী গ্রহণ করেছেন সেই কর্মসূচীতে এই কথা বলা হয়েছে যে পশ্চিমবঙ্গে যেখানে যত বিদেশী শাসকদের মূর্তি আছে সেই মূর্তি অপসারিত করতে হবে। আমি এই যুক্তফ্রন্ট সরকার এবং তার মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যাতে আমাদের সেই কর্মসূচী খুব শীঘ্র রূপায়িত হয় এবং বিদেশী শাসকদের মূর্তির পরিবর্তে আমরা সেখানে বসিয়ে রাখবো আমাদের জাতির যাঁরা নেতা ছিলেন, আমাদের জাতির যাঁরা সেবক ছিলেন, যাঁরা দেশপ্রেমিক ছিলেন তাঁদের মূর্তি। আমরা তাঁদের আদর্শে, তাঁদের দেশপ্রেমে, তাঁদের নীতিতে উদ্বুদ্ধ হবার চেষ্টা করব। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই আবেদন রাখছি। তারপর ভাষা সম্বন্ধে ঐ একই কথা। আমাদের যুক্তফ্রন্ট সরকারের কর্মসূচিতে একথা বলা হয়েছে যে মাতৃভাষা সর্বক্ষেত্রে— কি শাসন ব্যবস্থার ক্ষেত্রে, কি শিক্ষার ক্ষেত্রে চালু করা হবে। আমরা জানি যদি শিক্ষার উদ্দেশ্য হয়ে থাকে জ্ঞানলাভ, যদি শিক্ষার উদ্দেশ্য হয়ে থাকে জাতির মধ্যে গণতান্ত্রিক চেতনা বৃদ্ধি করা তাহলে সেটা কেবলমাত্র সম্ভব মাতৃভাষার মাধ্যমে। কিন্তু সেই জ্ঞান, বৃদ্ধি জাতির চেতনাকে চেপে রেখে দেওয়া হয়েছে একটা বিদেশী ভাষার মাধ্যমে। একথা আমার কথা নয়, একথা কোন বিশেষ দলের কথা নয়, কোন বিশেষ শ্রেণীর কথা নয়, একথা জাতির কথা। মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের সর্বশ্রেষ্ঠ কবি এই ভাষা সম্বন্ধে যে কয়টি কথা বলে গিয়েছেন তা এই হাউসের মধ্যে তুলে ধরতে চাই। তিনি বলেছেন "ইংরাজী শিখিয়া যাঁহারা বিশিষ্টতা পাইয়াছেন তাঁহাদের মনের মিল হয় না জনসাধারণের সঙ্গে। বর্তমানে দেশের সকলের চেয়ে বড় জাতিভেদ এইখানেই, শ্রেণীতে শ্রেণীতে অস্পৃশ্যতা, ইহার জন্য আজ আমাদের জাতির জীবনের সংহতি নষ্ট হইয়া যাইতেছে এবং রাষ্ট্রীয় ক্ষেত্রে তাহার বিষময় ফল প্রতিনিয়ত আমরা চোখের সামনে দেখিতে পাইতেছি। শিক্ষাক্ষেত্রে যেদিন নাকি মাতৃভাষা শিক্ষার বাহন হইবে সেদিন আমাদের নাবালকত্ব ঘুচবে এবং সেদিনই আসবে জাতির জীবনে আর একটি রেনেসাঁ"।

[11-20—11-30 a.m.]

মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি আপনার মাধ্যমে এই বক্তব্য এই সভায় রাখছি যে, যিনি আমাদের দেশের এতবড় একজন নেতা, যিনি এতবড় একজন দেশপ্রেমিক ছিলেন তাঁর এই উক্তির প্রতি যদি আমরা গুরুত্ব না দেই, তাঁর এই উক্তি যদি আমরা বোঝার চেষ্টা না করি, কার্যে রূপায়িত না করি তাহলে আমরা কয়েক শত বছর ধরে জাতীয় জীবনে যে পিছিয়ে আছি সেটা আরও থাকব। আমি মনে করি যুক্তফ্রন্ট সরকার হচ্ছে প্রগতিশীল সরকার, কাজেই তাঁরা চেষ্টা করেছেন এই আদর্শ পশ্চিমবাংলার বুকে প্রতিষ্ঠিত করে ভারতবর্ষকে দেখিয়ে দেবেন যে এই নীতি হচ্ছে আসল নীতি, এই আদর্শ হচ্ছে আসল আদর্শ এবং এছাড়া জাতি বড় হতে পারে না। গতকাল একজন বক্তা বলেছেন শিক্ষার মধ্যে শ্রেণী পার্থক্য রয়েছে। শিক্ষার মধ্যে যদি শ্রেণী পার্থক্য থাকে তাহলে সেই শ্রেণীপার্থক্য কমান হবে কিনা সেটা আমি জানতে চাই। যেখানে শিক্ষার ভিত সৃষ্টি হয়, যেখানে জাতির মেরুদণ্ড সৃষ্টি হয়

সেই প্রাথমিক শিক্ষায় এবং মাধ্যমিক শিক্ষায় রয়েছে শ্রেণীপার্থক্য। স্যার, আমরা একদিকে দেখছি বড় বড় শহরে ৩।৪ তলা বিল্ডিং-এর উপরে বিজলি বাতির নীচে বসে এক শ্রেণীর ছেলেরা লেখাপড়া করছে এবং অন্যদিকে দেখছি গ্রামের মাটির ঘরে বসে, চটের বস্তা নিয়ে জলে, রোদ্রে, কাদায় বসে আর এক শ্রেণীর ছেলেরা লেখাপড়া করছে। এই পরিবেশ দূর করতে হবে। পরিবেশের এই পার্থক্য দূর করতে পারলে শিক্ষার পার্থক্য দূর হবে এবং তবেই সমাজতন্ত্রের মূল ভিত্তির যে স্বপ্ন যেটা আমরা বলে এসেছি সেটা সার্থক হবে। আমরা যে সমাজতন্ত্রের কথা বলছি সেই সমাজতন্ত্র যদি আমাদের লক্ষ্য হয়ে থাকে তাহলে আমি মনে করি শিক্ষাই হচ্ছে আসল জিনিস যার মাধ্যমে এটা করা যেতে পারে। যুক্তফ্রন্ট সরকার এই জিনিস করবে, এর প্রতিকার করবে, এই বিশ্বাস নিয়ে আমি এই সভায় বক্তব্য রাখছি। এবারে আমি কৃষি সম্বন্ধে ২।১ মিনিট বলব। আমি জানি এটা অ্যাপ্রো-প্রিয়েশন বিল, কিন্তু তবুও যে বলছি তার কারণ হচ্ছে আমার বলার সময় এবং সুযোগ বড় কম। আমি গ্রাম এলাকা থেকে এসেছি কাজেই কৃষি সম্বন্ধে ২।৪টি কথা বলার দরকার আছে। আমাদের কৃষিমন্ত্রী এখানে আছেন কিনা জানি না। তবে মুখ্যমন্ত্রী আছেন দেখছি। স্যার, আমি অত্যন্ত আনন্দিত এবং মুখ্যমন্ত্রী যদি শোনেন তাহলে তিনিও আনন্দিত হবেন যে গ্রামে গ্রামে, পাড়ায় পাড়ায় যে ধান এবং গমের চাষ হয়েছে সেটা অত্যন্ত সন্তোষজনক। সেখানে জল, সারের ব্যবস্থা না থাকা সত্ত্বেও চাষীরা আপ্রাণ চেষ্টা করে এই জিনিস করেছে। আমি মনে করি যুক্তফ্রন্ট সরকারের এই যে মুক্তির আশ্বাস তারই ফলে চাষীরা গ্রামে গ্রামে ধান এবং গমের চাষ করতে আরম্ভ করেছে। কিন্তু মুখ্যমন্ত্রীর কাছে আমার একটি আবেদন হচ্ছে এই যে ধান এবং গমের চাষ হয়েছে সেখানে পোকা লেগেছে। তারা কংগ্রেসের আক্রমণ দূর করতে পেরেছে কিন্তু প্রকৃতির এই আক্রমণ দূর করতে পারছে না, পোকার হাত থেকে তারা বাঁচতে পারছে না। আমি কিছু ধানের গোছা সঙ্গে করে এনেছি এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি আমাদের ওখানে খুব ভাল ধান হয়েছে, লক্ষ লক্ষ বিঘা জমিতে ধান হয়েছে কিন্তু জয়নগর বাসন্তী, ক্যানিং প্রভৃতি প্রত্যেক জায়গায় ধানগাছে পোকা লেগেছে। মুখ্যমন্ত্রিমহাশয় যদি আমার বক্তব্য শোনেন এবং এর প্রতিকার করেন তাহলে আমি মনে করি আমাদের এই যে প্রগতিশীল সরকার যে সরকারের মধ্যে চাষী, মধ্যবিত্ত, খেটে খাওয়া মানুষ রয়েছে যাদের সঙ্গে নিয়ে আমরা চলেছি তাদের আরও এগিয়ে নিতে পারব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদ্বারিকাপ্রসন্ন রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে আমাদের নেতা মুখ্যমন্ত্রি-মহাশয় যে বিল উত্থাপন করেছেন তা সর্বান্তঃকরণে সমর্থন করছি। তারপর যে অঞ্চল থেকে দাঁড়িয়েছি সেই এলেকা সম্বন্ধে দু'-চারটি কথা বলতে চাই। আমার বাড়ী বীরভূমে সাঁইথিয়া থানায়। সাঁইথিয়া থেকে এ পর্যন্ত কেউ নির্বাচিত হয়নি। নির্বাচিত না হওয়ার প্রধান কারণ কংগ্রেস গভর্নমেন্ট যখন ছিল, তখন কংগ্রেসীদের সুযোগ সুবিধা করার জন্য আমাদের সাঁইথিয়া থানাকে দু'ভাগে ভাগ করে দেন এই থানাকে দু'ভাগ করে অর্ধেক অংশ মামুদপুরের সঙ্গে যোগ করে দিলেন আর অর্ধেক অংশ যোগ করেছিলেন লাভপুরের সঙ্গে, কখনো বা সিউড়ির সঙ্গে। কারণ ওখানকার কংগ্রেসী বাবুদের সুযোগ সুবিধা দেবার জন্যই তারা এটা করেন। সেজন্য আমাদের ওখানকার যে সমস্ত দাবী দাওয়া তা আপনার দরবারে উপস্থিত করার জন্য কোন লোক ছিল না। আমি আপনার কাছে প্রার্থনা করছি এতকাল ধরে সাঁইথিয়া যে সমস্ত সুযোগ-সুবিধা পায় নি তা যাতে পায় তার ব্যবস্থা করলে পরে বিশেষ বাধিত হব।

প্রথম কথা যা বলতে চাই সেটা হচ্ছে সাঁইথিয়া গ্রাম বীরভূম জেলার মধ্যে অন্যতম ব্যবসাকেন্দ্র এবং এখানকার লোকসংখ্যা প্রায় ষোল হাজার এবং সেখানে ৭ হাজার ভোটার। কিন্তু সেখানে জলাভাবে খুব কষ্ট, প্রত্যেক বৎসর গ্রীষ্মকালে ইঁদারায় জল থাকে না এবং পানীয় জলের অভাবে নানা রকম ব্যাধি দেখা দেয় এবং ব্যাধিগ্রস্ত হয়ে বহুলোকের প্রাণহানি ঘটে। সেই জলের জন্য বহু রকম আন্দোলন ও চেষ্টাচরিত্র হওয়ার পর শুনেছি সেটা মঞ্জুর হয়েছে বোরিং হবে। কিন্তু মঞ্জুর হলে কি হবে, কতকগুলি পাইপও এসে গেছে বটে কিন্তু সেই পাইপ বসাতেও পারেন

আবার তুলেও নিতে পারেন। কিন্তু এখানে অবশ্যম্ভাবী যেটা দরকার সেটা হল অবিলম্বে যদি পানীয় জলের ব্যবস্থা না হয় তাহলে প্রত্যেক বছরের মত এবারও সংক্রামক ব্যাধিতে বহু লোকের প্রাণহানি ঘটবে। আর একটা কথা। চাষের জন্য আমাদের দরকার কতকগুলি স্লুইস গেট ও লিফট্ ইরিগেশন এবং ডীপ টিউবওয়েল তৈরী করা। ক্যানেল এক্সটেনসন কতকটা করা হয়েছে বাকীটা গভর্নমেন্ট থেকে বন্ধ করে দেওয়া হয়েছে, সেটা যদি তৈরী করা হয় তাহলে অনেক চাষীর প্রভূত উপকার হবে। আর এখানকার রাস্তাঘাট বরাবরই নেগলেকটেড হয়ে আছে। এখানকার প্রতিনিধিত্ব করার কেউ ছিল না। এখানকার রাস্তাঘাটের এমন অবস্থা যে ডাক্তার যেতে পারেন না বলে রোগী মারা যায়। সেইজন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রি-মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি যাতে সেখানে রাস্তাঘাট তৈরি হয়। জয়হিন্দ।

[11-30—11-40 a.m.]

**শ্রীহাজারীলাল মণ্ডলঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল উপস্থাপিত করেছেন আমি সেই বিল সমর্থন করছি। এই বিলকে সমর্থন জানিয়ে আমি যে অঞ্চল থেকে এই হাউসে আসার সুযোগ পেয়েছি সেই অঞ্চল সম্বন্ধে কিছু বক্তব্য আপনার মাধ্যমে এখানে রাখতে চাই। আমার সেই অঞ্চল সুন্দরবনের এক প্রান্ত যা ভারতবর্ষের দক্ষিণপূর্ব সীমান্তবর্তী অঞ্চল, সেটা অনাদৃত, অবহেলিত। এই সুন্দরবন অঞ্চল হচ্ছে এক-ফসলী অঞ্চল। সেখানে নদীগুলি লোনা জলে পরিপূর্ণ এবং সেই নদীগুলির পার্শ্ববর্তী অঞ্চল সুরক্ষিত না থাকলে এক-ফসলী অঞ্চলে ফসল উৎপাদন করা আদৌ সম্ভব নয়। তার উপর জলনিকাশী ব্যবস্থা ঠিকমত সুরক্ষিত না থাকায় গত বছর অনেক ক্ষতি হয়েছে। গত ২১ বছর কংগ্রেস শাসনে আমরা দেখেছি বাঁধ বন্দী তৈরীর ব্যাপারে চোরা-কারবারী এবং দুর্নীতি। শতকরা ৩০।৪০ ভাগ রাস্তায় মাটি পড়ে, বাকী মাটি পড়ে না। কনট্রাকটারী সিসটেমের মাধ্যমে এই যে দুর্নীতি, তার পরিচয় আমরা পেয়েছি। শত শত উদাহরণ তার রয়েছে, এবং গত ১৯৬৭ সালে যখন এই যুক্তফ্রন্ট সরকার ছিলো তখন যুক্তফ্রন্টের কর্মীরা এ বিষয়ে অনেক দুর্নীতির উদাহরণ দেখাতে পেরেছিল। এইসমস্ত কনট্রাকটারী সিসটেমে বাঁধ বন্দী এবং অন্য কিছু যদি হয়, তাহলে কিছুই হবে না। আমরা দেখেছি যে, কংগ্রেসী কর্মীরা এবং তার পৃষ্ঠপোষকরা এবং সুন্দরবন অঞ্চলে সেই সমস্ত কংগ্রেসী প্রধান ঐ দুর্নীতির দায়ে দায়ী হয়েছিল, অভিযুক্ত হয়েছিল। আজ সে কথা স্মরণ করিয়ে দিই। মাননীয় অধ্যক্ষমহাশয়, আপনার মাধ্যমে এই বক্তব্য রাখছি যে এই বাঁধ বন্দীগুলি যেভাবে চলে আসছে সেই কনট্রাক্টারী সিসটেমে সেইভাবে যদি চলে তাহলে সরকারের বহু টাকার অপচয় হবে। আমি আশা করবো আমাদের যুক্তফ্রন্ট সরকার এই কনট্রাকটারী সিসটেমের বদলে জনগণের মাধ্যমে এমন একটা পন্থা অবলম্বন করবেন যাতে সরকারী টাকার অপচয় না হয়। অপর দিকে যে জল-নিকাশী ব্যবস্থার কথা আপনার মাধ্যমে রাখছি সেই জলনিকাশী ব্যবস্থা অত্যন্ত শোচনীয় অবস্থায় পরিণত হয়েছে। বর্ষার সময় আপনারা দেখবেন যখন উপর থেকে অতি মাত্রায় বর্ষণ হয় তখন জল সেখানে এমনভাবে আবদ্ধ হয় যে বার বার সেই নিকাশের উপায় না পাওয়ায় কৃষকরা অত্যন্ত বিপদে পড়ে। আগামী বর্ষায় এই শোচনীয় অবস্থার যদি পরিবর্তন না হয় তাহলে ফসল উৎপাদন করা কৃষককুলের পক্ষে একেবারে অসম্ভব হয়ে পড়বে। জলনিকাশী ব্যবস্থার সমস্ত হিউম পাইপ, স্লুইস গেট, স্লুইস বক্স সমস্তই আমরা দেখেছি যে, সেগুলি অকেজো হয়ে গেছে। তাছাড়া খাল বা সরকারী খাল জমিদারী উচ্ছেদের পর বড় বড় ধনিক কংগ্রেসীবাবুরা বা অন্যেরা আত্মসাৎ করে সাধারণ জল-নিকাশের পথ আবদ্ধ করে দিয়েছে। এ বিষয়ে আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীকে বলি এ বিষয়ে সার্ভে করে যাতে করে একটা সুষ্ঠু জলনিকাশী ব্যবস্থা করা যায় তার আশু ব্যবস্থা করুন। লালবাতি যদিও জ্বলেছে তবুও আর একটা কথা আপনার মাধ্যমে রাখতে চাই। সুন্দরবন একটি রিজার্ভ ফরেস্ট। সেখানে সরকারী কর্মচারীরা এবং তাদের মাধ্যমে যে অত্যাচার অনাচার হয় তা সাংঘাতিক। সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে দেখা গেছে যারা মধু সংগ্রহ করতে যায় তাদের কাছ থেকে টাকা আদায় করা হয়। কিন্তু তাদের আত্মরক্ষা করার কোন

ব্যবস্থা এই ২০ বছরে আমরা দেখি নি। সরকারী হিসাবে দেখা গেছে যে বছরে ৫০।৬০ জন মারা গিয়েছে। কিন্তু ভুরি ভুরি প্রমাণ আছে সংবাদপত্রের মাধ্যমে আপনারা লক্ষ্য করেছেন যে সেখানে প্রতিবছর তিন শত সাড়ে তিন শত লোক মারা যায়। এই সুন্দরবনে বাঘের দৌরাত্ম্য থেকে তাদের রক্ষা করার কোন ব্যবস্থা নেই—এ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই বলে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅজিতকুমার বিশ্বাস:** মাননীয় অধ্যক্ষমহাশয়, অতিরিক্ত খরচের উপর যে ব্যয় অনুমোদন বিল মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসে উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করছি। সেই বিলে অনেক কিছু আছে—তার মধ্যে একটা জায়গায় আমি দেখলাম জয়েন্ট কমিশনার অফ পুলিশ তার একটা অতিরিক্ত খরচের কথা লেখা আছে। আমি জিজ্ঞাসা করি এই রকম একসেস অফিসার অ্যাপয়েন্টমেন্ট দেবার অর্থ কি ছিল? আমার মনে হয় যে এই রকম অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার অর্থ হচ্ছে গণতান্ত্রিক আন্দোলনকে দমন করা এবং সেটা প্রমাণিত হয়েছে যেদিন জোর করে যুক্তফ্রন্ট সরকারের পতন ঘটিয়ে যুক্তফ্রন্টের মন্ত্রিদ্বয় শ্রীঅমর চক্রবর্তী এবং শ্রীবিশ্বনাথ মুখার্জীকে নির্মমভাবে প্রহার করে ঐ ময়দানে শুইয়ে দেওয়া হয়। শুধু তাই নয় পাঁচ হাজার যুক্তফ্রন্টের লোককে থানায় গ্রেপ্তার করে উত্তম মধ্যম প্রহার দেওয়া হয় এবং পঁয়তাল্লিশ হাজার মানুষকে গ্রেপ্তার করা হয় এবং বারোজন যুবককে গুলি করে হত্যা করা হয়। এই রকম দমননীতি চালাবার জন্যই কি এই জয়েন্ট কমিশনার অ্যাপয়েন্ট করা হয়েছিল এবং তার জন্য অতিরিক্ত খরচ হয়েছিল? যাহোক আমি এই কথা বলি যে যুক্তফ্রন্ট সরকার যখন ক্ষমতায় এসেছে তখন তার দায়িত্ব অনেক আছে এবং সেই দায়িত্ব পালন করতে গিয়ে আমাদের যুক্তফ্রন্ট সরকারের যে ফাইনান্স সেটা ডেফিসিট ফাইনান্স আমরা জানি কিন্তু এটা মিট করতে গেলে আমরা দেখি ৩টা উপায় আছে—একটা রেভিনিউ এবং ট্যাক্স, আর একটা হচ্ছে আমাদের যে সমস্ত পাবলিক সেক্টর ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের অন্তর্ভুক্ত সেই সমস্ত জায়গায় আমরা দেখেছি ডেফিসিট ফাইনানসিং রান করছে এবং সেখান থেকে আমরা আয় করতে পারছি না, আর একটা জায়গা হচ্ছে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অর্থ দাবী করা। আমি এদিক দিয়ে মনে করি যে দুটো প্রশ্নে আমাদের কঠোর হস্তক্ষেপ করতে হবে—একটা হচ্ছে কেন্দ্রের কাছ থেকে তারা যে আমাদের এতদিন পর্যন্ত বঞ্চিত করে রেখেছেন সেই অর্থ তাদের কাছ থেকে টেনে নিয়ে আসবার জন্য পরিস্থিতি সৃষ্টি করতে হবে আর লক্ষ্য করতে হবে পাবলিক সেক্টর-এ যেখানে চুরি দুর্নীতি রয়েছে সেই সমস্ত জায়গায় যে সমস্ত অফিসার দায়িত্ব গ্রহণ করে বসে আছে সেই সমস্ত ব্যবসাগুলি যাতে সুন্দর উপায়ে চলতে পারে এবং সেখানে প্রফিট হতে পারে তার ব্যবস্থা করতে হবে। এমনিভাবে আমরা আমাদের আয় বাড়াতে পারি বলে আমি বিশ্বাস করি। এছাড়া আজকে আর একটা প্রশ্ন যেটা বিরোধী দলের পক্ষ থেকে বলা হয়েছে যে গণতন্ত্র নিয়ম শৃঙ্খলা প্রভৃতি নাকি বিপন্ন। আমি সেই প্রসঙ্গে বলি যে দেশের দুই রকম গণতন্ত্র আছে—একটা হচ্ছে বুর্জোয়া গণতন্ত্র আর একটা হচ্ছে সোস্যালিস্ট গণতন্ত্র। আমরা জানি বুর্জোয়ারা যতদিন ক্ষমতায় থাকে ততদিন তারা গালভরা কথা বলে, নিয়ম শৃঙ্খলার কথা বলে কিন্তু যখন তাদের গদি টলমল করে তখন তারা গণতন্ত্রের কথা ভুলে যায়, তখন তারা স্টীম রোলারের আঘাতে সাধারণ মানুষকে পিষে মারবার চেষ্টা করেন। তাই আমি সিদ্ধার্থবাবুকে বলতে চাই যে তিনি সেদিন বড় গলায় বলেছেন যে আমরা গণতন্ত্রে বিশ্বাস করি, নিয়ম শৃঙ্খলা রক্ষা করতে চাই কিন্তু সেদিনের প্রশ্ন যেদিন যুক্তফ্রন্ট সরকারের পতন ঘটিয়ে তাঁরা যে ব্যবস্থা গ্রহণ করেছিলেন সেদিন তাঁদের কণ্ঠস্বর শোনা যায় নি। আর একটা প্রশ্ন তিনি বলেছেন যে কংগ্রেস নতুন ইমেজ নিয়ে আবার বাংলাদেশে আবির্ভূত হবে। আমি বলি সিদ্ধার্থ রায় মহাশয়ের নতুন ইমেজের মানে হচ্ছে ডঃ সান্যাল। তাহলে একথা আজকে আমাদের চিন্তা করতে হয় যে নতুন ইমেজের কোন প্রশ্ন নেই, কারণ কংগ্রেস আজকে ডিকেয়িং ফোর্স, কংগ্রেসের বাঁচবার আর কোন চান্স নেই, তার কারণ তাদের কোন আদর্শবাদ নেই এবং নেই বলেই আজকে এই সমস্ত প্রশ্নকে সামনে তুলে কংগ্রেসকে বাঁচাবার একটা চেষ্টা হচ্ছে কিন্তু এর মাধ্যমে কংগ্রেসকে বাঁচাবার কোন সম্ভাবনা নেই বলে আমি মনে করি। কারণ আমাদের

দেশে পুঁজিপতি ব্যবস্থা। এই পুঁজিপতি ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা দেখেছি যে সাধারণ মানুষ শোষিত হয়েছে, অত্যাচারিত হয়েছে এবং কংগ্রেস ২০ বছর ধরে এই পুঁজিবাদের পুজো করে এসেছে দেশপ্রেমের পুজো না করে এবং এর ফলে দেখা যায় প্রি-ইণ্ডিপেণ্ডেন্ট যুগে ৫৪ কোটি টাকা যার মূলধন ছিল আজকে তার ৪৩৭ কোটি টাকা বেড়ে দাঁড়িয়েছে। তারা এটা করেছে মানুষকে শোষণ করে, অত্যাচার করে, সাধারণ শ্রমিক শ্রেণীকে নিষ্পেষিত করে। এইভাবে তারা মুনাফা করেছে এবং মুনাফা করে তাদের পুঁজি বাড়িয়েছে। আমাদের প্রস্তাব যুক্তফ্রন্ট সরকার একটা পথ গ্রহণ করুন যাতে সেই সমস্ত পুঁজি নিয়ে নেওয়া যায়। আমরা এটা উপলব্ধি করি যে আমাদের ক্ষমতা সীমাবদ্ধ। এক শ্রেণীর স্বার্থপরায়ণ লোক এ কাজে বাধা দেবে। যারা পুঁজিপতি, যারা ব্যবসার দ্বারা প্রচুর মুনাফা করে তাদের কাছ থেকে অর্থ ছিনিয়ে সাধারণ মানুষের দেশের মঙ্গলের জন্য দেশের অর্থনৈতিক মঙ্গলের জন্য তাকে ব্যয় করার ব্যবস্থা করতে হবে। এই দায়িত্বের কথা স্মরণ রেখে যুক্তফ্রন্ট সরকারকে চলতে হবে।

[11-40—11-50 a.m.]

**শ্রীসনৎকুমার রাহা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে আমি এই অ্যাপ্রোপ্রিয়েসন বিলকে সমর্থন জানাই। আজকে বিরোধী দল যদিও সংখ্যালঘু, তবুও বলি এইভাবে বিধানসভা চলা উচিত নয়। অ্যাপ্রোপ্রিয়েসন বিলে বলার যে সুযোগ ছিল সেটা গ্রহণ না করে তাঁরা যে ওয়াক আউট করে গেলেন এটা মনে হয় পরোক্ষভাবে স্পীকারের বিরুদ্ধে থ্রেট করা হয়েছে। এই পথে এইভাবে বিধানসভা চলা উচিত নয়—এটা আমি মনে করি।

দ্বিতীয়তঃ আজকে অনেকে বলেছেন সিভিল ওয়ার সম্বন্ধে এবং সিভিল ওয়ারের থ্রেট করেছেন। সিভিল ওয়ার এলে তাকে ঠেকান যাবে না। তবে বিধানসভাই প্রকৃত জায়গা। কোন সংশয় থাকলে সেটা এখানে আলাপ আলোচনার মাধ্যমে ঠিক করে নেওয়া যায় সিভিল ওয়ারের ভিতর না যেয়ে।

আমি গিয়েছিলাম ফারাক্কায়। দেখে এলাম ৩০ হাজার লোক—তারা ফারাক্কা ব্যারেজের কর্মচারী, এন পি সি সি-র লোক এবং অন্যান্য কন্ট্রাকটারের লোক এবং হিন্দুস্থান লিমিটেডের কর্মচারী—তারা সমাবেশ করেছেন বিরাট জনসমাবেশ এবং তাদের একমাত্র দাবী আগামীকাল যে ছাঁটাই করা হবে তার বিকল্পে কি ব্যবস্থা করা হবে। কেন্দ্রীয় সেচমন্ত্রী ডঃ কে এল রাও এবং আমাদের রাজ্যের মন্ত্রী শ্রীবিশ্বনাথ মুখার্জী উপস্থিত ছিলেন। অত্যন্ত অসহায়ভাবে ডঃ রাও পাবলিক মিটিং-এ বললেন এত বড় গুরু দায়িত্ব সম্পর্কে তাঁর কিছু বলার নেই। সত্যই তো যে আঘাত তাঁরা করেছেন সারা ভারতবর্ষের জনসাধারণকে সেই আঘাতের পাল্টা আঘাত তারা হানতে আরম্ভ করেছে। তার ফলে যেখানে ছাঁটাই হচ্ছে সেখানেই শ্রমিকরাও সঙ্ঘবদ্ধ হয়ে আঘাত হানছে। ২০ বছরের কংগ্রেস শাসনে আজকে ভারতবর্ষের রূপ হচ্ছে এই চরম দারিদ্র্য শতকরা ৮০ ভাগ লোকের। আর চরম দুর্নীতিপরায়ণ ব্যবসা। ব্যবসা বলছি কেন? ব্যবসা বহু লোক করে। আজকে চলছে পুঁজির ব্যবসা, আরও পুঁজির ব্যবসা এবং একচেটিয়া পুঁজিপতির ব্যবসা। এই হল ভারতবর্ষে পুঁজিতান্ত্রিক কাঠামোর শেষ পরিণতি। এই কথা সঙ্গে সঙ্গে আমার জেলা সম্পর্কেও বলতে চাই। ফরাক্কা হচ্ছে মুর্শিদাবাদ জেলায়। বৃটিশ যুগে বেলডাঙ্গায় একটা চিনির কল ছিল কংগ্রেসী আমলে সেই কল উঠিয়ে দেওয়া হয়েছে, বৃটিশ যুগের পর এখানে কাশিমবাজারে একটা মিল হয়েছিল—মনীন্দ্র কটন মিল। সেখানকার কংগ্রেসের শ্রীনেপাল চৌধুরীকে এই মিলের জন্য নয় লক্ষ টাকা দেওয়া হয়; কিন্ত তিনি পলাতক এবং সেই মিলও উঠে গেছে। এই সমস্ত জেলাগুলো সমস্ত দিক থেকে পশ্চাৎপদ। বিগত ২০ বছরের কংগ্রেসের শাসনে সারা বাংলা দেশের পশ্চাৎপদ অংশ বেড়েছে—কমেনি। এই অংশের ক্রয়শক্তি এমন জায়গায় নেমেছে—যুক্তফ্রন্টের আমল বলে বলছি না—যে ১:২০ করে চালও তাদের কিনে খাওয়ার ক্ষমতা নেই। এটাই হল বাংলাদেশের অবস্থা। এখানে যে

অর্থনীতি পুঁজিবাদ আছে, যে সমাজ তাঁরা তৈরী করেছেন তার বিরুদ্ধে লড়াই করে একটা জিনিস আজ আমরা লক্ষ্য করছি যে বিগত ২০।২১ বছরের পর কংগ্রেসের মহাজাল থেকে মুক্ত হয়ে মানুষ এগিয়ে যাবার জন্য আজ একজোট হয়েছে। একদিক থেকে নিজলিংগাপ্পা ও মোরারজীর ঝগড়া, তাদের মধ্যে কাটাকাটি, শাসকবর্গের আভ্যন্তরীণ সংকট, ঠিক অপর দিকে বিহার, ইউ পি-তে যুক্তফ্রন্ট হয় নি, কিন্তু সেখানেও দেখা গেছে কংগ্রেসের বিরোধী দল যুক্ত-ফ্রন্ট না করতে পারলেও কংগ্রেস সেখানে মেজোরিটি হতে পারে নি। অর্থাৎ গতবারের চেয়ে এবারে তাদের শক্তি হ্রাস হয়েছে। এর দ্বারা প্রমাণিত হচ্ছে সারা আন্তর্জাতিক বাজারে যে অর্থনৈতিক সঙ্কট হচ্ছে সেই সংকটের এটাও একটা সংকট। এর ফলে মুদ্রাস্ফীতি, চরম দারিদ্র্য, দুর্নীতি ও ক্রয়শক্তির অভাব এর সংগে সংগে মানুষের নানা রকম বিপদ আসছে। এই বিপদের মধ্যে মুখ্যমন্ত্রী আজ যে অ্যাপ্রোপ্রিয়েসন বিল নিয়ে এসেছেন তাঁর কোন উপায় নেই নূতন করে ঢেলে সাজার। সাজাতে গেলেও প্রতি পদে পদে বাধা দেবার চেষ্টা করা হবে। আমি মনে করি আপনার পেছনে জনসমর্থন আছে। আমি আশা করি যুক্তফ্রন্টের আমলে পশ্চাৎপদ এলাকাগুলিতে কাজ হবে। আজ আমরা ২১৮ আছি, কিন্তু আগামী দিনে দেখা যাবে জনসাধারণের গণতান্ত্রিক আন্দোলন, আমাদের গণতান্ত্রিক চেতনা, মানুষের ঐক্যের ফলে বিধানসভার শক্তি আরও বাড়বে। আজ যাঁরা বিধানসভা থেকে গ্রেট করে ওয়াক আউট করেছেন, ভেতরে ও বাহিরে সিভিল ওয়ার-এর গ্রেট দিয়ে রেখেছেন সেসবের জবাব বাংলা দেশের লোক যুক্তফ্রন্টের সরকারের মধ্য থেকে দেবে। বাংলা দেশের যুক্তফ্রন্ট সরকার কংগ্রেস থেকে আশংকা করছে যে একে ভেংগে ফেলার চেষ্টা হবে। কিন্তু তার মোকাবিলা করার জন্য যে আহ্বান, অগণতান্ত্রিক মানুষের গণশক্তির আহ্বান, সেই আহ্বান ছাঁটাই বেকারের বিরুদ্ধে গণতান্ত্রিক আন্দোলনের আহ্বান সেই আহ্বানের মধ্য দিয়ে যুক্তফ্রন্ট সরকারের যে কাজ বিধানসভার মধ্যে চলে তাকে যুক্তফ্রন্ট সরকারের হাতিয়ার হিসাবে ব্যবহার করবার জন্য গণতান্ত্রিক শক্তি সেইভাবে তাকে রূপায়িত করবে। এই কথা বলে মুখ্যমন্ত্রী অজয়বাবু যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে খরচ করার জন্য যে বিল এনেছেন তাকে আমি সম্পূর্ণরূপে সমর্থন করি।

[11-50 12-00 noon ]

**শ্রীরবীন্দ্রনাথ মণ্ডলঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েসন বিল এনেছেন সেটা সমর্থন করে ২।৪টি কথা প্রসংগক্রমে বলতে চাই। ৩২ দফা কর্মসূচির সংগে সংগতি রেখে বাজেট হয় নি। তা ছাড়া আমাদের যে পরিকল্পনা তার সংগে সংগতি রেখে বাজেট হয়েছে তা আমরা পরিপূর্ণভাবে বলতে পারি না। এই জন্যই পারি না [illegible] বাজেট এবং পরিকল্পনা হবে সম্পূর্ণ আলাদা ধরনের কংগ্রেসের সংগে তার [illegible] কংগ্রেস যে কায়দায় বাজেট এবং পরিকল্পনা রচনা করতো সেটা ছিল আমলাতন্ত্রের উপর নির্ভরশীল, আর সেই আমলাতন্ত্র ছিল অযোগ্য, দুর্নীতিপরায়ণ, নীতি-ভ্রষ্ট এবং জনসাধারণের সংগে সম্পর্কচ্যুত। আমরা সেই ব্যবস্থাকে কনডেম করি বা আমরা সেই পদ্ধতিকে পরিত্যাগ করি। আমরা চাই জনসাধারণের সংগে সংযোগ স্থাপন করে, তাদের সংগে পারস্পরিক আলোচনা করে এবং তাদের যে অভাব অভিযোগ সেগুলির উপর দাঁড়িয়ে আমরা আমাদের বাজেট এবং পরিকল্পনা রচনা করবো। আর সেটা করতে গিয়ে যেমন আমরা নির্বাচনের সময় বিভিন্ন নির্বাচন কেন্দ্রের বিভিন্ন অংশে গিয়ে সেখানকার জনসাধারণের সংগে মিশে তাদের কথাবার্তা শুনে তাদের অভাব অভিযোগ জেনেছি আগামী দিনে আমাদের বাজেট এবং পরিকল্পনা রচনার ক্ষেত্রে তামাম বাংলা দেশের ২৮০টি নির্বাচনী কেন্দ্রে প্রত্যেকটি অংশের মানুষের সংগে মিলে মিশে তাদের অভাব অভিযোগ জেনে বাস্তব অবস্থার ভিত্তিতে এবং অগ্রাধিকারের ভিত্তিতে সেইসব দাবি দাওয়া নিয়ে আমাদের বাজেট এবং পরিকল্পনা রচনা করবো। তা যদি করতে পারি তাহলে সেটা হবে অনেক বেশী গণতান্ত্রিক এবং দেশের বেশীর ভাগ মানুষ—শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত, মেহনতী মানুষ, তাতে তাদের স্বার্থেরই প্রতিফলন ঘটবে। অপর পক্ষে যাঁরা মুষ্টিমেয় মানুষের স্বার্থে এতদিন শাসনব্যবস্থা চালিয়ে এসেছেন ঐ বাজেট এবং পরিকল্পনাগুলিতে তাদের স্বার্থ বিঘ্নিত হবে। তবে এ সবই ভবিষ্যতের সংগে সংশ্লিষ্ট, তাহলে এখন আমরা কি করতে পারি, এ সম্পর্কে আমার ২।১টি সাজেসান মাননীয় স্পীকার

মহাশয়, আপনার মাধ্যমে আমি যুক্তফ্রন্ট মন্ত্রিমণ্ডলী এবং যুক্তফ্রন্টের সদস্যদের কাছে রাখতে চাই। আমার সাজেশান হল এই যে, যে সম্পদ আমরা ইতিমধ্যে পাব সেই সম্পদ যাতে সার্থক-ভাবে ব্যয়িত হয় তার জন্য যে যে পরিকল্পনা রচিত হবে বা যে যে খাতে ব্যয়বরাদ্দ স্থির করা হবে—তা রাস্তাঘাটই হোক, খাল কাটার জন্যই হোক বা বিল্ডিং তৈরী করার জন্যই হোক সেগুলির ক্ষেত্রে পাবলিক অ্যানাউন্সমেন্ট করতে হবে। অর্থাৎ কোন রাস্তা যখন তৈরী করা হবে সেখানে এক নম্বর ইট, খোয়া, সিমেন্ট যা কিছু লাগবে সেইসব এবং তার দাম—অর্থাৎ এই ইটের এত দাম, এই সিমেন্টের এত দাম ইত্যাদি এরকমভাবে ক্যাটিগরিক্যালি হিসাব রাখতে হবে। আর সুপারভাইজ করবে জনসাধারণ. ঐ আমলাতন্ত্র সুপারভাইজ করবে না বা তারা সুপারভাইজিং অথরিটি হবে না। এটা করলে ঘুষ কমবে এবং তা করা হলে জনসাধারণের স্বার্থকে কিছুটা সঠিকভাবে এগিয়ে নিয়ে যাওয়া যাবে বলে আমি মনে করি। তারপর, এই সমস্ত আমলা বি ডি ও ও থানা পুলিশ অফিসাররা যারা কংগ্রেসের হয়ে কাজ করেছে এবং বিভিন্ন সময়ে মুষ্টিমেয় মানুষের স্বার্থে কাজ করে চলেছে তাদের ক্ষেত্রে টাকা পয়সা বা ব্যয়-বরাদ্দ স্থিরীকৃত না করে আমরা তাদের পক্ষে শাস্তি চাই এবং এটা করতে হবে। এই প্রসঙ্গে আমি রাজারহাট এলাকার কথা বলতে পারি। স্যার, আপনি শুনলে আশ্চর্য হবেন যে এলাকাটা কত গুরুত্বপূর্ণ, দমদম এয়ারপোর্ট তারই সংলগ্ন এই এলাকা এবং এখান দিয়েই ভি আই পি রোড গিয়েছে। স্যার, বাইরে থেকে যে সমস্ত প্রতিনিধি আসেন আমরা প্রথমেই তাদের সাদর অভ্যর্থনা জানাই কিন্তু পরবর্তী কালেই আমরা তাদের নিক্ষেপ করি ঐ সমস্ত অভাব অভিযোগ, দারিদ্র্য এবং অন্ধকারের মধ্যে।

এই ভি আই পি রোড থেকে আরম্ভ করে রাজারহাট কেন্দ্র পর্যন্ত যেখানে ৮২টি গ্রাম আছে সেই এক একটা গ্রামে যেতে কম পক্ষে দু' ঘণ্টা হাটতে হয়, রাস্তাঘাটের কোন সংযোগ নেই। একটা জায়গা আছে তার নাম পাথরঘাটা যেখানে দু' আড়াই ঘণ্টা না হাটলে যাওয়া যায় না। আমরা বলতে পারি আধুনিক বিশ্লেষণের ভিত্তিতে যাকে সভ্য জগৎ বলে সেই সভ্য জগৎ থেকে সম্পূর্ণ বিচ্ছিন্ন এই পাথরঘাটা এবং সেখানে যাতায়াতের কোন বন্দোবস্ত নেই। সেখানকার মানুষ শিক্ষা পায় না, সেখানে মানুষের রোগ হলে সেই রোগের চিকিৎসার জন্য কলকাতার হাসপাতালে যথাসময়ে আসতে পারে না, কোন রকম সংযোগ সেই এলাকার মানুষের সঙ্গে নেই। দ্বিতীয়তঃ বৃহত্তম যে স্বার্থ জড়িয়ে আছে সেটা হল ঐ বাগজোলা ড্রেনেজ স্কীম যেখানে প্রায় ১০।১৫ হাজার বিঘা জমি ওর সংলগ্নে আছে, সেই সমস্ত জমি ঐ বাগজোলা ড্রেনেজ ক্যানেল পরিষ্কার না হওয়ার জন্য, যথাযথভাবে খাল থেকে জল না তুলে দেবার জন্য ওখানে যে ১০।১৫ হাজার বিঘাতে বোরো ধানের চাষ হয়েছে তা নষ্ট হতে চলেছে। এরও সুষ্ঠু ব্যবস্থা করা একান্ত প্রয়োজন। তৃতীয়তঃ, জনসাধারণের সঙ্গে সংযোগ রেখে চললে আরো যেটা গুরুত্বপূর্ণ পদক্ষেপে আমরা এগিয়ে যেতে পারবো এবং যুক্তফ্রন্ট সরকারের পক্ষে অত্যন্ত কার্যকরী হবে সেটা হচ্ছে সাধারণ মানুষ শুধুমাত্র সমর্থনই করবে না, তারা রিসোর্সেস অর্থাৎ যুক্তফ্রন্টের এই বাজেট পরিকল্পনা কার্যকরী করতে যে রিসোর্সেসের দরকার হবে সেই রিসোর্সেসের সূত্রগুলি তারা বলে দেবে। রাজারহাট কেন্দ্রে আমি জানি প্রচুর পরিমাণে রিসোর্সেস আছে যেখানে মাত্র ৬ জন মানুষ, আমি তাদের নাম বলে দিতে পারি ধীরেন বোস, আনন্দ চক্রবর্তী, নির্মল বাঙ্গাল, লতিফ মোল্লা, সুকুমার মিত্র এবং ছবি বিশ্বাস, সিনেমা অ্যাক্টর, যিনি মারা গিয়েছেন, এই ৬ জন ভেড়িদারের অধীনে প্রায় ৩০ হাজার ২ শত বিঘা জমি আছে যারা সুদীর্ঘ ২২ বছর ধরে

বেনামে দখল করে আছে এবং সেই জমিগুলি আইনের ফাঁকে জলা জমি করে রেখেছে। বিগত যুক্তফ্রন্টের আমলে আমরা সেই সব জমিতে চাষ করিয়েছিলাম এবং দেখেছিলাম সেগুলি শালা জমিতে পরিগণিত হতে পারে। সেগুলি শালী জমি হলে সরকার তা রেকর্ড করবেন এবং রেকর্ড করলে সেগুলি ঐ ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি বণ্টন করা সম্ভব হবে। যদি এই জমিগুলিকে ৭৫ বিঘা করে রেখে বাকী জমিগুলিকে ভূমিহীন এবং গরীব কৃষকদের মধ্যে দেওয়া যায় তাহলে মানুষের হাতে জমি আসবে, তারা প্রডাকশন করতে পারবে, ফলে তাদের ক্রয়ক্ষমতা বাড়বে এবং যুক্তফ্রন্ট সরকারের যে বাজেট পরিকল্পনা সেটাকে তারা যথেষ্ট পরিমাণে সাহায্য করতে পারবে। স্বভাবতঃই সাধারণ মানুষের স্বার্থে কিছু করতে গেলে তাদের সঙ্গে সহযোগিতা করে সমস্ত ক্ষেত্রেই এগিয়ে চলা উচিত। এছাড়াও আগামী দিনে আরো যদি সম্ভব হয় তাহলে বহু কিছু বলার অপেক্ষা রেখে বাজেটের এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12—12-10 p.m.]

**শ্রীবলাইলাল দাস মহাপাত্রঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রিমহাশয় ১৯৬৮-৬৯ সালের যে সাপ্লিমেন্টারী এস্টিমেটের অ্যাপ্রোপ্রিয়েসন বিল আমাদের সামনে উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করছি এবং এ সম্পর্কে আমার কিছু বক্তব্য রাখছি। আমরা দেখছি এটা যেন একটা রীতিতে পরিণত হয়েছে যে প্রথমে বাজেট, তারপরে রিভাইজড বাজেট, তারপরে আবার সাপ্লিমেন্টারী বাজেটে একটা বিরাট অঙ্ক প্রত্যেক বছর আনা হয় এবং এ সম্পর্কে এর পূর্বেও বহু আলোচনা, সমালোচনা হয়েছে। এবারে ৫২ দফায় ১১৮ কোটি ৮৩ লক্ষ ৪৭ হাজার ৩০৭ টাকা আমরা কালকে মঞ্জুর করেছি যদিও আমরা জানি যুক্তফ্রন্ট সরকারের এতে কোন দায়িত্ব নেই কেন না এটা আগেকার সরকার করে গেছেন, তাহলে এরকম ধরনের একটা মোটা অঙ্ক প্রত্যেকবার রিভাইজড বাজেটের পরে বার বার আসবে এটা আমরা কখনও সমর্থন করতে পারি না। যদিও এটা বেআইনী নয় তাহলেও আমরা মনে করি একটা গণতান্ত্রিক রাষ্ট্রের পক্ষে এটা অগণতান্ত্রিক। আমরা এখানে বাজেট পাশ করলাম তারপরে আবার ঘরে বসে সাপ্লিমেন্টারী বাজেটে, আগে বিধানসভার কোন সম্মতি না নিয়ে ১১৮ কোটি টাকা অতিরিক্ত খরচ করে ফেললাম এটা অগণতান্ত্রিক। অবশ্য একে মঞ্জুর করতে হবে, কোন উপায় নেই কিন্তু তবুও বলবো যুক্তফ্রন্ট সরকার ভবিষ্যতে যেন এদিকে একটু লক্ষ্য রাখেন। কারণ এতে হয় কি আগে থেকে যে বাজেট তৈরী হয় তার সম্বন্ধে আমাদের অক্ষমতা প্রকাশ পায়, এতে ত্রুটি থেকে যায়। সেজন্য বিচার বিবেচনা করে যেন বাজেট তৈরী হয়। রিলিফ খাতে, ফেমিন খাতে, সমাজ উন্নয়ন খাতে ৫২ দফার কোন খাতেই বাদ দেওয়া হয় নি একেবারে যেন সাধারণ বাজেটের মত সব জায়গায় অতিরিক্ত খরচ করা হয়েছে। সেজন্য আমি এ বিষয়ে বিশেষ ভাবে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমি আর একটি বিশেষ জরুরী ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে গত বছর উত্তর বঙ্গে বন্যা হল, দক্ষিণ বঙ্গে বন্যা হল, তার জন্য যদি বেশী টাকা খরচ হয়ে থাকে তাতে কিছু বলার নেই কিন্তু অনেক জায়গায় এমন টাকা খরচ হয়েছে যার জন্য সত্যিকারের আমাদের আপত্তির কারণ আছে। আপনারা জানেন গত বছর আমাদের কাঁথি মহকুমায় একটা বিধ্বংসী বন্যা হয়েছিল সে সম্পর্কে আমি এখানে দু'-একটি ঘটনার কথা উল্লেখ করবো। আমি দেখছি এখানে ১৩ কোটি টাকা খরচ করা হয়েছে কিন্তু মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি আপনাকে বলবো যে ১৯৬৭ সালে কাঁথি মহকুমায় বিরাট বন্যা হয়, কাঁথি মহকুমা ভেসে যায়, হাজার হাজার মানুষ গৃহহীন হয়েছে, গরু বাছুর জিনিসপত্র হারিয়েছে, ৪।৫ শত স্কুল ঘর ভেঙ্গে ভূমিসাৎ হয়েছে, অত্যন্ত দুঃখের বিষয় যে আজ পর্যন্ত সেখানে পুনর্বাসনের কোন ব্যবস্থা হয় নি। উত্তরবঙ্গের একজন মাননীয় সদস্য বললেন যে ১৫ থেকে ২০ টাকা ঘর ভাঙ্গার জন্য সাহায্য করা হয়েছে। কাঁথি মহকুমাতেও ঠিক এই রকম ব্যবস্থা, একটা ঘর ভেঙ্গে যাওয়ায় যার দু'-তিন হাজার টাকা নষ্ট হয়েছে, সেখানে মাত্র ১০।১৫ কি ২০ টাকার বেশী তাকে দেওয়া হয় নি। আজকে হাজার হাজার মানুষ সেখানে গৃহহীন হয়ে আছে, তৈজসপত্র নেই, গরু বাছুর মারা গিয়েছে, সেখানে পুনর্বাসনের কোন ব্যবস্থা হয় নি। যে রিলিফের ব্যবস্থা হয়েছিল

সেখানে বি ডি ও অফিসগুলি দুর্নীতির কেন্দ্রে বসে ছিল, যারা লোন পেয়েছে তাদের ১০-১৫ টাকা করে দিতে হয়েছে তবে ৫০ টাকা তারা ঋণ পেয়েছে। এ সম্বন্ধে বহু দরখাস্ত সরকারের কাছে এসেছে অথচ সব চাপা পড়ে আছে। এনফোর্সমেন্ট থেকে সেখানে গিয়ে এগুলির তদন্ত করছেন, না চাপা পড়ে আছে এটা মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয় একটু তদন্ত করে দেখবেন। বি ডি ও সম্বন্ধে বহু অভিযোগ এসেছে কিন্তু সব চাপা পড়ে আছে। তা ছাড়া, অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের, সেটা হল গতবারে বন্যাবিধ্বস্ত অঞ্চলে ছাত্রদের বেতন মকুব সম্পর্কে। আমাদের মাননীয় রাজ্যপাল বারবার প্রতিশ্রুতি দিয়েছেন, রেডিয়ো মারফত ঘোষণা করা হয়েছে, সংবাদপত্র মারফত ঘোষণা করা হয়েছে, কনফারেন্স ডেকে বলা হয়েছে যে সেখানে ১৯৬৮ সালের ডিসেম্বর পর্যন্ত ছাত্রদের বেতন মকুব করা হবে কিন্তু ১৯৬৮ সালের মার্চ পর্যন্ত টাকা মঞ্জুরী গিয়েছে বাকী নয় মাসের টাকা বহু স্কুলের ছাত্ররা বেতন বাবদ দিতে পারছে না, অভিভাবকরা বিপন্ন অবস্থায় রয়েছে, কলেজের ছাত্ররা প্রায় দেড় বছর টাকা দেয় নি যার জন্য তাদের পরীক্ষা বন্ধ হয়ে গিয়েছে, টেস্ট দিতে পারছে না, মহা সমস্যা সেখানে সৃষ্টি হয়েছে। আমি শিক্ষামন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, বিশেষভাবে অর্থমন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, কাঁথির বন্যাবিধ্বস্ত এলাকার ছাত্রদের ১৯৬৮ সালের ডিসেম্বর পর্যন্ত যে বেতন মকুব করার কথা ছিল, যদিও গভর্নর সেটা ঘোষণা করেছেন, তাহলেও এই সরকার যখন প্রাক্তন সরকারের অনেক দায় দায়িত্ব নিচ্ছেন তখন এই দায় দায়িত্ব তাঁরা নেবেন। হয়ত বলবেন আমাদের টাকা কোথায়, কেন্দ্র টাকা দিচ্ছে না কিন্তু আমি বলবো অন্যান্য ব্যাপারে যেমন কেন্দ্র থেকে টাকা আনতে হবে তেমনি কাঁথির এই হাজার হাজার ছাত্র-ছাত্রীর, যারা বিপন্ন অবস্থায় আছে তাদের সম্বন্ধে ব্যবস্থা করবেন। তারপরে গতবারে টেস্ট রিলিফের জন্য অনেক টাকা মঞ্জুর হয়েছে, কিন্তু সরকারের ঢিমেতেতালের জন্য কোন কাজ হয় নি। কাঁথি মহকুমায় রাস্তাঘাট সব নষ্ট হয়ে গিয়েছে, সেই জন্য এক্ষণি স্টেট রিলিফের জন্য প্রচুর পরিমাণে টাকা মঞ্জুর করতে হবে এবং সঙ্গে সঙ্গে গৃহনির্মাণ, স্কুল গৃহগুলির পুনর্গঠন এবং শিক্ষকরা যে বিপন্ন অবস্থায় আছে তাদের দিকে দৃষ্টি দেওয়ার জন্য আমি শিক্ষামন্ত্রী এবং অর্থমন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি। তা ছাড়া বন্যাবিধ্বস্ত অঞ্চলে স্থায়ী বন্যা নিয়ন্ত্রণের জন্য একটা ব্যবস্থা করা দরকার। আমরা জানতে পেরেছি যে কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা কমিশন মেদিনীপুর জেলায় স্থায়ী বন্যা নিয়ন্ত্রণের জন্য ১৬ কোটি টাকা মঞ্জুর করেছেন সেজন্য আমি মুখ্যমন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে সেই টাকা দিয়ে যাতে কাঁথি মহকুমার সুবর্ণরেখার বাঁধ, খাগদা বেসিন, দুগদা বেসিন, কেলেঘাই নদী, কণ্টাই বেসিন, এই সব জায়গায় প্রত্যেক বছর বন্যা হয়, আমরা লক্ষ লক্ষ টাকা রিলিফের জন্য সাহায্য করি, স্থায়ী বন্যা নিয়ন্ত্রণের যাতে দ্রুত ব্যবস্থা গ্রহণ করা হয় এবং কেন্দ্র থেকে যাতে টাকাটা আসে তার ব্যবস্থা করতে আমি মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি। তা ছাড়া আর একটি ব্যাপারে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে গতবারে নানা কারণে এক একজন লোক দুই, তিন, চারটি করে লোন নিয়েছিল ধান নষ্ট হওয়ার ফলে, তারপরে ১৯৬৮ সালের আশ্বিন মাসে আবার বৃষ্টির ফলে তাদের সব ফসল নষ্ট হয়ে গিয়েছে।

সেখানে ব্যাপকভাবে সার্টিফিকেট দেওয়া হয়েছে, ক্রোক করবার ব্যবস্থা হয়েছে, কাজেই মুখ্যমন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি অবিলম্বে সেখানে নির্দেশ দেওয়া দরকার। তাঁরা একটা নীতি নিয়েছেন বন্যাবিধ্বস্ত অঞ্চলে ঋণ আদায় বন্ধ থাকবে। কিন্তু আমি বলছি যারা ঋণ দিতে পারবে তারা পূর্ণভাবে বা আংশিকভাবে দিক, কিন্তু যারা অক্ষম তাদের গরুবাছুর নিলাম করে, ক্রোক করে যেন ঋণ আদায় করা না হয়। তারপর ইন্ডাস্ট্রিতে খরচ করা হচ্ছে, কিন্তু আমরা দেখছি হাওড়া যেটাকে শিল্পনগরী বলা হয় সেখানে হাজার হাজার শ্রমিক ছাঁটাই করা হচ্ছে। আমি দৃষ্টি আকর্ষণ করবার জন্য ২।১টি ঘটনা এখানে বলছি। ন্যাশনাল আয়রন অ্যান্ড স্মল ইন্ডাস্ট্রিজ বহুদিন থেকে বন্ধ হয়ে রয়েছে এবং সেখানে ৫ হাজার কর্মী ছাঁটাই হয়েছে, তারা কোন কাজ পাচ্ছে না। এর সঙ্গে বহু স্মল ইন্ডাস্ট্রি জড়িত রয়েছে যেখানে বহু মানুষ প্রোভাইড করা হয় সেগুলোও বন্ধ হয়ে যাচ্ছে। ব্রিজ অ্যান্ড রুফ কোম্পানী যারা

ওয়াগনের অর্ডার পায় সেটাও বন্ধ হয়েছে। কাজেই আমি হাওড়ার দিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সাপ্লিমেন্টারী বাজেটে কোটি কোটি টাকা বরাদ্দ হয়েছে এবং আমাদের অর্থমন্ত্রিমহাশয় আমাদের সামনে যে বিল এনেছেন তাকে সমর্থন করে আমি এই আবেদন রাখছি যে, যে সমস্যাগুলির কথা আমি বললাম তার প্রতি তিনি যেন দৃষ্টি দেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি অত্যন্ত দুঃখিত যে বিরোধী দল আজ এখানে উপস্থিত নেই এবং তাঁদের বক্তব্যও আমি কিছু শুনতে পেলাম না। বিরোধী পক্ষের বক্তব্য যখন কিছু শুনতে পেলাম না তখন সেদিক থেকে জবাব দেবার কিছু নেই। সরকার পক্ষের মাননীয় সদস্যেরা এখানে নানা কথা বলেছেন। একটা কথা আপনারা মনে রাখবেন এই বাজেট হচ্ছে সাপ্লিমেন্টারী বাজেট অর্থাৎ ইতিমধ্যে যে টাকা খরচ করা হয়েছে এবং ৩১শে মার্চ পর্যন্ত যে কয়টা টাকা খরচ হবে তার উপর বাজেট—এটা আগামী বছরের বাজেট নয়। মাননীয় সদস্যেরা নিশ্চয়ই নানা রকম দাবী দাওয়ার কথা তুলবেন, কিন্তু আমি তাঁদের অনুরোধ করব সংশ্লিষ্ট মন্ত্রীর সঙ্গে বা বিভাগের সঙ্গে যোগাযোগ করে ভবিষ্যতে তাঁদের এলাকার নানা রকম উন্নয়ন কাজ যাতে হতে পারে আমি উভয় তরফের সদস্যদেরই বলছি তাঁরা সেই চেষ্টা করুন এবং আমরাও আমাদের আর্থিক সঙ্গতির উপর নির্ভর করে তাঁদের সেই বিষয়ে সাহায্য করব। অনেকে নিজ নিজ এলাকা সম্বন্ধে যা বলেছেন আমি বিস্তৃতভাবে সে সম্বন্ধে কিছু বলছি না। এখানে হাওড়া, মেদিনীপুর এবং উত্তরবঙ্গের বন্যার কথা হয়েছে। এইসব জায়গায় যে বন্যা হয়েছে সেখানে প্রথমে রিলিফের ব্যাপারে যে ত্রুটি-বিচ্যুতি হয়েছে সেগুলি উল্লেখ করেছি। কেউ কেউ বলেছেন ভবিষ্যতে যেন বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা করা হয়। এগুলি আমাদের স্মরণে আছে এবং আমরা আমাদের সঙ্গতি অনুসারে চেষ্টা করব। আমাদের সুন্দরবনের সদস্য বাঘের কথা বলেছেন। সুন্দরবনের রয়েল বেঙ্গল টাইগার যদিও মানুষ খায় কিন্তু সেটা আমাদের গৌরবের জিনিস, তাকে নিঃশেষ করা চলবে না। যাঁরা মধু বা কাঠ কাটতে যাবেন তাঁদের উপযুক্ত ব্যবস্থা করে, সঙ্গী নিয়ে, শিকারী নিয়ে যাওয়া দরকার। সুন্দরবনের বাঘ মেরে ফেলা ঠিক নয়। মাননীয় সদস্য রবীন মণ্ডলমহাশয় ৩২ দফা কর্মসূচীর কথা বলেছেন। তিনি নিজেই স্বীকার করেছেন এটা আগের সরকারের বাজেট কাজেই যুক্তফ্রন্ট সরকারের ৩২ দফা কর্মসূচী এখানে ফুটে উঠতে পারে না। আমরা পরে যখন বাজেট করব তখন সেটা সেইভাবে দেখব। আমি আর বিশেষ কিছু না বলে শুধু এটুকু বলছি যে, গঠনমূলক কাজ যা বলেছেন সেগুলি আমাদের মনে থাকবে এবং শুধু আমরাই মনে রাখতে চাই না তাঁরাও এটা ফলো আপ করে সংশ্লিষ্ট বিভাগের সঙ্গে যোগাযোগ করে নিজের এলাকার উন্নতি করুন। এর বেশী আমার আর কিছু বলার নেই।

[12-10—12-12 p.m.]

The motion of Shri Ajoy Kumar Mukhopadhyaya that the West Bengal Appropriation Bill, 1969, be taken into consideration was then put and agreed to.

**Mr. Speaker:** There are no amendments to Clauses 1 to 3, Schedule and Preamble.

Clauses 1 to 3

**The question that Clauses 1, 2 and 3 do stand part of the Bill was then put and agreed to.**

*Schedule and Preamble*

The question that the Schedule and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1969, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

*Adjournment*

The House was then adjourned at 12-12 p.m. till 1 p.m. on Monday, the **17th March, 1969,** at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Monday, the 17th March, 1969, at 1 p.m.

**Present:**

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 24 Ministers, 3 Ministers of State and 217 Members.

[1—1-10 p.m.]

### Adjournment motion

**Mr. Speaker:** I have received notice of an adjournment motion from Shri Jagadish Chandra Sinha on the subject of an alleged statement by Shri Satyananda Bhattacharyya in reply to an alleged statement of Hon'ble Minister Shri Jyoti Bhattacharyya regarding the use of arms. I have withheld consent.

**Kumar Jagadish Chandra Sinha:**

আপনার পারমিসান নিয়ে আমি যে মোশানটার নোটিশ দিয়েছিলাম সেটা পড়ছি।

Under rule 59 of the rules of procedure and conduct of business in the West Bengal Legislative Assembly I have given notice of an adjournment motion which runs to this effect: That the business of the House do now adjourn to discuss a definite matter of recent occurrence and of public importance, namely, a speech delivered by Naxalite leader Shri Satyananda Bhattacharyya that arms for arms and blood for blood in reply to the reported speech of Shri Jyoti Bhattacharyya, a Minister, in the presence of Shri Jyoti Basu, Deputy Chief Minister, that U.F. will place rifles at the hands of responsible students to crush the Naxalites. The statement and the counter-statement are openly inciting violence and civil war which is prejudicial to the interest of the State.

স্যার, আপনি কাগজে নিশ্চয় দেখেছেন যে, এই রকম ইরেসপনসিবল স্টেটমেন্ট যদি মন্ত্রিমহোদয়রা করেন তাহলে দেশকে ও'রা কোথায় নিয়ে যাচ্ছেন, এই প্রশ্নের জবাব মন্ত্রিমহাশয়কে দিতে হবে।

**Mr. Speaker:** I will not allow you to speak on the motion. You have just read your motion, and that is enough.

### Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker:** The Minister in charge of the Home (Police) Department will please make a statement on the subject of reported stabbing of a worker of A.V.B. Project at Durgapur—called attention by Shri Haradhan Ray and three others, on the 13th March, 1969.

**Shri Jyoti Basu:** Sir, in reply to the calling attention notice of Sarbashree Haradhan Ray, Sunil Basu Ray, Bamapada Mukherjee and Lakhan Bagdi regarding the death of Shri Anath Bandhu Das, a worker of A.V.B. Project at Durgapur, I would like to make the following statement:

Shri Anath Bandhu Das, an employee of A.V.B. Project, Durgapur, and some other employees while returning from 'B' shift duty on 11th March, 1969 at 00.05 hours were attacked with daggers, swords, lathis, bombs, etc. near the administrative building of A.V.B. by a gang of miscreants. As a result of the attack four persons including Shri Das and one Shri Parimal Sarkar sustained

injuries and they were immediately sent to hospital. The injuries of Shri Das and Shri Sarkar were grievous. Two other injured persons were discharged after giving first aid. Shri Anath Bandhu Das succumbed to his injuries on the early morning of 11th March, 1969. Over the incident Durgapur P.S. case No. 32, dated 11th March, 1969 under sections 147, 148, 149, 304, 307, I.P.C. and 6(3) of the Explosive Act has been started. So far four persons have been arrested, out of them three belong to I.N.T.U.C. Efforts are being made to round up the remaining accused persons. Immediate police action brought the situation under control. Mobile patrol and armed pickets were introduced after the incident and these arrangements are being maintained.

**Mr. Speaker:** I have received three notices of Calling Attention on the following subjects, namely:—

(1) Clash between a group of local people and the employees of Hindusthan Construction Company at Durbachak, near Haldia—from Shri Kalipada Mondal.

(2) Resignation of Vice-Chancellor of Jadavpur University—from Shri Kalipada Mondal.

(3) Missing of one Mrs. Sushila Biswas, a patient of T.B. Ward of Durgapur Steel Plant Hospital—from Shri Kalipada Mondal.

I have selected the notice of Shri Kalipada Mondal on the subject of clash between a group of local people and the employees of Hindusthan Construction Company at Durbachk, near Haldia.

The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Jyoti Basu:** On the 28th.

**Shri Kripasindhu Saha :**

মাননীয় স্পীকার স্যার, দেশের মানুষ গত ৯ই ফেব্রুয়ারী বাংলা দেশ থেকে কংগ্রেসকে বিতাড়িত করেছিল। বাংলাদেশের মানুষ স্বস্তির নিঃশ্বাস ফেলেছিল—কিন্তু কিছুদিন যাবত বাংলাদেশের বিভিন্ন জায়গায় যে মশার উপদ্রব দেখা দিয়েছে তাতে বাংলাদেশের মানুষ এবং ছাত্র সমাজের বিঘ্ন ঘটেছে। তাদের পড়াশুনা বন্ধ হবার উপক্রম হয়েছে। সেইজন্য মানুষ একথা বলছে যে আমরা যেমন বাংলাদেশ থেকে কংগ্রেসকে বিতাড়িত করে বাংলাদেশকে বাঁচিয়েছি তেমন যুক্তফ্রন্ট মন্ত্রীদের কাছে আবেদন যে তাঁরা যেন বাংলাদেশের মানুষকে এই মশার হাত থেকে বাঁচান। সেইজন্য আমি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে, যাতে বাংলাদেশের মানুষ ভালভাবে শান্তিতে বাস করতে পারে তার জন্য যেন অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রীমতী আভা মাইতি :** মাননীয় স্পীকার মহোদয়, আজকে স্টেটসম্যান পত্রিকায় দেখলাম যে উড়িষ্যায় মাছ ধরতে গিয়ে পশ্চিম বাংলার ১০৯ জন ধীবর গ্রেপ্তার হয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় মৎস্য মন্ত্রীকে অনুরোধ করছি যে তাঁরা উড়িষ্যা সরকারের সঙ্গে কথা-বার্তা বলে যাতে তাদের মুক্তি হয় তার ব্যবস্থা করুন। কারণ বিশেষ করে পশ্চিম বাংলার মেদিনীপুর জেলার জেলেরা বেশীরভাগ সময় ওখানে মাছ ধরতে যায়। যদি কোন ইরেগুলারিটি হয়ে থাকে সেটা সম্পর্কে আলোচনা করে তাদের মুক্তির ব্যবস্থা করুন।

**শ্রীনেপালচন্দ্র রায় :** মাননীয় স্পীকার মহোদয়, আমি একটা বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যেটা আমার বন্ধু শ্রী সিংহ দিয়েছেন। আমরা দেখতে পাচ্ছি গত শনিবার নকশালাইটরা একটা মিটিং করে কয়েক হাজার লোক ইউনিভার্সিটি এলাকায় গিয়ে যেন একটা যুদ্ধে জয় করেছেন এবং সেই এলাকা সম্পূর্ণভাবে তারা করায়ত্ব করেছে। নেতৃস্থানীয় ব্যক্তিরা তাদের যেভাবে উস্কানি দিচ্ছেন তাতে করে এই জিনিস দিনের পর দিন বেড়ে চলবে এবং বাংলাদেশে লেখাপড়া বন্ধ হয়ে যাবে। আমি অনুরোধ করবো পুলিশ মন্ত্রীকে যাতে করে এই

জিনিসকে আর এগ্‌তে না দিয়ে সকলে মিলে বসে তাদের সঙ্গে একটা ফয়সালা কর্‌ন। আমরা খবর পেলাম যে তারা তাদের প্রতিশোধ নেবেই, তারা একেবারে বদ্ধপরিকর এবং ছোট ছো ছেলেরা রয়েছে নকশালপন্থীদের মধ্যে বেশীরভাগ। তাই আমি বলবো অল্প বয়সের ছেলেদের সঙ্গে কোন মান অভিমান না করে আপনারা নিজেরা বসে একটা আপোষ কর্‌ন যার ফল ভা হবে এবং ইউনিভারসিটি চলবে। কলকাতার ব্‌কের উপর যদি ইউনিভারসিটি না চলে তাহ বাংলাদেশের ছেলেদের পড়াশ্‌না হবে না। এইজন্য খ্‌ব গ্‌র্‌ত্ব দিয়ে আমি অন্‌রোধ করছি যে আপনারা এর একটা মীমাংসা কর্‌ন তা না হলে আজকে আপনারা করবেন, কালকে ওরা করবে, পরশ্‌ দিন আর একজন করবে। ফলে ছেলেরা ইউনিভারসিটিতে যেতে পারবে না এই অবস্থা চলবে।

**শ্রীপান্নালাল মাঝি:** মাননীয় স্পীকার মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা বিশেষ সাম্প্রতিক ঘটনার প্রতি সভার দ্‌ষ্টি আকর্ষণ করছি। উদয়নারায়ণপ্‌র থানায় ১০টি টিউবওয়েল আছে, তাতে কোনটাতে দিনের বেলায় ইলেকট্রিক থাকে না, কোনটাতে রাত্রিবেলা ২।৩ ঘণ্টা থাকে। সব সময় বন্ধ থাকে যার ফলে হাজার হাজার বিঘা জমিতে বোরো, আই, আর, তাইচুং নষ্ট হয়ে যাচ্ছে, চাষীদের সর্বনাশ হচ্ছে। ওখানে বোরো বাঁধ হয়েছে হ্‌গলী জেলায়, তার কন্ট্রাক্টর ছিলেন কংগ্রেস কর্মী। য্‌ক্তফ্রন্ট গভর্নমেন্ট হবার পর সেই কন্ট্রাক্টের কাজ শ্‌র্‌ করেন এবং অধিকাংশ টাকাটাই মারা গিয়েছে। যার ফলে বাঁধটা ভাল হয় নি এবং জল আসছে। এর ফলে ঐ এলাকার তিন হাজার একর জমির ধান নষ্ট হতে বসেছে। অবিলম্বে যদি এর প্রতিকার না হয় তাহলে দেশের খাদ্যসমস্যার দিক থেকে ক্ষতি হবে এবং সঙ্গে সঙ্গে চাষীদেরও সর্বনাশ হবে। সেইজন্য আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দ্‌ষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এর জন্য যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করেন।

[1-10—1-20 p.m.]

**Shri Abdul Latif Mohamed:**

মিঃ স্পীকার স্যার, আমি গতকাল আমার এলাকা চণ্ডীতলায় গিয়েছিলাম। সেখানে বহ্‌ জায়গায় অভিযোগ শ্‌নলাম কেরোসিন তেল নেই। কেন্দ্রীয় বাজেট লোকসভায় যেদিন পেশ হল তারপর থেকে কেরোসিন বাজার থেকে উধাও হয়ে গিয়েছে। আগে যে যার খ্‌শিমত দামে বিক্রি করছিল। এখন একটা দাম বেঁধে দেওয়া হয়েছে। কিন্তু এখন আর তেল পাওয়া যাচ্ছে না। সেইজন্য সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়কে অন্‌রোধ করছি যাতে গ্রামাঞ্চলে কেরোসিন তেল কন্ট্রোল প্রাইসে পাওয়া যায় তার ব্যবস্থা কর্‌ন।

**Mr. Speaker:** Please be short.

**শ্রীকৃষ্ণগোপাল বস্‌:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বোধহয় জানেন কাল থেকে এখানে পরীক্ষা শ্‌র্‌ হচ্ছে। অনেক ছাত্রছাত্রী পরীক্ষা দেবেন। আমি বিশ্বস্তস্‌ত্রে জানতে পারলাম কংগ্রেস দল এবং নকসালিস্টরা চতুর্দিক থেকে বোমা তৈরী করে একটা অস্বস্তিকর অবস্থার স্‌ষ্টি করছে। (শ্রীনেপালচন্দ্র রায়—কোশ্চেন, কোশ্চেন।) নেপালবাব্‌ এদের নেতৃত্ব দিচ্ছেন। আমি স্বরাষ্ট্র বিভাগের মাননীয় মন্ত্রীকে অন্‌রোধ করছি যে তিনি যাতে এ ব্যাপারে অবহিত হন এবং উপয্‌ক্ত ব্যবস্থা অবলম্বন করেন।

## Laying of Rules and Reports

### West Bengal Beedi and Cigar Workers (Conditions of Employment) Rules, 1968.

**Shri Krishnapada Ghosh:** Sir, I beg to lay the West Bengal Beedi and Cigar Workers (Conditions of Employment) Rules, 1968.

স্যার, বিড়ি এবং সিগার সম্পর্কিত কোন আইন এখনও পর্যন্ত ছিল না। আমি রুল তৈয়ারী ক'রে হাউস-এর সামনে রাখছি গ্রহণ করবার জন্য

I beg to submit that the rules be adopted in this House.

### Annual Report on the working and affairs of Durgapur Projects Ltd. for the year 1967-68.

**Shri Sushil Kumar Dhara:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে ১৯৬৭-৬৮ সালের দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেডের বার্ষিক প্রতিবেদন পেশ করছি।

### Annual Report on the working and affairs of Durgapur Chemicals Ltd. for the year 1967-68.

**Shri Sushil Kumar Dhara:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে ১৯৬৭-৬৮ সালের দুর্গাপুর কেমিক্যালস লিমিটেডের কার্যাবলীর ৫ম বার্ষিক প্রতিবেদন পেশ করছি।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**Mr. Speaker:** Now there will be discussion on Governor's Address. Mr. Abdus Sattar may please speak.

**Shri Abdus Sattar:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর সরকার পক্ষ যে ধন্যবাদসূচক প্রস্তাব এই হাউস-এ এনেছেন প্রকৃত প্রস্তাবে সেটা একটা নিন্দাসূচক প্রস্তাব এটা রুলস-এর কন্ডাক্ট অফ বিজনেস ইন দি হাউস—১৬(৩) ধারা অনুসারে আনা হয় নি বলে আমি রুল ১৮ অনুসারে এর একটা অ্যামেন্ডমেন্ট এনেছি এবং তাতে বলেছি যে শেষ অংশটুকু যেটা নিন্দাসূচক প্রস্তাবের মধ্যে ঢোকান হয়েছে সেটাকে ডিলিট করা হোক। আমি আশা করব বিধান পরিষদে যে প্রস্তাব গ্রহণ করা হয়েছে এখানে সরকার পক্ষের সদস্যরা সেটাকে গ্রহণ করে একটা সুন্দর এবং প্রকৃত ধন্যবাদসূচক প্রস্তাব এই হাউসে গ্রহণ করবেন। আমি জানি না, তবে আমার মনে হয় আজ এই হাউসে যেভাবে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে সেরকম প্রস্তাব পৃথিবীর ইতিহাসে কোন গণতান্ত্রিক রাষ্ট্রে এর কোন নজীর নেই। এই নজীর প্রথম যুক্তফ্রন্ট সরকার রাখলেন—অর্থাৎ এক নূতন ইতিহাস দৃষ্টি করলেন।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, বক্তা বলছেন ১৮ ধারা অনুসারে অ্যামেন্ডমেন্ট আনছেন। কিন্তু সেই ১৮ ধারায় বলছে

Amendment may be moved to such a motion. He may add additional words at the end but not otherwise.

অর্থাৎ অ্যাড করতে পারেন, বাদ দিতে গেলে সেটা ১৮ ধারা অনুসারে আসে না। অতএব এটা আউট অফ অর্ডার করা হোক।

**Mr. Speaker :** That has been declared to be in order.

সেজন্য তিনি বলছেন।

**শ্রীআবদুস সাত্তার :** আমার বন্ধুর রুলস সম্বন্ধে জ্ঞান কম। আজ এই যে নজীর তাঁরা সৃষ্টি করলেন সেটা সম্পূর্ণ গণতন্ত্রবিরোধী। সরকার পক্ষের যেসমস্ত ভাল ভাল আইনজ্ঞ আছেন তাঁরা আইনের বিভিন্ন ধারা দেখিয়ে বলেছেন গভর্নর যে ভাষণ রেখেছেন তাতে ২।৩ পরিচ্ছেদ তিনি বাদ দিতে পারেন না। আমার আইনের যে সামান্য জ্ঞান আছে তাতে আর্টিকেল ১৭৬ যদি দেখা যায় তাহলে দেখা যাবে গভর্নর এই হাউস ডাকার রীজনসটা স্টেট করবেন। অর্থাৎ এই হাউস ডাকার কারণ কি, লেজিসলেচার-এর প্রোগ্রাম কি এবং সরকার পক্ষের কি নীতি আছে এবং কি নীতি সরকার পক্ষ অনুসরণ করবেন সেসব গভর্নর জানাবেন। কিন্তু যেটা ইরেলিভেন্ট সেখানে

Governor has got the discretion to exclude those portions

সুতরাং গভর্নর এই যে বাদ দিয়েছেন সেটা করার সম্পূর্ণ তিনি অধিকারী আছেন। রিসেন্টলি একটা প্রবন্ধ বেরিয়েছে—যেখানে সরকার পক্ষ বলছেন ছাড়া অন্যায় হয়েছে, রুলস বিরোধী হয়েছে, আমরা বলছি অন্যায় হয় নি, ঠিক হয়েছে। ইরেগুলার পোর্সন যেগুলো আছে ভাষণের মধ্যে সেগুলোকে এক্সক্লুড করার অধিকার তাঁর আছে। ১৫ই মার্চ অমৃতবাজার পত্রিকায়—পাওয়ারস অ্যান্ড ডিউটিজ অফ গভর্নরস একটা প্রবন্ধ বেরিয়েছে। সেটা আপনারা দেখবেন।

[1-20—1-30 p.m.]

প্রবন্ধটি লিখেছেন রাজস্থানের এক্স চিফ জাস্টিস শ্রীসরযূপ্রসাদ। গভর্নর যেভাবে তাঁর ভাষণ দিয়েছেন সে সম্বন্ধে তিনি তাঁর মতামত দিয়েছেন। স্যার, তিনি একজন এক্স চিফ জাস্টিস, তিনি আমাদের সভার কোন দলের লোক নন, তিনি সেখানে পরিষ্কারভাবে বলেছেন যে অন ৭৬ অনুসারে

Governor has only to state the reasons for summoning the Houses.

সেখানে গভর্নর যে অংশটা ইরেলিভেন্ট সেটা যদি ছেড়ে দিয়ে থাকেন

Governor has got the right to do that. In my opinion the Governor would exercise wide discretion in leaving out of his address the irrelevant matters. The address is supposed to guide the Legislature in the pursuit of legislative programme of the Government and it would be therefore unwise to encumber his address by reference to entirely irrelevant issues which have nothing to do with the policy and programme of the State Legislature and may be calculated to mislead the Legislature itself. Such an omission, in my view, is consistent with exercice of a wise discretion by the Governor.

সুতরাং একজন এক্স চিফ জাস্টিস যিনি বিচার নিয়ে ছিলেন একজন জুরিস্ট, আমার মনে হয় এই সভায় যাঁরা আছেন কি সরকার পক্ষ, কি বিরোধী পক্ষ, তাঁদের চেয়ে বেশী তিনি আইন নিয়ে ঘেঁটেছেন, আইন নিয়ে চর্চা করেছেন। তাঁর আইনজ্ঞান আমার মনে হয় যে কোন সদস্য অপেক্ষা বেশী।

**মিঃ স্পীকার :** আপনি এসব কি বলছেন? আমরা এটা মনে করবো কেন যে তাঁর জ্ঞান যে কোন সদস্য অপেক্ষা বেশী? এখানকার সদস্যরা জ্ঞানীগুণী জেনে রাখুন।

**শ্রীআবদুস সাত্তার :** স্যার, যিনি একজন এক্স চিফ জাস্টিস, যিনি একজন জুরিস্ট, যিনি আইন নিয়ে আছেন, এটা অন্যের মনে হতে পারে অন্য কিছু, কিন্তু আমি মনে করি এখানে যাঁরা চিৎকার করছেন তাঁদের চেয়ে তাঁর জ্ঞান বেশী।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপসানস)

**Shri A. H. Besterwitch :** Sir, on a point of privilege..................... 

(Noise and interruptions)

I stand on a point of privilege. I have not given it in writing but I will do so.

**Mr. Speaker:** You are entitled to do that but the honourable member is on his legs now. I will call you in due time.

(Noise)

**Shri A. H. Besterwitch:** Sir, the honourable member has just said that the Chief Justice is above the House. This is a breach of privilege of the House. (Noise) I shall give that to you in writing.

**Mr. Speaker:** Please let him continue.

**শ্রীআবদ্‌স সাত্তার :** স্যার, এই হিসাবে আমি নিবেদন করবো

Governor is not only the Constitutional figurehead.

স্যার, আর্টিকেল ১৬৩ অনুসারে মন্ত্রিমণ্ডলীর অ্যাডভাইস নিয়ে যেমন তাঁর কাজ করার বিধান আছে তেমনি ঐ আর্টিকেল ১৬৩-র নীচে বলা আছে যে তিনি কতকগুলি ব্যাপারে তাঁর ডিসক্রিসন ইউজ করতে পারেন এবং সেই হিসাবে তিনি তাঁর ডিসক্রিসন একটা ম্যাটারে হবে কি হবে না সে সম্বন্ধে সিদ্ধান্ত নেওয়ার তাঁর অধিকার আছে এবং তিনি যে সিদ্ধান্ত নেবেন আর্টিকেল ১৬৩ অনুসারে তাঁর সিদ্ধান্তটা ফাইনাল। সেই হিসাবে আমি বলবো তিনি তাঁর ভাষণের যে অংশটুকু ছেড়ে দিয়েছিলেন সেই অংশটুকু ছেড়ে দেওয়ার অধিকার তাঁর আছে এবং সেটা সংবিধানসম্মত এবং গণতন্ত্রকে হত্যা করেন নি। তিনি যদি সেই কথাগুলি বলতেন তাহলে আমি বলতাম যে গভর্নর সংবিধানবিরোধী কাজ করতেন। তাই গভর্নর সংবিধানবিরোধী কাজ করেন নি, অন্ততঃ তাঁর একটা ডিউটি ছিল টু সেভ গার্ড কনস্টিটিউসন অ্যান্ড হি সেভ গার্ডেড কনস্টিটিউসন। স্যার, রাজ্যপাল যে ভাষণ রেখেছেন সেই ভাষণের মধ্যে সবচেয়ে দুঃখের সংগে আমি বলছি যে পঞ্চায়েত সম্বন্ধে তিনি একটা কথাও বলেন নি। স্যার, সংবিধানের আর্টিকেল ৪০ অনুসারে সেখানে নির্দেশ আছে

"The State shall take steps to organise Village Panchayets and endow them with such powers and authority as may be necessary to enable them to function as units of Self-Government."

স্যার, আমাদের পঞ্চায়েত বিভাগের পঞ্চায়েত মন্ত্রী আছেন কিন্তু সবচেয়ে দুঃখের বিষয় যে যখন এই ভাষণ মন্ত্রিমণ্ডলী তৈরী করেন তখন পঞ্চায়েত মন্ত্রী বোধ হয় ওয়াজ অ্যাবসেন্ট এবং পঞ্চায়েত মন্ত্রী যে কেন আছেন তা আমরা কেউ বুঝতে পারছি না। গ্রাম পঞ্চায়েতের যে নীতি সেটা হচ্ছে সেখানে বয়স্কদের ভোটে গ্রামসভার সভারা নির্বাচিত হন এবং নির্বাচিত হবার ফলে তাঁরা সেখানে নির্বাচিত প্রতিনিধি। পঞ্চায়েতকে যে সমস্ত অধিকতর ক্ষমতা দেওয়া হয়েছিল ১৯৬৭ সালের পর থেকে আস্তে আস্তে সেই সমস্ত ক্ষমতা যুক্তফ্রন্ট সরকার কেড়ে নিচ্ছেন। সংবিধানে একটা বিধান আছে সেখানে পঞ্চায়েত সম্বন্ধে বলা আছে যে পঞ্চায়েত নির্বাচিত প্রতিনিধিদের দ্বারা গঠিত এমন একটা সেল্ফ গভর্নমেন্ট হবে, এমন একটা ইউনিট হবে যেখানে রাস্তার কাজ, শিক্ষা স্বাস্থ্য, সব কিছুর দায়িত্ব তাদের উপর পড়বে এবং তারা স্বয়ংসম্পূর্ণ একটা ইউনিট হবে। মহাত্মা গান্ধীর স্বপ্ন ছিল যে গ্রামকে চারিদিক থেকে স্বয়ংসম্পূর্ণ করতে হবে এবং গ্রামকে সেই স্বয়ংসম্পূর্ণ করবার জন্যই আজকে কমিউনিটি ডেভালপমেন্ট প্রোগ্রাম, পঞ্চায়েত প্রোগ্রাম। আজকে গ্রাম যদি অবহেলিত হয় গ্রামের দিকে না তাকাই, গ্রামের যদি উন্নতি না হয় তাহলে বাংলাদেশের কোন উন্নতি হবে না। তাই আজকে গ্রামকে সজীব করতে হবে। গ্রামের প্রতিটি জিনিস বৈজ্ঞানিক পদ্ধতিতে বাড়াতে হবে, গ্রমের রাস্তা-ঘাট থেকে আরম্ভ করে শিক্ষা, সব কিছুর সম্বন্ধে প্রোগ্রাম নিতে হবে। আজকে পঞ্চায়েতে কংগ্রেসের লোক থাকতে পারে কিন্তু আমি বলবো আজকে ও'রা সরকার পক্ষে গিয়েছেন, একদিন আসতে পারে যুক্তফ্রন্ট

ভোটের দ্বারা নির্বাচিত হয়ে পঞ্চায়েত প্রধান হতে পারেন। যদি গণতন্ত্র থাকে তাহলে আজকে পঞ্চায়েতে কংগ্রেস আছে আর একদিন যুক্তফ্রন্ট এখানে আসতে পারে। যেখানে ডেমোক্র্যাসি, গণতন্ত্র আছে, সেখানে এ জিনিস হবেই হবে, এটা কারো পৈতৃক জমিদারী নয়, এ জিনিস হতে বাধ্য। আমি বলবো আজকে পঞ্চায়েতের মেয়াদ প্রায় শেষ হয়ে এসেছে, পঞ্চায়েতের মেয়াদ চার বছর হয়ে গিয়েছে, আবার নূতনভাবে নির্বাচিত হবে। আমি শুনেছি পঞ্চায়েত আইন পরিবর্তন করা হবে, কি ভাবে পরিবর্তন করা হবে তা এখনও জানি না, আজকে এই ভাষণে পঞ্চায়েত সম্বন্ধে তার কোন নির্দেশ নেই। এই যে গ্রাম পঞ্চায়েত, অঞ্চল পঞ্চায়েত, আঞ্চলিক পরিষদ জেলা পরিষদ আছে এই সমস্ত পঞ্চায়েতের মাধ্যমে আমার মনে হয় জেলাভিত্তিক, থানাভিত্তিক, গ্রামভিত্তিক সব উন্নয়নমূলক কাজ করার দরকার এবং করা উচিত।

[1-30—1-40 p.m.]

এই ব্যাপারে যেসমস্ত অফিসার আছেন তাঁরা সাহায্য করবেন। কিন্তু দুঃখের বিষয় আজকে গভর্নরের যে ভাষণ তাতে তিনি পঞ্চায়েত সম্বন্ধে একটি কথাও বলেন নি। জানি না পঞ্চায়েত মন্ত্রী যিনি এই বিভাগের দায়িত্বে আছেন তাঁর স্বাস্থ্য বোধহয় দুর্বল সেই হিসাবে তিনি পঞ্চায়েত বিভাগকে দুর্বল করে রাখতে চান। সেই জন্য আমি বলব এটাকে সজীব করতে হবে। আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রিমহাশয়কে বলবো যে আপনার হাতে এটার দায়িত্ব পড়েছে, আপনি গান্ধীবাদী লোক, মহাত্মা গান্ধীর যে স্বপ্ন ছিল আমি আশা করবো আপনার হাতে পড়ে পঞ্চায়েত আবার নূতনভাবে নূতন চেহারা নিয়ে নূতন রূপ নিয়ে দেখা দেবে। স্যার, যুক্তফ্রন্টের আমলে ১৯৬৭ সালের কথা নিশ্চয়ই অনেকের মনে আছে। রাজ্যপাল তাঁর ভাষণে যেসমস্ত কথা বলেছেন কিম্বা যেসমস্ত বর্তমান সরকারের পলিসির কথা বলেছেন এবং বাংলাদেশকে কিভাবে গড়া যায় বলেছেন তা সমস্তই নির্ভর করছে বাংলাদেশের ল' অ্যান্ড অর্ডারের উপর। যদি বাংলাদেশে শান্তিশৃংখলা না থাকে তাহলে সমস্ত প্ল্যান প্রোগ্রাম কোন কাজে আসবে না। তাই আজকে যেটার সবচেয়ে বেশী অভাব এই যুক্তফ্রন্ট সরকারের আমলে সেটা হচ্ছে নিরাপত্তার অভাব। জনজীবনে আজ কোন নিরাপত্তা নেই। স্যার, আপনি জানেন যে যুক্তফ্রন্ট সরকার গদিতে আসার পর থেকেই এই কলকাতার বুকে কিভাবে পর পর ঘটনা ঘটে চলেছে। আজকে নকশালপন্থীরা ক্যালকাটা ইউনিভার্সিটির ভাইস চ্যান্সেলারকে ঘেরাও করেছেন, তাঁরা তাঁকে কনডেমড করেছেন। স্যার, এই নকশালপন্থীরা কে না এই নকশালপন্থীরা হচ্ছে ঐ বাম কমিউনিস্ট পার্টির সৃষ্টি। আজকে বাম কমিউনিস্টরা নকশালপন্থীদের কাছ থেকে আঘাত পেয়েছে বলে তাদের গায়ে লেগেছে। নকশালপন্থী আর বাম কমিউনিস্টদের মধ্যে কোন পার্থক্য নেই। তাই আমি বলবো যে নকশালপন্থীদের সৃষ্টির মূলে হচ্ছে ঐ বাম কমিউনিস্ট পার্টি। তারা গৃহযুদ্ধ চায়। আমরা এই অ্যাসেম্বলী হাউসে বসার আগে এখানকার সবচেয়ে বড় দলের সেই দলের যিনি সেক্রেটারী তিনি রক্তাক্ষর বিপ্লবের কথা বলেছিলেন, কারণ তিনি পার্লামেন্টারি ডেমোক্রেসিতে বিশ্বাস করেন না। তিনি গভর্নরকে ঘেরাও করার কথা বলেছিলেন। স্যার, আমরা আগাগোড়া বলে আসছি এখনও বলছি নকশালপন্থীই করুক বা বাম কমিউনিস্ট করুক কিম্বা যুক্তফ্রন্টের যে কোন শরিক করুক এই ঘেরাওটা ইল্লিগ্যাল, অবৈধ, এই ঘেরাও আমরা কখনও সমর্থন করি না। সে নকশালপন্থী করুক, বাম কমিউনিস্ট করুক কিম্বা যুক্তফ্রন্টের যে কোন শরিক করুক আজকে যে ঘেরাও করা হয়েছে সেই ঘেরাওটা তাঁদের উপর বুমেরাং হয়ে এসে পড়েছে। এই ঘেরাও তাঁরা ইন্ট্রোডিউস করেছিলেন, এই ঘেরাও তাঁদের একটা বৈধ আন্দোলন।

এই ঘেরাও সম্বন্ধে আমাদের বক্তব্য হচ্ছে নকশালপন্থীরা ভাইস চ্যান্সেলরকে যে ঘেরাও করেছে আমরা তাকে কনডেম করছি এবং এই ঘেরাও নকশালপন্থীরা করুক বা যে দলই করুক এবং এমন কি ছাত্র পরিষদ যদি ঘেরাও করে তাহলেও আমরা তাকে কনডেম করব কারণ আমরা ঘেরাওয়ের মধ্যে নেই। তবে যে কারণের জন্য তারা লড়াই করছে তার যুক্তিসংগত কারণ আছে। যুক্তিসংগত কারণ থাকলেও একথা বলব যে, দাবী আদায় করার জন্য নকশালাইটরা যে পথ নিয়েছে সেই পথ আমরা কখনও সমর্থন করি না। স্যার আজকে নকশালাইটদের এবং বাম কমিউনিস্টদের মধ্যে একটা ভয়ানক অবস্থা চলছে। বিশ্ববিদ্যালয়ের ইতিহাসে এই জিনিস আগেও ছিল অর্থাৎ অনেক গন্ডগোল হয়েছে, অনেক মারামারি হয়েছে, কিন্তু এই নজীর কখনও ছিল

না যে বিশ্ববিদ্যালয়ের ছাত্রদের দ্বারা কেউ নিহত হয়েছে। স্যার, যুক্তফ্রন্ট সরকারের আমলে সেই নজীর সৃষ্টি হোল। সেখানে ঘেরাও হয়েছে, মারামারি হয়েছে কিন্তু তা সত্ত্বেও পুলিসকে যেতে দেবে না কারণ অপবিত্র হবে। অর্থাৎ বিশ্ববিদ্যালয়ের পবিত্র প্রাঙ্গণে যদি পুলিস যায় তাহলে সে জায়গা অপবিত্র হবে। তাঁদের হাতে ল' অ্যান্ড অর্ডার মেনটেন করবার ক্ষমতা রয়েছে অথচ গুন্ডার দল ১টা ৩০ মিনিট থেকে ভাইস চ্যান্সেলরকে ঘেরাও করে রেখেছে আর একটি দল তারা দিনের বেলায় যায় নি, সন্ধ্যা সাড়ে সাতটার সময় গেল এবং দেখা গেল ছাত্র নয় এমন লোক সেখানে গিয়ে মারামারি করেছে, বোমা নিক্ষেপ করেছে। বিশ্ববিদ্যালয়ের প্রাঙ্গণে পুলিস গেলে অপবিত্র হবে, কিন্তু গুন্ডার দল গিয়ে যদি ওইভাবে ঘেরাও থেকে উদ্ধার করে তাহলে বিশ্ববিদ্যালয়ের প্রাঙ্গণ কি অপবিত্র হয় না? আমি তো এই জিনিসের কোন যুক্তি বুঝতে পারছি না। বাইরে থেকে এই যে লোক আমদানী করা হয়েছে এটা থেকে একটা ইঙ্গিত দিচ্ছে যে, যুক্তফ্রন্ট সরকারের বড় শরিক বাম কমিউনিস্ট পার্টি গৃহযুদ্ধ চায় বলে তাঁরা পুলিসকে নিষ্ক্রিয় করেছেন এবং তার বদলে বিশ্ববিদ্যালয়ের মধ্যে অন্য লোক ঢুকিয়ে বোমা নিক্ষেপ করিয়েছে, মারামারি করিয়েছে। এই জিনিস বৃহস্পতিবার ঘটে। কৃষ্ণপদ রায় যিনি মারা গেছেন তাঁর সম্বন্ধে প্রথমে শুনেছিলাম তিনি একজন ছাত্র। কিন্তু তারপর দেখা গেল সে ছাত্র নয়, সে বাম কমিউনিস্ট দলের একজন সক্রিয় সদস্য, লেখাপড়ার সঙ্গে তাঁর কোন সম্পর্ক নেই। কৃষ্ণপদ রায় যিনি মারা গেছেন তার জন্য আমি দুঃখিত। কিন্তু ওই ধরনের লোক আমদানী করে যখন বোমা ছোড়াছুড়ি করা হচ্ছে, এসিডের বোতল ছোঁড়া হচ্ছে তখন আপনার কাছে আমার নিবেদন হচ্ছে এটা একমাত্র গৃহযুদ্ধ বা সিভিল ওয়ারের সূচনা ছাড়া আর কিছু নয়। কৃষ্ণপদ রায় রাস্তার উপরে মারা গেছেন। পুলিস বিশ্ববিদ্যালয়ের প্রাঙ্গণে ঢুকতে পারে নি ঠিক। তবে আমার প্রশ্ন হোল কৃষ্ণপদ রায়কে যারা রাস্তার উপরে হত্যা করেছে তাদের ধরতে পুলিসকে কে নিষেধ করেছিল? আজকে রাস্তার উপরে এই জিনিস ঘটছে, মানুষের জীবন চলে যাচ্ছে অথচ পুলিস নিষ্ক্রিয়। তারপর কফি হাউসে লুঠ হোল। আমরা দেখলাম আধ ডজন মন্ত্রী কলেজ স্কোয়ারে গিয়ে বক্তৃতা করলেন এবং যুদ্ধের হুমকি তুলে তথ্যমন্ত্রী বললেন, ছেলেদের হাতে বন্দুক তুলে দেওয়া হবে। তিনি একজন অধ্যাপক ছিলেন, কিন্তু আজ তিনি সরকারের মন্ত্রী হয়ে এইভাবে ছাত্রদের উস্কানি দিচ্ছেন। তাঁর এই উস্কানির পর দেখা গেল কফি হাউস লুঠ হয়েছে, সেখানে ছাত্রদের ধরে মারা হয়েছে, তারপর হিন্দু হোস্টেলে জিনিসপত্র তছনছ হয়েছে এবং সেখানেও ছাত্রদের মারা হয়েছে। বিশ্ববিদ্যালয়ের প্রাঙ্গণে কলেজ স্ট্রীটে এই ঘটনা ঘটে। আমি বলব যুক্তফ্রন্ট সরকারের বড় শরিক আর দি অ্যারেটর্স অব দিস অকারেন্স। তাঁরাই এটা লাগিয়েছে এবং এ রকমভাবে লাগাবে। আজকে যে নকশালপন্থীদের কথা বলা হচ্ছে সেই নকশালপন্থীদের তাঁরাই ১৯৬৭ সালে সৃষ্টি করেছিলেন। নকশাল-পন্থীদের নরহত্যা, লুণ্ঠন এবং অরাজকতার কথা কে না জানে। সেই অরাজকতা আজকে আবার আরম্ভ হয়েছে এবং আমি তাঁদের বলব যাদের তোমরা সৃষ্টি করেছিলে আজকে তারাই বুমেরাং হয়ে তোমাদের ঘাড়ে চাপছে।

[1-40—1-50 p.m.]

যুক্তফ্রন্ট সরকার যে অরাজকতা সৃষ্টি করেছে, আমি বলবো, পুলিস যদি কোন কাজে না আসে, রাস্তাঘাটে যেখানে লুণ্ঠন চলে সেখানে যদি পুলিস না যায় তাহলে পুলিস খাতে এত টাকা আমরা কেন বহন করব? পুলিস উঠিয়ে দেওয়া হোক, তাঁদের স্বেচ্ছাসেবকরাই কাজ করুক। সেদিন অ্যাসেম্বলী বসল (যে হাউসের মালিক হচ্ছেন আপনি, এখানে আপনার ইঙ্গিত ছাড়া কিছু হবে না) সেদিন কি হল? আমরা যারা এই হাউসের সভ্য, ঘরের মধ্যে ঢুকবার সময় ওঁদের স্বেচ্ছাসেবকরা আমাদের একজামিন করেছিল। এই জিনিসে গণতন্ত্র কোথায় আছে? সেদিন সাধন গুপ্ত মহাশয় গণতন্ত্রের অনেক ব্যাখ্যা করলেন। আজকে ছাত্রদের হাতে বন্দুক তুলে দিচ্ছেন এটা কি গণতন্ত্র? মন্ত্রিমণ্ডলীর সদস্য যদি কেউ বলেন ছাত্রদের হাতে বন্দুক তুলে দিতে তাহলে এটা কি গণতন্ত্রের লক্ষণ? যদি বলেন পুলিসের দরকার নাই, ঐ নকশাল-পন্থী ও বামপন্থী কমিউনিস্ট এবং অন্যান্য ছাত্ররা মারামারি করবে, আর মন্ত্রিমণ্ডলীর কেউ

যদি বলেন ওদের হাতে বন্দুক তুলে দাও তাহলে কোথায় গণতন্ত্র ? আমি বলব
They want to murder democracy, they are the murderers of democracy.
আমি আরও বলবো ঐ নকশালপন্থীদের শনিবার মিটিং হয়েছে হাজার হাজার নকশালীস্ট অস্ত্র-শস্ত্র নিয়ে বোমা নিয়ে প্রসেশন করেছে, কলেজ স্ট্রীটে গিয়ে তারা বোমা ছুঁড়েছে, আমরা দেখতে পেলাম সেই সমস্ত গুন্ডাদের নকশালীস্ট হোক বা যেই হোক তাদের থামাবার ক্ষমতা হল না পুলিসের। আজকে তারা রাস্তায় দাঁড়িয়ে চ্যালেঞ্জ করছে। এই নকশালাইটদের লীডার সত্যানন্দ ভট্টাচার্য এবং মন্ত্রী জ্যোতি ভট্টাচার্য পরস্পর পরস্পরকে চ্যালেঞ্জ জানাচ্ছে, একজন বলছেন আমি তোমাকে দেখে নিচ্ছি, আর একজন বলছেন তোমাকেও দেখে নিচ্ছি। এই চ্যালেঞ্জের পরিণতি কোথায় ? এর পরিণতি হচ্ছে রক্তাক্ত বিপ্লব, আজকে এই রক্তাক্ত বিপ্লবের জন্যই পরস্পর পরস্পরকে চ্যালেঞ্জ জানাচ্ছে, তারা গৃহযুদ্ধ বাধাতে চাইছেন। মাননীয় মুখ্য-মন্ত্রী মহাশয় এখানে নেই, আমি তাঁকে বলবো, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একবার গৃহযুদ্ধের পদত্যাগ করার সংকল্প করেছিলেন, সেই গৃহযুদ্ধ এসে পড়েছে। আমার বক্তব্য শেষ করার আগে বলবো যুক্তফ্রন্টে যারা আছেন, মন্ত্রিমন্ডলীরা, ছাত্রদের দিকে তাকান, তারাই ভবিষ্যতে আমাদের দেশের ভার নেবে, তাদের জীবন যদি এভাবে নস্ট হয় তাহলে তারা উচ্ছৃংখল হয়ে যাবে, দেশ জাহান্নামে যাবে, এই অরাজকতা থামাতে পারবেন না। তাই আমার নিবেদন ছাত্রদের দিকে তাকিয়ে তাদের জীবনের দিকে তাকিয়ে, তাদের সুস্থ পথে চালান, তারা যাতে লেখাপড়া করতে পারে, মানুষ হয়, তার চেষ্টা করুন। একথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Benoy Krishna Konar:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিধানসভায় নূতন এসেছি। পরিষদীয় নিয়ম কানুন সম্পর্কে এখনও কেতাদুরস্ত হতে পারি নি। তাই বক্তব্য রাখার সময় ত্রুটি হলে নিজগুণে মার্জনা করবেন। আমি আপনার মারফত সভার মাননীয় সদস্য- যারা বাংলাদেশের কোটি কোটি সংগ্রামী মানুষের প্রতিনিধি, গণতন্ত্র রক্ষার সংগ্রামে নূতন ইতিহাস যাঁরা সৃষ্টি করেছেন তাঁদের অভি-নন্দন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের তরফ থেকে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার সমালোচনা করা হয়েছে। কেন না রাজ্যপালের ভাষণের দুটি প্যারা বাদ দেওয়ায় দুঃখ প্রকাশ করা হয়েছে মোশনে। আমি আশ্চর্য হয়ে যাই মাননীয় বিরোধী দলের সদস্যরা কি জনসাধারণের ভোটে নির্বাচিত হয়ে আসেন নি ? তাঁরা রাজ্যপালের দয়ায় এখানে এসেছেন কিনা তাই আমি মাঝে মাঝে ভাবি। আমি জানি সাধারণ মানুষের রায়ে নির্বাচিত হয়ে এই বিধানসভায় এসে আমরা সবাই চেষ্টা করবো যাতে সাধারণ মানুষের অধিকার আমাদের মারফত—অর্থাৎ বিধানসভায় সদস্যদের অধিকার কি করে আরও বেশী সম্প্রসারিত করা যায়। কিন্তু অত্যন্ত লজ্জার সংগে, ঘৃণার সংগে আমি লক্ষ্য করছি যে তাঁরা তা না করে একটা বেতনভুক কর্মচারীর ক্ষমতা যাতে বাড়ে তার চেষ্টা করছেন। যে দুটি প্যারা বাদ দেওয়া হয়েছে—আমি আইনজ্ঞ নই, মাননীয় বিরোধী দলে অনেক আইনজ্ঞ আছেন, আমার পূর্ববর্তী বক্তাও আইনজ্ঞ এবং তিনি ইতিহাস সম্বন্ধে সচেতন—আমি আইনের টপকা-টপকি করিনা না—তবে আমি জানি গত ২ বছরের বাংলাদেশে একটা নূতন ইতিহাস তৈরী হয়েছে এবং রাজ্যপালের ভাষণের ঐ দুটি প্যারাতে ঐ দু বছরের ইতিহাসকে ধরে রাখার চেষ্টা হয়েছিল এবং সেই দুই প্যারা বাদ দিয়ে ঐ দুই বছরকে আমাদের ভুলিয়ে দেবার চেষ্টা হয়েছিল মাঝখানের দুই বছর ছিল—তা না হলে আমরা এলাম কি করে ? এলাম ঐ দুই বছরের জন্য। গত ২১শে নবেম্বর এই বিধানসভাকে বাতিল করে আগেকার মন্ত্রীদের বিগেড প্যারেড গ্রাউন্ডে মাথায় লাঠি মেরে গণতন্ত্রকে রক্ষা করার চেষ্টা হয়েছিল। আর আপনি এই বিধানসভার সদস্যদের অধিকার দৃঢ়তার সংগে রক্ষা করছেন। এবং সেই সঙ্গে আপনার পিছনে দাঁড়িয়েছিল বাংলাদেশের কোটি কোটি মানুষ তা আমি জানি। কেন না আজকে গণতন্ত্র গণতন্ত্র বলে যারা চিৎকার করছেন তাদের নির্লজ্জতার এমন কোন স্তর নেই যেখানে নামতে পারে না—যারা আপনার [illegible] বোমা ফেলতে পারে তারা কোন না পি ডি অ্যাক্টে [illegible] দিয়ে এই বিধানসভা চালাতেন। কিন্তু বাংলাদেশের মাঠে-ময়দানে, কলকারখানার লক্ষ লক্ষ মানুষ সংগ্রাম করেছে আপনার মর্যাদা রক্ষা করবার জন্য—তাই তাদের সাহস হয় নি আপনার গায়ে

হাত দেবার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত দুই বছরের শাসন বাংলাদেশের মানুষের স্বার্থে গণতন্ত্র রক্ষা করে নি। আমাদের দেশের মুষ্টিমেয় শ্রেণী যারা বেশীর ভাগ জমি ও কলকারখানার মালিক, যারা জনসাধারণের জীবিকার জায়গা দখল করে বসে আছে, রাজ্যপালের শাসনে তাদের স্বার্থ রক্ষা করা হয়েছে। আমি বর্ধমান জেলার লোক—কৃষক আন্দোলনের সঙ্গে আমি জড়িত। আমি দেখেছি কিভাবে একদিকে খাস জমি বিলি করে অন্যদিকে পুলিস ক্যাম্প বসিয়ে জোতদারদের স্বার্থ রক্ষা করার চেষ্টা করা হয়েছে। বাঁ-হাতে জমি দিয়ে ডান-হাতে পুলিস ক্যাম্প বসিয়ে কৃষকদের মারবার চেষ্টা করা হয়েছে। তাদের কিভাবে স্বার্থ কায়েম করা হয়েছে সেটা আমি দেখেছি। নানাভাবে কৃষকদের রুজিরোজগার কেড়ে নেবার ব্যবস্থা করা হয়েছিল।

[1-50—2-00 p.m.]

আমরা দেখেছি বর্ধমান জেলায় কল্যাণপুরে যে জমিতে কোন বিরোধ ছিল না, মামলা ছিল না সেই খাস জমির ধান কাটতে গিয়ে পুলিস কি করেছে—সেখানে গুলি করে কৃষক কর্মী সত্য পাকড়েকে হত্যা করেছে, কিন্তু বাংলাদেশের মানুষ তার জবাব দিয়েছে। ওরা গণতন্ত্রের কথা বলছেন, আমরা তো জানি গণতন্ত্র মানে জনসাধারণের তন্ত্র। আমি নির্বাচিত হওয়ার পর এক কংগ্রেস কর্মী ভোল বদলে আমার সঙ্গে দেখা করতে এসে বলেছিলেন "বিনয়বাবু, যা হোল হোক আপনি তো নির্বাচিত হয়েছেন ভালই হোল, দেখবেন আর গণ কমিটি যেন করবেন না।" আমি বললাম, আপনারা তো পোস্টার মেরেছেন—যদি গণতন্ত্র, আইন শৃঙ্খলা রক্ষা করতে চান তো কংগ্রেসকে ভোট দিন, কিন্তু লোকে তা মানে নি। সুতরাং এবার আরো ভাল করে গণ কমিটি করতে হবে, লোকে তো এরই জন্য ভোট দিয়েছে। এতদিন যে কমিটি ছিল সে কমিটি গণ কমিটি ছিল না, সে ছিল জোতদার, জমিদার, ঘুষখোর, আমলাতন্ত্র ইত্যাদি এর কমিটি; মুষ্টিমেয় উপরতলার কিছু কোটিপতি, তাদের কমিটি ছিল। বাংলাদেশের মানুষ তিন টাকা কিলো চাল খেয়েছে কিন্তু আমরা দেখেছি যে তিন-চার টাকা কিলো চাল খেয়ে বাংলাদেশের গাঁয়ের ন্যাংটো মানুষগুলো আমাদের ভোট দিয়েছে। কংগ্রেসের একজন নেতা বলেছিলেন যে জনসাধারণ আর চীপ পলিটিক্যাল স্টান্ট-এ ভুলছে না, ঠিক তাই। কংগ্রেস পক্ষের লোকেরা অনেক কথা বলেছেন কিন্তু আমরা দেখলাম যে মানুষের চেতনা বাংলাদেশে অনেক বেশী। তাই আমাদের যুক্তফ্রন্ট সরকারকে আগামী দিনে সিদ্ধান্ত নেবার সময় মানুষের মেজাজ খেয়াল করতে হবে, মানুষের মেজাজকে শ্রদ্ধা জানাতে হবে। আমরা দেখেছি মানুষ শুধু আজ অর্থনৈতিক স্বার্থের কথা চিন্তা করছে না, মানুষ এইটুকু বুঝেছে যে হঠাৎ আজকে কুড়ি নাশ বছর ধরে দীর্ঘদিন ধরে জমিগুলোকে জোতদারের পকেটে দিয়ে দেবার পর, একচেটিয়া কোটিপতিদের সেবা করবার পর দেশের সংকট সৃষ্টি করবার পর, বেকারত্ব সৃষ্টি করবার পর আজকে দেশের দারিদ্র্যের জন্য গ্রামের লোকের দুঃখের জন্য কংগ্রেসীদের চোখে জল পড়ছে। কিন্তু বাংলাদেশের মানুষ আজ রাজনৈতিক শিক্ষায় শিক্ষিত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তারা এইটুকু বুঝেছে যে, যতক্ষণ পর্যন্ত আমাদের দেশের মানুষ জীবিকার মুষ্টিমেয় জমিদার মহাজন আর কোটিপতি মালিকের যে কব্জা তা ভেঙ্গে চুরমার করে দেওয়া না যাচ্ছে ততক্ষণ পর্যন্ত আমাদের মত কিছু লোককে পাঠিয়ে দিয়ে তাদের মৌলিক উন্নতি হবে না—এটা মানুষ আজ বুঝেছে। তাই মৌলিক সমাধানের দিকে তাকিয়ে তারা শুধু কংগ্রেসকেই পরাজিত করতে চায় নি, তারা আর একটা জিনিস চেয়েছে। তারা এটুকু বুঝেছে যে কংগ্রেস নামটি হচ্ছে পুতুল নাচের পুতুল। পেছনে থাকে টাকা, বিড়লা জমিদারের দল, যারা পুতুল নাচের কর্তা। তারা একটা করে টান দেয় অমনি পুতুল নেচে উঠে এবং এই পুতুল দিয়ে জনসাধারণকে ভোলান হয় এবং পুতুলের চেহারা যখন খারাপ হয়ে যায় তখন তাঁরা নতুন পুতুলই খাড়া করে। পায়ের জুতো চকচকে থাকে যতক্ষণ জুতো পা রক্ষা করতে পারে, ততক্ষণ জুতোর পালিশ হয়, তারপর জুতোটা ছিঁড়ে গেলে তার আর কোন আদর থাকে না। আজকে আমাদের দেশের টাটা বিড়লা এইভাবে পুতুল খেলা করছেন নিজেদের স্বার্থরক্ষার্থে এবং যতক্ষণ তাদের নিজেদের স্বার্থ থাকবে ততক্ষণ তারা এইরকম খেলা করবে তারপর নিজেদের স্বার্থরক্ষার ক্ষমতা চলে গেলে তারা নতুন লোককে নিয়ে আসবে—এই খোদাবক্স সাহেবদের নিয়ে আসবে। কাজেই দেশের মানুষ আজ বুঝেছে কংগ্রেস নয়, আসল শত্রু হচ্ছে এর পিছনে যারা এই কংগ্রেসকে নিয়ে খেলা করছে। যখন তারা

কোন মুনাফা দেখাতে পারবে না তখন তাঁদের ভাগিয়ে দিয়ে সেই সমস্ত কোটিপতিরা নতুন লোক আনবে। তাই আজ বাংলাদেশের মানুষ আসল শত্রুগুলোকে চিনতে চাইবে। আজ বাংলাদেশের মানুষ তারা শুধু গণতন্ত্র হত্যার বিরুদ্ধে সংগ্রাম করে নি, তারা জোতদার, জমিদার এবং যারা লুঠ করছে সেই সমস্ত শত্রুদের বিরুদ্ধে সংগ্রাম করতে চাচ্ছে, সমস্ত শ্রেণীকে ঐক্যবদ্ধ করে। তাই কেন্দ্রের সঙ্গে রাজ্যের বিরোধের প্রশ্ন এসেছে—এটা পার্লামেন্টের সঙ্গে বিধানসভার বিরোধ নয়,—এই বিরোধ হচ্ছে আমাদের দেশের জনগণের সঙ্গে, একচেটিয়া পুঁজিপতিদের, যারা ভাবে দেশকে বাধাহীন, বল্গাহীনভাবে মেটাতে হ'লে প্রত্যেকটা রাজ্যের স্বতন্ত্র অধিকারকে নষ্ট করে ক্ষমতার সমস্ত চাবিকাঠি দিল্লীর কবলে নিয়ে যাওয়া দরকার।

তারা প্রত্যেকটি রাজ্যের স্বাধীন অধিকারকে নষ্ট করে সমস্ত চাবিকাঠি দিল্লীর কবলে নিয়ে গিয়ে দিল্লীতে বসে একচেটিয়া পুঁজিপতির রাজত্ব চালাতে চান। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ কেন্দ্রের বিরুদ্ধে সংগ্রামে বাংলাদেশের মানুষ আশা করে আমরা আমাদের সমস্ত শ্রেণীকে ঐক্যবদ্ধ করে বাংলাদেশের রুজি রোজগারের চাবিকাঠি ওখান থেকে আদায় করতে পারবো। বাংলাদেশের মানুষ এটা বুঝেছে কোটিপতি, জমিদার, জোতদারের সাথে তাদের যে মামলা, সেই মামলায় ছোট অদালতের রায় তারা দিয়েছে, এবং এখন বাংলাদেশের মানুষ চায় বড় আদালতে এখানকার কলকারখানার শ্রমিকদের, ভূমিহীন চাষীদের বিষয় নিয়ে লড়াই চালাতে। আমাদের দেশের শতকরা পাঁচ ভাগ লোকের হাতে শতকরা ৬৪ ভাগ জমি আছে। তাই বাংলাদেশের মানুষ চায় আজকে একে দখল করার জন্য সংগঠিত হতে এবং সেই সংগঠনের জন্য তারা আমাদের বিধানসভায় পাঠিয়েছে। এই যে ছোট আদালত রায় দিয়েছে, তা দিয়ে বলেছে, 'তোমরা বিধানসভায় গিয়ে সংগ্রাম করো আর সংগঠন তৈরী করো বৃহৎ লড়াইয়ের জন্য। প্রকৃতপক্ষে সেই লড়াইকে জোরদার করার জন্যই বাংলাদেশের মানুষ আমাদের পাঠিয়েছে।

(এই সময় নীল বাতি জ্বলে উঠে।)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় সংক্ষিপ্ত। আমি বলতে চাই আজকে যেভাবে বিরোধীপক্ষ জনসাধারণের দাবী দাওয়ায় বিগলিত হয়ে উঠেছে, তাতে বলতে হয় তারা মানুষকে ভুল চিনেছে। তারা ভুল করছে। এই যে ঐতিহাসিক শিক্ষা তার থেকে তারা কোন শিক্ষা গ্রহণ করে নি। ইতিহাস থেকে মানুষের চেতনা হয়, বিচার করতে পারে, কিন্তু আজকে বাস্তব অবস্থায় দেখছি, তাদের সে চেতনা হয় নি। ওরা ভেবেছে, এসব কথা বললেই জনসাধারণ ওদের সমর্থন করবে। কিন্তু তিন টাকা কিলো চালের কথা তো বলেছিল, কিছু হয় নি। আজকে বেকারদের চাকুরির বিষয় বলছে। ওরা বলেছেন লড়াইয়ে ওরা আমাদের সহযোগিতা করবেন। আমি কামনা করছি, পারবেন। আমরা যদি ঐক্যবদ্ধ কোন সংগ্রাম করি, যদি বাংলাদেশের মানুষ চায় ঐক্যবদ্ধ রেগুলেসন পাশ হোক এখানে, তাদের পক্ষ তাতে কি সমর্থন করতে পারবেন? কিন্তু তারা পারবেন না, কারণ তা করলে তাঁদের চাকরি চলে যাবে। বড় বড় লোক তাদের স্বার্থ দেখবার জন্য এখানে ওনাদের পাঠিয়েছে। সেইজন্য তাঁদের পিছনে পয়সা খরচ করেছে। সেইজন্য আজ তারা দরকার হলে নকশালিস্টদের পর্যন্ত কাজে লাগাবেন। ঐসব বড় বড় লোকের স্বার্থ রক্ষা করা চাই। বাংলাদেশের মানুষ সংগ্রামে যুক্তফ্রন্ট সরকারের কৃতিত্ব দেখতে চায়। সে সম্পর্কে আমি আশা করব মন্ত্রিমণ্ডলী সচেতন থাকবেন। তাঁদের রাজনৈতিক চেতনা, তা আরও উর্ধ্বে নিয়ে যাবেন এবং সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দুর্নীতিমুক্ত যতটুকু করা সম্ভব করবেন। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের উপর সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2—2-10 p.m.]

**Shri Gyan Singh Sohanpal:** Mr. Speaker, Sir, I am a newcomer to the meetings of this Assembly, not conversant with its ways and conventions. I therefore seek your indulgence and, through you, the indulgence of the honourable members of this House to what I may say.

At the very outset I wish to convey my gratitude to the people of Kharagpur who have returned me, a member of the minority community, to this Assembly rejecting by an overwhelming majority a stalwart of the Communist Party of India, Shri Narayan Choubey. Sir, the people, of West Bengal have sent us here to this temple of democracy to look after their welfare, to protect and safeguard their interests, to ameliorate their grievances and to alleviate their sufferings. It would be an act of treachery, a downright betrayal of the confidence reposed on us by the people of West Bengal if we do not act in the manner they want us to and if we fail to take positive steps to safeguard their interests and to improve their lot

Sir, West Bengal has enough of its problems. There is the problem of unemployment, poverty and hunger. We have the problem of food and industry. There is also the problem of refugees, the minorities, the scheduled castes and scheduled tribes. Above all, there is the problem of law and order that is posing a serious threat to the very existence of parliamentary democracy in this State.

Sir, in this connection I beg to refer you to the incidents that have taken place in Calcutta in the University of Calcutta in College Street, at Haldia and at Krishnagar. Nothing can be more disgraceful than this. Sir, it would be futile and no useful purpose would be served by wasting out time and energy over trifling matters, matters that would lead us nowhere. In the larger interests of the State, may I therefore appeal to the honourable members of this House, irrespective of their party affiliations, to put their heads together, do their bit to do something for the welfare of the State and for the people who look upon us for succour and relief. The Leader of the Congress Opposition has already given a categorical statement on the floor of this House that Congress would lend its wholehearted support to all matters to improve the lot of the people and to help the Government of the day. May I now request the Hon'ble Chief Minister to kindly give us the concrete proposals of his Government and to tell us how they wish to solve these problems and also let us know what kind of co-operation they require from the Congress and in what way. I reassure them on the floor of this House that such co-operation will be forthcoming in abundance.

Sir, speaking about my own constituency, Kharagpur, I shall make some submissions. You are aware, Sir, Kharagpur is one of the biggest railway colonies in India. It has to its credit the Indian Institute of Technology, the Airforce Station at Kalaikunda, and one of the biggest railway workshops in India. While we see progress and development everywhere it is a curious paradox that such an important town has not figured in the Fifth Five-Year Plan of this State. While I do not hesitate to accuse my own Government who was in charge of the administration of Bengal, people of Kharagpur will not spare their former representative to this August Assembly since 1957, who had failed to champion the cause of the people of Kharagpur, and simply bluffed them. Sir, Kharagpur is divided into two sectors. One is looked after by the South-Eastern Railway. The employees of the South-Eastern Railway residing in this area have a number of problems. Sir, I am aware that this is not the proper place where we can discuss problems relating to the Centre. So I would only seek an assurance from the Hon'ble Chief Minister that when such problems relating to the railway employees are brought to his notice he would not hesitate to take them up with the Ministry of Railways. After all, these railway employees residing within the Railway settlement are the bona fide citizens of the State of West Bengal. The area outside the Railway Colony is being looked after by the Kharagpur Municipality. This Municipality was created and constituted in the year 1954. No planned improvement has been possible all these years. There are no proper roads, no drains. We were given to understand that the previous Government have drawn a master plan for

the improvement of this town. I don't know what the fate of that master plan will be in the hands of the present Government. Sir, you would be surprised to know that Kharagpur with a population of about 2 lakhs has no civil hospital of its own. There is no place where the people of Kharagpur in their distress can run for succour and relief. There is another important point to which I would like to invite attention of this Government, through you, Sir, that there is no water supply arrangement of the Municipality. The only source of water supply to which the people of Kharagpur depend are a few wells and tanks which go dry during the summer months, as a result of which the people of Kharagpur suffer a lot. The Hon'ble Chief Minister of West Bengal is fully aware of the problems of Kharagpur. While he was in the Congress he assured the people of Kharagpur that he would look into these problems. Now that he is at the helm of affairs, will it be too much to expect from the Hon'ble Chief Minister that he will look into these problems and try to redress their grievances? Sir, the other day the Hon'ble Deputy Chief Minister while replying to the debate on supplementary demands assured the Congress members of this House that if problems relating to their constituencies were brought to the notice of the Government, his Government would not hesitate to remove those problems

May I, Sir, as a test case place the case of Kharagpur in the able hands of the Hon'ble Deputy Chief Minister and expect that he will look into the matter and do something as he promised on the floor of the House? Sir, I have gone through the address of the Governor very carefully. Unfortunately, there is no assurance in that address to the people of Kharagpur. I, therefore, oppose the motion of thanks.

Thank you.

[2-10—2-20 p.m.]

**শ্রীঅহীন্দ্র মিশ্রঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত কয়েকদিন যাবৎ মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার উপর সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা যে বিতর্কের সূচনা করেছেন সে সম্পর্কে আমি সামান্য কিছু বলতে চাই। রাজ্যপাল দুটো অনুচ্ছেদ বাদ দিয়ে পড়েছেন. আমার মনে হয় সংসদীয় শাসনতন্ত্রের ইতিহাসে এরকম নজীর পৃথিবীর খুব কম দেশেই পাওয়া যাবে এবং এটা অনেকটা ইচ্ছাকৃতভাবে সংসদীয় গণতন্ত্রের ক্ষেত্রে একটা সংকট সৃষ্টি করবার অপচেষ্টা বলে আমি মনে করি। আমাদের নিশ্চয়ই মনে আছে যে যখন আমরা শাসনতন্ত্র গ্রহণ করি তখন বৃটিশ পার্লামেন্টারী রীতিনীতি অনুসারে করা হবে তৎকালীন নেতাদের পক্ষ থেকে এইরকম আশ্বাস দেয়া হয়েছিল। তখনকার কনস্টিটিউয়েন্ট অ্যাসেমব্লীর যে কার্যবিবরণী সেই বিবরণী পড়লে বুঝা যাবে যে পণ্ডিত নেহেরু, পণ্ডিত আম্বেদকর, গোপালস্বামী আয়েঙ্গার, ডঃ রাজেন্দ্র প্রসাদ ইত্যাদি আরো যাঁরা ছিলেন সেদিনকার সংবিধান স্রষ্টাদের যাঁরা অন্যতম প্রধান তাঁদের মধ্য থেকে আমাদের পণ্ডিত নেহেরু ১৯৪৬ সালে ১৩ই ডিসেম্বর ডিফেন্স অফ অবজেক্টিভস এই অনুচ্ছেদ থেকে তার একটা বক্তব্য পড়ে শোনাচ্ছি। তিনি বলেছেন একটা উদার আশ্বাস ভারতবর্ষের কোটি কোটি মানুষের সামনে লিখে দেওয়া হচ্ছে সংসদীয় গণতন্ত্রের ক্ষেত্রে জনসাধারণের প্রচুর স্বাধীনতার অবকাশ থাকবে বিশেষ করে স্টেটগুলির ক্ষেত্রে বলছেন হোয়াই......

"While we may lay down or agree with you that the measure of freedom must be the same in the States as elsewhere, personally I should like a measure of uniformity in regard to the apparatus and machinery of Government. Nevertheless, that is a point to be considered in co-operation and consultation with the States. I do not wish, I imagine this Constituent Assembly will not like to impose anything upon the States against their will. If the people of a particular State desire to have a certain form of administration, even though it might be monarchical, it is open to them to have it.

The House will remember that even in the British Commonwealth of Nations today Eire is a Republic and yet in many ways it is a member of the British

Commonwealth. So it is a conceivable thing. What will happen I do not know. But there is no incongruity or impossibility about a certain different form of administration in the States, provided there is complete freedom and responsible government there and the people really are in charge. If monarchical figure-heads are approved of by the people of a particular State, whether I like it or not, I certainly would not like to interfere".

যেখানে এতবড় কথা বলা হচ্ছে, এমন কি কোন ফিগারহেড যদি পিপল চয়েজ করে নেয় সেখানে তিনি ইন্টারফিয়ার করবেন না, সমগ্র দেশের পক্ষ থেকে যেখানে এই উদার আশ্বাসবাণী ছড়ান হচ্ছে সেখানে আমরা দেখতে পাচ্ছি গত ২০—২২ বছর ধরে এই আশ্বাস এবং প্রতিশ্রুতিকে কিভাবে সংবিধানের বিকৃত ব্যাখ্যা করে অথবা দলীয় স্বার্থে তাকে ব্যাখ্যা করে ধীরে ধীরে ধ্বংস করে দেওয়া হচ্ছে। এর একটা কারণ আছে, তাঁরা সেদিন ভেবেছিলেন যে কংগ্রেস শাসনক্ষমতায় চিরকাল থাকবে এবং শাসনতান্ত্রিক ক্ষমতার সুযোগ থেকে সমাজজীবনে, রাজনীতির সমাজজীবনে রন্ধ্রে রন্ধ্রে তাঁদের সেই শাসনতান্ত্রিক ক্ষমতার অপব্যবহার করে দলীয় স্বার্থে এবং তাঁদের যাঁরা সমর্থন জানাবেন সেই সব লোকেদের স্বার্থে এই শাসনতান্ত্রিক ক্ষমতাকে ব্যবহার করে তাঁদের ভোট নিয়ে চিরকাল তাঁরা আসতে পারবেন, এই রকম একটা ধারণা তাঁদের ছিল। কিন্তু যখন দেখা গেল যে জনসাধারণ তাঁদের সেই ধারণাকে উলটে দিতে শুরু করেছেন তখনি তাঁরা তাঁদের সেই আগেকার প্রতিশ্রুতি ভুলে গিয়ে কি করে সেই সমস্ত শাসনতন্ত্রের বিকৃত ব্যাখ্যা করে এবং নিজেদের দলীয় স্বার্থে যতটুকু প্রযোজ্য ঠিক সেই রকমভাবে ভিন্ন ভিন্ন স্টেটএ ভিন্ন ভিন্ন রকম ব্যাখ্যা করে তাঁরা সেই সংবিধানকে ধীরে ধীরে হত্যা করতে আরম্ভ করলেন। গত ১৯৬৭ সালের সাধারণ নির্বাচনে বাংলা দেশের মানুষ যে রায় দিয়েছিলেন তার উপর হস্তক্ষেপ করলেন বাংলা দেশের রাজ্যপাল এবং তিনি আর একটি জঘন্য নজীর সৃষ্টি করলেন, রাজ্যপালের যে ভাষণ রচিত হল তার থেকে তিনি দুটি অনুচ্ছেদ বাদ দিয়ে পড়লেন। কংগ্রেসী সদস্যরা এটাকে যেভাবে ব্যাখ্যা করতে চাইছেন তাতে তাঁরা রাজ্যপালকে অমনিপোটেন্ট করতে চাইছেন, গণতান্ত্রিক ইতিহাসে এটা একটা নির্লজ্জ উদাহরণ যে সাংবিধানিক মর্যাদা যাঁর নেই তাঁকে দিয়ে তাঁরা বিধাতা বানাতে চাইছে। কিন্তু ডেমোক্রেসির একটা মূল কথা আছে। তাঁরা ডেমোক্র্যাসির সোচ্চার ঘোষণা করছেন অথচ জনসাধারণের রায়ে যে ডেমোক্র্যাসির প্রতিষ্ঠা হল তাকে যখন একজন যাঁর শাসনতান্ত্রিক, সাংবিধানিক কোন মর্যাদা নেই, যিনি একজন বেতনভুক্ত কর্মচারী তিনি যখন তার উপর খড়্গাঘাত করলেন তখন তাঁকে সমর্থন করে এই হাউসে গণতন্ত্রের বিরুদ্ধে বক্তব্য বলছেন।

তাঁরা এটা কেন করছেন, না যেহেতু তাঁরা ২০ বছর দলতন্ত্র করেছেন। কোন মানুষ বা কোন দল যদি দীর্ঘকাল দলতন্ত্র করেন তাহলে দলতন্ত্রকেই তাঁরা গণতন্ত্র বলতে বলতে, ভাবতে ভাবতে এত অভ্যস্ত হয়ে গিয়েছেন যে এর যে বিরাট একটা তফাত আছে দলতন্ত্র গণতন্ত্র নয় এই তফাতটুকু তাঁরা ভাবতে ভুলে গিয়েছেন। রোমে যখন দাউ দাউ করে আগুন জ্বলছে তখন রোম সম্রাট নিরো যেমন বসে বসে বেহালা বাজাচ্ছিলেন ঠিক তেমনি ২০ বছর ধরে জনজীবনে যে বিরাট বিপর্যয় ঘটে গিয়েছে, লক্ষ কোটি মানুষ যখন অনাহারে মারা গিয়েছে, দিনের পর দিন জনজীবনে চরম আর্থিক বিপর্যয় মানুষকে ধ্বংসের শেষ সীমায় ঠেলে দিয়েছে তখনও তাঁরা একচক্ষু হরিণের মত ওয়ান-আইড ম্যান হয়ে একদিকে ধাবিত হয়ে চলেছেন। বাংলা দেশে বিশেষ করে আমরা দেখেছি সেই ওয়ান-আইড লিডার তাঁর নেতৃত্বে একদিকে দৃষ্টি নিক্ষেপ করে চলেছেন সেই দলতন্ত্র, সেই গোষ্ঠীতন্ত্র। স্যার, আজকে আমার আশঙ্কা যে শুধু বাংলা দেশে এই যে প্রচণ্ড আঘাত দেওয়া হয়েছে চিরকালের কায়েমী স্বার্থের উপর এ আঘাত কোন নূতন কথা নয়, পৃথিবীর ইতিহাসে প্রতিক্রিয়াশীল শক্তির উপর যখন এই আঘাত এসে পড়ে তখন তারা তাকে সহজভাবে গ্রহণ করতে পারে না। কিন্তু ইতিহাস এগিয়ে চলে ইতিহাস কখনও ক্ষমা করে না, ইতিহাস এগিয়ে চলবে। কোপারনিকাস কিম্বা গ্যালিলিয়ো যেদিন বলেছিলেন দি আর্থ রিভলভস্ রাউন্ড দি সান সেদিন তাঁদের বিচারে দণ্ড হয়েছিল, তাঁদের শাস্তি দেওয়া হয়েছিল, মানুষ সেদিন চমকে উঠেছিল। আজকে প্রচলিত রীতিনীতি, আইনের

কূট তর্কের অবতারণা করে তাঁরা যেভাবে জনসাধারণের জয়যাত্রাকে এগিয়ে নিয়ে যাওয়ার পথে প্রতিবন্ধকতার সৃষ্টি করছেন, রাজ্যপালকে হাতিয়ার হিসাবে প্রয়োগ করে জনতার কণ্ঠকে যেভাবে রোধ করতে চেষ্টা করছেন তাতে তাঁরা ইতিহাসের সেই সাবলীল জয়যাত্রাকে স্বীকার করতে পারছেন না। সুতরাং আমি বলবো এই সঙ্কটের অবসান হতে পারে, সুপ্রীম কোর্টের অ্যাডভাইসরি জুরিসডিকশন রয়েছে যে রাষ্ট্রপতি তাঁর উপদেশ গ্রহণ করতে পারেন, এই শাসনতান্ত্রিক সঙ্কট সৃষ্টি করে দেশকে গোষ্ঠীতন্ত্রের দিকে ঠেলে দেওয়া এই যে জঘন্য প্রয়াস এর হাত থেকে দেশকে বাঁচান যেতে পারে। কোন রাষ্ট্রপতি সুপ্রীম কোর্টের অ্যাডভাইসরি জুরিসডিকশন নিচ্ছেন না বা তদনুসারে কাজ করতে ইচ্ছুক নন, ইচ্ছা করে একটা ধুম্রজাল সৃষ্টি করে একটা সঙ্কট সৃষ্টি করার চেষ্টা করা হচ্ছে। তাই আমি বলবো, মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে কমরেড রবীন মুখার্জী যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন তাকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-20—2-30 p.m.]

**Shri Prasenjit Barman:**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপাল বিধানসভায় যে ভাষণ রেখেছেন তার উপর বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে প্রথমে আমি বলতে চাই যে, যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার পর আমাদের এই রাজ্যে বিভিন্ন ঘটনাকে কেন্দ্র করে আইন ও শৃঙ্খলার যে ক্রমাবনতি ঘটছে ভাষণে তার কোন উল্লেখ নেই। টিটাগড় এবং তেলেনীপাড়ায় হাঙ্গামা হয়েছে এবং গত কয়েকদিন ধরে খাস কলকাতার বুকে কোলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রাঙ্গণে এবং তার সংলগ্ন এলাকায় যে ঘটনা ঘটেছে সেটা যেকোন সভ্য দেশের পক্ষে লজ্জার ব্যাপার। অথচ আশ্চর্যের বিষয় এইসব ঘটনাকে দমন করবার জন্য এবং এইসব ঘটনার পুনরাবৃত্তি যাতে আর না হয় তার জন্য এই সরকার কোন চেষ্টা করছেন না। বরঞ্চ প্রকারান্তরে দেখছি এই সরকার আইন শৃঙ্খলার পরিস্থিতি অবনতি ঘটাবার কারণ হয়ে দাঁড়িয়েছে। এই সরকারের মন্ত্রীরা প্রকাশ্যে গৃহযুদ্ধের ডাক দিচ্ছেন। ছাত্র, যুবক, কৃষক, শ্রমিক এবং মেহনতি মানুষকে ঐক্যবদ্ধ করবার নাম করে বিভিন্ন শ্রেণীর মধ্যে পারস্পরিক হিংসার উত্তপ্ত বীজ ছড়িয়ে দিচ্ছে এবং পরিস্থিতি জটিল করে তুলছে। এই অবস্থায় আজকে দেশের মানুষ ভাবতে আরম্ভ করেছে যে শান্তিপূর্ণভাবে বসবাস করে তাদের জীবিকা নির্বাহ করবার যে মূল গণতান্ত্রিক অধিকার আছে সেই অধিকার তাঁরা রাখতে পারবেন কি না এবং স্বাভাবিকভাবেই তাঁরা চিন্তা করছেন এই সরকার তাঁদের ঘোষিত ৩২ দফা কর্মসূচীর মধ্য দিয়ে বা রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে বা নানা রকম বিবৃতির মধ্য দিয়ে যত রকম জনকল্যাণমূলক কাজের কথা বলুন না কেন তাঁরা সেইসব কাজ সুষ্ঠুভাবে করতে পারবেন কি না? এর কারণ হচ্ছে রাজ্যে যখন আইন শৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটতে থাকে তখন কোন কাজ সম্ভব হয় না। এই সরকার প্রশাসনকে দুর্নীতিমুক্ত করতে চেয়েছেন এবং মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা জ্যোতিবাবু প্রশাসন বিভাগ এবং পুলিশ বিভাগ অনেক টানাহেচড়া করে তাঁর নিজের হাতে রেখেছেন। স্যার, সারা দেশের মানুষ সপ্রশ্ন দৃষ্টিতে তাকিয়ে আছে কিভাবে তিনি প্রশাসনকে দুর্নীতিমুক্ত করবেন। এতদিন পর্যন্ত তাঁরা শুধু সরকারী কর্মচারীদের রাজনৈতিক হাতিয়ার হিসেবে ব্যবহার করেছেন এবং তাঁদের শুধু দাবী আদায়ের জন্য আন্দোলন করতে শিখিয়েছেন। তাঁরা যাতে তাঁদের দায়িত্ব সম্বন্ধে সচেতন হয়ে ওঠেন সেই জিনিস তাঁদের শেখান নি। এই সরকারী কর্মচারী যাঁদের কাছে দুর্নীতির আশ্রয় না নিলে কোন কাজ হয় না এবং আমরা দেখছি দিনের পর দিন মানুষ তাঁদের কাছে কাজের জন্য ঘুরে যাচ্ছে এবং ঘুরতে ঘুরতে ক্লান্ত হয়ে পড়ছে। কাজেই এই সরকারী কর্মচারীদের দিয়ে কিভাবে তিনি কাজ করবেন, কিভাবে প্রশাসনকে দুর্নীতিমুক্ত করবেন সেটা দেখার জন্য মানুষ সপ্রশ্ন দৃষ্টিতে তাকিয়ে আছে। মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণে অ্যাগ্রেরিয়ান রিফর্মের কথা বলা হয়েছে। অ্যাগ্রেরিয়ান রিফর্ম আমরাও চাই। বেনামী জমি উদ্ধার করা হোক এবং এই বেনামী জমি উদ্ধার করবার জন্য সরকার যেখানে এগিয়ে যাবেন সেই কাজে সহযোগিতা করতে আমরাও প্রস্তুত আছি। কিন্তু বেনামী জমি উদ্ধার করবার নাম করে যদি নিরীহ কৃষকের উপর

অত্যাচার করা হয় এবং যেসব উচ্ছেদের খবর এখনই আমরা পাচ্ছি সেইসব ঘটনা যদি ঘটে তাহলে সেই অত্যাচারকে কোনমতেই সমর্থন করা যায় না। এই অত্যাচার বড় বড় জমির মালিকের উপর হচ্ছে না, নিরীহ গরীব কৃষক যারা ভেস্টেড জমি দখল করে আছে তাদের উপর [illegible] অত্যাচার হচ্ছে বলে আমাদের কাছে খবর আসছে। এই অত্যাচার যদি এই সরকার বন্ধ না করেন তাহলে রাজ্যের জনগণই এই অত্যাচার বন্ধ করবার দায়িত্ব নেবে।

মিঃ স্পীকার, স্যার, উত্তরবঙ্গের উন্নতির কথা যুক্তফ্রন্ট সরকার ফলাও করে প্রচার করেছেন। শিল্পের উন্নতি সম্পর্কে রাজ্যপালের ভাষণে কিছু উল্লেখ আছে। কিন্তু উত্তরবঙ্গে শিল্প বসাবার সম্পর্কে রাজ্যপালের ভাষণে কোন কিছু উল্লেখ করা হয় নি। গতবারেও একথা বলেছিলেন, এবার যাতে দেরী না হয়, সত্বর যেন কোথাও শিল্প বসান। আমি এ বিষয়ে বলতে চাই উত্তরবঙ্গে সবচেয়ে অনগ্রসর জেলা কুচবিহার, সেখানে যেন সত্বর শিল্প বসাবার ব্যবস্থা হয় এবং সেখানে যে বেকার সমস্যা আছে তা দূর করার কাজে যাতে সহায়তা হয়। উত্তরবঙ্গে বন্যা সম্পর্কে রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে। আপনি জানেন স্পীকার মহাশয়, সেখানে যে প্রলয়ংকরী বন্যা হয়েছিল তাতে হাজার হাজার লোক গৃহহীন হয়েছে, এবং আশ্রয়চ্যুত হয়েছে, এই গৃহহীন আশ্রয়চ্যুত লোকদের যেন সুষ্ঠু পুনর্বাসন করা হয়। এই কাজের অনেকখানি বাকী আছে, এই কাজ ত্বরান্বিত করতে হবে। এবং তাদের শুধু গৃহ এবং আশ্রয়ের ব্যবস্থা করলেই হবে না, তাদের যাতে উপযুক্ত জীবিকানির্বাহের ব্যবস্থা হয় তার উপায় করে দিতে হবে। তাদের মধ্যে যারা চাষী তাদের চাষের জমি দিতে হবে, তাদের বিনা মূল্যে সার এবং বীজ দিতে হবে এবং নানা সাহায্য দিবার ব্যবস্থা করতে হবে। তাদের এগ্রিকালচারেল লোন, ক্যাটল পার্চেজ লোন, এইসব দেবার ব্যবস্থা করতে হবে। যারা চাষী নয় বা যাদের চাষযোগ্য জমি দেওয়া যাবে না, তাদের যাতে বিকল্প বৃত্তি দেওয়া যায় তার জন্য সরকারকে সচেষ্ট হতে হবে, এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Nares Chandra Chakravarty:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি উত্তরবঙ্গের মানুষ, থাকি জলপাইগুড়ি শহরে। উত্তরবঙ্গ পিছিয়ে পড়া এলেকা, আপনি জানেন তার নানা সমস্যা। সব সমস্যার কথা আজকে এখানে আলোচনা করা সম্ভব নয়, কারণ সময়ের অভাব। আমাদের সবচেয়ে বড় সমস্যা বন্যা সমস্যা। বন্যার পর যে অবস্থা সেখানে হয়েছে সে সম্বন্ধে আপনার কাছে কিছু নিবেদন করতে চাই। মিঃ স্পীকার, স্যার, আমাকে কলকাতায় অনেকে জিজ্ঞাসা করেছে এখন জলপাইগুড়ির অবস্থা কি স্বাভাবিক হয়েছে? আমি তাঁদের বলেছি না, এখনও স্বাভাবিক হয় নি। মাননীয় স্পীকার মহাশয়, শুধু জলপাইগুড়ি জেলাই নয় উত্তরবঙ্গের বন্যাবিধ্বস্ত এলেকার অবস্থা স্বাভাবিক হয় নি। সেখানে হাজার হাজার বিঘা জমি বন্যায় নষ্ট হয়েছে, তা আবাদের উপযুক্ত এখনও করা হয় নি। সেখানে হাজার হাজার মানুষ আছে যাদের জমি আছে অথচ জমি তারা চাষ করতে পাচ্ছে না। কারণ তাদের চাষের বলদ ভেসে গিয়েছে, তারা সরকারী সাহায্য কিছু পায় নি। এখন পর্যন্ত মানুষ ত্রিপলের নীচে এবং খিনজার ঘরে বাস করছে, তাদের ঘর ভেসে গিয়েছে, নষ্ট হয়েছে কিন্তু ঘর তৈরী করার জন্য হাউস বিল্ডিং লোন তারা পায় নি। প্রশ্ন উঠতে পারে তাহলে কি উত্তর বাংলার বন্যায় কোন সাহায্য কি দেওয়া হয় নি? সাহায্য দেওয়া হয়েছে। আমি কংগ্রেস রিলিফের বা সাহায্যের কথা বলছি না। ও'রা অনেক টাকা পেয়েছিলেন, অনেক মাল-পত্র জিনিষ পেয়েছিলেন, সেগুলি তাদের শিলিগুড়ি সেন্ট্রাল গুদামে জমা করে রাখা হয়েছিল। সেখানে তালা অক্টোবর মাসে খোলা হয় নি, নভেম্বর মাসেও খোলা হয় নি। জানুয়ারী মাসের মাঝামাঝি সেই গুদাম থেকে ট্রাকে ট্রাকে কম্বল, ধুতি, শাড়ী, এবং এমন কি টানজিস্টার দিয়ে বিভিন্ন কংগ্রেস কর্মীকে পাঠান হয়েছে বন্যাবিধ্বস্ত গ্রামগুলিতে এবং ভোট পাবার প্রতিশ্রুতির বিনিময়ে সেগুলি বিলি করা হয়েছে।

[2-30—2-40 p.m.]

এ সম্পর্কে কিছু বলতে চাই না। কিন্তু এগুলি ইলেকসনের আগে এইভাবে বিলি করা সঙ্গত হয়েছিল কি না সে সম্পর্কে আমি বলতে চাই না—এবং এইভাবে রিলিফ দেওয়াটা ইলেকসনে দুর্নীতি বা কোরাপ্ট প্রাক্টিস-এর আওতায় পড়ে কি না সে বিষয়েও কিছু বলতে চাই না। সরকারী রিলিফের কথা বলছি, এই যে রিলিফ সেটা ঠিকভাবে দেওয়া হয়েছিল কি না সেটা একটু দেখবেন। সরকারী রিলিফ উত্তর বাংলায় বিভিন্ন জেলা থেকে যে দেওয়া হয়েছিল এবং সেগুলি অন পলিটিক্যাল কনসিডারেসনে বিলি হয়েছিল কি না সে সম্পর্কে আমি কয়েকটি দৃষ্টান্ত দিচ্ছি। সেন্ট্রাল ফুড মিনিস্টার শ্রীজগজীবন রাম সেন্ট্রাল খাদ্য ভান্ডার থেকে কয়েক হাজার মণ খাদ্যশস্য—বোধ হয় ২৭ হাজার মণ খাদ্যশস্য উত্তর বাংলার রিলিফের জন্য গিফ্‌ট হিসাবে দিয়েছিলেন কংগ্রেস রিলিফ সংগঠনকে যে কংগ্রেস রিলিফ সংগঠনের সভাপতি ছিলেন শ্রীপ্রফুল্লচন্দ্র সেন, ঐ অকংগ্রেসী সংগঠন ভারত সেবাশ্রম সঙ্ঘকে তো এই গিফ্‌ট দেওয়া হোল না। তার পর রেলওয়ে মিনিস্টার ইনস্ট্রাকসন পাঠিয়ে দিলেন যে উত্তর বঙ্গে যে রিলিফ এর মাল পাঠানো হবে এই কংগ্রেস রিলিফ সংগঠনের নামে বিভিন্ন স্টেশন থেকে বাংলার বাইরের স্টেশন থেকে তার উপর ফ্রেট বা মাশুল লাগবে না। কিন্তু ঐ ফ্রেট প্রিভিলেজ তো ইউনাইটেড ফ্রন্ট রিলিফ কমিটি বা অকংগ্রেসী ভারত সেবাশ্রম সংঘকে দেওয়া হোল না। তারপর খবরের কাগজেও দেখেছেন একটা সভা হয়েছিল শিলিগুড়িতে উত্তর বঙ্গ কংগ্রেসকর্মী সংগঠনের রিলিফ সম্পর্কে আলোচনার জন্য। সেই সম্মেলনে সভাপতি ছিলেন শ্রীঅতুল্য ঘোষ। কাগজের রিপোর্ট প্রকাশ যে সেই সম্মেলনে আরও একজন উপস্থিত ছিলেন তিনি ডিভিসনাল কমিশনার শ্রী এস কে ব্যানার্জী। একজন ডিভিসনাল কমিশনারের পক্ষে একটা দলীয় সম্মেলনে যোগদান করা সমীচীন হয়েছে কি না সেটা আমি বলতে চাই না, সেই সম্মেলনে তিনি অনুপ্রাণিত হয়েছিলেন কি না তা আমি জানি না—কিন্তু তার পর দেখলাম যে সারা উত্তর বাংলার জেলায় জেলায় গ্রাম স্তর পর্যন্ত যে ফুড অ্যান্ড রিলিফ কমিটি ইউনাইটেড ফ্রন্টের আমলের গঠিত হয়েছিল সেটা ধরমবীরের আমলে বিসাপেন্ড করা হোল এবং যাদের সুপারিশে রিলিফ দেওয়া হোত তাদের বাদ দেওয়ার নির্দেশ দেওয়া হোল এবং বলা হোল রিলিফ বিলি করা হবে অঞ্চল প্রধান ও গ্রামসভার অধ্যক্ষের সুপারিশক্রমে।

এই অঞ্চলের প্রধান এবং অধ্যক্ষ এরা কারা তা আপনারা জানেন। এরা ১৯৫৮ সালে নির্বাচিত হয়েছিল যখন বাংলা দেশের গ্রামে গ্রামে কংগ্রেসের জোয়ার ছিল। এই রিলিফ বা রিহ্যাবিলিটেশন গ্রান্ট যে পলিটিক্যাল কনসিডারেশন-এ ফুড মিনিস্টার জগজীবন রাম কংগ্রেস রিলিফ সংগঠনকে ফুড গিফ্‌ট দিয়েছিলেন সেই একই পলিটিক্যাল কনসিডারেশনে এই কংগ্রেসী অধ্যক্ষরা রিলিফ রেকমেন্ড করেছে। এবং এই রিলিফ পেলো কারা? যারা কংগ্রেসের সঙ্গে যুক্ত, কংগ্রেসী ঝান্ডা নিয়ে গ্রামে গ্রামে নির্বাচনী প্রচার করতে রাজী খগেন দাসগুপ্ত, জিন্দাবাদ, পীযুষ মুখার্জী জিন্দাবাদ, যজ্ঞেশ্বর রায় জিন্দাবাদ বলে, তাদেরই এই রিলিফ দেয়া হয়েছে। যে পলিটিক্যাল কনসিডারেশনে ইউনিয়ন ফুড মিনিস্টার জগজীবন রাম তার দলের যে রিলিফ কমিটি তাঁকে ফুড গিফ্‌ট দিলেন, ইউনাইটেড ফ্রন্ট রিলিফ কমিটিকে দিলেন না, অকংগ্রেসী সংগঠন ভারত সেবাশ্রম সঙ্ঘকেও রিলিফ দেওয়ার জন্য কোন ফুড গিফ্‌ট দিলেন না সেই একই পলিটিক্যাল কনসিডারেশনে কোন রিলিফ দেওয়া হল না তাদের যারা যুক্তফ্রন্টের সঙ্গে যুক্ত বা কংগ্রেসের সঙ্গে যারা যুক্ত নয়।

এই তো অবস্থা যার ফলে জলপাইগুড়ি জেলা সারা উত্তর বাংলার হাজার হাজার মানুষ এখন বঞ্চিত রিহ্যাবিলিটেশন সম্পর্কে হাউস বিল্ডিং গ্রান্ট সম্পর্কে ক্যাটল পারচেজ গ্রান্ট সম্পর্কে। এই সম্পর্কে আমরা আমাদের ত্রাণ মন্ত্রীর সঙ্গে দেখা করে সব বলেছি—তিনি বলেছেন যে লোকের ঘর ভেঙে গেছে যে ত্রিপলের তলায় বাস করছে সরকারী সাহায্য পায় নি তাদের সরকারী সাহায্য দেওয়া হবে ঘর করার জন্য। তিনি আমাদের আশ্বাস দিয়েছেন যে লোকের জমি আছে অথচ জমি চাষ করতে পারছে না কারণ তার চাষের বলদ কেনার ক্ষমতা নেই এবং সরকারী সাহায্য পায় নি তাদের সরকারী সাহায্য দেওয়া হবে। তিনি আমাদের আশ্বাস

দিয়েছেন যে জমি অনাবাদী পড়ে রয়েছে বন্যায় নষ্ট হয়ে সেই জমিগুলি চাষের উপযুক্ত করে দেওয়া হবে স্টেট রিলিফের মাধ্যমে। আমি আশা করি এবং বিশ্বাস করি এই কাজগুলি খুব শীঘ্র হবে বর্ষার আগে। মিঃ স্পীকার, স্যার, উত্তর বঙ্গের বিভিন্ন জেলার নদী-নালার ধারে যে গ্রামগুলি আছে যে গঞ্জগুলি আছে শহরগুলি আছে এবং যেখানে লক্ষ লক্ষ মানুষ বাস করে তারা এক আতঙ্কের মধ্যে রয়েছে যে সামনের বর্ষায় কি হবে—তিন মাস পরে বর্ষার শুরু হবে। আমাদের জলপাইগুড়ি জেলায় যে বাঁধ ছিল জলপাইগুড়ি শহরের পূর্ব ধারে সেই বাঁধকে আমরা নিরাপদ মনে করেছিলাম এবং মনে করে ৪ঠা অক্টোবর তারিখে বিছানায় গিয়ে শুয়েছিলাম সেই বাঁধকে আমরা এখন আর নিরাপদ মনে করি না। আমাদের কাছে প্রশ্ন এসেছে আতঙ্ক দাঁড়িয়েছে যে সামনে বর্ষায় কি হবে, দার্জিলিং জেলায় যে মানুষ বাস করে পাহাড়ে তাদের কাছে এই প্রশ্ন এসেছে যে সামনের বর্ষায় আবার ধ্বস নামবে কি না এবং সেই ধ্বসে তাদের গ্রাম নিশ্চিহ্ন হয়ে যাবে। মিঃ স্পীকার, স্যার, আমি আসবার সময় জলপাইগুড়ি শহরে দেখলাম যে শহরের পূর্ব ধারে যে বাঁধটা আছে যেটা কয়েক মাইল লম্বা সেই বাঁধটা উঁচু করা হচ্ছে পাঁচ ফুট, আমি কারণটা বুঝতে পারলাম না। আমাদের তিস্তা নদীর বেড় পাঁচ ফুট উঁচু হয়েছে এবং তার সঙ্গে পাল্লা দিয়ে বাঁধ পাঁচ ফুট উঁচু করা হোল। সামনের বছর নদীর বেড় আরো পাঁচ ফুট উঁচু হবে তখন বাঁধকে আবার পাঁচ ফুট উঁচু করা হবে, পরের বছর বেড় আট ফুট উঁচু করা হবে, বাঁধকেও আট ফুট উঁচু করা হবে এইভাবে করলে কোন সলিউশন হবে না। আমরা শুনেছি আমাদের মুখ্যমন্ত্রী যখন সেচমন্ত্রী ছিলেন তখন একটা মাস্টার প্ল্যান হয়েছিল নদীকে সোর্স থেকে কন্ট্রোল করার এবং এই মাস্টার প্ল্যান যদি কার্যকরী করা যায় তাহলে উত্তর বাংলায় সম্পদের দরজা খুলে যাবে। আমরা শুনেছি এই মাস্টার প্ল্যান কার্যকরী করতে ২০০ কোটি টাকা দরকার এবং কেন্দ্রীয় গভর্নমেন্ট সেই টাকা দিতে সম্মত নন। মিঃ স্পীকার, স্যার, আমাদের জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলা থেকে আমরা প্রচুর টাকা দিই চায়ের খাতে এবং বছর বছর যে কোটি কোটি টাকা দিয়ে এসেছি তার একটা অংশ চাই উত্তর বাংলাকে বাঁচাতে—মাস্টার প্ল্যান চালু করতে। (লালবাতি)

(নির্দিষ্ট সময় অতিবাহিত হওয়ায় বক্তা তাঁহার আসন গ্রহণ করেন।)

**Kumar Jagadish Chandra Sinha:**

[2-40—2-50 p.m.]

মিঃ স্পীকার, স্যার, রাজ্যপালের ভাষণের উপর আজকে আমাদের এখানে একটি ধন্যবাদসূচক প্রস্তাব আলোচনা চলছে। সেই প্রস্তাবে অংশ গ্রহণ করতে গিয়ে স্যার, আপনার মাধ্যমে আমি মন্ত্রিসভার সামনে কয়েকটি বক্তব্য রাখতে চাই। রাজ্যপালের ভাষণ ঠিক নিয়ম সঙ্গত হয়েছে কি হয় নি, তিনি যে দুটি অনুচ্ছেদ বাদ দিয়েছেন, সেটা সংবিধান বিরোধী কি না, সে সম্বন্ধে মতামত প্রকাশ করার ক্ষমতা আপনার একমাত্র আছে। আপনি এই বিধানসভার ধারক। আপনি বিধানসভা সম্পর্কে কোন অন্যায় আচরণ হতে দেবেন না, এই আমরা বিশ্বাস রাখি। স্যার, আজকে বাংলাদেশের বিশেষ করে কলকাতা শহরে যে অবস্থা হয়েছে, সে সম্বন্ধে একটু আগে মুলতুবী প্রস্তাব পেশ করেছিলাম। নিয়ম বহির্ভূত বলে আপনি সে প্রস্তাব উত্থাপন করতে দেন নি। কিন্তু দুঃখের বিষয় বাংলাদেশের একজন দায়িত্বশীল মন্ত্রী তিনি শুক্রবার ছাত্রদের হাতে বন্দুক তুলে দেওয়া হবে বলেছেন। কেন দেওয়া হবে? তাঁদের তৈরী নকশালপন্থী যারা আজকে ফ্রাঙ্কানস্টাইন হয়ে তাঁদের বিরুদ্ধে অস্ত্র ধারণ করেছে, তাঁদের বিরুদ্ধে সংগ্রাম করার জন্য। এই সংগ্রামের পরিণতি কোথায় যাবে তা ভেবে আমরা ভয় পাচ্ছি। সংগ্রাম শেষ পর্যন্ত সিভিল ওয়ারে দাঁড়াবে কি না—সেটা আপনারা ভেবে দেখুন। আপনারা পুলিশকে নিষ্ক্রীয় করে রেখেছেন। একটু আগে এখানে কোন মাননীয় সদস্য বলেছেন যে, যখন হিন্দু হোস্টেলের সামনে রাস্তায় রাস্তায় মারামারি হয়েছে, তখন পুলিশ কোথায় ছিল?

(শ্রীবীরেন্দ্রনাথ রায়ঃ "বেলগাছিয়া ভিলায়" ছিল।)

মাননীয় সদস্য বীরেন রায় বলছেন, আমার বাড়ীতে ছিল। কিন্তু বোধ হয় তা নয়। যেহেতু তিনি যুক্তফ্রন্ট সরকারের লোক হয়ে এখানে সাধারণ মানুষ সেজেছেন সেহেতু মারলীন পার্কের বাড়ীতে পুলিশ ছিল।

**মিঃ স্পীকারঃ** আপনারা রাজায় রাজায় ঝগড়া করবেন না। আমাকে রক্ষা করুন।

(তুমুল হাস্যরোল)

**কুমার জগদীশচন্দ্র সিংহঃ** পুলিশকে নিষ্ক্রীয় করে রাখা কি ভাল হচ্ছে, খুব ভাল কথা, মাননীয় উপ-মুখ্যমন্ত্রী যেটা বলেছেন যে, বিদ্যায়তনে বা শিক্ষায়তনে পুলিশ ঢুকবে না। আমি অভিনন্দন জানাচ্ছি তাঁর এই প্রস্তাবে। কিন্তু সেই সঙ্গে সঙ্গে সরকারের পক্ষে আজকে প্রকাশ্যে ঘোষণা করতে হবে, এই প্রশ্নের জবাব আজকেই দিতে হবে যে, তাঁরা সত্যিকারেই বন্দুক তুলে দিয়ে রাস্তায় রাস্তায়, শহরে শহরে, গ্রামে গ্রামে লড়াই সুরু করতে চান কি না। তাঁরা সিভিল ওয়ার চান কি না। এর প্রয়োজন আছে। শুধু কলকাতা শহরে নয়, বাংলাদেশের গ্রামাঞ্চলে যেখানে ইউ. এফ-কে সমর্থন বাংলাদেশের জনগণ জানায় নি সেখানকার গরীব চাষীদের উপর অত্যাচার করা হচ্ছে। তাদের জমি জোর করে দখল করে নেওয়া হচ্ছে।

(গোলমাল ও বাধাদান)

যতই চীৎকার করুন ও'রা আমার মুখ বন্ধ করতে পারবেন না। বাংলাদেশের প্রতিনিধি হিসাবে আমার নির্বাচন কেন্দ্রের তরফ থেকে আমি এখানে আপনাদের মধ্যে উপস্থিত হয়েছি। কারো দয়ায় এখানে আসি নি—একথা মনে রাখা দরকার।

(গোলমাল ও বাধাদান)

**মিঃ স্পীকারঃ** আপনাদের যখন সময় হবে তখন আপনারা সব ফিরিস্তি দেবেন। এই রকম করলে সকলেব অপমান হবে।

**কুমার জগদীশচন্দ্র সিংহঃ** মননীয় সদস্য যখন জানতে চেয়েছেন কোথায় এই রকম অত্যাচার হয়েছে তখন আমি তাঁকে বলব দয়া করে আমার অঞ্চল কাঁথিতে গোকর্ণ, কামারসাউ, মহানন্দি, রাঙ্গামাটি, চাঁদপাড়া, সাড়ুইচাড়িগাজ প্রভৃতি জায়গায় দেখে আসুন নিজের চক্ষে। তবে যদি তিনি রঙ্গিন চশমা পরে যান তাহলে দেখতে পাবেন না, কি রকম বেআইনীভাবে জমি দখলের চেষ্টা হচ্ছে।

(এ ভয়েসঃ আপনার কত জমি আছে?)

কেউ যাদ অন্যায়ভাবে লুকিয়ে রেখে থাকে তাহলে তাকে ধরার জন্য এগিয়ে আসুন, আমাদের সহযোগিতা পাবেন। কিন্তু সরকার সেই সহযোগিতা নিতে চান না।

(এ ভয়েস্—দরকার হবে না।)

একজন সদস্য বলছেন দরকার হবে না, আমি তা জানি, কারণ যাঁরা আইন-শৃঙ্খলা চান না তাঁরা বেআইনীভাবে, জোর জবরদস্তি করে রক্তপাতের মাধ্যমে জমি নিয়ে অপরকে দেবেন। আমার কাঁথি মহকুমা অত্যন্ত সমস্যাসঙ্কুল। আমি এই সভায় ঘোষণা করতে পারি আমার স্বনামে বা বেনামে কোন চাষের জমি নেই। তবে মাননীয় সদস্য যদি প্রমাণ করতে পারেন তাহলে আমি সদস্যপদ পরিত্যাগ করব।

(নয়েজ)

**মিঃ স্পীকারঃ** আপনারা এই করে কাকে হেলপ করছেন? যুক্তফ্রন্ট সরকারকে? আমার মনে হয় আপনারা কিছুই করছেন না, ক্ষতিই করছেন। যদি অপোজিশন-এর কথা শুনতে না চান তাহলে ডেমোক্রেসি ইজ মিনিংলেস। আপনারা যখন উত্তর দেবেন তখন সব বলবেন। তা যদি না হয় তাহলে আমি হাউস্ বন্ধ করতে বাধ্য হব।

**কুমার জগদীশচন্দ্র সিংহঃ** আপনি যে কথা বলেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ। বাংলা দেশে গণতন্ত্র আজকে সমস্যার সামনে উপস্থিত হয়েছে। সত্যিকারের গণতন্ত্র আজ থাকবে কি না সেটাই আজ প্রশ্ন? আজ আপনারা প্রতি প্রতিশ্রুতি এখানে উপস্থিত হয়েছেন। কিন্তু আপনারা সেই সংবিধানকে ভাঙ্গতে দৃঢ়প্রতিজ্ঞ। আমি আমার মহকুমার কথা আপনার মাধ্যমে সরকারের কাছে বলব। বাংলাদেশে বন্যার প্রকোপে উত্তর বাংলা, মেদিনীপুর ইত্যাদি জায়গায় গেল বছর হয়ে গেছে। আমাদের মহকুমায় বন্যা কম কিছু হয় নি। কিন্তু আজ পর্যন্ত সেই বন্যায় যেসমস্ত বাঁধ ভেঙ্গে গিয়েছিল তার মেরামতের ব্যবস্থা সরকারের তরফ থেকে গ্রহণ করা হয় নি। আমি অবিলম্বে আপনার মাধ্যমে দাবী জানাব যে আমার এলাকায় টি আর-এর মাধ্যমে এই বাঁধগুলো মেরামতের হুকুম যেন দেওয়া হয়। আমি কাগজে দেখেছি যে সরকারের ত্রাণমন্ত্রী বলেছেন এ বিষয়ে তিনি জেলা কর্তৃপক্ষকে জানিয়েছেন। কিন্তু জেলা কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ করলে খবর পাই যে তাঁরা বলেন এখনও রাইটার্স বিল্ডিংস থেকে কিছু হুকুম পাই নি, সুতরাং আমরা কি করে কাজ করব। হুকুম রাইটার্স বিল্ডিংস থেকে আনিয়ে দেবার ব্যবস্থা করুন।

[2-50—3-00 p.m.]

তারপর আমি বাংলাদেশের মুসলমান সমাজের একটি সমস্যার কথা বলব। স্যার আজকে তারা কোন সম্পত্তি বিক্রী করতে গেলে অঞ্চল প্রধানের, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানের বা আমাদের মতন যারা জনপ্রতিনিধি আছেন তাদের কাছ থেকে সার্টিফিকেট নিয়ে করতে হয়। স্যার, তারা কি ভারতবর্ষের দ্বিতীয় শ্রেণীর নাগরিক? কেন তাদের এটা করতে হয়? আমাদের ভারতীয় সংবিধানে প্রতিটি নাগরিকের সমান অধিকার আছে। তাই আমার কথা হল আজকে সরকার দৃপ্ত কণ্ঠে, দৃঢ় ভাবে ঘোষণা করুন যে বাংলাদেশের মুসলমান সম্প্রদায় তারা ভারতবর্ষের দ্বিতীয় শ্রেণীর নাগরিক নয় বা বাংলাদেশের মাইনরিটি কমিউনিটি তারা ভারতবর্ষের দ্বিতীয় শ্রেণীর নাগরিক নয়। তাদের কোন সম্পত্তি আদান প্রদানের জন্য সার্টিফিকেটের দরকার হবে না। স্যার, এটা আমি বুঝতে পারি না আমাদের যখন দরকার হয় না তখন ওদের কেন হবে। তারপর আমার এলাকায় যে সমস্ত জায়গা বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে সেই সমস্ত জায়গার বাঁধ আজও মেরামত করা হয় নি। সেই সমস্ত জায়গার দরিদ্র কৃষকদের খাজনা মকুবের দাবি আমি সরকারের কাছে জানাবো। আমি বিশ্বাস করি সরকার তাদের সেই দাবি মঞ্জুর করে তাদের খাজনা মকুব করবেন। স্যার, আপনার হয়ত স্মরণ আছে যে মাননীয় সদস্য কাশীকান্তবাবু দৃষ্টি আকর্ষণ করে বলেছিলেন যে সার্টিফিকেট নিয়ে গরু-বাছুর এবং অন্যান্য অস্থাবর সম্পত্তি নিয়ে টানাটানি করা হচ্ছে। এগুলি বন্ধ না হলে অত্যন্ত দুর্গতির মধ্যে দিয়ে যারা চলেছেন তাদের বাঁচার আর কোন রাস্তা থাকবে না। এ বিষয়ে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে ২।১টি কথা বলতে চাই। ফরাক্কা বাঁধ আর এক বছরের মধ্যে তৈরি হয়ে গেলে গঙ্গা দিয়ে মুর্শিদাবাদের ভেতরে বেশী জল আসবে। এটা যেমন আমাদের কাছে আশার সংবাদ তেমনি আর এক দিকে ভয় হচ্ছে যে যদি ঠিক মত ড্রেনেজের ব্যবস্থা না হয় তাহলে জলনিকাশের কি ব্যবস্থা হবে। আমি জানি গতবার যুক্তফ্রন্টের সেচমন্ত্রী মহাশয় শ্রীবিশ্বনাথ মুখার্জী এ বিষয়ে অনুসন্ধান করেছিলেন কিন্তু সেই অনুসন্ধানের ফল কি হল বা তিনি এ বিষয়ে কি করলেন তা আজ পর্যন্ত কেউ জানতে পারলো না, এমন কি আমরা এই সভার সদস্যরাও জানতে পারে নি, বাংলাদেশের জনসাধারণ তো দূরের কথা। স্যার, এবারে দেখেছি আপনি ঐ এলাকাতে গিয়েছিলেন, যদিও আরও কিছুদিন আগে বন্যার সময় যেতেন তাহলে দেখতে পেতেন যে ঐ এলাকাতে প্রায় ২ মাসের উপর হাজার হাজার বিঘা জমি জলের তলায় ডুবে ছিল জলনিকাশের অভাবে। আমরা শুনতে পাচ্ছি ব্যান্ডেলরওয়া-কাটোয়া-হাওড়া লাইনে নাকি ৬।৮ টি কালভার্ট তৈরি করতে হবে, কিন্তু তার পারমিসান এখনও দিল্লী থেকে পাওয়া যায় নি, এটা সত্য কিনা জানি না, তবে আমরা একথা শুনেছি, আমি জানতে চাই দিল্লীর সঙ্গে কথা বলে বা আলাপ-আলোচনা করে এ সম্পর্কে কোন ব্যবস্থা করা হয়েছে কিনা। এটা এই জন্যই জানতে চাই তার কারণ হল এই যে ফরাক্কা থেকে জল এসে যেমন বাংলাদেশের উপকারে লাগবে তেমনি অন্য দিকে যদি যেটা রয়েছে সেটা ভাসিয়ে নষ্ট করে দেয় তাহলে উপকারের থেকে

অপকারের সীমা অনেক বেশী ছাড়িয়ে যাবে। কাজেই এবিষয়ে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সব শেষে আমার বক্তৃতা শেষ করার আগে আমি এই দাবিই জানাবো যে আজকের ভেতরে সরকার পক্ষ দৃপ্তভাবে ঘোষণা করুন যে তাঁরা বাংলাদেশে সিভিল ওয়ার চালু করতে চান না, বাংলাদেশে আইনসঙ্গত সরকার চালু রাখতে চান এটা তাঁরা প্রকাশ করুন। লুকিয়ে চুরিয়ে কাজ করলে চলবে না, দেশের সামনে তাদের জবাবদিহি করতে হবে।

**Shri Kripasindhu Saha:**

মিঃ স্পীকার, স্যার, বিরোধী পক্ষের কয়েকজন বক্তার বক্তব্য শুনে এই কথাই মনে হচ্ছে যে তাঁরা যে উদ্দেশ্যে বাংলা দেশে কৃত্রিম বন্যা সৃষ্টি করেছিলেন সেটা তাঁদেরই উপর বুমেরাং হয়ে এসে পড়েছে। তাঁরা ঠিক একথা বুঝতে পারেন নি যে বাংলা দেশের মানুষের ঐক্যের বন্যা তাঁদের আজকে ৫৫ জনে নামিয়ে দেবে। স্যার, আজকে যে কয়েকজন এখানে এসেছেন তাঁদের মধ্যে অন্ততঃ আমি কয়েকজনকে জানি তাঁরা এখানে এসেছেন বন্যার দয়াতে। আমি জানি ঐ অমলেশ মুখার্জী মহাশয় যাঁর এলাকায় বন্যায় খুব বেশী ক্ষতিগ্রস্থ হয় নি সেই এলাকার মধ্যে নাকি ১৫ লক্ষ টাকা খরচ করা হয়েছে। সেই এলাকায় এস ডি ও, সংশ্লিষ্ট গভর্নমেন্ট অফিসাররা রাত্রের অন্ধকারে কংগ্রেসী নেতাদের কারসাজিতে সমস্ত অঞ্চল, গ্রাম অধ্যক্ষদের নিয়ে সমস্ত অঞ্চলে মিটিং করেছেন। তাঁদের একথা বলা হয়েছে যে তোমরা যদি কংগ্রেসকে ভোট দাও তাহলে তোমাদের হাজার হাজার টাকা পাইয়ে দেবো। তোমরা যদি ভোট দাও তাহলে তোমাদের গ্রামে গ্রামে, পাড়ায় পাড়ায় স্কুল করে দেবো, তোমরা যদি ভোট দাও তাহলে তোমাদের আর কোন দুঃখ থাকবে না, তোমরা সোনার সংসারে বসবাস করবে। এই হচ্ছে কংগ্রেসী আমলের চরিত্র। কিন্তু তাঁরা এটুকু ভাবতে পারেন নি যে এই অবস্থা তাঁদের হবে। মিঃ স্পীকার, স্যার, আজকে রাজ্যপালের ভাষণ আলোচনা করতে গিয়ে আমার কণ্ঠস্বর বন্ধ হয়ে আসছে, আমার কণ্ঠ রুদ্ধ করেছে বাংলা দেশের হাজার হাজার মানুষের কন্ঠস্বর। তাঁরা একথা বলছেন যে ঐ কংগ্রেস সরকার বাংলা দেশের মানুষের সুখ দুঃখ গত বিশ বছর ধরে চেপে রেখে দিয়েছিল, বাংলা দেশের শিশুর মুখের হাসি কেড়ে নিয়েছিল, বাংলা দেশের মায়ের কোল থেকে সন্তানকে কেড়ে নিয়ে হত্যা করেছিল, স্ত্রীর কোল থেকে স্বামীকে কেড়ে নিয়ে হত্যা করেছিল, বাংলা দেশের শহীদদের রক্তে হোলী খেলেছিল, বাংলা দেশের যুক্তফ্রন্ট সরকারকে পিছন থেকে ছুরির আঘাত করেছিল, সেই সরকারের হাতের পুতুল ধরমবীরের ভাষণ পড়তে আমার ঘৃণাবোধ হচ্ছে। আজকে তাঁর ভাষণে বিভিন্ন বিষয়ের উল্লেখ করা হয়েছে কিন্তু আমি দেখছি প্রথমিক শিক্ষকদের ব্যাপারে কোন উল্লেখ নেই। অথচ উচ্চ মাধ্যমিক শিক্ষা, কলেজীয় শিক্ষা, শিক্ষকদের ব্যাপারে কথা বলা হয়েছে। আমি আমাদের মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করবো তাঁদের কথা চিন্তা করুন। যাঁরা ছাত্র সমাজের ভিৎ তৈরী করেন, যাঁরা ছাত্র সমাজকে আগামী দিনে নেতৃত্ব দেবার জন্য তৈরী করেন তাঁদের কথা আজকে রাজ্যপালের ভাষণে নেই। সেজন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে এই কথা বলবো যে নির্বাচনের পূর্বে যে সমস্ত নির্বাচনী স্কুল তৈরী হয়েছিল গ্রামে গ্রামে সেখানে যে সমস্ত যুবকদের চাকরীর প্রলোভন দেখিয়ে কংগ্রেসের হয়ে খাটান হয়েছিল সেই সমস্ত স্কুলের প্রতি লক্ষ্য রাখবেন। আমি আরো বলবো যে যে সমস্ত স্কুল বোর্ড আছে সেগুলি যাতে কন্ট্রোল করা যায় সেদিকে তীক্ষ্ন নজর দেওয়া দরকার। কংগ্রেসের হয়ে যে সমস্ত যুবক খেটেছিল তাদের যোগ্যতা না থাকা সত্বেও ঐ কংগ্রেসী নেতাদের চক্রান্তে সেই সমস্ত যুবকদের চাকরী দেওয়ার চেষ্টা হচ্ছে। অথচ আমরা দেখছি বাংলা দেশের বহু বেকার যুবক যাঁদের যোগ্যতা আছে অথচ পিছন থেকে যাঁদের ব্যাকিং করার লোক নেই তাঁরা বাংলা দেশের বিভিন্ন জায়গায় ঘুরে বেড়াচ্ছে। আমি মন্ত্রিমণ্ডলীর আছে অনুরোধ করবো তাঁদের দিকে যেন নজর রাখা হয়। বাংলা দেশের যুবক সমাজ যাতে চাকরী পায় সেদিকে আমাদের নজর রাখতে হবে। মিঃ স্পীকার স্যার, কুটির শিল্প সম্পর্কে তাঁরা বক্তব্য রেখেছেন আমি কুটির শিল্প মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাবো বাংলা দেশের বিভিন্ন জায়গায় কুটির শিল্প গড়ার সুযোগ রয়েছে অথচ কংগ্রেস সরকার ২০ বছর যাবত সেই সমস্ত বিষয় কিছু করে যায়নি, আজকে গ্রামাঞ্চলে যদি কুটির শিল্প গড়ে তোলা যায় তাহলে বাংলা দেশের গ্রামীন অর্থনৈতিক উন্নতি হবে এবং সেখানে বহু বাঙ্গালী বেকার যুবক চাকরী পাবে।

[3-00—3-25 p.m.]

স্যার, মাদ্রাজের মত জায়গায় প্রতি গ্রামে কুটির শিল্প গড়ে উঠেছে, সেখানে বেকার যুবকেরা চাকরী পেয়েছে। তাদের ওখানে যদি সম্ভব হয় তাহলে আমাদের বাংলা দেশে তা সম্ভব হবে না কেন? সেজন্য আমি মন্ত্রিমণ্ডলীকে অনুরোধ করবো, বিশেষ করে কুটির শিল্প মন্ত্রীকে, যে আমাদের বাংলা দেশে যে সমস্ত কুটির শিল্প ধ্বংসের মুখে চলে যাচ্ছে তাদের দিকে নজর দিন। স্যার, আমি ধনেখালি অঞ্চল থেকে নির্বাচিত হয়েছি, সেই এলাকার ধনেখালি শাড়ী শুধু বাংলা দেশে নয় ভারতবর্ষেও বিখ্যাত। আজ সেই ধনেখালি তাঁতশিল্প ধ্বংসের মুখে চলে যাচ্ছে। তাই আমি কুটির শিল্প মন্ত্রীকে অনুরোধ করবো বাংলা দেশে অন্যান্য শিল্প সম্বন্ধে যে ব্যবস্থা আছে সেই রকম ধনেখালি তাঁতশিল্প সম্বন্ধেও ব্যবস্থা গ্রহণ করা হোক। ধনেখালি তাঁতশিল্প সম্বন্ধে একটা এমপোরিয়াম খোলা হোক এবং সম্ভব হলে বাংলা দেশের বিভিন্ন জায়গায় এই এমপোরিয়াম খোলা হোক। এবং তাতে বাংলা দেশের মানুষ জানবে যে ধনেখালি শাড়ী বলে একটা জিনিস বাংলা দেশে আছে। তারপর আমি বলবো আমাদের পুরুলিয়ায় যে লাক্ষা শিল্প আছে তারও উন্নতি করতে হবে। মুর্শিদাবাদের রেশম শিল্পের যাতে উন্নতি করা যায় সেই ব্যবস্থা করার জন্য আমি শিল্প মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি। স্যার, ঐ খাদি বোর্ড যেগুলি আছে সেগুলি সমস্ত বাস্তুঘুঘুদের বাসা হয়ে আছে, সেই বাসা ভেঙ্গে তচনচ করে দিয়ে নূতন ভাবে সেই জিনিস গড়ে তোলার জন্য আমি মন্ত্রিমণ্ডলীকে অনুরোধ জানাচ্ছি। রাজ্যপালের ভাষণে তপশীলী সম্প্রদায় সম্বন্ধে বলা হয়েছে, আমি জানি তপশীলী জাতি বা উপজাতি তারা সব চেয়ে বেশী অবহেলিত। বাংলা দেশের বিভিন্ন গ্রামে তাদের জন্য স্কুলের নাম করে বিভিন্ন কংগ্রেসী নেতা কিছু বাড়ী করে তারপর নিজেদের বাড়ী করেছে। বাংলা দেশের অনুন্নত সম্প্রদায়, তপশীলী সম্প্রদায়ের ছাত্ররা স্কুলে স্টাইপেন্ড পায় না। কিছু কিছু সহরে স্কুলের হেড মাস্টারদের দিয়ে দেওয়ার কথা কিন্তু সে সমস্ত স্টাইপেন্ড দেওয়ার ব্যবস্থা কোথাও হয় নি। মাননীয় স্পীকার মহাশয়, সমস্ত তপশীলী জাতি এবং সিডিউল্ড কাস্ট সম্প্রদায়ের যাতে স্টাইপেন্ডের ব্যবস্থা থাকে সেই দাবী আমি করছি। তারপর কলেজের ব্যাপারে আগে রাইটার্স বিল্ডিং থেকে স্টাইপেন্ডের ব্যবস্থা করা হোত কিন্তু এখন শুধু নিউ কেস রাইটার্স বিল্ডিং থেকে করা হয় এবং পুরাণো কেসগুলিকে বিভিন্ন জোনে ভাগ করে দেওয়া হয়েছে। ব্যারাকপুর অঞ্চলে সেখানে একটা জোন আছে অথচ সেখানে কোন কর্মচারী পাঠান হয়নি। আজকে যদি ব্যারাকপুরে কোন সরকারী কর্মচারী পাঠান না হয় তাহলে আমি জানি সেখানে কয়েক শত ছাত্র এবছরে স্টাইপেন্ড পাবে না। সেইজন্য আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো তিনি যেন এবিষয়ে অবিলম্বে তদন্ত করেন। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীকে আর একটি অনুরোধ জানাচ্ছি সেটা হচ্ছে এই যে দু' একটি জায়গায় গবাদি পশুকেন্দ্র এর আগে খোলা হয়েছে, এইবারের নির্বাচনে বহু জোড়া বলদ বাড়তি হয়েছে, তারা রাস্তায় বিভিন্ন জায়গায় ঘুরে বেড়াচ্ছে তাদের জন্য আর একটি গবাদি পশুকেন্দ্র যদি খোলেন তাহলে তারা উপকৃত হবে ও চাকরী পাবে।

[At this stage the House was adjourned for 20 minutes]

[After adjournment]

[3-25—3-35 p.m.]

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, in supporting the Governor's speech including the resolution of honourable Shri Rabin Mukherjee I make certain comments regarding the debate in the House by the congress members. Honourable Shri Jagadish Chandra Sinha stated regarding sale of land by the Muslims that without any permit that is the only community which is not allowed to sale any land. Unfortunately, when Shri Sinha speaks of the 'only community' who have got to take permission for the sale of land I think he has no idea whatsoever that there are other communities also who cannot sale land without taking proper permission, viz., the tribal communities. During Congress Government they framed rules and regulations banning sale of

land and as a special safeguard permission had to be taken. Then Sir, Shri Sinha says that he has got no land whatsoever of his own. But Sir, he has got a huge amount of non-agricultural lands. What has he done with those lands? Has he not given land to some leading Congress leaders of the State of West Bengal while Shri Atulya Ghosh was the head? Can he deny this fact? It is no use saying that he has no land. For instance, Sir, in Paikpara, in Kandi Rajbari, he has huge non-agricultural land which has been handed over to various persons to get his nomination.

Sir, I have heard a lot of things stated by Dr. Sanyal in his speech. He has been the mouthpiece of his leader, Shri Siddhartha Ray, who, you are aware, was called in this very House as a political upstart. And now Dr. Sanyal is under the leadership of a political supstart. Why? Because of the simple reason that he is a turn-coat, and the birds of same feather flock together on the Congress side. It is no use now for him to speak various things against and for.

Now I come to Shri Khuda Buksh. Unfortunately, the honourable member is not here. This gentleman, so long he is here, always speaks about the minorities. Sir, you have given a ruling in this House that there is no minority here, all are equal. I don't see any reason why he utters the word 'minority' in all his speeches. He forgets that there are real minorities in this House who have not as yet claimed themselves as minorities, i.e., the christian or the Adibasi members. So, it is no use of him beating the drum saying that he belongs to the minority. In fact, they are more majority than we are here and so he should not beat the drum saying that they are minorities. We have come here of our own strength and we shall carry on with our own strength. We don't take any morsel from anybody.

Then regarding the Governor's speech, you remember, Sir, when you were in the opposition with me, I always raised the question about distribution of land which the tea gardens have in galore. Unfortunately, Shri P. C. Sen is not here at present.

Mr. Speaker, Sir, Perhaps you know that Shri Prafulla Chandra Sen used to say that it was not possible to distribute the forest land which was a national asset. Sir, you will be surprised to know that he has distributed over one thousand acres of land to Atiabari Tea Estate. This land was purely a forest land rich with Sal trees. Similarly, the Governor, only in the month of January, has distributed five hundred acres of land between Branabari Tea Estate and Chuapara Tea Estate to Hashimara Tea Estate with all the trees, and in fact all the assets. What was the reason of it? Sir, this handing over of the five hundred acres of land by the Governor to the Tea Estate was nothing else but a political stunt in favour of the Congress candidate so that the Hashimara Tea industry would supply the candidate and the workers with all sorts of conveyance, jeeps and cars and all these things. But it is for the first time in the history of election, in the history of the tea industry, that a particular political party was helped by a Tea Estate viz. the Hashimara Tea Estate. Sir, this is only because of the fact that the Governor gave them the five hundred acres of land. I would request the Minister of Forest to see that this land which is rich in timber is recovered from this Tea Industry because, the tea estates in general, have huge acreage of land. But you see that they are not employing any labourers. Sir, another important thing, when I come to question of labour, is that the one man Commission, which was deputed by the Government to go into the merits and demerits of the problems of the tea industries, made certain suggestions and recommendations. I would request the Labour Minister immediately to see that, at least for the present, the recommendation of that one man commission is implemented in the tea industry so that the dependants of the primary workers are immediately

recruited in the tea industry. Sir, another important factor in the tea industry, which has to be taken notice of, is that huge acreage of tea garden lands are lying fallow and the tea gardens are not taking interest to cultivate tea there. I think that these lands should be taken over by the Government and distributed among the poor cultivators whatever colour they may belong to. It is a pity that thousands and thousands of acres of land are lying fallow and we are crying that there is no food in West Bengal. Another thing which Shri P. C. Sen had done during his regime is this. Everybody knows that about 1200 acres of land were handed over to the Government by the Chengmari Tea Estate. and instead of distributing these 1200 acres of land amongst the poor peasants, the Minister handed over the same land to one Shri Dhiren Bhowmic, one of the tea magnates, for cultivation of tea. Sir, if one tea garden hands over the surplus land why should another tea garden be allowed to take over that land? Why should the Congress Government be allowed to indulge in these kinds of activities? I would request the Land and Land Revenue Minister to be very careful about the question of those 1200 acres of land and, if possible, that land should be snatched away from that person and be distributed among the landless peasants. Regarding the Atiabari Tea Estate I can only say that the land was handed over to one Mr. Rabi Sikdar, who is the Congress President of Jalpaiguri and who also happens to be the President and Director of that Tea Estate.

[3-35—3-45 p.m.]

Sir, these Congress people are talking about democracy. I do not know whether it is a democracy or a damn-cracy? Mr. Speaker, Sir, during the last 21 years, people have been crying hoarse and we were asking them all along for a good administration. They never thought about it and they wanted only their men to be at the helm of affairs. They did not like to take any advice from anybody and that is why the people of West Bengal do not want them. Sir, you will be surprised to hear that though, in the past, many times we brought to their notice about the distressing condition of the people, they were deaf to our entreaties. So whatever we said was of no avail. People are aware of their bad activities and the people do not want them. Sir, you know that these people are going about making a propaganda that rice was selling at Rs. 5 per K.G. during the last year. Sir, it is known to everybody as to the cause of this. Sir, in spite of all that happened the people accepted our policy. Sir, imagine the position. All these people were in collusion with interested people, hiding the stock. They were sending the stock away to Nepal, they were sending the stock away to Bihar and they were sending the stock away to Pakistan and other places. In fact, they wanted the people of West Bengal to die of starvation. We know that is what these people wanted and they are crying for democracy. So they know what is democracy It was a damn-cracy during their period. The funny thing is that they want to teach us democracy. We know democracy in the proper sense of it Mr. Speaker, Sir, you know what is democracy. We want democracy but not of that type of their democracy. We have got our own type of democracy. We want democracy in the proper meaning of the word 'democracy'.

Sir, with these words I support the Governor's Address including the Motion tabled by my friend, Shri Rabin Mukherjee.

**Shri Jatindra Mohan Roy:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের . . ...... ................

**Shri A. H. Besterwitch:** Sir, on a point of order. Shri Nepal Chandra Roy is prompting one honourable member what is to be stated.

**Mr. Speaker:** I will look after him. Please do not worry for that.

**Shri Jatindra Mohan Roy:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে বিতর্কে যোগ দিয়ে প্রথমে অভিনন্দন জানাই গণতন্ত্রের বাহক দর্শক মণ্ডলীকে। অভিনন্দন জানাই যাদের হাতে লেখনী—এই বিধানসভার বক্তৃতা লেখার জন্য সদা জাগ্রত। মিঃ স্পীকার স্যার, গত ৬-৩-৬৯ তারিখে আমাদের এই বিধান মণ্ডলীতে যে ভাষণ দিয়েছেন আমাদের রাজ্যপাল, তাতে আমরা নিরুৎসাহ হয়েছি—কোন নূতন পরিকল্পনার কথা উল্লেখ নেই। রাজ্যপালের ভাষণে ১৯৬৭ সালের মন্ত্রীমণ্ডলী বরখাস্তর কারণই বেশীর ভাগ উল্লেখ করা হয়েছে। রাজ্যপালের ভাষণে গত ১৯৬৭ সালের গণ কমিটির কথা বলা হয়েছে— কিন্তু সাধারণ মানুষ ভুলে যায় নি সেই কথা। এবার রাজ্যপালের ভাষণে গণ আন্দোলনের কথা বলা হয়েছে।

কিন্তু গণ আন্দোলন কিভাবে হইবে সে বিষয়ে কোন রেখাপাত করা হয় নাই। মাননীয় স্পীকার স্যার, পশ্চিম দিনাজপুরে রাস্তার যোগাযোগ অতি দুষ্কর। আমাদের কুশমণ্ডিতে আজও পর্যন্ত ভাল রাস্তা নির্মাণ হয় নি। আমি এই বিষয়ে পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যপালের ভাষণে চিকিৎসার কথা উল্লেখ করা হয়েছে কিন্তু আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি যে আমাদের পশ্চিম দিনাজপুরের কুশমণ্ডি থানায় কোন স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হয় নাই। সাবসিডিয়ারি স্বাস্থ্যকেন্দ্র কথা কল্পনা করা যায় না। কুশমণ্ডি থানায় যাহাতে স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হয় সেজন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রিমহাশয়কে আপনার মাধ্যমে জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিম দিনাজপুর অতি অবহেলিত জেলা —ঐ জেলার কোনরকম উন্নতি এখনও পর্যন্ত সম্ভব হয় নি। রাস্তার যোগাযোগ, চিকিৎসার ব্যবস্থা বিভিন্ন ধরনের বাঁধ নির্মাণ করা কৃষিকার্যের জন্য একান্ত প্রয়োজন। তারপর বর্ডার নিরাপত্তার কোন কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয় নাই। সেজন্য আমি দুঃখিত হয়েছি। মাননীয় স্পীকার স্যার, এখানে অনেক মাননীয় সদস্য আছেন যাঁরা বর্ডার এলাকা থেকে এসেছেন তাঁরা নিশ্চয়ই জানেন যে বর্ডারের গ্রামসমূহ হইতে কি পরিমাণ গরু পশু ইত্যাদি চুরি হয় এবং ডাকাতি রাহাজানি হয়ে থাকে, আমি মাননীয় পুলিশ মন্ত্রীর এ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। শহরে এর বিভিন্ন জায়গায় দুগ্ধ সরবরাহ কেন্দ্র খোলা হয়েছে এবং আরো হবে বলে পরিকল্পনা হয়েছে কিন্তু গ্রামের দিকে লক্ষ্য রাখা হয় নাই। আজকাল গ্রামবাংলায় দুধের অভাব দেখা দিয়েছে। সেইজন্য প্রতি ব্লক লেভেলে পশু কেন্দ্র খোলা একান্ত প্রয়োজন আছে। গ্রামের চাষীদের এমন অবস্থা নয় যাতে তারা হালের বলদ ছাড়া অন্য গরু রাখতে পারে। কাজেই শুধু ব্লক লেভেলে শুধু নয়, গ্রামাঞ্চলেও পশু পালনের জন্য উৎসাহ দেওয়া একান্ত প্রয়োজন। রাজ্যপালের ভাষণে বর্ডার নিরাপত্তার কথা উল্লেখ না থাকায় আমি হতাশ হয়েছি। তারপর গ্রামের চাষীদের সাধারণ মানুষের উন্নত মানের জীবন যাপনের জন্য কোন রকম পরিকল্পনা রাজ্যপালের ভাষণে নেই। সর্বস্তরে মানুষ যাতে উন্নতভাবে জীবন যাপন করতে পারে, শ্রীবৃদ্ধি সাধন করতে পারে তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্পীকার স্যার, আমাদের গ্রামে অনেক সমস্যা রয়েছে বিভিন্ন সমবায় সমিতি গঠন করা একান্ত প্রয়োজন—মহিলা সমিতি প্রয়োজন আছে। দীর্ঘদিন ধরে আমাদের ওখানে মহিলা সমিতির জন্য চেষ্টা করা সত্ত্বেও কিছুতেই রেজিস্ট্রী হচ্ছে না। আমি অচিরে যাতে প্রত্যেক গ্রামাঞ্চলে মহিলা সমিতি গঠিত হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি। তারপরে রাজ্যপালের ভাষণে বয়স্ক শিক্ষার কোন উল্লেখ করা হয় নাই। আজ যে শিক্ষা চলছে এইরূপ শিক্ষা চলতে আমাদের গ্রামবাংলার উন্নতি হওয়া সম্ভব নয়। আমি মাননীয় শিক্ষামন্ত্রীর এদিকে লক্ষ্য রাখার জন্য অনুরোধ জানাচ্ছি। প্রত্যেক গ্রামে প্রাইমারী স্কুল হলেই হবে না, তার সঙ্গে সঙ্গে বয়স্ক শিক্ষাকেন্দ্র যাতে পরিচালিত হয় সেজন্য আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে দৃষ্টি রাখার জন্য অনুরোধ জানাচ্ছি। মাননীয় স্পীকার স্যার, আমাদের পশ্চিম দিনাজপুর জেলায় বন্যায় অনেক অঞ্চল ধ্বংস হয়ে গেছে—সেই সমস্ত এলাকায় চাষীদের অভাব দেখা দিয়েছে অনেকে খাদ্যের অভাবে কষ্ট পাচ্ছে। অচিরে আমাদের এলাকায় টি আর-এর কাজ যদি চালু না হয় তাহলে অনেক লোক না খেয়ে মারা যাবে। কাজেই আজকে যাতে টি আর চালু হয় সেজন্য মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার আর

একটি বক্তব্য এই যে, রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার মানুষের উন্নতির কথা বিস্তারিত ভাবে না থাকায় আমি খুব হতাশ হয়েছি। গ্রাম বাংলার জন্য বিশেষ করে পশ্চিম দিনাজপুর জেলার জন্য মন্ত্রীমণ্ডলী বিশেষ দৃষ্টি রাখবেন আশা করি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-45—3-55 p.m.]

**Shri Bazle Ahamad :**

মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপাল আমাদের এই সভার সামনে যে ভাষণ দিয়েছেন তাতে ধন্যবাদজ্ঞাপক যে প্রস্তাব আমাদের সরকারের তরফ থেকে এসেছে আমি তা সমর্থন করছি। সমর্থন করে কিছু কথা বলতে চাই। আমাদের যুক্তফ্রন্ট সরকার শাসনব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে যে নীতিগুলি ঘোষণা করেছেন তার মধ্যে আমি খাদ্য সম্বন্ধে কিছু কথা আপনার মাধ্যমে এই সভাতে রাখব। আমরা ঘোষণা করেছি যে দেশের লোককে খাওয়াবার দায়ীত্ব যুক্তফ্রন্ট সরকার গ্রহণ করলেন। এই ঘোষণা যে আমরা করেছি তার পিছনে যে কার্যক্রম আছে তা সেই ভাষণের মধ্যে বিস্তারিতভাবে আলোচনা করা হয় নি। আমি সভার সামনে আপনার মাধ্যমে অনুক্ত কথাগুলিই রাখছি। খাওয়াবার দায়ীত্ব পালনের দুটি দিক আছে—(১) খাদ্য সংগ্রহ, (২) খাদ্য বিতরণ। খাদ্য সংগ্রহের ক্ষেত্রে আমরা দেখছি আমাদের সম্মুখে কিছু প্রত্যক্ষ বাধা আছে। সে বাধাগুলো হচ্ছে—যারা প্রোডিউসার অর্থাৎ খাদ্য উৎপাদক তারা, যারা খাদ্য কিনছেন এবং বাজারে ব্যবসা করছে মজুতদার তারা, আর যারা কালোবাজারী তারা। এই তিন শ্রেণীর লোক—এক বড় জোতদার উৎপাদক তারা, দুই যারা কালোবাজারী করছে তারা, তিন আর যারা মজুতদার। এই তিন শ্রেণীর লোকই হচ্ছে খাদ্যের ব্যাপারে ভেস্টেড ইন্টারেস্টেড পার্সন। তার মধ্যে কিছু সরকারী কর্মচারী আছে যারা এদের মদত দেয়। প্রধানত এদেরই চক্রান্তে দেশের উৎপন্ন ফসলের এলাকাভিত্তিক উদ্বৃত্ত অংশের সবটা সরকারী ভাণ্ডারে জমা হয় না। কালো-বাজারে চলে যায় এবং মজুতদারী ও মূল্যবৃদ্ধির ফলে দেশের লোকের দুর্দশা, দুঃখ কষ্ট বাড়ে। আমাদের সরকার যুক্তফ্রন্ট সরকার কি করবেন? এই যে চেন, এই যে চক্রান্ত, এই যে ষড়যন্ত্র—এইটা ভাঙ্গবার জন্য সর্বপ্রকারে ব্যবস্থা নেবেন আমাদের সরকার। এর জন্য যদি প্রয়োজন হয় আমাদের স্বরাষ্ট্র বিভাগ এগিয়ে আসবেন। যারা আমাদের নীতিকে সফলতার পথে নিয়ে যেতে চান সেই সব মানুষের সাহায্য নেওয়া হবে আশা করি। খাদ্যের বিক্রয়মূল্য এমনভাবে বাঁধা হবে যাতে দেশের সবাই কিনতে পারে এবং বিতরণ করা হবে এমন পদ্ধতিতে যাতে মানুষ তার প্রয়োজনীয় পরিমাণ সহজভাবে পায়। সেদিকে যদি স্বরাষ্ট্র বিভাগ এবং খাদ্যবিভাগ পরস্পরের সহযোগীতায় কাজ করতে পারেন তাহলে আমার বিশ্বাস আমরা এতে সাফল্য লাভ করতে পারব। আমাদের কল্যাণের জন্য দেশের মঙ্গলের জন্য আমাদের এগিয়ে যেতে হবে। যেমন আগের সরকার ব্যর্থ হলে আমরা বলেছি তার নিন্দা করেছি তেমনি আমরা যদি ব্যর্থ হই তাহলে আমাদের যুক্তফ্রন্ট সরকারকেও কলঙ্কের ভাগ নিতে হবে এবং দেশের জনসাধারণের নিকট জবাবদিহী করতে হবে। আমি আশা করি, খাদ্যনীতির ঘোষণায় যে কথাগুলো বলা আছে, দেশবাসীর কাছে যুক্তফ্রন্ট সরকার যে প্রতিশ্রুতি দিয়েছেন, তা অক্ষরে অক্ষরে পালন করবার জন্য চেষ্টা করবেন। আমি পুনরায় বলতে চাই যে, আমরা সব সময় অন্য দলের বা অন্য গভর্নমেন্টের যারা দেশ শাসন করেছেন, তাঁদের কাজের সমালোচনা করে এসেছি। আমরা বলেছি তাদের কৃতকর্মের ফলে আমাদের দুর্দশা অনেক বেড়েছে, অনেক কষ্ট ভোগ করতে হয়েছে। আজকে আমরা যদি কোন ভুলভ্রান্তি করি বা ব্যর্থ হই তাহলে তাঁরা অভিযোগ করবেন এবং আমাদের অযোগ্যতা তাঁরা কাজে লাগাতে চেষ্টা করবেন। সর্বশক্তি দিয়ে তারা যা করতে পারবেন তা করবেন এবং দেশবাসীর নিকট তাঁদেরই মত অযোগ্য সরকার হিসাবে যুক্তফ্রন্টকেও প্রতিপন্ন করতে ত্রুটি করবেন না--বলা বাহুল্য এর চাইতে পরিতাপের আর কিছু থাকবে না।

অপর প্রসঙ্গে উল্লেখযোগ্য যে, টিটাগড় তেলিনিপাড়া ইত্যাদি জায়গায় সাম্প্রতিক যে সাম্প্র-দায়িক দাঙ্গা ঘটে গেল। আমি মনে করি এটা একটা পরিকল্পনা করে করা হয়েছে। আমরা জানি দেশে যখন দুঃখকষ্ট, অনাহার, বেকারী এসে যায় তখনই এসব ঘটনা ঘটে। এর আগেও কংগ্রেস করেছে। তাদের গুণ্ডাদের দিয়ে সাম্প্রদায়িক দাঙ্গা বাঁধিয়েছে এবং তারা মানুষকে বিভ্রান্ত করার জন্য এই সমস্ত চক্রান্ত করে এসেছে। এই নির্বাচনে তারা পরাজিত হয়ে নূতন

ভাবে চক্রান্ত সুরু করেছে এবং তার ফলেই এই দাঙ্গা হয়েছে। এই দাঙ্গা আমরা কৃতিত্বের সহিত স্বল্পকালে থামিয়ে দিয়েছি। কিন্তু সেটাই বড় কথা নয়। এই প্রকার যাতে আর না ঘটে তার জন্য ব্যবস্থা করতে হবে। আমরা জানি আমাদের যে পুলিশ বিভাগ আছে, তারা সব সময় বিশ্বাসযোগ্য নয় এবং এটা আমাদের যুক্তফ্রন্ট সরকারও ভালভাবে জানেন। সেজন্য আমাদের যা করা দরকার তা করতে হবে। আমাদের যে বিভিন্ন কনস্টিটুয়েন্ট পার্টিজ যুক্তফ্রন্টের আছে তাদের যথেষ্ট ভলান্টিয়ার আছে, আমাদের চলতি সেসনে যেদিন প্রথম বিধানসভা খোলা হয় সেই দিন যুক্তফ্রন্টের স্বেচ্ছাসেবক বাহিনী বিধানসভায় শান্তিরক্ষা করেছে এবং তার জন্য আপনি তাদের প্রশংসাও করেছেন। সেইভাবে আমাদের যেসমস্ত বিভিন্ন রাজনৈতিক দলের স্বেচ্ছাসেবক বাহিনী আছে তারা এই সাম্প্রদায়িক দাঙ্গা রোধ করবার জন্য এগিয়ে আসুন এবং তাহলে আমি মনে এই প্রকার দাঙ্গা আর ঘটবে না। প্রত্যেকটি এলাকায় আমাদের যুক্তফ্রন্টের মধ্যে যেসব কনস্টিটুয়েন্ট পার্টিজ আছে তারা যদি কাজ করেন তাহলে এসব দুর্ভাগ্যজনক ঘটনা আর ঘটবে না। আমরা শুধু সরকারী পুলিশের উপর নির্ভর করব না। দেশের মানুষকে দুভাগে ভাগ করতে কংগ্রেসীরা যে চক্রান্ত করেছে আমরা তাকে ভাঙ্গতে বদ্ধপরিকর। তারা এমন বিপদ ও বিভেদ জনসাধারণের মধ্যে সৃষ্টি করবে যাতে প্রতিক্রিয়াশীল, মুনাফাখোর, চক্রান্তকারীদের হাত শক্ত হয়। কিন্তু আমরা তা করতে দেব না। আমি স্বরাষ্ট্রমন্ত্রী জ্যোতিবাবুকে অনুরোধ করি তিনি যেন এ বিষয়ে সক্রিয় হন এবং আমাদের কনস্টিটুয়েন্ট পার্টিগুলো নিজ নিজ এলাকায় তাঁদের সংগঠনকে শক্তিশালী করে সাম্প্রদায়িক উত্তেজনার বিরুদ্ধে কাজ করুন যাতে এইরকম দাঙ্গা ভবিষ্যতে না হয়। আমি মনে করি সাম্প্রদায়িক দাংগা সম্বন্ধে যেসব কথা রাজ্যপালের ভাষণে বলা হয়েছে তাতে খোলাখুলি সব কথা নেই। কিন্তু তবু আমরা প্রতিশ্রুত যে আমরা দেশের মানুষকে এইভাবে দুই ভাগে ভাগ হতে দেব না এবং দেশের মানুষকে দুমুঠো খাওয়াব। আমার বক্তৃতার শেষের কথাটি হচ্ছে যে দেশের লোকের কাছে যুক্তফ্রন্টের প্রতিটি দল একটা কথা বলে এসেছেন যে, তাদের বাঁচার ন্যূনতম দাবী সেটা আমরা পূরণ করব। কিন্তু এটা চাইলেই পাওয়া যাবে না, তার জন্য দেশবাসীকে আন্দেলন করতে হবে। কিন্তু যাতে তাঁরা নির্বিবাদে সেই আন্দোলন করতে পারেন তার জন্য সে ব্যবস্থা নিশ্চয় স্বরাষ্ট্র বিভাগ করবে। পুলিশ যেন গণতান্ত্রিক আন্দোলনে হস্তক্ষেপ না করে। এই আশা করে যে ধন্যবাদ প্রস্তাব এসেছে রাজ্যপালের ভাষণের উপর তাকে সমর্থন করি।

[3-55—4-05 p.m.]

**Shri Azizur Rahaman :**

মাননীয় স্পীকার মহাশয়, বিগত ৬ই মার্চ রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণে পশ্চিম বাংলার বহু সমস্যার বিষয় উল্লেখ থাকলেও সেগুলি রূপায়ণের বাস্তব দৃষ্টিভঙ্গীর কোন ইঙ্গিত নেই। তাঁর ভাষণ বাস্তব দৃষ্টি বহির্ভূত বলে মনে করি। তাঁর ভাষণে মধ্যবিত্ত নিম্ন মধ্যবিত্ত সমাজের কর্মসংস্থানের কোন ইঙ্গিত নেই। গ্রাম হচ্ছে সামগ্রিকভাবে বাংলাদেশের উন্নতির উৎস মূল। কিন্তু সেখানে উদ্যম ও প্রাণ সঞ্চারের কোন উদ্যোগ দেখতে পাই না।

গ্রামীণ বাংলাকে সঞ্জীবীত করে তুলতে হলে মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত, শ্রমিক ও কৃষক সমাজের কথা বিশেষভাবে চিন্তা করে দেখতে হবে। গ্রাম বাংলার মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত, কৃষক ও শ্রমিক সমাজের অর্থনৈতিক অবস্থার কথা ভালোভাবে চিন্তা করে দেখার প্রয়োজন আছে। শহর থেকে দূরে যেসমস্ত পল্লীবাসী নিজেদের কায়িক শ্রমের দ্বারা এবং অর্থ বিনিয়োগের দ্বারা শস্য উৎপন্ন করে সেই সমস্ত কাঁচা মাল যেমন গ্রামীণ ভেজিটেবল, চিলিস, অনিয়ন, সেই সমস্ত পেরিসেবল গুডস তার ন্যায্য মূল্য থেকে তারা বঞ্চিত থাকে। এর কারণ স্থানীয় মার্কেটের অভাব ও পরিবহণ ব্যবস্থার অভাব। তাই সুদূর পল্লীবাংলার গ্রাম অঞ্চলের চাষীরা যে সমস্ত কাঁচা মাল উৎপন্ন করে তার ন্যায্য মূল্য যাতে তারা পেতে পারে তার ব্যবস্থ করার জন্য আমি বিভাগীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গ্রাম বাংলার চাষীরা যে সমস্ত পাটজাত দ্রব্য উৎপন্ন করে তারা বঞ্চিত থাকে, তারা যাতে ন্যায্য মূল্য পায় তার ব্যবস্থা করার জন আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। গ্রাম বাংলার মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত, চাষী ও মজুরের অর্থনৈতিক অবস্থার

উন্নতি করে তারা যাতে তাদের উৎপন্ন দ্রব্যের ন্যায্যমূল্য পেতে পারে তার জন্য সমধিক প্রচেষ্টার প্রয়োজন। মাননীয় স্পীকার মহাশয়, আমাদের বাংলাদেশ নদীমাতৃক দেশ। কালক্রমে নদীগুলি মজে গিয়েছে, যদিও বহু নদী সংস্কার করার ফলে সেচ পরিকল্পনার দ্বারা বাংলাদেশ উপকৃত হচ্ছে তবুও এখনও বহু নদী আছে যেগুলির সংস্কার করা হয় নি। এগুলির সংস্কারের ব্যবস্থা করা হলে বাংলাদেশের প্রভূত উন্নতি হতে পারে আর তার ফলে ২ রকম ভাবে কৃষকরা উপকৃত হতে পারে। একদিকে সেচ পরিকল্পনাগুলি হতে পারে অন্যদিকে জমির উর্বরাশক্তি বৃদ্ধি পেতে পারে। তারপরে বাংলাদেশের খাল বিল গুলি বহু আবাদী জমি জুড়ে রয়ে আছে। এই খাল বিল গুলির সংস্কার করা হলে বাংলাদেশে আবাদযোগ্য জমির সংখ্যা বৃদ্ধি পাবে। মাননীয় স্পীকার মহাশয়, গ্রামবাংলার জনস্বাস্থ্যের উন্নতির বিষয়ে বিশদভাবে চিন্তা করা দরকার। বাংলাদেশে এখনও বহু গ্রাম আছে যেখানে প্রাইমারী হেল্থ সেন্টার বা সাবসিডিয়ারী হেল্থ সেন্টার নেই। জেলা ওয়ারী পরিসংখ্যান নিয়ে এ সমস্ত অঞ্চলে যাতে প্রাইমারী হেল্থ সেন্টার বা সাবসিডিয়ারী হেল্থ সেন্টার স্থাপিত হয় তারজন্য অগ্রাধিকারের ভিত্তিতে ব্যবস্থা হওয়া উচিত। তারপর শিক্ষা সম্পর্কে অনেকে অনেক কথা এই হাউসে রাখলেন, আমি ২।১টি কথা এই সম্পর্কে বলতে চাই। শিক্ষার প্রাথমিক স্তর থেকে মাধ্যমিক স্তর পর্যন্ত অন্যান্য বিষয়ের উন্নতির সঙ্গে সঙ্গে শিক্ষায়তনগুলিতে শরীরচর্চামূলক শিক্ষা বাধ্যতামূলক ভাবে প্রবর্তন করা যায় সে বিষয়ে সকলের দৃষ্টি দেওয়া প্রয়োজন বলে আমি মনে করি এবং আপনার মাধ্যমে আমি সেই বক্তব্য রাখছি। তারপর শিক্ষকদের বেতন বাড়ানোর দাবি যেমন মেনে নেওয়ার প্রযোজন আছে—বেতন বাড়ানোর প্রযোজন আছে তাদের অর্থনৈতিক অবস্থার উন্নতির জন্য তাতে বলার কিছু নেই, তেমনি সেই শিক্ষকরা ছাত্রদের শিক্ষা সম্বন্ধে যত্নবান হচ্ছেন কিনা সে বিষয়েও আমাদের বলিষ্ঠ দৃষ্টি দিয়ে দেখা দরকার।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাই গ্রামাঞ্চলে বহু শিক্ষায়তনের গৃহাদি এখনও ঠিকমত সংস্কার হয়নি, তাদের আসবাবপত্রেরও বিশেষ অভাব রয়েছে। কাজেই গ্রামাঞ্চলের কৃষক মজুর ভাইদের ছেলেদের শিক্ষার সুযোগ দেওয়া হয়েছে সেই শিক্ষায়তনগুলির সংস্কারের প্রযোজন আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পরিশেষে আমার বক্তব্য এই বলে শেষ করতে চাই যে গ্রামীণ বাংলার উন্নতি সাধন হবে সামগ্রিক পশ্চিম বাংলার উন্নতির সহায়ক। বাংলা দেশের গ্রামগুলি সহরাঞ্চলের উন্নতির উৎসমুখ, সেই উৎসমুখ যাতে বিঘ্নিত না হয়, তার অন্তরায় সৃষ্টি যাতে না হয় সেই দৃষ্টিভংগী নিয়ে পশ্চিম বাংলার গ্রামগুলির দিকে লক্ষ্য দেওয়া আমাদের সবিশেষ কর্তব্য। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sudarson Singh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এই হাউসের সামনের এসেছে সেই প্রস্তাবসম্বন্ধে বিরোধী পক্ষ নানারকম আলোচনা করছেন, আইনের নানা কুট প্রশ্ন এনেছেন এবং চেষ্টা করছেন প্রমাণ করতে যে রাজ্যপালের ভাষণ বে-আইনী এবং আরো নানা কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে মাননীয় কাশীবাবু কীথ, আইভরজিংস প্রভৃতি বিশেষ চিন্তাশীল রাজনৈতিক পণ্ডিতদের বক্তব্য এই হাউসের সামনে তুলে ধরেছিলেন এবং আপনি যে রুলিং দিয়েছেন সেই রুলিং-এর পরে এই সমস্ত কুট আইনগত প্রশ্নের কোন অবকাশ আছে বলে আমার মনে হয়না। স্যার, আজকে রাজ্যপালের যে ভাষণ এই হাউসের সামনে আছে সেই ভাষণ সম্বন্ধে বিরোধী পক্ষের নেতা আলোচনা প্রসঙ্গে বলছেন যে এর মূল কথা হল কেন্দ্র এবং রাজ্যের মধ্যে আয় বন্টের ক্ষেত্রে রাজ্য সরকারের যে দাবী সেই দাবীকে তাঁরা সমর্থন জানাবেন। কিন্তু সেই সমর্থন সম্বন্ধে তিনি বলেছেন যে সেটা সর্তসাপেক্ষ অর্থাৎ যদি যুক্তফ্রন্ট সরকার গণতন্ত্রের মর্যাদা বজায় রাখেন তবেই তাঁরা সমর্থন জানাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যুক্ত ফ্রন্ট সরকার গণতন্ত্র বিরোধী কি কাজ করলেন? এখানে অনেক কথা বলা হয়েছে, রাজ্যে সিভিল ওয়ার লাগলো বলে, এখানে নাকি রাস্তায় রাস্তায় অরাজকতা আরম্ভ হয়ে গিয়েছে, এইরকম নানা অভিযোগ আনা হয়েছে। কিন্তু সত্য সত্যই কি সেইরকম ধরনের কিছু হয়েছে, সাধারণ মানুষ কি সে কথা মনে করেন? যদি তা মনে করতো তাহলে ১৯৬৭ সালের যুক্তফ্রন্ট সরকারের বিরুদ্ধে যেসমস্ত অভিযোগ আনা হয়েছিল সেই সমস্ত

অভিযোগের পরে যে ব্যাপক আন্দোলন সমস্ত বাংলাদেশে হয়েছিল এবং জনসাধারণের সেই আন্দোলনে যুক্তফ্রন্ট সঙ্গে এসেছিল এবং যার ফলে এই মধ্যবর্তী নির্বাচনে আমরা দেখতে পাই কংগ্রেসের সংখ্যা ৫৫-তে নেমে এসেছে সেই ঘটনা ঘটতো না। সুতরাং এইরকম ভাবে জনসাধারণকে যুক্তফ্রন্ট সরকারের বিরুদ্ধে বিভ্রান্ত করার কোন অবকাশ নেই, এতে কোন লাভ হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশের মানুষ গত ২০ বছর ধরে কংগ্রেসের অপশাসনের চেহারা দেখেছে। আমি বাঁকুড়া জেলা থেকে এসেছি, বাকুড়া জেলা সম্বন্ধে লোকের একটা ধারনা ছিল এই জেলা কংগ্রেসের একটা দুর্গ, লোকে আমাদের ঠাট্টা করে বলতো বলদভূমের লোক। কিন্তু আজ সেখানের কি চেহারা? ১৯৬৭ সালের নির্বাচনে কংগ্রেসের পালের গোদা অতুল্য ঘোষকে সেখানকার লোক নিকেশ করে দিয়েছে এবং এই নির্বাচনে বাঁকুড়া জেলা থেকে কংগ্রেসকে সম্পূর্ণভাবে নিশ্চিহ্ন করে দিয়েছে এবং আগামী দিনে কংগ্রেসের একটা প্রার্থীও বাঁকুড়া জেলায় পাওয়া যাবে বলে মনে হয় না।

[4-05—4-15 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলায় একটা নিঃশব্দ বিপ্লব ঘটে গিয়েছে। সাধারণ মানুষের কাছে এটা পরিষ্কার হয়ে গিয়েছে, তারা বুঝতে পেরেছে শোষকদের পক্ষে, একচেটিয়া পুঁজিপতিদের পক্ষে ২০ বছর যে শাসনকার্য চালান হয়েছে তার দ্বারা সাধারণ মানুষের কোন মঙ্গল হতে পারে না তাই তারা যুক্তফ্রন্টকে সমর্থন করেছে। তাই যুক্তফ্রন্ট আজ কেবল মাত্র বিশেষ কোন রাজনৈতিক দলের প্রতিষ্ঠান নয়, যুক্তফ্রন্ট হচ্ছে জনসাধারণের প্রতীক, তার বিরুদ্ধে যতই বিরোধী দল বিভ্রান্তিকর কথা বলুন না কেন, এই হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করুন না কেন তাঁরা সফল হবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েকদিন যাবত নকশালপন্থীরা কলকাতায় কিছুটা হাঙ্গামা করছে, বিশ্ববিদ্যালয়ের উপাধ্যক্ষকে তারা ঘেরাও করেছে, ছাত্রে ছাত্রে মারামারি হয়েছে কিন্তু সেই নকশালপন্থীদের মাঝখানে কংগ্রেস যে আছে একথা বাংলাদেশের মানুষ জানে। ছাত্র পরিষদের ছাত্ররা কংগ্রেসী নেতাদের পরিচালনায় এই কাজ করেছে একথা জানতে কারো বাকি নেই। নকশালপন্থীদের নাম দিয়ে যুক্তফ্রন্টকে যতই অভিযুক্ত করুন না কেন সাধারণ মানুষ এই আন্দোলনের চেহারা জানে, সাধারণ মানুষ একথাও জানে যে যেখানে কংগ্রেসী সরকার আছে সেখানে ত নকশালপন্থীরা আন্দোলন করে না, এইরকম মারামারি করে না, যেখানে যুক্তফ্রন্ট সরকার আছে সেখানেই নকশালপন্থীদের উপদ্রব থাকে এবং কংগ্রেসীদের সঙ্গে সেখানে তারা হাত মিলাতে থাকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোন এক মন্ত্রী শুনেছি খবরের কাগজে কি এক বক্তব্য রেখেছিলেন, আজকে এখানে বলা হচ্ছে যে সেই বক্তব্য যুক্তফ্রন্টের বক্তব্য। কোন একজন মন্ত্রী কোন কিছু বক্তব্য রাখলেই সেটা যে যুক্তফ্রন্টের বক্তব্য হয় না একথা আজকে বলে বোঝাবার প্রয়োজন নেই। যুক্তফ্রন্টের উপ-মুখ্যমন্ত্রী পরিষ্কার বলেছেন যে, নকশালিস্টরা যদি বেশী বাড়াবাড়ি করে তাহলে তাদের বিরুদ্ধে যুক্তফ্রন্ট সরকার ব্যবস্থা অবলম্বন করবেন একথা বাংলাদেশের মানুষ জানে। সুতরাং যুক্তফ্রন্ট সরকার অরাজকতার সৃষ্টি করছে, যুক্তফ্রন্ট সরকার সাধারণ মানুষের জীবনকে সিভিল ওয়ারের দিকে নিয়ে যাওয়ার চেষ্টা করছে এইসমস্ত বিভ্রান্তিকর উক্তির দ্বারা যুক্তফ্রন্টকে জনসাধারণের সামনে যে হেয় করতে পারবেন না এ সম্বন্ধে কোন সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা নিঃশব্দ বিপ্লব ঘটে গেয়েছে, সাধারণ খেটে খাওয়া গ্রামের অগণিত জনসাধারণ যুক্তফ্রন্ট সরকারের পক্ষে দাঁড়িয়ে আজকে অপেক্ষা করছে যুক্তফ্রন্ট সরকার তাদের কতখানি মঙ্গল সাধন করবেন ঠিক সেই মুহূর্তে এনাবকম বিভ্রান্তিকর অপপ্রচারের দ্বারা যদি বিরোধী পক্ষ জনসাধারণের এই আকাঙ্ক্ষাকে ব্যর্থ করে দিতে চান তাহলে জনসাধারণ তাঁদের ক্ষমা করবেন না এটাই ইতিহাসের লিখন। সেদিন শ্রীমতী গীতা মুখার্জী যে দেওয়ালের লিখনের কথা বলেছিলেন সেই দেওয়ালের লিখনের কথা আমি বিরোধী পক্ষকে স্মরণ করিয়ে দিতে চাই। অধ্যক্ষ মহাশয়, সেদিন সাধন গুপ্ত বলেছিলেন রিপাবলিক্যান পার্টির পরিবর্তে যদি ডিমোক্র্যাটস আসে, ইংলন্ডে লেবার পার্টির পরিবর্তে কনজারভেটিভ পার্টি আসে এটা সেইরকম আসা নয়, এখানে একটা বিপ্লব ঘটে গিয়েছে, সাধারণ খেটে খাওয়া মানুষের বিপ্লব। সেদিন বিরোধী পক্ষের নেতা বলেছিলেন ওল্ড ওয়াইন ইন নিউ বটল কিন্তু আমি এই কথা বলতে চাই নিউ ওয়াইন ইন অ্যান ওল্ড বটল। এই ওল্ড বটল হল কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের মাঝখানে যে সম্পর্ক, কাঠামো, সেই কাঠামো

হচ্ছে ওল্ড কাঠামো, এই ফ্রেম ভেঙ্গে দিতে না পারলে বাংলাদেশের মঙ্গল হবে না। আজকে যুক্তফ্রন্ট সরকার যে দাবী তুলেছেন সেই দাবী আইনসঙ্গত, সেই দাবী যদি মেনে নেওয়া না হয় তাহলে অবশ্যই এই দাবী জনতার আন্দোলনে পরিণত হবে এবং সেদিন যে অবস্থার সৃষ্টি হবে সেই অবস্থা থেকে দূরে থাকবার জন্য আমি বিরোধী পক্ষকে অনুরোধ করবো তাঁরা সরকার পক্ষকে সর্বতভাবে সাহায্য করুন।

**Shri Shamsuddin Ahmmed :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বলে নিই আমি এবারে একজন নূতন সদস্য হিসেবে এখানে এসেছি এবং মালদহ জেলার কালিয়াচক কেন্দ্র থেকে নির্বাচিত হয়েছি। রাজ্যপালের ভাষণের উপর আলোচনা প্রসঙ্গে আমি আমার এলাকার কৃষি জমির বিষয়ে কিছু বলতে চাই। ফরাক্কা প্রোজেক্টের লেফট্ ব্যাঙ্ক যেটাকে বলা হয় সেই নদীর পাশপাশি যে জমি আছে সেগুলি অধিকাংশই প্রোজেক্টের মধ্যে রয়েছে এবং কালিয়াচকের পাশে মানিকচক থানার জমির প্রকৃতি একটু আলাদা ধরনের—অর্থাৎ সেই জমিতে বেলেমাটিও রয়েছে এবং কোন কোন জমিতে ভাল মাটিও রয়েছে। কিন্তু সবচেয়ে বড় সমস্যা যেটা রয়েছে সেটা অনেকেই বলেন নি বলে আমি সে সম্বন্ধে কিছু বলতে চাই। আমাদের সেখানে ফসল উৎপাদনের চেষ্টা করা হয়, কিন্তু সেই ফসলের বড় শত্রু হচ্ছে উই পোকা। এই সম্বন্ধে আমরা অনেক কথা বেসরকারীভাবে বলেছি। সাধারণ মানুষ পরিশ্রম করে যে ফসল লাগায় সেগুলি উই পোকায় নষ্ট করে ফেলে। এই নূতন উপদ্রব অনেক জায়গাতেই রয়েছে কিন্তু আমাদের এলাকায় একটু বেশী মাত্রায় রয়েছে। কৃষি সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে ১৯৬৯-৭০ সালে ৭০ লক্ষ মেট্রিক টন ভাষণের মধ্যে দেখতে পাচ্ছি একটা টার্গেট ঠিক করা হয়েছে। এই টার্গেটে পেঁছাতে হলে কিন্তু অধিক পরিমাণে উন্নত ধরণের বীজ দিতে হবে। আর একটা জিনিস দেখলাম একটি কর্পোরেশন আছে যে কর্পোরেশনের মাধ্যমে কিস্তিতে ট্রাক্টর বা অন্যান্য যন্ত্রপাতি দেওয়া হবে। আমার বক্তব্য হচ্ছে আমাদের গ্রামের কৃষকরা যাতে এ সম্বন্ধে ভালভাবে ওয়াকিবহাল হতে পারে সেই জন্য প্রচারের ব্যবস্থা করা দরকার। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে সরকারকে জানাতে চাই আপনারা এর বহুল প্রচারের ব্যবস্থা করুন। তারপর ছোট ছোট প্রোজেক্টের কথা বলা হয়েছে, কিন্তু বড় বড় পরিকল্পনাগুলি দেখছি বিকল অবস্থায় রয়েছে। আমার এলাকায় অর্থাৎ কালিয়াচক থানায় যে ডিপ টিউবওয়েলগুলি হয়েছে সেই ডিপ টিউবওয়েলের ঘরের দরজা, জানালা নেই এবং ইট-পাটকেল ভর্তী হয়ে রয়েছে। ইলেকট্রিকের তার রয়েছে কিন্তু ৩-৪ বছর ধরে দেখছি চালু অবস্থায় নেই। এই ডিপ টিউবওয়েলগুলি চালু হলে আমরা অনেক আগেই উন্নত ধরনের ফসল ফলাতে পারতাম। কাজেই আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি এই ডিপ টিউবয়েলগুলি যাতে অচিরেই চালু হয় তার ব্যবস্থা গ্রহণ করুন। এই প্রসংগে আমি আর একটি দুঃখের কথা জানাতে চাই। আমরা পূর্ব পাকিস্তানের সীমানার কাছাকাছি বাস করি এবং দেখতে পাচ্ছি প্রায় প্রতিদিন রাত্রে কৃষকের গরু চুরি হয়ে ওই পারে যাচ্ছে। অর্থাৎ বলতে গেলে এমন দিন যায় না যেদিন এই ধরনের ঘটনা না ঘটছে। প্রতিদিন ভোরবেলা উঠে খবর পাচ্ছি অমুক গৃহস্থের গরু চুরি হয়েছে, অমুক গৃহস্থের গরু চুরি হয়েছে। এর প্রতিকারের ব্যবস্থা যাতে ভালবাভে হয় আমি তারজন্য অনুরোধ জানাচ্ছি।

[4-15—4-25 p.m.]

আমি এখানে আর একটা কথা বলতে চাই। এখানে আনএমপ্লমেণ্ট সম্বন্ধে অনেক কথা বলেছেন। আজকে চাষীর ছেলেরা কিছু কিছু লেখাপড়া শিখছে। যারা সাধারণ শিক্ষা গ্রহণ করেছেন, তাদের যদি আজকে এমনি চাষের কাজে লাগান যায় তাহলে পুরোনো পদ্ধতিতে পুরানো জ্ঞান নিয়ে কিছু কিছু করতে পারে। কিন্তু আমার কথা হচ্ছে যারা ধরুন ক্লাস এইট কিংবা ম্যাট্রিক ক্লাস পর্যন্ত পড়েছে, তাদের যদি একটা ট্রেনিং দিয়ে দেওয়া যায় তাহলে তাদের নিজ নিজ যে জমি আছে তাতে বৈজ্ঞানিক পদ্ধতিতে চাষবাস করতে পারে এবং বাড়ীর অন্যান্য যারা আছে তাদেরও সাহায্য করতে পারে। এদিক থেকে আমার মনে হয় যারা এ রকম শিক্ষিত বেকার তার খানিকটা সমাধান হতে পারে।

তারপর শিক্ষা বিভাগ সম্বন্ধে একটা কথা উল্লেখ করতে চাই। মাধ্যমিক শিক্ষকদের সম্বন্ধে একটা আন্তরিক ব্যবস্থা করতে হবে। আন্তরিক ব্যবস্থা বলতে আমি গ্রাচুইটি পেনশন ইত্যাদির কথাই বলছি। মাধ্যমিক শিক্ষকরা পুরো বেতন সময় মত পাননা তার জন্য তাদের খুবই অসুবিধা হয়। আমরা এটা লক্ষ্য করে দেখেছি গ্রামে স্কুলগুলিতে যে সমস্ত শিক্ষকরা কাজ করেন তাঁরা সময় মত মাইনে পাননা, কারণ অধিকাংশ ছেলেরা সেখানে চাষী মজুরের ঘরের, তারা অনেক সময় কিস্তিতে বেতন দেয়, সময় চলে গেলে এক সংগে ছেলেদের মাইনে দিতে চায়। ফলে শিক্ষকদের মাইনে সময়ে দেওয়া যায় না। এটা অধিকাংশ ক্ষেত্রে ঘটে থাকে। আমি সেজন্য মাননীয় স্পীকার মহাশয় আপনার মাধ্যমে একটা রাখতে চাই এই হাউসে যে সরকার থেকে যে টাকা সাহায্য হিসাবে পাঠান সে টাকা যেন তাঁরা সময় মত স্কুলে পাঠিয়ে দেন। এই সংগে আমি আর একটা কথা বলতে চাই। প্রাথমিক শিক্ষার ব্যাপার নিয়ে অনেক আলোচনা হয়েছে। কিন্তু একটা দিক আমরা আলোচনা করিনি। প্রাথমিক স্কুলে ছোট ছোট কচি কচি ছেলে মেয়েরা পড়ে। অনেক জায়গায় দেখা যায় তাদের কোন ঘর নাই, গাছতলাতেই স্কুল বসে। আবার দেখা যায় তারা সেই ধূলিবালির মধ্যেই লেখা পড়া শিখছে, তাদের জন্য কোন স্কুল নাই, কারও বৈঠকখানায় কিংবা কোন গোয়াল ঘরে স্কুল বসে। এ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Subodh Copal Cuchhait :**

মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণ সম্পর্কে যে সরকারী প্রস্তাব বা মোশন অব থ্যাংকস আনা হয়েছে, সে সম্পর্কে আমি সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি। রাজ্যপালের ভাষণের উপর যে মোশন অব থ্যাংকস তার উপর আইনগত কিছু বিতর্ক হয়েছে। সরকার পক্ষ থেকে এবং বিরোধী পক্ষ থেকে সে সম্বন্ধে অনেক কিছু বলা হয়েছে, যদি সময় থাকে আমি পরে এ ব্যাপারে কিছু বলবো।

রাজ্যপালের ভাষণে বিভিন্ন বিষয় সম্পর্কে আলোচনা হয়েছে। মাইনরিটি, সংখ্যালঘু সম্পর্কে বিশেষভাবে বলা হয়েছে এবং অন্যান্য সমস্যা সম্পর্কেও বলা হয়েছে। তবে একটা জিনিস আমি দেখতে পাচ্ছি না। আমি মেদিনীপুরের কাঁথির লোক, সেজন্য একটা জিনিস না দেখে একটু বিস্মিত হয়েছি। আশা করেছিলাম ভাষণের মধ্যে সে জিনিস থাকবে। এটা শুধু কাঁথির কথা নয়, এটা গোটা পশ্চিম বাংলার লোক এবং ভারতবর্ষের লোক জানে। ১৯৬৭ সালে এবং ১৯৬৮ সালে কাঁথি মহকুমার যে বন্যা হয়েছিল, বহু বছরের মধ্যে এই রকম বন্যা হয় নি। আমি উত্তর বংগের বন্যার কথা শুনেছি, কোন কোন বন্ধু সেখানে গিয়েছিলেন, তাদের মুখে শুনেছি—সেখানকার লোকদের একটা অভূতপূর্ব দুর্দশার মধ্যে পড়তে হয়েছিল।

সেখানে লোক কি অভূতপূর্ব দুর্দশার মধ্যে পড়েছে তা আমি জানি। মেদিনীপুর জেলার কাঁথি মহকুমা যে কি অভূতপূর্ব দুর্দশার সম্মুখীন হয়েছে সে সম্বন্ধে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই। আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভাকে জনাতে চাই যে ১৯৬৭-৬৮ সালে যে প্রলয়ংকর বন্যা হয়েছিল তা চোখে না দেখে অনুধাবন করতে পারবেন না। পীচের রাস্তায় পর্যন্ত ৩।৪ হাত জল জমে গিয়েছিল। শুধু রাজ্যপালের নয়, ভারতবর্ষের প্রধানমন্ত্রীকে পর্যন্ত সেখানে যেতে হয়েছে। কিন্তু তার জন্য ১৯৬৭ সালে এমন কি ১৯৬৮ সালেও বিশেষ কিছু

করা হয় নি। রাজ্যপাল যিনি ছিলেন, এবং এখনও যিনি আছেন তিনি স্বয়ং প্রতিশ্রুতি দিয়েছিলেন যে বন্যা বিধ্বস্ত এলাকার ছাত্রদের মাহিনা মকুব করা হবে। সেখানে দু-দুবার প্লাবিত হয়ে গেল সেই অবস্থা সম্পর্কে তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন দুঃখের বিষয় এখনও পর্যন্ত তা রক্ষিত হল না। যাতে সেখানে শিক্ষকদের মাহিনা ২।৩ মাসের মধ্যে পৌঁছায়—স্কুলের কর্তৃপক্ষ তো এখনও আদায় করতে পারে নি যার ফলে শিক্ষকরা মাইনে পাচ্ছে না ১০।১১ এমন কি ১৪ মাসের মাইনে বাকী আছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, যে প্রতিশ্রুতি রাজ্যপাল দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি যাতে রক্ষিত হয় তার ব্যবস্থা করবেন। তাতে শুধু স্কুলগুলি নয় বহু দরিদ্র ছাত্র যাদের পড়া বন্ধ হয়ে গেছে তারা তাহলে পড়াশুনা করতে পারে। তার সংগে যে বন্যা হয়েছিল বন্যার সময় এবং আগে যে মন্ত্রিসভা শপথ গ্রহণ করবার পর নোটিশ গিয়েছিল মন্ত্রিসভা একটা সিদ্ধান্ত নিয়েছিল যে এখানে সার্টিফিকেট জারি হবে না—সেই খবর সেখানে পেঁাছায় নি—এখানে অবিলম্বে যাতে ঐ সার্টি-ফিকেট জারি বন্ধ করা যায় তার ব্যবস্থা করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন রাজ্যপালের শাসনের সময় যে পরিমাণ সাহায্য উত্তরবংগে দেওয়া হয়েছিল সেটা অতি অল্প, মেদিনীপুর জেলার কাঁথি মহকুমায় যে সাহায্য দেওয়া হয়েছিল সেটাও অতি অল্প, হাউস বিল্ডিং লোন, এবং অন্য ব্যাপারে যে টাকা দেওয়া হয়েছিল তা অতি অল্প এবং যাও বা দেওয়া হয়েছিল তা সরকারী আমলাদের এবং কংগ্রেসী অঞ্চল প্রধান যারা রয়েছেন তাদের জন্য সেখানে ঘুষের রাজত্ব চলেছে। ১০০ টাকা আদায় করতে ১০, ২০, ৫০ টাকা ঘুষ দিতে হয়েছে। এমন কংগ্রেসের প্রতিবাদ করা তো দূরের কথা তারা তাতে সহযোগিতা করেছে। এই রকম অভিযোগ আছে যে এই সব ব্যাপারে কতক অঞ্চল প্রধানদের যোগ আছে, এমন কি তাতে ভাগ থাকতে পারে। সেখানে হাজার হাজার লোকের ঘর ভেংগে গেছে, সেখানে অবিলম্বে সাহায্য দেওয়া দরকার। সেখানে বন্যা হবার ফলে চাষীরা চাষ করতে পারছে না জলাভাবে। সেই সমস্ত সমস্যা কিভাবে সমাধান করা যায়—সেখানে স্যালো টিউবওয়েল করে, ডিপ টিউবওয়েল করার চিন্তা করেন এর জন্য আমি বর্তমান যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করবো। আমি একজন পি এস পি সদস্য, নির্বাচনে আমরা প্যাক্ট করেছি এবং যুক্তফ্রন্ট সরকারে আমরা প্রকাশ্যভাবে যোগদান করেছি। আমরা জানতে পেরেছি যে জনতা চায় যুক্তফ্রন্ট সরকারকে—যুক্তফ্রন্ট মানে জনতার ফ্রন্ট। তাই জনতা আজকে যুক্তফ্রন্ট সরকারকে ভোট দিয়েছে। ফেব্রুয়ারীতে না হয়ে যদি নবেম্বর মাসে ইলেকশন হোত তাহলে তারা ঐ ৫৫টাও পেতেন না—তার চেয়েও কম পেতেন। যুক্তফ্রন্ট সরকার জনতার আশা-আকাঙ্খার প্রতিফলন করবে বলে আমরা যুক্তফ্রন্ট সরকারে যোগদান করেছি। এখানে আইনগত বিতর্ক বহু আলোচিত হয়েছে—তার জন্য দীর্ঘ সময় নিয়ে আমি বলতে চাই না· আমি আপনার কাছে এই কথা বলতে চাই যে সেদিন যে রুলের কথা বললেন সে মোশন অব থ্যাংকসের মধ্যে ঐ একটি কথা থাকবে আর কিছুই থাকবে না—কিন্তু এ রকম নজীর ভারতবর্ষে না থাকলেও পৃথিবীর অন্যান্য দেশে, বৃটিশ পার্লামেন্টে এরকম নজীর আছে, আমাদের বিরোধী দলের সদস্য যে বলেছেন পৃথিবীতে এমন কোন নজীর নাই—আমি জানি এ রকম নজীর অন্যান্য জায়গায় আছে যে মোশান অব থ্যাংকসে অন্যান্য শব্দ যোগ করা যায়।

এবং মোশন অব থ্যাঙ্কসে স্টেটমেন্ট অব ফ্যাক্টস দেওয়া হয়েছে—তাতে বলা হয়েছে যে রাজ্যপাল এটুকু বাদ দিয়ে ভুল করেছেন। এটা কোন কন্ডিসন্যাল নয়। সুতরাং প্রস্তাবের মধ্যে অন্যায় কিছু হয় নি। আমার যতটুকু জানা আছে কনস্টিটিউসন অব ইন্ডিয়া, তাতে

১৬১এ ডিস্কিসানের কথা স্পেসিফিক্যালি বলা আছে যে কি কি ডিস্কিসান আছে। এ ছাড়া আর কোন ডিস্কিসান নেই। সুতরাং ইচ্ছানুযায়ী তিনি তাঁর ভাষণ পড়বেন এ ডিস্কিসান তাঁর নেই। অতএব 'দো' বলে যে কথাটা বলা হয়েছে সেটা অন্যায় হয়েছে বলে আমি মনে করি না। আমি সর্বান্তঃকরণে এই প্রস্তাবটা সমর্থন করছি।

[4-25—4-35 p.m.]

**Shri Mohammad Idrish Ali :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একজন নূতন সদস্য। আমাদের রাজ্যপাল এই সভায় যে ভাষণ দিয়েছেন তার প্রতি দৃষ্টি দিলে দেখা যায় যে তাতে বিশেষ কোন আশার আলো নাই এবং হতাশায় পরিপূর্ণ। এ সম্বন্ধে সমালোচনার পূর্বে আমি আমার কন্সস্টিটিউয়েন্সী সম্বন্ধে ২।১টা কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে মুর্শিদাবাদ এক সময় বাংলা, বিহার উড়িষ্যার রাজধানী ছিল। যদিও আজ তা নাই তথাপি এই ঐতিহাসিক স্থান পরিদর্শন করবার জন্য ভারত তথা বিশ্বের বহু দেশ থেকে পর্যটক আসেন—কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যারা ঐ সমস্ত ঐতিহাসিক দ্রষ্টব্য স্থানগুলি দেখতে আসেন—পরিদর্শনের পর সেখানে তাদের থাকবার কোন ব্যবস্থা না থাকায় ভীষণ কষ্ট পান। কাজেই আমি আপনার মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ জানাই যাতে মুর্শিদাবাদ তথা লালবাগ সহরে একটা টুরিস্ট লজ স্থাপন করা হয়। যেখানে বিভিন্ন দেশের লোকেরা এসে থাকতে পারেন। এবং মুর্শিদাবাদ পরিদর্শন করতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন মুর্শিদাবাদের নাম ইতিহাসে একটা বিরাট অংশ জুড়ে আছে—কিন্তু সেই মুর্শিদাবাদ তথা লালবাগ সহরে আজ পর্যন্ত একটা ডিগ্রী কলেজ নাই। সেখানে ডিগ্রী কলেজ না থাকা বাংলা তথা ভারতবর্ষের একটা কলঙ্ক। আমার মনে হয় বাংলাদেশে এমন কোন সাবডিভিসন নাই যেখানে আজ পর্যন্ত ডিগ্রী কলেজ হয় নাই। একমাত্র লালবাগই তার জলন্ত ব্যতিক্রম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে লালবাগে যে সমস্ত গরীব অধিবাসী আছে এবং গভর্নমেন্ট কর্মচারী আছে যারা অল্প মাইনে পায়, তাদের ছেলেমেয়েদের শিক্ষার জন্য ডিগ্রী কলেজ না থাকায় কি প্রতিবন্ধকতার সৃষ্টি হয় সে সম্বন্ধে বুঝিয়ে বলার প্রয়োজন নাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে মুর্শিদাবাদ তথা লালবাগ সহর অতি প্রাচীন সহর এবং সেই সহরে নবাবী আমলে ইরিগেসনের জন্য ক্যানেলের ব্যবস্থা ছিল। কিন্তু অতীব দুঃখের বিষয় যে সেই নবাবী আমল চলে গেছে এবং এখন ঐ সমস্ত ক্যানেল অর্থাৎ ড্রেনেজগুলি মজে যাওয়ায় মুর্শিদাবাদ বর্তমানে বসবাসের অনুপযোগী হয়ে পড়েছে। কাজেই আমি যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ জানাই যাতে তারা মুর্শিদাবাদের প্রতি—অর্থাৎ লালবাগের প্রতি অনুগ্রহ করে মজে যাওয়া ড্রেনেজগুলি আবার সংস্কার করার ব্যবস্থা গ্রহণ করেন এবং জন বসবাসের উপযোগী করে তোলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লালবাগ সহরে আজ পর্যন্ত সাবডিভিসন্যাল হাসপাতাল স্থাপন হয় নাই। আমি জানি প্রত্যেক সাবডিভিসনে একটা করে সাবডিভিসন্যাল হাসপাতাল হয়েছে কিন্তু লালবাগে যে একটা হাসপাতাল কংগ্রেসী আমলে করবার চেষ্টা করা হয়েছিল (ফয়েজবাগে); সেই হাসপাতাল যুক্তফ্রন্ট সরকার ক্ষমতায় আসবার পর গড়িমসি করায় হয় নি। এক্ষণে সেটা স্থাপন করার যদি ব্যবস্থা করা হয় তাহলে মুর্শিদাবাদের লোক যুক্তফ্রন্ট সরকারের প্রতি পূর্ণ সমর্থন জানাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণ সম্বন্ধে সমালোচনা করতে গিয়ে

প্রথমেই চোখে পড়ে যে ল্যান্ড রিফর্ম অ্যাক্ট যেটা কংগ্রেসী আমলে পাশ হয়েছিল এবং পি ডি এফ সরকার ভূমিহীন কৃষকদের মধ্যে চিরস্থায়ীভাবে ভূমি বণ্টনের ব্যবস্থা করেছিলেন যুক্তফ্রন্ট সরকার সে সম্বন্ধে কোন নীতি অবলম্বন করেন নাই।

রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই একসেস ল্যান্ড, ভূমিহীনদের মধ্যে কিভাবে বণ্টন করা হবে? বর্তমানে যে অবস্থা দেখা যাচ্ছে তাতে মনে হয় ঐ ভূমি বণ্টনের ব্যাপারে—জে এল আর ও তহশীলদার গণকমিটির লোকেরা ছিনিমিনি খেলতে সুরু করেছেন। এবার একজন কৃষককে দেওয়া হল, পরের বার আর একজনকে দেওয়া হল। এর ফলে কৃষকরা ইনসেনটিভ পাচ্ছে না। কাজেই যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করি যেমন পি ডি এফ সরকার যে নিয়মে খাসভূমি স্থায়ী বন্দোবস্ত করবার চেষ্টা করেছিলেন সেই ধরনের চিরস্থায়ী বন্দোবস্তের ব্যবস্থা গ্রহণ করেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ পর্যালোচনা করলে দেখা যায় এই ভাষণে হতাশা ছাড়া আশার আলো নাই। এই ভাষণের ১২ দফার প্রতি দৃষ্টিপাত করলে দেখা যাবে যে, "নবগঠিত সরকার জনগণকে এই আশ্বাস দিচ্ছে যে জনগণের আইনসঙ্গত কোন গণতান্ত্রিক আন্দোলনের ব্যাপারে বাধা দেবেন না"। কিন্তু দুঃখের বিষয় এই যে "আইন সম্মত" কথাটা লেখা হয়েছে ওটা একটা আবরণ মাত্র। উদাহরণস্বরূপ বলা যেতে পারে—কলকাতা এবং দুর্গা-পুরে যে সমস্ত ঘটনা ঘটল ঐ ভাষণের ইঙ্গিতেই ঘটেছে। দেখা যাচ্ছে চতুর্দিকে অগণতান্ত্রিক ঘটনা ঘটছে এবং গণকমিটি ইতিমধ্যেই কোথাও কোথাও আন্দোলন সুরু করে ফেলেছে—তাতে দেশে অরাজকতা সৃষ্টি হয়েছে। দেশে আইন-শৃংখলা ভেঙ্গে পড়েছে। রাজ্যপালের ইঙ্গিতই স্পষ্ট হয়ে ফুটে উঠেছে। পরবর্তী ১৫, ১৬, দফায় বলা হয়েছে, পল্লী অঞ্চলে প্রার্থমিক শিক্ষার ব্যবস্থা করা হবে এবং প্রাথমিক শিক্ষকদের গ্র্যাচুইটি এবং তাঁদের পরিবারদের পেন্সন দেওয়া হবে। ভাল কথা। কিন্তু সরকারের সঙ্গে সঙ্গে এটাও চিন্তা করা উচিত যে পল্লীগ্রামে বহু নতুন প্রাইমারী স্কুল খোলা হয়েছে এবং দু তিন বছর ধরে চালিয়ে আসছে, সেই সমস্ত নতুন স্কুলগুলি যদি মঞ্জুরী না পায় তাহলে গ্রামে শিক্ষা বিস্তার কি বন্ধ হয়ে যাবে না? যুক্তফ্রন্ট সরকারের আমলেই নতুন স্কুলের মঞ্জুরী বন্ধ হয়ে গিয়েছে। নির্বাচনে দেখা গিয়েছে, স্কুলের মাস্টাররা—যথা প্রাইমারী শিক্ষক এবং মাধ্যমিক শিক্ষক বিশেষভাবে নির্বাচনে অংশ গ্রহণ করেছিলো। সেইজন্য এই সরকারের লক্ষ্য ছিল কি করে এদেরকে সন্তুষ্ট করে পরবর্তী ইলেকসনে পুনরায় জেতা যায়। সেইজন্য ১৭ দফায় শিক্ষকদের একই বেতনক্রম নির্ধারণ প্রস্তাব করা হয়েছে। কিন্তু যে সমস্ত এলাকায় কলেজ নাই সেখানে নতুন কলেজ খোলার কোন ব্যবস্থা অবলম্বনের কথা ভাষণে নাই। কলেজ কতগুলো জায়গাতেই বা আছে। এ থেকে মনে হয় যুক্তফ্রন্ট সরকার জনসাধারণকে কেবল ভাঁওতা দেবার চেষ্টা করেছেন এবং তারা এই সমস্ত সুবিধাবাদি লোকদের সুযোগ সুবিধা দিয়ে সন্তুষ্ট করে হাতে রাখতে চাইছেন। এটা যেন সরকার মনে রাখেন জনসাধারণ তাদের কর্যকলাপের প্রতি সতর্ক দৃষ্টি রাখছেন। যদি জনগণের অধিকার ক্ষুণ্ণ হয়, তাদের আশা-আকাঙ্খা পূরণে এই সরকার ব্যর্থ হন তাহলে জনগণ তাদের রেহাই দেবেন না। তাঁরা আবার ওদিক থেকে (সরকার পক্ষের আসন দেখাইয়া) সরিয়ে এদিকে (বিরোধী পক্ষের আসন দেখাইয়া) এনে বসাবেন। এটা মনে রেখে যুক্তফ্রন্টে ৩২ দফা কর্মসূচী কার্যকরী করা উচিত। যুক্তফ্রন্ট তো সরকার গঠনের সঙ্গে সঙ্গে এক দফা ভঙ্গ করে ফেলেছেন এবং আরও ৩১ দফা ভঙ্গ করবার জন্য চাতুর্যপূর্ণ ভাষণ রচনা করেছেন যাতে কেন্দ্রের উপর দোষারোপ করে এবং সংবিধানের উপর দোষ চাপিয়ে নিস্কৃতি পাওয়া যায়।

[4-35—4-45 p.m.]

**Shri Sarat Sardar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জানিয়ে আমি কয়েকটা কথা এই হাউসের সামনে রাখতে চাই। পশ্চিম বাংলায় ২৪-পরগনা জেলার সাধারণ ভাগচাষী, খেটে-খাওয়া মানুষের যে কি অবস্থা তা আমি এই মধ্যবর্তী নির্বাচনের সময় প্রচার করতে গিয়ে

দেখেছি যে সেখানে পৌষ মাসে অনেক লোকের খাওয়া হয় নি। ২০ বছর অতীত হয়ে গেল, অথচ আজ পর্যন্ত সুন্দরবনের বিস্তৃত এলাকায় কোন জলনিকাশী ব্যবস্থা নেই। এখানে সমস্ত খেনো জমির উপর লোনাজল বাড়ি হয়ে আছে। অনতিবিলম্বে সে সমস্ত জায়গায় জলনিকাশী ব্যবস্থা না করলে আগামী বছরে ফসল হবার সম্ভাবনা নেই। কারণ লোনাজল, বিষাক্ত জল এবং ঐ জল থাকলে ধান হয় না। সেখানে অনেক মানুষের কাজ নেই, বেকার সমস্যায় তাদের অনাহারে দিন কাটাতে হচ্ছে। তাই আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে এখানে এখুনি টি আর-এর কাজ করা হোক যাতে তারা খেটে জীবনযাপন করতে পারে। মাঘ মাসে সন্দেশখালির দক্ষিণ সীমায় পোড়াকাটিতে নির্বাচনী সভা করতে গিয়ে দেখলাম যে কংগ্রেসীরা বলছে যে এখানে আমাদের নির্বাচনী সভা হবে তোমরা ৪টার পর জনসভা করবে। ৪টার পর আমরা যখন বললাম, তখন তারা বললেন যে এখানে জনসভা করতে দেওয়া হবে না। তারপর আমরা সেই স্কুলের পশ্চিমের মাঠে গিয়ে জনসভা আরম্ভ করলাম। কিন্তু সেখানে গিয়ে তারা আসুরিক কাণ্ড আরম্ভ করল এবং আমাদের মাইকের তার ছিঁড়ে দেবার চেষ্টা করল। আমরা তাড়াতাড়ি মাইকের তার সরিয়ে নিলাম। আমরা যখন চলে যাচ্ছি তখন তারা জোর করে আমাদের গায়ে ঠেলা মারতে আরম্ভ করল। এইভাবে তারা আমাদের দেশে গণতন্ত্রের আদর্শ দেখিয়েছে। সেখানে বর্তমানে যারা যুক্তফ্রন্টের পক্ষে ভোট দিয়েছিল তাদের উপর তারা নানা রকম অত্যাচার করার চেষ্টা করছে। সেই পোড়াকাটির হাসপাতালে যে একজন মহিলা চাকরী করেন তার উপর কংগ্রেসীরা অত্যাচার আরম্ভ করেছে। তিনি আমাদের আলিমুদ্দিন স্ট্রীটের পার্টির অফিসে এসে—যেখানে আমি থাকি—আমাকে জানালেন যে আমার উপর কংগ্রেসীরা হামলা সুরু করেছে এবং বলছে যে তুমি পোড়াকাটির সর্বনাশ করেছো।

আমি সেখানে বললাম আপনি তো নির্বাচন করতে যান নি, আপনি সেখানে নিজের পেটের জন্য বা বাঁচার জন্য চাকরী করতে গিয়েছেন, আপনি সেখানে কিছুই করছেন না তাহলে আপনার উপর আক্রমণ কেন? এইভাবে সেই ভদ্রমহিলা আমাকে বললেন যে আমি মেয়েছেলে, আমি ঝগড়া করতে চাই না অথচ তারা আমার উপর আক্রমণ চালাচ্ছে, এইভাবে আমি সেখানে থাকতে পারছি না, আপনি দয়া করে এটা গিয়ে বলবেন। এইভাবে কংগ্রেসীরা একদিকে বিনা দোষে দোষারোপ করছেন অন্যদিকে অহিংসা পরম ধর্ম এই নীতি প্রচার করে বেড়াচ্ছেন। তারপর সন্দেশখালি কেন্দ্রের নেজাগ অঞ্চলের অধিবাসীদের মনে একটা বিষয়ে আক্ষেপ রয়েছে, সেটা হচ্ছে দক্ষিণ খাটালা বলে যে গ্রামের নাম সেখানে কংগ্রেসীরা সেই নাম ডুবিয়ে দিয়ে নেজাদ বলে নাম করেছেন, অথচ সেটার নাম দক্ষিণ খাটালা ৫ নং। কংগ্রেসীরা নেজাগ বলে ঘোষণা করেছেন এবং রেজিস্ট্রী করেছেন। আমি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের কাছে তাদের সেই বিক্ষোভের কথা জানিয়ে যে নাম আছে সেই আখাতলা বলে যাতে নাম হয় তার জন্য আবেদন করছি। স্যার, সন্দেশখালি থেকে কংগ্রেসীরা ২।৩ বার নির্বাচিত হয়ে এসেছেন। ওখানে ধুলিয়াখাল বলে যে একটা জল নিকাশের পথ আছে সেই পথটা সম্বন্ধে তারা নির্বাচনের সময় বলে এসেছিলেন যে নির্বাচন হয়ে গেলেই ধুলিয়ার খাল সংস্কার করা হবে যাতে করে ভালভাবে চাষ আবাদ করা যায় তার জন্য ব্যবস্থা করা হবে। সেই ধুলিয়ার খাল সংস্কার করা হয় নি যার ফলে ঐ এলাকার সমস্ত জমিতে জল নিকাশের অভাবের জন্য ভালভাবে চাষ আবাদ হয় নি। বোয়ার-মারি অঞ্চলের মটবারি ও ফরিয়া বলে যে গ্রাম আছে সেই সমস্ত গ্রামগুলিতে বর্ষার সময় অতিরিক্ত জল হয়, সেজন্য সেখানে চাষ আবাদ ভাল হয় না, গত বছরও হয় নি। তারা আমাদের কাছে আবেদন করেছে যে আপনারা অন্ততঃ আমাদের যুক্তফ্রন্ট সরকারকে বলবেন যে এর একটা ব্যবস্থা যদি না করা হয় তাহলে চাষ আবাদ হবার কোন উপায় থাকবে না—এ আবেদন তাদের অনেক দিনের কিন্তু কংগ্রেসীবাবুরা সেখান থেকে ভোট নিয়ে এই আইনসভায় এসেছেন অথচ তার ব্যবস্থা আজ পর্যন্ত করেন নি এই হচ্ছে সেখানকার অবস্থা। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

माननीय अध्यक्ष महोदय, राज्यपाल की स्पीच मैंने सदन में सुनी और पढ़ी भी। इसके पढ़ने के दौरान और सुनने के दौरान, मेरी समझ में जो बात आई, उसे मैं आपके माध्यम से मंत्रीमण्डल के सामने—जन-साधारण के सामने रखना चाहूँगा। स्पीच में सिवाय सेन्टर के दोष देने के—कांग्रेस के दोष देने के—निर्माणात्मक क्या कार्य किया जानेवाला है, उसके बारे में कोई खास इंगित नहीं है। इस स्पीच में जन-साधारण की दोहाई देनेवालों ने कहीं भी यह नहीं बताया कि जन-साधारण की दोहाई देकर निर्वाचन के दौरान, बंगाल देश की जनता की भलाई—यहाँ के जन-साधारण की भलाई कैसे करेंगे ?

माननीय अध्यक्ष महोदय, एक बात मै संयुक्त मोर्चे के सदस्यों से कहना चाहता हूँ। आज आप लोग सरकारी बेंच पर बैठनेवाले है। अगर सरकारी बेंच पर बैठे है, तो आप लोगों को विरोधी पक्ष की बातों को सुनने का हौसला रखना चाहिए। आप लोगों को धैर्य रखना चाहिए। नत रहना चाहिए। धैर्य रखकर विरोधी पक्षों की बातों को सुनना चाहिए। उन्मत्त होकर, अराजकता फैलाकर अपनी ही बातें सुनाने को सुदक्ष नीति नही कहते। यह तो गण-तंत्र की पद्धति नही है। आज आप उधर बैठे है—कल हम भी उधर बैठ सकते है। किन्तु आज सरकारी बेंचो पर बैठ कर आप लोग जो कर रहे है, उससे तो खुद का विनाश कर रहे है—इस राज्य का विनाश कर रहे हैं—गणतंत्र का विनाश कर रहे है। मेरी पार्टी का भी २० वर्षों तक यहां शासन था। —————(व्यवधान) मेरी बातो को आप लोगों को सुनना होगा। अगर मेरी बात को आप लोग नही सुन सकते हैं, तो मै कहूँगा, आपमें धैर्य नहीं है। अध्यक्ष महोदय, मै कहना चाहता हूँ कि मुझे भी इस सदन में बोलने का अधिकार है। हमें भी बोलने देना होगा। हम अपनी बात इस मंत्रीमण्डल को सुनाना चाहते हैं।

(व्यवधान)

**Mr. Speaker :** ওঁকে বলতে দিন।

**Shri Deokinandan Poddar :** यह मंत्रीमण्डल संसदीय गणतंत्र के आधार पर गठित हुआ है। यह बात भुला देने से इस राज्य का कल्याण नही होगा। आप लोग चाहते है कि आप ही लोग यहाँ पर बैठें और कोई दूसरी जमात का यहाँ न बैठे तो यह बात अच्छी नही है। अगर कांग्रेस चाहती, तो भारतवर्ष में संसदीय गणतंत्र नही पनप सकता था। कांग्रेस ने ही संसदीय गणतंत्र का जन्म यहाँ दिया है।

**Mr. Speaker :** Mr. Deokinandan, please address the Chair. Don't look at them.

**Shri Deokinandan Poddar :** माननीय अध्यक्ष महोदय, तो मै आपसे अर्ज करते हुए, आपके माध्यम से संसदीय गणतंत्र के बारे में ट्रेजरी वेंच के भाईयों मे चन्द बातें कहना चाहता हूँ। यहाँ की जनता के सामने—इस मंत्रीमण्डल के सामने—जन-साधारण के सामने कुछ बातें रखना चाहता हूँ। हम या किसी दूसरी जमात के सदस्य निर्वाचित होकर यहाँ आए हुए हैं। भिन्न भिन्न दल के लोग यहाँ निर्वाचित सदस्य के रूप में आये हुए हैं। सभों ने जन-साधारण की दोहाई देकर वादा किया है कि देश की भलाई करेंगे—प्रदेश की भलाई करेंगे—जनता की भलाई करेंगे। हम भी एक ही चीज चाहते हैं—देश की भलाई करना—प्रदेश की

भलाई करना—जन-साधारण की भलाई करना। हम यही कहेंगे कि कांग्रेस का भला हो, उसके साथ साथ संयुक्त मोर्चे का भी भला हो। इस स्पीच से मालूम पड़ता है कि सन् १९६६ में ३७ कारखानें बन्द हुए। सन् १९६७ में १०२ कारखानें बन्द हुए और १९६८ में १४९ कारखानें बन्द हुए। संयुक्त मोर्चे के ९ महीने के शासनकाल में इस प्रदेश में किस तरह अव्यवस्था फैली—किस तरह जनता में आतंक फैला, किस तरह घेराव हुए, उसको देखते हुए यहाँ की साधारण जनता—व्यवसायी वर्ग डरा हुआ है, उसका उदाहरण आपके सामने है। ३७ कारखाना बन्द होने की संख्या से १०२ तक पहुँच गई। आज बंगाल प्रदेश को व्यवसायी वर्ग इण्डस्ट्रियलिस्ट की भलाई—जन-साधारण की भलाई यहाँ कैसे हो सकता है? उनको यह सन्तोष कैसे होगा कि हमारी भलाई कौन करेगा? हमारी सुरक्षा कौन करेगा?

आज हमारे मंत्रीमण्डल संयुक्त मोर्चे के नेतागण जनता में जो भाषण देते है, वह बड़ा ही आपत्तिजनक होता है। वह भाषण संविधानिक नहीं होता है। ये लोग संविधान को भी नही मानते हैं। मेरा कहना है कि जब संविधान को नही मानते तो संविधान की शपथ लेकर यहाँ क्यो बैठे हुए है? हमने संविधान के अन्तर्गत शपथ ली है कि हम देश की रक्षा करेंगे—जन-साधारण की रक्षा करेंगे। जब हम संविधान को नही मानेंगे, संविधानिक तरीके से नही बोलेंगे तो फिर किस तरह से जनता को आश्वासन दे सकेंगे कि हम जन-साधारण की रक्षा करेंगे? जनता तो देश की तरक्की चाहती है—प्रदेश की तरक्की चाहती है, साथ ही साथ जनता यह भी चाहती है कि जो भी शासकीय मण्डल हो कोई भी पार्टो शासन करे, वह उनके मान-सम्मान और जान की रक्षा करे। आज आप देखेंगे कि सब तरफ अराजकता फैली हुई है। एक ही नारा लगाया जाता है। बुरा मानने की जरूरत नही है। हो सकता है तो दूसरे ढग के लोग हो जो बदमाशी कर रहे है और यहा गुण्डागर्दी फैला रहे है और कहते है—दिने होवे अमादेर राज्य। अरे भाई! राज्य तो जनता का है। संसदीय गणतंत्र में हर आदमी को, हर इन्सान को वोट देने का अधिकार है। एक वोट देने से राज्य बनता है और एक वोट देने से राज्य बिगड़ता है। राज्य तो आपका है—जन-साधारण का। तो क्या राज्य में अराजकता फैलाना, कत्लेआम करना ठीक है?

नक्शल पंथियों के बारे में संयुक्त मोर्चा के भाई कहते है कि उनके साथ कांग्रेसी मिले हुए है। उनके साथ मिल कर कांग्रेसी लोग युनिवर्सीटी में गोलमाल कर रहे है। लेकिन म कहना चाहता हूँ, मत्रीमण्डल से, संयुक्त मोर्चा के भाईयों से—उनको क्या इन्टरेस्ट था, उनको क्या जरूरत थी—कत्लेआम करनेवालों को, जन-संहार करनवालों को पोलिटिकल लीडर कह कर पोलिटिकल लीडर की श्रेणी में लाने की। संयुक्त मोर्चा के नेतागण कहते है कि तुम लोग काम करो, हम तुम्हारे पीछे है। युक्त फ्रान्ट के ९ महीने के शासनकाल में नक्शल पंथियों का जन्म हुआ और इन लोगों ने गोलमाल किया। बीच में ये क्यों दब गए थे और आज आज संयुक्त मोर्चा का शासन होने पर ये फिर क्यों उमड़ आए? इनको क्यों नही दबाया जाना है? आज पोलिटिकल टण्ट देकर कहा जाता है कि कम्युनिस्ट पार्टी का उसमें हाथ नही है। लेकिन मै देखता हूँ कि हमारी सरकार इमे मदद कर रही है।

इस मंत्रीमण्डल द्वारा आज पुलिस निष्क्रिय की जा रही है। पुलिस भी समझती है कि जब हमको निष्क्रिय किया जा रहा है, तो फिर क्या करना है? लेकिन मं कहना चाहता हूँ कि जब पुलिस को निष्क्रिय किया जा रहा है तो शासन को कौन सम्भालेगा? जब पुलिस

निष्क्रिय रहेगी तो प्रदेश में अमन-व्यवस्था कौन करेगा ? अगर पोलिटिकल पार्टी के वर्कर ही शान्ति नहीं कर पायेंगे तो जनतंत्र का क्या होगा ? वे दूसरी पार्टी को कैसे पनपने देंगे। उनके लिए तो वही आदमी—वही जमात न्यायसंगत कार्य करेगा जो उनके द्वारा संचालित हो, जो उनके जमात से संबंधित हो या जो उनके मेम्बर हों। जो उनके द्वारा संचालित संस्था न हो, जिस जमात में इनका कोई इन्टरेस्ट न हो, उनके मेम्बरों के साथ क्या न्याय कर पायेंगे ? क्या उनके वालंटियर दूसरी जमातवालों के साथ न्याय करेंगे ? मैं भी एक पोलिटिकल पार्टी से संबंध रखता हूँ। हर आदमी अपनी पार्टी को पहले देखता है, दूसरे को पीछे। अगर पुलिस निष्क्रिय की जाती है, अगर न्यायालय में विश्वास नहीं मानते, अगर उच्च न्यायालय में विश्वास नहीं मानते—सर्वोच्च न्यायालय में विश्वास नहीं मानते, तो फिर क्यों पुलिस के लिए और इन न्यायालयों के लिए खर्च किया जाता है ?

तो माननीय उघ्यक्ष महोदय, मैं आपसे सिर्फ यह कहना चाहता हूँ—जन-साधारण के सामने, मंत्रीमण्डल के सामने प्रार्थना करना चाहता हूँ कि जनता को विवश न किया जाय। उनमें आतंक न फैलाया जाय। जनता म अमन-चैन की भावना—जनता की भलाई की व्यवस्था कैसे की जाय, प्रदेश की भलाई कैसे की जाय इस ओर घ्यान देने की जरूरत है। इस तरह के जो उत्तेजनात्मक भाषण दिए जाते हैं, प्रचार किए जाते है, उसे बन्द किया जाना चाहिए। अगर बन्द नहीं किया गया तो संसदीय गणतंत्र का विनाश निश्चित है, संयुक्त मोर्चा का पश्चिम बंगाल में विनाश निश्चित है।

**Shrimati Nanda Rani Dal:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে রাজ্যপালের ভাষণ সহ মাননীয় সদস্য শ্রীরবীন মুখার্জী যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থণ করতে গিয়ে কয়েকটি কথা এই হাউসের সামনে রাখতে চাই। স্যার, বাংলা দেশে শতকরা ৮০ ভাগ হচ্ছে কৃষক, দীর্ঘ ২০ বছর ধরে বাংলা দেশের কৃষকরা অবহেলিত হয়ে আছে। বাংলা দেশের খাদ্য সংকটের সমাধান করতে হলে কৃষকের স্বার্থ এবং তার সেচের ব্যাপারে আমূল সংস্কার করা দরকার। কারণ আমরা জানি বাংলা দেশে যে জমি আছে সেই জমি কৃষকরা চাষ করে যায় কিন্তু প্রয়োজনমত জল তারা পায় না। তাই আমি যুক্তফ্রন্ট সরকারের কাছে আবেদন করবো তাঁরা যেন ব্যাপক সেচ পরিকল্পনা গ্রহণ করেন। গ্রামের দিকে যে ডিপ টিউবওয়েল চালু আছে, আমরা দেখেছি সেই ডিপ টিউবওয়েলের জল গরীব চাষীরা এক ছটাকও পায় না এবং সেই ডিপ টিউবওয়েলের জল বন্টন করার ব্যাপারে গ্রামের দিকে যে গ্রাম্য কমিটি গঠণ করা হয়েছে সেই গ্রাম্য কমিটিতে কংগ্রেসের মাতব্বররা আছেন, কংগ্রেসী মাতব্বররা গ্রামের কৃষকদের আগে জল না দিয়ে জোতদার জমিদারদের আগে জল বন্টনের নির্দেশ দেন। তাই, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারের কাছে দাবী করবো যে গ্রামের কৃষকরা যাতে বিভিন্ন উপায়ে জল পান তার ব্যবস্থা করতে হবে। স্যালো টিউবওয়েল সম্পর্কে যে স্কীমের মাধ্যমে গরীব কৃষক ভাগচাষী, তারা অল্প জমির মালিক, তারা সেচ পায় না। তাই এই স্কীমটাও পরিবর্তন করা দরকার। স্যার, আপনি জানেন যে ঘাটাল থানার, ঘাটাল সাব ডিভিশন দীর্ঘদিন থেকে অবহেলিত, গত বছর ভোটের সময় দেখেছি সেখানে কংগ্রেসী বন্ধুরা একথা বলেছেন যে যদি কংগ্রেসকে ভোট দাও তাহলে এখানে কলেজ হবে, তাহলে ঘাটাল সাবডিভিশন হাসপাতাল হবে। কিন্তু, মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঘাটালের মানুষরা জানে ভোটের আগে কংগ্রেসী বন্ধুরা এসব কথা বলে থাকেন। যদি তাঁদের জনসাধারণের সেবা করার উদ্দেশ্য থাকতো তাহলে ভোট নয়, দেশকে সেবা করার দিকে তাঁরা এগিয়ে যেতেন, তাহলে ঘাটাল সাবডিভিশন হাসপাতাল ২০ বছর আগেই করতে পারতেন। আমি আর একটি কথা, অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে হাউসের সামনে

রাখতে চাই, আপনি জানেন পশ্চিমবঙ্গে যে বন্যা হয়েছিল সেই বন্যার হাত থেকে ঘাটাল সাবডিভিশনের মানুষ রেহাই পায়নি। একদিকে দামোদর অপর দিকে কংসাবতী তারপরে বৃষ্টির জল এই মিলে ঘাটাল সাবডিভিশনের সাধারণ মানুষ দু'তিন মাস বন্যার কবলে পড়ে সর্বস্বান্ত হয়েছে। যে রিলিফ সরকার পক্ষ থেকে দেওয়া হয়েছিল তাও নির্বাচনের আগে বন্ধ করে দেওয়া হয়েছে। তাই আমি যুক্তফ্রন্ট সরকারের কাছে দাবী করবো যে যে সমস্ত রিলিফ দেওয়া হোত তা সামান্য, সেই রিলিফ বন্ধ করে দেওয়া হয়েছে, তা যেন আবার চালু করা হয়।

[4-55—5-05 p.m.]

কৃষকরা যাতে আমন ফসল তোলা পর্যন্ত স্বাভাবিকভাবে সাহায্য পায় তার জন্য অনুরোধ করছি। ঘাটাল হাসপাতাল ১৯৬১ সালে স্থাপিত হয়েছে। সেই কলেজ সম্বন্ধে আজকে দুঃখের সঙ্গে বলছি যে তারা সরকার থেকে কোন সাহায্য পান না। সেই কলেজ যাতে পূর্ণাঙ্গভাবে গড়ে ওঠে এবং ঘাটাল সাব-ডিভিসনের ছেলে মেয়েরা যাতে পড়ার সুযোগ পায় সেই দিকে দৃষ্টি দেবেন। তারপর বন্যায় যে সমস্ত ঘরবাড়ী পড়ে গিয়েছিল সেক্ষেত্রে দেখছি গ্রামের অঞ্চল প্রধানের রিপোর্টের উপর ভিত্তি করে সাহায্য দেওয়া হয়। আমরা দেখেছি যাদের ঘর পড়ে গেছে তারা সাহায্য পায়নি এবং অপর পক্ষে যাদের ঘর পড়েনি তারা সাহায্য পেয়েছে। আমি যুক্তফ্রন্ট সরকারের কাছে আবেদন জানাচ্ছি যারা টাকা পায় নি তাদের যেন টাকা দেওয়া হয়। পশ্চিম বাংলায় খাদ্য নেই এবং যুক্তফ্রন্ট সরকারের পক্ষেও সমস্ত জিনিস আশানুরূপ করা সম্ভব নয় কারণ যুক্তফ্রন্ট সরকারের ক্ষমতা সীমাবদ্ধ। কেন্দ্র যদি টাকা না দেয় তাহলে তাঁদের পক্ষে কাজ করা সম্ভব নয়। আমি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পক্ষ থেকে এই প্রতিশ্রুতি দিতে চাই কেন্দ্র যদি পশ্চিম বাংলাকে খাদ্য না দেয় বা কেন্দ্রীয় সরকার বাধা দেয় তাহলে বাংলাদেশের মানুষ আন্দোলন করবে, কেন্দ্রের বেআইনী আবদার সহ্য করবে না এবং কেন্দ্রের হাত থেকে খাদ্য আদায় করবে। আপনারা জানেন ঘাটাল থানার মানুষ আজকে অবহেলিত, লাঞ্ছিত এবং তারা কিছুই পায় নি। তাই আজকে হাউসে আপনার মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারের কাছে দাবী রাখছি তাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও যেন এই অঞ্চলের মানুষকে কিছু সাহায্য দেওয়া হয়। এই অঞ্চলের মানুষের প্রতি বৎসর অনাবৃষ্টির জন্য ফসল হানি হয় এবং এইভাবে তারা সর্বস্বান্ত হচ্ছে। এই অঞ্চলের মানুষ ব্যাপকভাবে বোরো চাষ করে, গম চাষ করে। কিন্তু আমন ধান যেটা নষ্ট হয় তার বিকল্প হিসেবে তারা যাতে খাদ্য তৈরী করতে পারে তার ব্যবস্থা করতে হবে। কংগ্রেসী বন্ধুরা ভোটের আগে অঞ্চল পঞ্চায়েত, জেলা পরিষদের মাধ্যমে আইনগত বাঁধ ছাড়া বেআইনী বাঁধ করেছেন যার জন্য উপর এলাকার কৃষকের সঙ্গে নীচের এলাকার কৃষকের পরস্পর মারামারি, খুনোখুনি হচ্ছে বোরো বাঁধের ব্যাপারে। এই অঞ্চলের প্রতিটি কৃষক তাদের খাদ্যের জন্য যাতে বোরো চাষ, গম চাষ করতে পারে তার ব্যবস্থা করতে হবে এবং ডিপ টিউবওয়েল, লিফট ইরিগেশন এবং বোরো বাঁধের মাধ্যমে তারা যাতে জল পায় তার ব্যবস্থা করার জন্য আমি যুক্তফ্রন্ট সরকারের কাছে অনুরোধ করছি। মাননীয় স্পীকার মহাশয়, আমি ১৯৬১ সালে ঘাটাল কলেজের ছাত্রী ছিলাম। সেই কলেজের ছেলেমেয়েরা কিভাবে লেখাপড়া করে এবং সেই কলেজের অধ্যাপকরা কত কষ্টে শিক্ষাদান করেন সে সম্বন্ধে আমি আর কি বলব। সেখানে সায়েন্স কলেজ যাতে উপযুক্তভাবে গড়ে উঠতে পারে সেইজন্য আমি আপনার মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের দুটি প্যারাগ্রাফ বাদ দিয়ে যা পাঠ করেছেন এটা অগণতান্ত্রিক এবং সংবিধান সম্মত নয়। একথা বলে মাননীয় সদস্য রবীন মুখার্জী মহাশয় যে মোশন এনেছেন তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**Shri Debendra Nath Mahata:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় রাজ্যপালের ভাষণ সম্বন্ধে বলতে গিয়ে দু-চারটি কথা বলতে চাই। আমি আগে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সে সম্বন্ধে একটু বলব। তিনি দুটি অনুচ্ছেদ বাদ দিয়ে পড়েছেন সে সম্বন্ধে আমার বলার কিছু নাই। তিনি যে ভাষণ

দিয়েছেন সেটা আশাপ্রদ নয়, পশ্চিম বাংলার জনসাধারণের কাছে আশাব্যঞ্জক নয়। আজকে দু'দিন ধরে শুনছি পরস্পর পরস্পরে গালাগালি ও দোষারোপ, অনেক বাক্যালাপ, কিন্তু এতে তো পশ্চিম বাংলার সমস্যার সমাধান হবে না। সবই কংগ্রেস করেছিল, এই কংগ্রেস মরে যাবে, মুছে যাবে দেশ থেকে, এসব বলা হচ্ছে। কিন্তু কংগ্রেস মুছে গেলে তাতে দেশের কিছু আসে যায় না। জনসাধারণের সমর্থন নিয়ে এই যুক্তফ্রন্ট সরকার এখানে বসেছে। তাঁরা নিশ্চয়ই দেশবাসী যে আশা এবং ভরসা নিয়ে এখানে তাদের ২১৪ টি আসন দিয়ে বসিয়েছেন মানুষের সেই আশা-আকাঙ্খা পূরণ করবেন। কিন্তু আমার একটা কথা মনে পড়ে। কাল এখানে মুখ্যমন্ত্রী মহাশয় সুন্দরবনের রয়েল বেঙ্গল টাইগারের কথা বলেন, রয়েল বেঙ্গল টাইগার বাংলার গর্ব হতে পারে কিন্তু তারাও মানুষ খায়। তেমনি যুক্তফ্রন্ট সরকার বাংলার গর্ব হতে পারে, তাঁরা নিশ্চয় মানুষ খাবেন না। কংগ্রেস মনে করেছিলেন তাঁরা চিরকাল দলপুষ্ট থাকবেন। সেই গর্বে তাঁরা রাজত্ব করেছিলেন, কিন্তু জনসাধারণ যখন দেখল যে তাদের আশা আকাঙ্খা পূরণ হয়নি তখন আর সমর্থন করেনি, সেজন্যই কংগ্রেস এদিকে এবং ওঁরা ঐ দিকে। আমি বলি এ সব কথা না বলে আসুন আমরা এমন ভাবে চেষ্টা করি যাতে জনসাধারণের উপকার হয়। (সরকার পক্ষের জনৈক সদস্য ঃ—এতদিন করেননি কেন, কি করছিলেন এতদিন ?) আপনারা করুন, সেটা আমি বলতে চাই। মাননীয় সদস্যদের কাছে শুনলাম কংগ্রেস নাকি নকশাল পন্থীদের এজেন্ট। আমি দুঃখের সঙ্গে জানাতে চাই যুক্তফ্রন্টের শাসনেই নকশালপন্থীদের আন্দোলন ঘটেছিল, সারা বাংলাদেশেই কিছু কিছু সংগ্রাম দেখা যাচ্ছিল আজ যুক্তফ্রন্ট সরকারই নকশালপন্থীদের যারা কয়েদী ছিল তাদের প্রথমশ্রেণী কয়েদী হিসাবে স্থান দিবেন। বাবুলাল বিশ্বকর্মা যখন ১৪ মাস ফেরারী থাকার পর পাট ক্ষেতে পুলিশের গুলিতে মারা যায় তখন দেখা গেল তার বুকের পকেটে ছিল রেড কার্ড আর সঙ্গে ছিল আনালাইসেন্সড বন্দুক, ছোরা, এরা চীনের এজেন্ট, এদের সঙ্গে কংগ্রেসের সহযোগিতা হতে পারে কি করে আমি বুঝতে পাচ্ছি না। রাজ্যপালের ভাষণের সপ্তম প্যারাগ্রাফে যে কথা লেখা আছে এই রাজ্যকে দু বছরের মধ্যে সয়ম্ভর করে তোলার জন্য একটা কর্মসূচী প্রণয়ন করা হয়েছে, এতে লেখা আছে ১৯৬৯-৭০ সালে আমাদের বাংলাদেশে ৭০ লক্ষ টন খাদ্যশস্য হবে। কিন্তু যে অবস্থা দেখছি তাতে এমন কিছু নমুনা দেখতে পাচ্ছি না যাতে এই সরকার খাদ্যশস্য বাড়াতে পারে। উনি বলেছেন পরিকল্পনার কথা, বলা হয়েছে ক্ষুদ্র সেচ পরিকল্পনাকে অগ্রাধিকার দেওয়া হবে। ডীপ টিউবওয়েল ইত্যাদির কথা অনেকদিন থেকেই বলা হচ্ছে। কিন্তু বাস্তবিক এসবগুলি যাতে কার্যকরী হয় বাস্তবে যাতে চাষীরা জল পায় সময়মত এবং শতকরা ৮০ জনই চাষী পায় এবং তা পেয়ে যাতে করে ধান এবং তার পরে আবার দ্বিতীয় ফসল করতে পারে তার ব্যবস্থা করতে হবে। তাতে করে খানিকটা বেকারী যাবে এবং সঙ্গে সঙ্গে দেশও খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হয়ে উঠবে। কিন্তু একটা কথা জমিতে যতই ফসল ফলুক না কেন এবং কেন্দ্রকে যতই খাদ্য দিবার জন্য বলা হোকনা কেন যদি জনসংখ্যা বৃদ্ধির যে চাপ আছে এই পশ্চিমবাংলায় যদি তা রোধ করা না যায় তাহলে সেই জনসংখ্যা বৃদ্ধির চাপ জমি সহ্য করতে পারবে না। কারণ শিল্প অঞ্চলে যদি

[5-05—5-15 p.m.]

জনসংখ্যা বাড়ে তার কর্মসংস্থানের ব্যবস্থা হতে পারে। কিন্তু আমাদের কৃষিপ্রধান দেশ, এখানে চাষ একমাত্র সম্বল, সেখানে জনসংখ্যা যদি বৃদ্ধি পায় তাহলে সেখানে জমির সঙ্কট দেখা দেবে, তাতে আমাদের দেশে ডবল ফসল ফলবে না এবং তাহলে আমরা এই ক্রমবর্ধমান জনসংখ্যাকে খাওয়াতে পারবো না সেদিকে দৃষ্টি রেখে যেন চলেন। আমাদের মুখ্যমন্ত্রী যিনি কংগ্রেসী আমলে ইরিগেশন মন্ত্রী ছিলেন, যদি ইরিগেশন না হয়ে থাকে তাহলে নিশ্চয় বলবো তাঁর দোষ থাকতে পারে। তবে বলবো বড় বড় সেচ পরিকল্পনা হয়েছে, অনেক জায়গায় সেচ হচ্ছে, সেচের জন্য ফসল বেড়েছে, কিন্তু যে অনুপাতে জনসংখ্যা বেড়েছে সে অনুপাতে হচ্ছে না। আমরা দেখিয়ে দিতে চাই য বহু জায়গায় সেচ হচ্ছে। তবে তিনটি কারণে এই চাষের ব্যাপারে অসুবিধা হচ্ছে। একটি হচ্ছে পশ্চিম বাংলায় কতকগুলি জেলা আছে যেখানে জল নিকাশের অভাবে ফসলের ক্ষতি হয়। এখানে জল নিকাশের সুব্যবস্থা করলে চাষের ব্যবস্থা হতে পারে। কতকগুলি জেলা আছে খরা, সেখানে জল আটকে রেখে, বন্ধ রেখে ঐ জলকে সেচের কাজে লাগানো যায়,

আর একটা সমস্যা যেখানে বাঁধ খনন করে, জোড় বেঁধে কূপ খনন করে চাষের জলের ব্যবস্থা করা যায়। এই সমস্যা পুরুলিয়া ও বাঁকুড়ায় আছে। যেখানে বহু জমি অনুর্বর উঁচু নীচু জল সেচ নাই, বহু ছোট জোড় আছে। পতিত জমি পড়ে আছে যে জমি ছাড়া তাদের অন্য কোন সম্বল নাই, সেখানে চাষের ব্যবস্থা হতে পারে যদি ব্যাপকভাবে স্থানে স্থানে অল্প ব্যয়ে অর্থাৎ ৮।১০ হাজার টাকা খরচ করে স্কীম করা যায়। যেখানে ধান একমাত্র ফসল হয় এবং তা চাষের জন্য আকাশের দিকে তাকিয়ে থাকতে হয়। সেখানে যদি আমরা জলের ব্যবস্থা করতে পারি তাহলে ধান কেন দুটি ফসলের ব্যবস্থা হতে পারে। আমি আশা করবো মাননীয় মুখ্যমন্ত্রী যিনি ইরিগেশন মন্ত্রী ছিলেন তাঁর যথেষ্ট সুযোগ আছে--তিনি এর ব্যবস্থা করবেন। আমি একটি পরিকল্পনার কথা বলবো যে সাহার জোড় নদীর স্কীম যেটা তাঁর টাইম-এ হয়েছিল এখনও সেই ক্যানেল কাটা শেষ হয় নি। সেই পরিকল্পনায় খরার দিনে পুরুলিয়া জেলায় ১০।১২ বর্গমাইল জায়গায় ধান হয়েছে। এই সমস্ত জিনিস লক্ষ্য করবার জন্য বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি। এই সমস্ত ব্যবস্থা করতে পারলে চাষের দুরবস্থা দূর হতে পারে এবং এই পশ্চিম বাংলার জনসাধারণের মুখে অন্ন যোগানো যেতে পারবে। দ্বিতীয় কথা হচ্ছে বেকার সমস্যা। আজ শুধু চাষ করলে হবে না। লোক এতো বেকার, তাদের কি অবস্থা, চিফ মিনিস্টারের স্টেটমেণ্ট এবং গভর্নর সাহেব বলেছেন যে পশ্চিম বাংলায় বেকার সমস্যা একটা বিরাট সমস্যা হিসাবে দেখা দিয়েছে। ১৯৬৭ সালে বেকার ছিল ১ লক্ষ ৫৩ হাজার এবং শিক্ষিত বেকার-- ১৯৬৮ সালে ১ লক্ষ ৫৮ হাজার। তা ছাড়া অর্ধ শিক্ষিত বেকার বহু আছে— পাড়াগাঁয়ের অনেক অঞ্চলে যারা অর্ধ শিক্ষিত তারা বেকার হয়ে পড়ে আছে। এইরকম লক্ষ লক্ষ মানুষ পশ্চিম বাংলায় বেকার হয়ে আছে। এই বেকার সমস্যা সমাধান যদি করতে হয় তাহলে তার পরিকল্পনা রাখতে হবে। আজকে খবরের কাগজে দেখছিলাম যে দক্ষিণ কলিকাতায় একটি প্রাইমারী বালিকা বিদ্যালয়ের জন্য যারা দরখাস্ত করেছিল সেটা আপনার সামনে রাখতে চাই- বি এ, বি টি, এম এ, বি টি, বি এস সি, বি টি, ডি পি এইচ, দরখাস্ত করেছিল শিক্ষয়িত্রী পদের জন্য তারা দরখাস্ত করেছিল। তাদের বেতন ১৫৬ টাকা (হট্টগোল)।

আমাদের বাংলাদেশে বেকার সমস্যা কি যে ভয়াবহ আকার ধারণ করেছে সেকথা আপনার সামনে তুলে ধরছি। এই বেকার সমস্যার সমাধান করার কোন রাস্তার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আজ আমি সমাধানের ২।৪টি কথা বলবো। আজ আমরা দেখি যে পুরুলিয়ার চারিদিকে ইন্ডাস্ট্রি গড়ে উঠেছে—তার কয়েকটা কারণ আমি এখানে জানাতে চাই এবং সেখানে কি করে ডেভেলপ করে বাংলাদেশের হাজার হাজার যুবকের চাকরীর ব্যবস্থা কর্মসংস্থান হতে পারে তার কয়েকটা সাজেসন আমি আপনার কাছে রাখতে চাই। আজ পুরুলিয়ার পাশ দিয়ে দামোদর নদী প্রবাহিত—দামোদরের পাশ দিয়ে অনেক কারখানা গড়ে উঠেছে, বার্নপুর, আসান-সোল এবং আর এক পাশ দিয়ে টাটানগর, ঘাটশীলা, মুরী, হাতিয়া ও বোকারো স্টীল ফ্যাক্টরী। কাজেই এখানে অনেক ফেসিলিটিজ এবং রিসোরসেস আছে। আপনারা অনেকেই জানেন যে ঝালদা থানার মধ্যে নয় মাইল ধরে পাহাড় আছে সেখানে লাইম স্টোন ডিপোজিট আছে সেখানে সিমেন্টের কারখানা হবার পরিকল্পনা ছিল—কিন্তু জানি না এখন সেটা কি অবস্থায় আছে সেই কারখানা যদি খোলা হয় তাহলে বহুলোক সেখানে কাজ পাবে। আর এটকা কথা আমি বলতে চাই, ঝালদায় লাক্ষা শিল্প একটা পুরাণো শিল্প, এর থেকে বহু বৈদেশিক মুদ্রা আমরা লাভ করতে পারি—সেখানে ডাক্তার রায়ের আমল থেকে একটা ফিনিসড প্রডাক্ট তৈরী করবার কথা তিনি চিন্তা করেছিলেন। সেটার যদি পুনরায় প্রাণ সঞ্চার হয় তাহলে হাজার হাজার লোক সেখানে কাজ পেতে পারে। সেখানে রিসেন্টলি একজন কারখানার মালিক অটোমেসন মেসিন আনিয়েছেন—লাক্ষা এমন একটা জিনিস যেটা গাছে তৈরী হয়। আজ সে অটোমেসন বন্ধ করতে হবে—তা না হলে ১০ হাজার শ্রমিক যারা সেখানে কাজ করে তারা পঙ্গু হয়ে যাবে, তারপর পুরুলিয়া-রাঁচী রোডের উত্তরে জয়পুর থানার পাশে বোকারোতে একটা বড় স্টীল ফ্যাক্টরী গড়ে উঠেছে এবং সেখানে কোটি কোটি টাকার জিনিস তৈরী হচ্ছে। পুরুলিয়ার মধ্যে জয়পুর এমন একটা জায়গা ঠিক বোকারোর সংলগ্ন যেখানে যথেষ্ট জলের ব্যবস্থা ও কারখানার উপযুক্ত জায়গা

আছে—যদি পশ্চিমবঙ্গ সরকার রাঁচী রোড থেকে সেখান পর্যন্ত একটা ভাল রাস্তার ব্যবস্থা ও বৈদ্যুতিক যোগাযোগ করে দেন তাহলে হাতিয়ার চার পাশে যেমন অর্কাজিলিয়ারী ইন্ডাস্ট্রীজ গড়ে উঠেছে তেমন সেখানেও যথেষ্ট জায়গা আছে যেখানে বোকারো স্টীল ফ্যাক্টরীর চারিদিকে অর্কাজিলিয়ারী ইন্ডাস্ট্রীজ গড়ে উঠবে এবং তাতে হাজার হাজার ছেলে কাজ পাবে। চার পাশে অর্কাজিলিয়ারী ইন্ডাস্ট্রীজ গড়ে উঠবে তাতে হাজার হাজার লোক কাজ পাবে।

(এই সময় লাল বাতি জ্বলে উঠে)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমকে আর একটু বলতে দিন।

**মিঃ স্পীকার:** বাংলাদেশে সমস্যা অনেক। আপনি যদি একদিনে সব বলতে চান (ট্রেজারী বেঞ্চকে দেখাইয়া) এ'রা সব মনে রাখতে পারবেন না এবং বুঝেও উঠতে পারবেন না। আর যদি আপনাকে বলতে দিলে সব সমস্যার সমাধান হয়ে যায় তবে আপনাকে এক মিনিট কেন আধ ঘণ্টা বলতে দিতে পারি।

(তুমুল হাস্যরোল)

[5-15—5-25 p.m.]

**Shri A. K. M. Ishaque:** Sir, we agree that his speech will not solve the problems of West Bengal, but, Sir, he has been addressing the chair and he is being continuously interrupted by the honourable members. I would request you to see that he may be allowed to address the chair uninterruptedly.

**শ্রীজয়নাল আবেদীন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অফ অর্ডার আছে। মাননীয় এম এল সি শ্রীস্নেহাংশুকান্ত আচার্য ট্রেজারী বেঞ্চে এসে ঘুরে গেলেন।

(সরকার পক্ষ হইতে—তিনি অ্যাডভোকেট জেনারেল হিসাবে এসেছিলেন)।

যদি তিনি অ্যাডভোকেট জেনারেল হিসাবে এসে থাকেন তাহলে তিনি হাউস কর্তৃক সামন্স হলেই আসতে পারেন। তিনি কি এই হাউসের সামন্স পেয়েছিলেন? আমাদের মাননীয় সদস্য শ্রীনেপাল রায় সংসদীয় মন্ত্রীকে বলেছেন। আপনি এ সম্পর্কে আপনার রুলিং দেবেন যে তিনি আসতে পারেন?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে কনস্টিটিউশন অব ইন্ডিয়ার ১৭৭ ধারা দেখতে অনুরোধ করছি। এতে আছে,

Every Minister and the Advocate-General for a State shall have the right to speak in, and otherwise to take part in the proceedings of, the Legislative Assembly of the State or, in the case of a State having a Legislative Council, both Houses, and to speak in, and otherwise to take part in the proceedings of, any committee of the Legislature of which he may be named a member, but shall not, by virtue of this article, be entitled to vote.

**Mr. Speaker:** My ruling is that the Advocate-General has got the right to attend this House.

Now, I would ask every honourable member to be brief in his speech. It is twenty minutes past five. Everybody should be brief, otherwise it will take a long time to finish.

**Shri Jatin Chakraborty:**

স্যার, মাননীয় সদস্য ইসাক আপনার দৃষ্টি আকর্ষণ করে একটা কথা বলছেন। আমি আশা করি সেটা তাঁর স্লিপ অফ টাং, তা না হলে তিনি সেটা প্রত্যাহার করবেন। সেটা হচ্ছে আন-ডেমোক্র্যাটিক, এটাতে আপনার উপর অ্যাসপারশন করা হয়েছে।

**মিঃ স্পীকারঃ** তিনি এটা বলেছেন বলে মনে হয় না।

**শ্রী এ কে এম ইসাকঃ**

Sir, the honourable member had overheard me; the record is there.

**মিঃ স্পীকারঃ** তিনি যদি মনে করেন আর একটু বলা দরকার তাহলে আমি অ্যালাউ করছি। আমি ফুল লেন্থ অ্যালাউ করছি—পরে বলবেন না যে, আমি অ্যালাউ করি নি।

**শ্রীদেবেন্দ্রনাথ মাহাতোঃ** স্যার, আজ বেকার সমস্যা সমাধানের জন্য আমি যেসমস্ত ২-৪টা কথা বললাম তা করলে কাজের সংস্থানের যোগাড় সেসব জায়গায় হতে পারে। এই সমস্তের দিকে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করে আর একটা কথা বলছি যে, শুধু বেকার সমস্যা সমাধানের কথা বললে হবে না, নূতন নূতন কাজের সংস্থান করে কিভাবে বেকার যুবকদের কাজে লাগান যায় সেটা দেখতে হবে। এই কটি কথা বলে আমি বলছি যে, আমি রাজ্যপালের ভাষণ সমর্থন করতে পারছি না।

**Shri Subol Chandra Mondal:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের প্রতিপক্ষের বন্ধুরা দলে দলে যে অপরাধ স্বীকার করে গেলেন সেই অপরাধের ফলে বাংলার জনজীবনের বিভিন্ন স্তরে ২০ বছর ধরে যেসব সমস্যা পুঞ্জীভূত হয়ে আছে সেদিকে আমাদের মন্ত্রীমণ্ডলী সম্পূর্ণ সচেতন এবং সেই সমস্যা সমাধানের জন্য তারা দৃঢ় প্রতিজ্ঞাবদ্ধ; রাজ্যপালের ভাষণে এটি প্রতিফলিত। তাই রাজ্যপালকে তাঁর ভাষণের জন্য ধন্যবাদ দিয়ে কমরেড রবীন মুখার্জি যে প্রস্তাব এনেছেন আমি তা সমর্থন করছি। রাজ্যপালের ভাষণে দেশের বিভিন্ন সমস্যা সম্পর্কে যে ইঙ্গিত আছে সেটা অত্যন্ত সাধারণভাবে রয়েছে। আমি তার ২-১টি সমস্যার প্রতি, বিশদভাবে আলোচনার দ্বারা মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করছি। প্রথমে যে সমস্যার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে বাস্তুহারা সমস্যা। বাস্তুহারা সমস্যার সমাধান হয়ে গেছে বলে কেন্দ্র অনেক সময় মন্তব্য করে এবং এর জন্য ব্যয়-বরাদ্দও কমিয়ে দিয়েছেন। কিন্তু সমস্যার একটা ক্ষুদ্র অংশের মাত্র সমাধান হয়েছে, বৃহত্তর অংশের সমাধান হয় নি। কতকগুলি ভাগে এই সমস্যাকে ভাগ করে দেখা যেতে পারে যেমন যেগুলি সরকারী উদ্যোগে বাস্তুহারা কলোনী হয়েছে তাদের সমস্যা এক রকমের; যেগুলি গভর্নমেন্টের স্বীকৃতি পায়নি, জবরদখল কলোনী হিসেবে আছে--তাদের সমস্যা আর এক রকমের। আবার কিছু কিছু বাস্তুহারা প্রাণের দায়ে দেশ ছেড়ে এসেছেন যাঁদের কোন পরিচিতি পত্র নেই, তাদের কোন সমস্যার সমাধানই হয় নি -এ'দের সমস্যা আর এক ধরনের। এ'দের বাস্তুহারা হিসাবে স্বীকার করে পুনর্বসতি দিতে হবে। এইভাবে সমস্ত সমস্যাকে বিচার করে প্রত্যেকটি সমস্যার সমাধান সম্ভব করার প্রয়োজন আছে।

[5-25--5-35 p.m.]

এরপর আমি আমার সাবডিভিসন ও তার পার্শ্ববর্তী এলাকার যে বিশেষ সমস্যাটির কথা বলব সেটা হচ্ছে ভাগীরথী নদীর গতি সম্পর্কে। শান্তিপুর থেকে কল্যাণী পর্যন্ত ভাগীরথী নদীর গতি এমনভাবে পরিবর্তিত হচ্ছে যার ফলে অনেকগুলি গ্রাম ভাঙ্গানের মুখে পড়ছে অনেকগুলি গ্রাম আংশিক ভাবে বা সম্পূর্ণ ভাবে ভেঙ্গে গিয়াছে। এই সমস্ত গ্রামের অধিবাসীরা সবাই কৃষিজীবী; তাদের জমি, ঘর, সমস্ত ভেঙ্গে গিয়াছে; কিন্তু তাদের পুনর্বাসনের জন্য বা তাদের সহায়তার জন্য সরকারের দিক থেকে কোন ব্যবস্থা এ পর্যন্ত অবলম্বন করা হয় নি; এটা করা আশু প্রয়োজন। এই যে নদীর গতি পরিবর্তিত হচ্ছে এর সংগে আরো যে সমস্ত সমস্যা জড়িত রয়েছে সেটা হচ্ছে নূতন যে সমস্ত চরের সৃষ্টি হচ্ছে সেই চরের সমস্যা। সেখানে জরিপ করে যে সমস্ত বন্দোবস্ত দেওয়া হচ্ছে তারমধ্যে নানা রকমের অনাচার চলেছে। এতদিন পর্যন্ত দেখে এসেছি জে এল আর ও অফিসগুলি অনাচারের পীঠস্থান হয়ে দাঁড়িয়েছে। স্যার, কংগ্রেসী আমলে শাসন ব্যবস্থায় যে অনাচার জমেছে আমি আপনার অবগতির জন্য তার একটা নমুনা পড়ে শোনাচ্ছি সেটা হচ্ছে চাকদার জে এল আর ও সাহেবের একটি নোটিশ। একটা চর জমি কয়েকজন চাষীকে দিয়াছিলেন লাইসেন্স ফি নিয়ে। তারপর ২ বছর পরে বললেন যে, না, ঐ

জমি ওখানে নেই তোমরা টাকা ফেরত নিয়ে যাও, লাইসেন্স ফি নিয়ে যাও, ঐ জমির ব্যাপারে ওখানে কিছু করা যাবে না। স্যার, ব্যাপারটা হচ্ছে জমি সেখানে আছে, তা না হলে চাষীরা ২ বছর লাইসেন্স ফি দেয়নি, সেই জমি অন্য লোককে বেশী টাকা দক্ষিণায় বে-আইনীভাবে দিতে চাওয়া হচ্ছে আর তারজন্যই গরীব চাষীকে উচ্ছেদ করে নূতন ভাবে ব্যবস্থা করার প্রয়োজন হয়েছে। স্যার, আমি সেইজন্যই এই নোটিশটা পড়ে শোনাচ্ছি। এটা চাকদার জে এল আর ও সাহেব ২২-৪-৬৪ তারিখে লিখেছেন শ্রী ভানু পদ ভাণ্ডারী মহাশয়কে গংগাপ্রসাদপুর গ্রামের।

"এতদ্দ্বারা আপনাকে অবগত করা যাইতেছে যে চরগৌরনগর মৌজার যে সমস্ত খাস জমি বন্দোবস্ত নিয়া আপনি অত্র অফিসের তহশীলদার শ্রীহরিপদ কেরাণীর নিকট বাংলা ১৩৬৭ ও ১৩৬৮ সনের বাবদ লাইসেন্স ফি প্রদান করিয়াছিলেন, দেখা যাইতেছে উক্ত গৌরনগর মৌজায় সেই সমস্ত খাস জমির কোনই অস্তিত্ব নাই। এমতাবস্থায় মৌজা বলাগড়ী চরের খাস জমির উপর আপনার কোন দাবী স্বীকৃত হইবে না। আপনি ইচ্ছা করিলে আপনার দেয় টাকা ফেরত পাইবার জন্য আবেদন করিতে পারেন"।

স্যার, জমি নেই তবে তারা টাকা দিল কি করে; আর জমি না দিতে পারলে তারা টাকা নিলেই বা কি করে? আসল কথা হল এদের উচ্ছেদ করে অন্য লোককে দিতে হবে। এরপর আমি খাদ্য সমস্যা সম্পর্কে ২।১টি কথা বলতে চাই। খাদ্যাভাবের সময় শহরাঞ্চলে যেখানে সঙ্গতি সম্পন্ন লোকের সংখ্যা সাধারণত বেশী সেখানে বিধিবদ্ধ রেশন দেওয়া হয় নির্দিষ্ট কোটায়, নির্দিষ্ট সময়ে এবং দামে। কিন্তু গ্রামাঞ্চলে যেখানে রুজি-রোজগারের কোন নির্দিষ্ট ব্যবস্থা নেই তাদের জন্য এরকম ব্যবস্থা কিছু হচ্ছে না। তারা কবে রেশনের মাধ্যমে পাবে তার কোন ঠিক নেই, কি পরিমাণে পাবে তারও কোন নির্দিষ্ট ব্যবস্থা নেই। এই যে ব্যবস্থা—তেলা মাথায় আরো তেল দেবার নীতি গজিয়ে উঠছে, যুক্ত ফ্রন্ট সরকারের আমলে সেটা যেন আর না চলে সেজন্য আমি যুক্তফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি ও প্রস্তাব করছি যে প্রতি তিন মাস অন্তর প্রতিটি গ্রামে গিয়ে কার কত দিনে খাদ্যের ভাণ্ডার শেষ হয়ে গেল, কতদিনের অভাব পড়বে, তার হিসাব নিয়ে তারা যাতে পূর্ণ রেশন পেতে পারে সেরকম একটা ব্যবস্থা চালু করা হোক। এরপর আমি লেভি সম্পর্কে বলব।

লেভির ব্যাপারে যুক্তফ্রন্ট এবারে উদার নীতি গ্রহণ করেছেন; কিন্তু আমি প্রস্তাব রাখছি তাঁরা বিবেচনা করে দেখুন এ ব্যাপারে আরও একটু উদার হতে পারেন কিনা। অ-সেচ এলাকায় লেভি করাটা অন্যায় বলে আমি মনে করি। কারণ অ-সেচ এলাকার চাষীরা বিরূপ প্রকৃতির সংগে লড়াই করে ফসল ফলায়; দশ বছরের মধ্যে হয়তো দু বছর ভালো ফসল পায়, আট বছর পায়না, লোকসান খায়। দশ বছরের গড় নিলে দেখা যাবে যে তাদের লোকসান হচ্ছে। এ অবস্থায় যারই কাছে লেভি নেওয়া হোক না কেন যেটুকু লেভি নেওয়া হবে সেটাই তার লোকসান। তাই যুক্তফ্রন্টের কাছে আবেদন যে তাঁরা বিবেচনা করে দেখুন অ-সেচ এলাকায় লেভি নিষ্কৃতি দিতে পারেন কিনা। স্যার, এরপরে আমি আর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দু-এক কথা বলতে চাই। আজকে শিক্ষা সম্পর্কে দুটো দিক ভেবে দেখার সময় এসেছে —একটা হচ্ছে ইংরাজী সম্পর্কে। ইংরাজী ভাষাকে ক্লাস থ্রি থেকে দেশের কচি কচি ছেলে মেয়েদের উপর যেভাবে চাপিয়ে দেওয়া হয়েছে তাতে তাদের ভবিষ্যত একেবারে অন্ধকার হয়ে যাচ্ছে। বৃটিশ কাউন্সিলের সংগে আমাদের কংগ্রেসী বন্ধুরা ষড়যন্ত্র করে এটা চাপিয়েছেন। ক্লাস থ্রি থেকে যে বই চালু করা হয়েছে তার মাধ্যমে ইংরাজী শেখা যেতে পারে যদি ইংরাজী ছাড়া আর কিছু না শিখতে হয়। এ অবস্থায় ছেলেরা অসহায় হয়ে কেবল ইংরাজী নিয়ে ঘেনর ঘেনর করে, আর অভিভাবকরা ইংরাজীর জন্য সামর্থে না কুলালেও প্রাইভেট টিউটারের ব্যবস্থা করেন। শক্তি, সামর্থ, সময় সব কিছু এর পিছনে চলে যাওয়ার ফলে আর অন্য কিছু তারা পড়াশুনা করতে সময় পায় না। এর ফলে ফল খারাপ হচ্ছে। আর যারা ইংরাজী মাধ্যমে পড়াশুনা করছে [illegible] কম থাকলেও আপত ফল তাদের পরীক্ষার ভাল হচ্ছে এবং তার ফলে তারা সমাজের উপর দিকে উঠে যাচ্ছে। এই অবস্থা বজায় রাখার জন্যই ও'দের এই ষড়যন্ত্র। আর একটি হচ্ছে সংস্কৃত সম্পর্কে। হিউম্যানিটিজ গ্রুপে হায়ার সেকেণ্ডারি স্কুলে সংস্কৃতকে কম্পালসারী করে রাখা হয়েছে। এর ফলে মেধাবী ছেলেরা ওদিকে যাচ্ছে না। বিভিন্ন হায়ার সেকেণ্ডারী স্কুলে

গিয়ে যদি খোঁজ নেয়া যায় তাহলে দেখা যাবে যারা এভারেজ মেরিটের ছেলে মোটামুটি তারা হিউম্যানিটিজ পড়ছে, আর ভাল ছেলেরা হিউম্যানিটিজ-এর দিকে যাচ্ছে না। আজকে যারা ছাত্র যখন তারা সমাজের দায়িত্বশীল পদে আসবে তখন দেশে মহা অঘটন ঘটে যাবে, ভাল ভাল ব্রেন বিজ্ঞান পড়তে গিয়ে বোতাম টেপা হাতুড়ি পেটার কাজে লাগবে, জাতীয় জীবনের অন্য দিকে ভাল লোক থাকবে না। এই সংকট থেকে দেশকে বাঁচাবার জন্য চিন্তা করতে যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Anil Kumar Mukherjee:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে যে প্রথম দুটি প্যারা বাদ দেয়া হয়েছে এই বাদ দেয়ার ফলে গণতন্ত্রের কণ্ঠ রোধ করেছে এই কংগ্রেস। কারণ আমি আপনাদের কাছে প্রমাণ করছি যে এই দুটো প্যারা বাদ দেওয়ার ব্যাপারে যে ডিসক্রিসনারী পাওয়ার রাজ্যপাল ব্যবহার করেছেন এইরকম কাজ তিনি করতে পারেন না। প্রথমত হচ্ছে এই ২ এবং ৩ এই দুটি প্যারা বাদ দেওয়াতে যেমন একদিকে তাঁর বাদ দেওয়ার অধিকার স্বীকার করে নেওয়া হয়েছে তেমনি অপর দিকে পৃথিবীর যে সংসদীয় গণতন্ত্র আছে সেই গণতন্ত্রের আইন তিনি লঙ্ঘন করেছেন এবং কংগ্রেসী আমলের অ্যাডভোকেট জেনারেল এ ব্যাপারে তাঁর একটা মত দিয়েছিলেন ১৯৫০ সালে কলকাতা হাইকোর্টে একটা কেস হয়েছিল। সেই কেসে কলকাতা হাইকোর্টের স্পেশাল বেঞ্চের একটা রায় আমি আপনার কাছে পড়ে শোনাচ্ছি।

others versus Chief Secretary to the Government of West Bengal, 1950. The Government under the present Constitution cannot act except in accordance with the advice of the Ministers

সেই কেসে গভর্ণর।

Special Bench, Calcutta High Court. In the case of Sunil Kumar Bose and others versus Chief Secretary to the Government of West Bengal, 1950. The Government under the present Constitution cannot act except in accordance with the advice of the Ministers

এই ভিউ তৎকালীন কংগ্রেসের অ্যাডভোকেট জেনারেল মহাশয় অ্যাকসেপ্ট করে দিয়েছিলেন এবং ১৯৫০ সালে হাইকোর্টের স্পেশাল বেঞ্চের রায় তাঁরা (কংগ্রেসীরা) অ্যাকসেপ্ট করেছেন। এ ছাড়াও তারপরে যে ডিসক্রিসানারী পাওয়ারের কথা গভর্নর বলছেন—এখানে আমি আপনাদের কাছে উল্লেখ করে দেখাতে পারি যে প্যারা ২ এবং ৩ বাদ দেওয়ার যে কথা তিনি বলেছেন, তাঁর সেই বক্তব্য তিনি রাখতে পারেন না। পারেন না এজন্য যে, যে ডিসক্রিসান পাওয়ার ইউজ করার ব্যাপারে কনস্টিটিউশন অনুযায়ী, একমাত্র আসাম গভর্নর ছাড়া অন্য সকল গভর্নরেরই লিমিটেশন আছে। কারণ গভর্ণর যে ডিসক্রিসানারী পাওয়ার ইউজ করেন সেই পাওয়ারের সোর্স হচ্ছে প্রেসিডেন্ট রাজেন্দ্র প্রসাদ, যিনি ওয়ান অব দি ফেমাস অফ দি কনস্টিটিউশন অফ ইন্ডিয়া। তিনি বলেছেন যে এই প্রেসিডেন্ট যেন কিং ইন পার্লামেন্ট, পার্লামেন্টে যে কিং আছে সেইরকম তাঁর অবস্থা।

[5-35—5-45 p.m.]

সুতরাং গভর্ণরের ক্ষমতার সোর্স হচ্ছে প্রেসিডেন্ট, সেই প্রেসিডেন্টের ক্ষমতার যদি লিমিটেশন থাকে তাহলে গভর্ণরের ডিসক্রেসনারী ক্ষমতা থাকতে পারে না। সুতরাং তিনি এক্ষেত্রে গণতন্ত্রকে ইচ্ছা করে অবহেলিত করেছেন, পদদলিত করেছেন। তাই আমি বলব আজকে বাংলাদেশ, ভারতবর্ষ তথা পৃথিবীতে যাঁরা সংসদীয় গণতন্ত্র মানেন তাঁরা জানেন যে যাঁরা এখানে বসে চিৎকার করছেন এবং বার বার গণতন্ত্র গণতন্ত্র বলছেন তাঁরা কিন্তু কোনদিনই গণতন্ত্র মানেন নি। বরং যে-গণতন্ত্রের কথা তাঁরা বলেন, সে-গণতন্ত্র হচ্ছে কংগ্রেসী গণতন্ত্র। জনসাধারণের কথা তাঁরা কোন দিন বলেন নি। মিঃ স্পীকার স্যার, আমি আপনার কাছে বলতে চাই যে গভর্ণর যে ভাষণ দিয়েছেন সেই ভাষণে একটা নূতন যুগের ইঙ্গিত রয়েছে। যাঁরা আজকে আমাদের সামনে বসে

রয়েছেন (অর্থাৎ কংগ্রেসীরা) তাঁরা এটা ভাল করে পড়েন নি; অথচ দেখা যাচ্ছে আমাদের পাশ থেকে একজন মাননীয় কংগ্রেস সদস্য বলে উঠলেন, আমরা এরকম না হলে আপনারা এখানে আসতে কি করে। "সত্য কথা। যদি আমাদের দেশে বেকার সৃষ্টি না হত, যদি দেশে কৃষির এই অবস্থা না হত, যদি সেচের ব্যবস্থার এই দুর্গতি না হত, যদি দেশে স্বাস্থ্যের অবস্থার এই হাল না হত তাহলে হয়তো আজকে এখানে আমাদের আসা হত না। এদের অপদার্থতা, অযোগ্যতার জন্যই যুক্তফ্রন্টকে বাংলাদেশের জনগণ এখানে পাঠিয়েছেন। রাজ্যপালের ভাষণে যুক্তফ্রন্ট সরকারের যে নীতি ঘোষিত হয়েছে সেই ঘোষিত নীতি সম্বন্ধে আমি ২-১টি কথা বলছি। যুক্তফ্রণ্টের নীতি নতুন যুগের একটা নতুন আলো দেখিয়েছে। শিক্ষাক্ষেত্রে দীর্ঘদিন যে নৈরাজ্য ও অরাজকতা কংগ্রেস তৈরী করেছে সেই নৈরাজ্য ও অরাজকতা শেষ করবার কথা যুক্ত ফ্রন্ট তাঁর বক্তব্যে বলেছেন। তাঁরা বলেছেন যে এই সরকার শিক্ষা জগতে

Also considering the revision of the existing pattern of education."

এক্‌জিস্টিং প্যাটার্ন অব এডুকেশন কি আছে, আমি আপনাকে একটা উদাহরণ দিই, আপনি বোধ হয় জানেন যে বাইজেন্টাইন সিভিলাইজেশনের কথা ক্লাস ৬-এর ছেলেকে পড়তে হয় এবং যে রাম-রহিমের নাম জানে না অথচ তাকে বাইজেন্টাইন সিভিলাইজেসন পড়তে হয়। যিনি মাস্টার মহাশয় তিনিও হয়ত জানেন না। দেখা যাবে যে বাঙ্গালী তার বাংলাদেশের ইতিহাস জানে না, যার বাঁকুড়ায় বাড়ি, বা বীরভূমে বাড়ি সে তার জেলার ইতিহাস জানে না। যারা কেবল বি এ ক্লাসে কিম্বা অনার্স ক্লাসে কিম্বা এম এ ক্লাসে পড়ে তারাই শুধু বাংলাদেশের ইতিহাস পড়ে। এই হচ্ছে আমাদের দেশের শিক্ষা ব্যবস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এও জানি যে এই শিক্ষা ব্যবস্থায় এতদিন কমিট অ্যান্ড ভমিট সিস্টেম চলে আসছে সেটা আমি শিখেছি আমার দাদামশাই শিখেছেন, তার দাদামশাইও শিখেছেন এই কমিট অ্যান্ড ভমিট অর্থাৎ মুখস্থ করে এসে পরীক্ষা হলে বমি করে দেওয়া। এই ব্যবস্থা শিক্ষাক্ষেত্রে আদৌ চলতে দেওয়া উচিত নয়। আজকে ছাত্রদের আমরা উশৃংখল বলে থাকি কিন্তু আমরা একথা ভাবিনি এই কমিট এ্যান্ড ভমিট সিসস্টেম আমাদের দেশে কদিন থাকবে যা বৃটিশ সরকার তৈরী করেছে। আজ একটা নতুন চিন্তাধারায় নতুন সমাজতান্ত্রিক পদ্ধতিতে দেশের শিক্ষাকে তৈরী করতে হবে। আজকে ছেলেমেয়েরা যে স্কুল কলেজে ভর্তি হয় তাদের সামনে কোনও নির্দিষ্ট লক্ষ্য থাকে না অর্থাৎ এডুকেসন এবং প্ল্যানিং-এর সাথে শিক্ষা ব্যবস্থার কোন যোগ নেই। ২০ বছরে কটা মেডিকেল গ্রাজুয়েট, কটা ইঞ্জিনীয়ারিং গ্রাজুয়েট, কটা কারিগরি, কটা বি এ, কটা সায়েন্স গ্রাজুয়েট আমাদের দেশে দরকার এটা কোনদিন কংগ্রেসীরা চিন্তা করেন নি। সুতরাং আমি যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করব তাঁরা আগামী দিনে যেন শিক্ষা এবং পরিকল্পনাকে অঙ্গাঙ্গীভাবে যুক্ত রেখে অগ্রসর হন। আমি যে এলাকা থেকে এসেছি সেটা হচ্ছে অত্যন্ত দুর্গত এলাকা। স্যার, আপনি জানেন যে আমি বাঁকুড়া জেলা থেকে এসেছি। বাঁকুড়া এবং পুরুলিয়া শুধু পশ্চিমবংগ কেন সারা ভারতবর্ষের ভেতর অবহেলিত এবং দারিদ্র্য ক্লিষ্ট জেলা। সেখানে মানুষ যে কিভাবে বাস করে তা যদি আপনি চোখে দেখেন তাহলে আপনার চোখ দিয়ে জল বেরুবে। ছোট্ট একটা খাঁচার মত ঘর, খেতে পায়না, রুগ্ন, কাপড় নেই অথচ তারই পাশে দেখতে পাবেন ঐ অতুল্যবাবুদের মত লোকেরা মোগল গার্ডেন, মোগল হারেমের মত হারেম তৈরী করে বিলাসে দিন যাপন করছেন। তার উত্তর এবারে জনগণ দিয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভাকে অনুরোধ করব যে ঐ অতুল্য ঘোষের দল যারা লক্ষ লক্ষ বাংলাদেশের শোষিত মানুষের রক্তের উপর মোগল বাগান বা মোগল রাজপ্রাসাদ তৈরী করেছে তাদের সম্বন্ধে একটা এনকোয়ারীর ব্যবস্থা করা হোক, জনগনের সামনে তাদের বিচারের ব্যবস্থা করা হোক। আমি দাবী করব এই সব দুর্নীতিপরায়ণ কংগ্রেসী যারা এতদিন ধরে চুরি করেছে, জনসাধারণকে শোষণ করেছে, তাদের জন্য যে য়্যান্টিকোরাপসন ট্রাইবুনাল গঠিত হয়েছে তাঁদের দিয়ে তাদের বিচার করা হোক।

আজকে ওন্দা বাসী, বাঁকুড়া বাসী খেতে পায়না —এ'দের দিনের পর দিন টি আর, জি আর ওয়ার্ক—এর উপর নির্ভর করতে হয়। বাঁকুড়া, বীরভূমের বাউরি এবং বাগ্দী জাতি অত্যন্ত অবহেলিত জাতি। তাদের অবস্থা হচ্ছে পানীয় জল নেই, শিক্ষার ব্যবস্থা নেই, হাসপাতাল নেই। এই অবস্থা শুধু বাঁকুড়া এবং বীরভূমেই নয়, বাংলাদেশের গ্রামে গ্রামে এই চেহারা দেখতে

পাওয়া যাবে। কাজেই আমি যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করছি দীর্ঘ ২২ বছরের কুশাসনের পর যে নূতন ইংগিত রাজ্যপালের ভাষণে রয়েছে সেই ইঙ্গিতকে রূপায়িত করে বাংলাদেশের সুজলা সুফলা শস্য শ্যামলা সেই নূতন রূপ ফিরিয়ে আনুন।

**Shri Mohamad Abdul Latif :**

মাননীয় স্পীকার, স্যার, এই হাউসের সম্মুখে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে আমি তাকে সমর্থন জানাচ্ছি। রাজ্যপালের ভাষণের বিভিন্ন দিক সম্বন্ধে অনেক বক্তব্য থাকা সত্ত্বেও যে সংকীর্ণ সময় আমার হাতে রয়েছে তাতে সব কিছু বলা সম্ভবপর নয়। সুতরাং আমি রাজ্যপালের ভাষণের একটা দিক সম্বন্ধে আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব। রাজ্যপালের ভাষণের শেষ দিকে কেন্দ্র এবং রাজ্যের মধ্যে যে সম্পর্ক সেটা নিয়ে কিছু বক্তব্য রাখা হয়েছে। আমাদের দেশে যে সংবিধান কংগ্রেসীরা চালু করেছিলেন সেই সংবিধান ভারতবর্ষের এক মৌলিক বৈশিষ্ট্যকে অস্বীকার করে তৈরী হয়েছে। আমাদের এই বহু জাতির দেশে যে ধরনের ফেডারেল কন্সটিটিউসন হওয়া উচিত ছিল আমাদের দেশে তা মোটেই হয়নি। আমাদের দেশের কন্সটিটিউসনে কতকগুলো বিষাক্ত ধারা রয়েছে- যেমন ২৭৮, ২৫৪, ২৫৬ এবং ২৫৭। এই ধারাগুলো ফেডারেল কন্সটিটিউসনের যে চারিত্রিক বৈশিষ্ট্য তাকে সম্পূর্ণভাবে নষ্ট করেছে। এখানে একটা কেন্দ্রীয় সরকার গঠন করা হয়েছে এবং প্রাদেশিক সরকারগুলো মোটামুটি বলা যেতে পারে মিউনিসিপ্যাল সরকারে পরিণত হয়েছে এবং তাদের কোন ক্ষমতা নেই। যে আমেরিকার নাম কংগ্রেসীরা নেয় তাদেরও যে সব বৈশিষ্ট্য রয়েছে এখানে তা রাখা হয় নি। এর ফলে কেন্দ্রের সৈরাচারের বিরুদ্ধে সমস্ত রাজ্যে যে সংগ্রাম অনিবার্য তা বলার কোন প্রয়োজন নেই। রাজ্যপালের ভাষণে যেসংগ্রামের কথা বলা হয়েছে সেটা যদি বাংলাদেশের পক্ষ থেকে সুরু করা এবং নেতৃত্ব দেবার বিশেষ প্রয়োজন রয়েছে। যদিও কংগ্রেসীরা এই সংগ্রামের পক্ষে তাঁদের সমর্থন জানিয়েছেন কিন্তু আমি জানি এবং বাংলাদেশের মানুষ জানে গত ২০ বছর ধরে এই কংগ্রেসীরা বাঙ্গালী জাতি এবং বাংলাদেশের বিরুদ্ধে ষড়যন্ত্র করে গেছেন। বাংলাদেশের মানুষ আজকেও ভোলেনি ১৯৫৭ সালে এই কংগ্রেসীরা বাংলাদেশের ঐতিহ্যকে মুছে দেবার চেষ্টা করেছিল বিহারের সঙ্গে মার্জার করে। কিন্তু বাংলাদেশের মানুষ তাদের সেই পরিকল্পনা ব্যর্থ করে দিয়াছে। গত ২০ বছর ধরে আমরা দেখছি বাংলাদেশের শহর এবং গ্রামীণ অর্থনীতি বাংলাদেশের হাত থেকে ছিনিয়ে নেওয়া হয়েছে এবং বাংলাদেশে যেসমস্ত কল-কারখানা রয়েছে সেগুলো বাঙ্গালীর হাতে নেই। শুধু তাই নয়, বাংলাদেশের বড় বড় শহরগুলো বাঙ্গালীর হাতে নেই এবং বাংলাদেশের গ্রামের মধ্য দিয়ে যেসমস্ত বড় বড় রাস্তা গিয়াছে. .

[এই সময় মাননীয় স্পীকার বক্তাকে আসন গ্রহণ করিবার জন্য নির্দেশ দিলেন।]

স্যার, আপনি আমাকে বসবার নির্দেশ দিলেন, কিন্তু আমি তো এখন পর্যন্ত সুরুই করিনি। আমি সত্যিকারের একজন নির্দলীয় সদস্য। আমাদের এখানে একজন মাননীয় সদস্য আছেন যিনি নিজেকে নির্দলীয় বলেন বটে, কিন্তু বিরোধীপক্ষ এই হাউসে সময়ের যে কালোবাজারী চালু করেছেন সেই কালোবাজারী তাঁরা বাইরেও করছেন, আবার এখানেও করছেন। স্যার, আমি সেই ধরনের নির্দলীয় নই, আমি সত্যিকারের নির্দলীয় সদস্য। কালবাজারে সময় কেনবার অভ্যাস আমার এখানেও নেই, বাইরেও নেই। কাজেই আমি আপনার কাছে অনুরোধ জানাচ্ছি আমাকে একটু সময় দেবেন।

[5-45—5-55 p.m.]

গত ২০ বছর ধরে কংগ্রেসীরা বাংলাদেশের বিরুদ্ধে এক একটা ষড়যন্ত্র করেছে। এবং বাংলাদেশের প্রকৃতিই এমন যে কেন্দ্রের সৈরাচারিতার বিরুদ্ধে সংগ্রামে বাংলাদেশই নেতৃত্ব দিবে। বাংলাদেশ সেই সংগ্রামের ডাক দিয়াছে, আমার নিশ্চিত বিশ্বাস যে বাংলাদেশের মানুষ বিশেষ করে বাংলার যুবশক্তি, যুক্তফ্রন্টের সংগ্রামের পিছনে এসে সর্বশক্তি নিয়ে দাঁড়াবে এবং সেই সংগ্রামকে জয়যুক্ত করবে। কিন্তু সাথে সাথে আমি একথা বলতে চাই যে তাঁরা যে সংগ্রামের ডাক দিয়েছেন সেই সংগ্রামের পরিধির মধ্যে দুটি জিনিষ সন্নিবেশ করবেন। প্রথম হচ্ছে, বাংলাদেশকে প্রকৃতি এককভাবে গড়েছে, তার এক অংশ অন্য অংশ ছাড়া অসম্পূর্ণ। এই বাঙ্গালী

জাতির ঐক্যের পিছনে ইতিহাসের হাজার হাজার বছরের সমর্থন রয়েছে। বাংগালী জাতি একটা অভিন্ন একক ভাষা এবং সংস্কৃতির অটুট বন্ধনে আবদ্ধ। সেই জাতি বিভক্ত হয়েছে। ইতিহাস এই বিভক্তির উপর বিচার করবে। আমি একজন নির্দলীয় সদস্য হিসাবে সেই খণ্ডিত বাংলার আইন সভায় দাঁড়িয়ে বাংলার বিভক্তির উপর ইতিহাসের রায়কে এ্যান্টিসিপেট করতে যাবনা। কিন্তু এই বিভাগ থেকে কতকগুলি বিশেষ সমস্যার উদ্ভব হয়েছে। যেমন দুই বাংলার মধ্যে যাতায়াত, ব্যবসা বাণিজ্য তার কৃষ্টির আদান প্রদান। আমি আপনার মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারের কাছে এই দাবী রাখছি, তাঁরা যে সংগ্রাম কেন্দ্রের বিরুদ্ধে আরম্ভ করতে যাচ্ছেন এই সমস্ত সমস্যা- দুই বাংলার মধ্যে যাতায়াত, দুই বাংলার মধ্যে ব্যবসা বাণিজ্য, দুই বাংলার মধ্যে সাংস্কৃতিক আদান প্রদান এই সমস্ত সম্বন্ধে কন্ট্রোল যাতে পশ্চিম বাংলা সরকারের হাতে আসে তার জন্য যেন তাঁরা দাবী রাখেন। এটা আমি কোন অভাবনীয় কিছু বলছিনা। ফেডারেল কনষ্টিটিউশন-এর ইতিহাসে এমন নজির আছে, যেমন এ্যামেরিকার কনস্টিটিউশনেও নজির আছে, ফেডারেল ইউনিটের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে। জার্মানীতে ১৯১৮ সালের আগে যে কনস্টিটিউশন ছিল তাতে রাজ্য সরকার-গুলির হাতে ব্যাপক ক্ষমতা দেওয়া ছিল। সুতরাং পশ্চিম বাংলার এই বিশেষ অবস্থায় দুই বাংলার মধ্যে যোগাযোগ রাখার জন্য যদি কিছু দাবী জানাই সেটা অযৌক্তিক নয়, সেটা ইতিহাস বহির্ভূত নয়। সুতরাং আমি আশা করবো যে যুক্তফ্রন্ট সরকার সে দাবী রাখবেন। আর দ্বিতীয় দাবী সেটা রাখছি সেটা হচ্ছে যে কেন্দ্রের সঙ্গে সংগ্রাম আসন্ন, অনিবার্য, সেই সংগ্রাম হবেই। আমি আগেই বলেছি আমি অন্তরের অন্তস্থল থেকে বিশ্বাস করি যে বাংলার মানুষ সেই সংগ্রামে যোগদান করবে এবং জয় আমাদের হবেই। কেন্দ্র স্বৈরচার চালাচ্ছে দিল্লী থেকে যদিও ভারতে বিভিন্ন জাতির বাস, বিভিন্ন সমসযা তাদের, বিভিন্ন কালচার রয়েছে। তা সত্ত্বেও কেন্দ্র নির্দেশ দিবে আর সকলকে তা মেনে চলতে হবে? ঐক্য বলতে কংগ্রেসীরা বোঝে একচেটিয়া মুনাফাখোরদের লুণ্ঠন এবং তাদের স্বার্থে ঐক্য তাই আমরা দেখছি ভারতবর্ষ টুকরো টুকরো খান খান হয়ে যাচ্ছে এই নীতির ফলে। তাই এই যে সংগ্রাম হতে যাচ্ছে সেই সংগ্রামে বাংলাদেশের মানুষ নিশ্চয়ই যোগদান করবে এবং সেই সংগ্রামে আমরা নিশ্চয়ই জয়যুক্ত হব। আমি যুক্তফ্রন্ট সরকারের কাছে দাবী জানাচ্ছি সেই সংগ্রামের যে জয় বাংলাদেশে আসবে, তাতে হতভাগা অভিশপ্ত বাঙ্গালী জাতি সেই জয়ের ফল ভোগ করতে পারে তার দিকে যেন তাঁরা দৃষ্টি দেন। তাই মনে হচ্ছে, বাঙ্গালীর হাত থেকে বাংলাদেশ ছিনিয়ে নেওয়া হয়েছে, সেই বাঙ্গালীর হাতেই যেন বাংলাকে ফিরিয়ে দেয়া হয় এবং যখন জয় অর্জিত হবে তার ফল যেন সম্পূর্ণ বাঙ্গালীই ভোগ করতে পারে, সেদিকে সরকার যেন নজর রাখেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Pannalal Maji:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ প্রস্তাব এনেছেন কমরেড রবীন মুখার্জি তা সমর্থন করে আমি আপনার মাধ্যমে কিছু বলছি। কথায় আছে চোরা না শোনে ধর্মের কাহিনী। কংগ্রেসীরা বলে রাজ্যপাল তাঁর ভাষণের যে পংক্তি বাদ দিয়াছে সেটা নাকি ঠিক হয়েছে। ওটা তো ধনী জমিদার আমলাদের পার্টি তাঁদের গণতন্ত্রের মূল্য এই রকমই হবে। এ'রা দীর্ঘ ২০ বছর এই ধরণের গণতন্ত্র করে এসেছেন। বিধানসভায় যেখানে সারা বাংলা দেশের কোটি কোটি মানুষের প্রতিনিধি এখানে পাঠিয়াছে এবং তাঁদেরই মন্ত্রী সভার রচিত ভাষণ সংবিধানে যা আছে তাকে তা পাঠ করতে হবে একটা আমলা কর্মচারী রাজ্যপাল তিনি কিছু বাদ দিয়ে স্বেচ্ছাচারিতা করে চলে গেলেন। গণতন্ত্রে এর থেকে কলঙ্কজনক অবমাননা কোন আত্ম সম্মান জ্ঞান মানুষের থাকতে পারে না সেটাকে কংগ্রেস বলছেন ঠিক করেছেন। ধনী জমিদারদের সেবক এদের তো সেবা দাসের মনোভাব হয়ে গেছে। যখন যুক্তফ্রন্ট গভর্ণমেণ্ট বাতিল করেছিলেন এবং রাজ্যপাল তাঁর ঘরে ঐ বেইমানদের গভর্ণমেণ্ট তৈরী করেছিলেন তখন ওরা বলেছিলেন যে এটা গণতন্ত্র সম্মত হয়েছে। ২০ বছর ধরে এই ধরণের সেবাদাসের গণতন্ত্র করে ১৯৬৭ সালে ১২৭ জন ও'রা দাঁড়িয়েছিলেন আমলাদের পদলেহন করে। সেই গণতন্ত্রের পরাকাষ্ঠে ১৯৬৯ সালে সেটা ৫৫তে এসে দাঁড়িয়েছে। কিন্তু চোরা না শোনে ধর্মের কাহিনী—এখনও কি ওঁদের জ্ঞান হয় নি—৮০ বছর না হলে না কারও কারও জ্ঞান হয় না—

ও'দেরও ঠিক তাই। পরবর্তীকালে এ'রা নিশ্চিহ্ন হয়ে যাবে আর কোনই চিহ্ন পাওয়া যাবে না--কারণ বাংলা দেশের মানুষ গণতন্ত্রকে চেনে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে আর একটা কথা বলতে চাই—দেখতে পাচ্ছি কংগ্রেস পার্টির হয়েছে কি জানেন - দুকান কাটার লজ্জা আছে—এক কান কাটার লজ্জা নেই—নির্লজ্জভাবে ও'রা বলছেন বেকার সমস্যা, বন্যা সমস্যা, সেচের সমস্যা, কৃষি সমস্যা, শিক্ষা সমস্যা—এ সব আমরা জানি—কিন্তু ২০ বছর ও'রা করলেন কি—কি করছিলেন ও'রা—ও'দের লজ্জা করে না। বেকার সমস্যা, চারিদিকে সমস্যা জঞ্জাল—আর নিজেরা বলছেন কিছুই হয় নি—হবে কি করে? যারা চোরাকারবারী কালো-বাজারীদের পদলেহন করে মেহনতী মানুষকে দমন করে, পুঁজিপতিদের পেট ভরাবার চেষ্টা করেন, মেহনতী মানুষকে, সংগ্রামীমানুষকে গুলি করে জেলে দেয় এবং পুঁজিপতিদের লুটের রাস্তা পরিষ্কার করে তারা এই সমস্ত সমস্যা কি করে সমাধান করবেন। ও'রা সেটা আজকে বলছেন নির্লজ্জ বেহায়ার মত। সেইজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখতে পাচ্ছি কি চিত্র? আজকে বন্যার কথা বলছেন--দীর্ঘ ২০ ২২ বছর রাজত্ব করলেন এমন কি ঐ নিম্ন-দামোদরও পর্যন্ত সংস্কার হোল না। আপনি জানেন স্যার, হাওড়া সারা বাংলা দেশের মধ্যে সব থেকে বড় ঘাটতি এলাকা - সেখানে সেচের ব্যবস্থা নেই অথচ দামোদর উপর দিয়ে পাশ করে গেছে ২০/২২ বছর কৃষক আন্দোলন করেছে সেই নিম্ন দামোদর সংস্কারের জন্য যদি করত সেখানে সোনা ফলতো চাষীরা দু বেলা খেয়ে পরে বাঁচতো আরও খাদ্য উদ্বৃত্ত হোত--কিন্তু নিম্ন দামোদর মজে যাওয়ার ফলে সেখানে মরুভূমি হয়ে গেছে। বড় বড় পরিকল্পনার কথা শোনা গেছে--কিন্তু কেন হয় নি? নিশ্চয় যুক্তফ্রন্ট গভর্ণমেন্ট জনসাধারণের নির্বাচিত গভর্ণমেন্ট নিশ্চয় তা করবার চেষ্টা করবে এবং কি করে সমাধান করা যায়। এদের মত ধাপ্পা দিয়ে পদলেহন করে চলবে না গণতন্ত্রের মুখোস ধরে থাকবে না - তারা সত্যিকারের কাজ করবেন এবং নিশ্চয়ই এ'রা সমর্থন পাবেন বলে আশা করি। সেইজন্য তো ও'রা বলছেন বেকার সমস্যা, শিক্ষা সমস্যা, এই সব কথা বছছেন।

[5-55—6-00 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যানবাহনের ব্যাপার দেখতে পাই একটা মার্টিন রেল আছে, ছোট দেশলাইয়ের মত গাড়ী সেই গাড়ীতে ২০ মাইল ১৫ মাইল যেতে ৪।৫ ঘণ্টা সময় লাগে। সেই গাড়ীতে জলের সময় জল পড়ে, রোদের সময় রোদ লাগে, ভাড়াও দিনের পর দিন বেড়ে যাচ্ছে, কোন প্রতিকার করা হচ্ছে না। সেন্ট্রাল গভর্ণমেণ্ট ওটা নিতে চাচ্ছে না। সেই রেল লাইনের পাশ দিয়ে যে পাকা রাস্তা হয়েছে তাতে স্টেট গভর্নমেন্ট লক্ষ লক্ষ টাকা খরচ করে কিন্তু সেখান দিয়ে বাস চলা নিষিদ্ধ। ঐ যে পুঁজিপতিদের পদলেহন করতে হবে সেজন্য ঐ রাস্তা দিয়ে বাস চলার পারমিসন পাওয়া যায় না বা ওটাকে জাতীয়করণ করা যাবে না। আমি লক্ষ লক্ষ জনসাধারণের যাতায়াতের সুবিধার জন্য আমাদের যুক্তফ্রন্ট সরকারকে অনুরোধ করব এ সম্বন্ধে তারা যেন একটা ব্যবস্থা করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তারপরে আমরা দেখতে পাই দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমতা বাতাই বন্দর ব্রীজ মঞ্জুর হয়েছিল কিন্তু আজ পর্যন্ত তা করলেন না। ও'দের যিনি মন্ত্রীর আমলাতন্ত্রের, জমিদারদের, পুঁজিপতিদের রাজ্যপাল যাঁর ও'রা এত প্রশংসা করছেন সেই রাজ্যপালের আমলে এটা হল না। আমি আশা করি নিশ্চয় যুক্তফ্রন্ট সরকার চেষ্টা করবেন যাতে এটা কার্যকরী হয় লক্ষ লক্ষ লোকের সুবিধার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ও'রা বন্যার কথা বলেছেন - এই বন্যা আজকে দামোদর করপোরেশন করে আরো বেড়েছে। মুণ্ডেশ্বরী নদী থেকে বন্যা হয়ে হাওড়া জেলার আমতা থানার ২নং ব্লকের ১৪ খানা অঞ্চল বন্যায় প্রতি বছর ডুবে যাচ্ছে। সেটার যদি একটা সংস্কার করে ব্যবস্থা করেন তাহলে ভাল হয়। ওখানকার যিনি কংগ্রেস প্রার্থী তাঁকে নিয়ে গিয়ে রাজ্যপালের আমলা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ইত্যাদি এমন করলেন যেন এটা হয়ে যাবে তাঁকে ভোট দিলেই কিন্ত শিকারী বিড়ালের গোঁফ দেখলেই বোঝা যায়—তা সত্ত্বেও জনসাধারণ পদাঘাত দিয়ে তাদের বিতাড়িত করেছেন। আমরা আশা করি যুক্তফ্রন্ট সরকার এটা করবেন কারণ তাঁরা তো ধাপ্পা দেবেন না। এটা অঙ্কের কথা নয়, হিসাবের কথা নয়—মনোভাবের কথা, সততার কথা, কর্তব্য-বোধের কথা। যুক্তফ্রন্ট সরকারকে জনসাধারণ নির্বাচিত করে পাঠিয়েছেন তাদের উপর আস্থা স্থাপন করেছে এবং সংগ্রামের মধ্য দিয়ে এটা গড়ে উঠেছে সুতরাং নিশ্চয় জনগণের যেটুকু

করা যায় সেটুকু তাঁরা করবেন। অবশ্য একথা ঠিক যে মৌলিক সমস্যার সমাধান করা যাবে না কারণ কেন্দ্রে ঐ পুঁজিপতিদের দালাল বসে রয়েছে। যতক্ষণ পর্যন্ত না তাদের পদানত করা যায় তাদের কাছ থেকে ক্ষমতা আদায় করা না যায় ততক্ষণ পর্যন্ত আমাদের সমস্যার সমাধান হবে না। সেজন্য বাংলাদেশের মানুষ আজ তৈরী হচ্ছে, চারিদিকে আওয়াজ উঠছে যে কেন্দ্রের কাছ থেকে দাবী আদায় করতে হবে। আজ পুঁজিপতিদের দালাল কংগ্রেস পার্টি দ্বারা পরিচালিত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ন্যায্য দাবী আদায়ের জন্য বাংলাদেশের মানুষ প্রস্তুত রয়েছে। সেজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে গণতন্ত্র রক্ষার কাজে বাংলাদেশের মানুষ যে সংগ্রাম করেছে আমি তাকে অভিনন্দন করছি এবং আপনি তাতে যে বিরাটভাবে সাহায্য করেছেন তার জন্য বাংলাদেশের মানুষ আজ আপনাকে অভিনন্দিত করেছেন এবং আজকে কংগ্রেস পার্টি যে গণতন্ত্রকে হত্যা করেছে, তারা যে আজকে স্বৈরাচারের পরিচয় দিয়েছে, রাজ্যপাল যে বে-আইনী, বেইমানী কাজ করেছেন তার নিন্দাসূচক অংশটুকুসহ রবীনবাবুর প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তৃতা শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 6 p.m. till 1 p.m. on Tuesday, the 18th March, 1969, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Tuesday, the 18th March, 1969, at 1 p.m.

**Present**

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 22 Ministers, 2 Ministers of State and 231 members.

[1—1-10 p.m.]

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, লক্ষ্মীনারায়ণ কটন মিলস, রিষড়ার প্রায় তিনশত শ্রমিক বাইরে অপেক্ষা করছেন। আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই ব্যাপারে।

**মিঃ স্পীকার:** আপনাকে আমি পরে সময় দেব।

### STARRED QUESTIONS

**(to which oral answers were given)**

**Political pension**

***1.** (Admitted question No. *61.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** অর্থবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৫-৬৬ সাল হইতে ডিসেম্বর, ১৯৬৮ পর্যন্ত প্রাক্তন রাজনৈতিক কর্মীদের জেলা-ওয়ারী কয়জনকে কত টাকা করিয়া (১) সারাজীবন পেনসন এবং (২) সাময়িক পেনসন দেওয়ার ব্যবস্থা হইয়াছে, এবং

(খ) উক্ত পেনসন মঞ্জুর অথবা সুপারিশ করিবার জন্য কোনও কমিটি আছে কি এবং থাকিলে তাঁহাদের নাম ও পরিচয় কি?

**Shri Ajoy Kumar Mukhopadhyaya :**

(ক) প্রয়োজনীয় তথ্য সংগ্রহ করা হইতেছে।

(খ) মন্ত্রীসভা থাকাকালীন মন্ত্রীসভার একটি কমিটি এই পেনসন সুপারিশ করিতেন ও পূর্ণ মন্ত্রীসভার অনুমতিক্রমে উক্ত পেনসন মঞ্জুর করা হইত। প্রেসিডেন্টের শাসনকালে একটি সরকারী কমিটি এই ভাতা মঞ্জুর করিতেন, সেই কমিটির মেম্বারদের নামঃ—

(১) শ্রী এস সি ভট্টাচার্য, স্পেশাল অফিসার ও সেক্রেটারী, অর্থ বিভাগ।

(২) শ্রী এস কে ঘোষ, স্পেশাল সেক্রেটারী, অর্থ বিভাগ।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** গভর্নরের শাসনকালে যাঁরা কমিটির মেম্বার ছিলেন তাঁরা থাকবেন, না নূতন কমিটি হবে।

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** নূতন হবে। সাধারণতঃ তিনজন মন্ত্রীকে নিয়ে কমিটি হয়, তাই হবে।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** একটা অনুরোধ আছে। যত তাড়াতাড়ি সম্ভব এটা বিকনস্ট্রাক্ট করবেন কি?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** চেষ্টা করব।

**Number of political pensioners**

***2.** (Admitted question No. *148.)

**শ্রীসনৎকুমার রাহা:** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজনৈতিক (পলিটিক্যাল পেনসন) ভাতা বর্তমানে কতজন পাইতেছেন?

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:**

১৯৪৮-৪৯ সাল হইতে ২৮শে ফেব্রুয়ারী, ১৯৬৯ সাল পর্যন্ত ২,২৩০ জন আবেদনকারীকে রাজনৈতিক ভাতা (পেনসন) মঞ্জুর করা হইয়াছে।

উক্ত সংখ্যার মধ্যে কতজন অদ্যাবধি পেনসন পাইতেছেন তাহার বিবরণ বিভিন্ন জেলা হইতে সংগ্রহ করা হইতেছে।

**শ্রীসনৎকুমার রাহা:** ২৮শে ফেব্রুয়ারী পর্যন্ত বলেছেন ২,২৩০ জন ভাতা পাচ্ছেন। কিন্তু এখন কত লোক পাচ্ছেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** এটা আমার কাছে হিসাব নেই। গভর্নমেন্ট ভাতা দিয়ে দেন এবং তারা যে ট্রেজারী থেকে দেবেন তাকে জানিয়ে দেন। তারপর মাসের পর মাস টাকা তোলেন। তার হিসাব এ. জি-র কাছে এখন নেই। আপনি যেহেতু বলেছেন সেইজন্য আমরা সংগ্রহ করার চেষ্টা করছি।

**শ্রীসনৎকুমার রাহা:** এই ভাতা পেতে গেলে কি কি শর্ত পালন করতে হয়?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** তাঁরা যে নির্যাতিত রাজনৈতিক কর্মী তার প্রমাণ দিতে হয়। তারপর কমিটি তাঁরা বিবেচনা করে মঞ্জুর করেন বা করেন না।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** এটা কি ঠিক যে ভাতাপ্রাপ্ত কোন রাজনৈতিক কর্মী সে আর কোন রাজনৈতিক জীবনযাপন করতে পারবেন না?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** না, এই রকম কোন নিয়ম নেই।

**শ্রীনেপালচন্দ্র রায়:** আপনি বলবেন কি এই রাজনৈতিক কর্মীরা ভাতা পেতে পেতে কি কি কারণে ভাতা বাদ যায়?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** মেয়াদ শেষ হলে বাদ যায়, মৃত্যু হলেও বাদ যায়।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** রাজনৈতিক বন্দী যাঁরা ছিলেন তাঁদের যে সমস্ত ভাতা এর আগে কংগ্রেস আমলে দেওয়া হয়েছে তাঁদের মধ্যে আমরা দেখেছি ডিসেমিনেশন হয়েছে। আমি জিজ্ঞাসা করছি এসব সম্বন্ধে ভালভাবে অনুসন্ধান করার জন্য একটা তথ্য কমিটি কি নিয়োগ করবেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** যা হয়ে গেছে তার আর কিছু করার উপায় নেই। তবে এর পর আর ডিসেমিনেশন হবে না।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** এই ভাতার ম্যাক্সিমাম এবং মিনিমাম কত?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** প্রশ্ন করতে হবে।

**শ্রীসাধন গুপ্ত:** খোঁজ নেওয়া হয়েছে কি যাঁরা রাজনৈতিক ভাতা পাচ্ছেন তাঁরা তাঁদের অবস্থা অনুসারে প্রত্যেকে পেতে পারেন কিনা, না এর ভেতরে কোন দুর্নীতি আছে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** এটা যা দেওয়া হয়েছিল কংগ্রেসী আমলে তাঁরা তখন সব খোঁজ নিয়ে দিয়েছিলেন। তবে তাঁরা কি খোঁজ নিয়েছিলেন সেটা বলা কঠিন।

**ডাঃ বঙ্কিমচন্দ্র সান্যাল:** স্বাধীনতা প্রাপ্তির আগের রাজনৈতিক কর্মীদের ভাতা দেওয়া হয়েছে, কিন্তু স্বাধীনতার উত্তরকালে কোন রাজনৈতিক কর্মীদের কি কোন ভাতা দেওয়া হয়?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** নোটিশ চাই।

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** রাজনৈতিক কর্মীদের পেনসন দেবার পর যেহেতু সে কংগ্রেস করেনি, সেজন্য তাঁদের পেনসন বাদ করে দেওয়া হয়েছে কি?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** তা বলতে পারব না।

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** যাঁদের করা হয়েছে তা জানালে সেটা কি বিবেচনা করা হবে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** বিবেচনা করা হবে।

**শ্রীনিরঞ্জন মুখার্জি:** এখনও যাঁরা পান নি তারা দরখাস্ত করলে তাঁদের দেওয়া হবে কি?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** আমাদের টাকা সীমিত, তবে দরখাস্ত করলে বিবেচনা করা হবে।

## Nyaya Panchayats

*3. (Admitted question No. *62.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমান সময় পর্যন্ত কয়টি ন্যায়পঞ্চায়েত স্থাপন করা হইয়াছে, এবং

(খ) উহাদের মধ্যে কোন্ জেলায় কয়টি ন্যায়পঞ্চায়েত স্থাপিত হইয়াছে?

**Shri Bibhuti Bhusan Das Gupta:**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমান সময় পর্যন্ত ৪৯টি ন্যায় পঞ্চায়েত স্থাপন করা হইয়াছে।

(খ) যে সকল জেলায় ন্যায় পঞ্চায়েত স্থাপিত হইয়াছে তাহাদের একটি বিস্তৃত বিবরণ টেবিলে উপস্থাপিত করা হইল।

Statement referred to in reply to clause (Kha) of starred question No. 3

**পশ্চিমবঙ্গে চালু ন্যায় পঞ্চায়েতসমূহের বিবরণ**

| জেলার নাম | ব্লকের নাম | ন্যায় পঞ্চায়েতের নাম |
|---|---|---|
| ১। মালদহ | (ক) মাণিকচক | (১) মাণিকচক |
| | | (২) নাজিরপুর |
| | | (৩) ধরমপুর |
| | | (৪) নুরপুর |
| | (খ) রতুয়া ১নং | (১) বিলাইমারী |
| | | (২) রতুয়া |
| | | (৩) সমসী |
| | (গ) হবিবপুর | (১) ঋষিপুর |
| | (ঘ) গাজোল | (১) বাবুপুর |
| ২। পশ্চিম দিনাজপুর | (ক) রায়গঞ্জ | (১) রামপুর |
| | | (২) গৌরী |

| জেলার নাম | ব্লকের নাম | ন্যায় পঞ্চায়েতের নাম |
|---|---|---|
| ৩। বর্ধমান | (ক) মেমারী ২নং | (১) বিজুর |
| | | (২) নবস্থা |
| | | (৩) বোহর |
| | | (৪) কুচুট |
| | (খ) বর্ধমান | (১) রঘর |
| | | (২) ক্ষিতিয়া |
| | | (৩) বান্দুন |
| | | (৪) সবাইতিকর |
| | | (৫) গোবিন্দপুর |
| | | (৬) বৈকুণ্ঠপুর |
| | | (৭) বোরসুল |
| | (গ) ভাতার ব্লক | (১) আমরুন |
| | | (২) মহাচন্দ্র |
| | | (৩) নিত্যানন্দপুর |
| | | (৪) বলগোনা |
| | | (৫) মহতা |
| | | (৬) বামুনারা |
| | | (৭) সাহেবগঞ্জ |
| | | (৮) বনপাস |
| | (ঘ) আউসগ্রাম ২নং | (১) ভেদিয়া |
| | | (২) অমরপুর |
| | (ঙ) মেমারী ১নং | (১) আমদপুর |
| | | (২) দুর্গাপুর |
| | | (৩) মেমারী |
| | | (৪) নিমো |
| | (চ) আউসগ্রাম ১নং | (১) গুসকরা |
| | | (২) দিগনগর |
| | | (৩) উক্তা |
| | | (৪) আউসগ্রাম |
| | (ছ) মঙ্গলকোট | (১) চনক |
| | | (২) লাকুরিয়া |
| | | (৩) মঙ্গলকোট |
| | | (৪) ঝিলু |
| | | (৫) মঝিগ্রাম |
| | | (৬) ভালুগ্রাম |
| | | (৭) কৈচর |
| | | (৮) নেগুন |
| | | (৯) খিরোগ্রাম। |

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** এই লিস্ট-এ দেখছি যে মুর্শিদাবাদ জেলায় আজ পর্যন্ত কোন ন্যায় পঞ্চায়েত হয়নি এর কারণ কি ?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্তঃ** এর কারণ হচ্ছে ১৯৬৭ সাল থেকে নূতন করে কোন পঞ্চায়েত স্থাপন করা হয়নি, যা হয়েছে সব ১৯৬৭ সালের আগে পর্যন্ত হয়েছে।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** ১৯৬৭ সালের আগে পর্যন্ত পঞ্চায়েত হয়েছে। কিন্তু সেখানে এমন কি অবস্থা হয়েছে যার জন্য ন্যায় পঞ্চায়েতগুলি করা হয় নি?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্ত:** তা বলতে পারব না।

[1-10—1-20 p.m.]

**শ্রীসনৎকুমার রাহা:** এটা কি সত্য যে তদানীন্তন কংগ্রেস গভর্নমেন্ট কি এই ন্যায় পঞ্চায়েতের মানে এই করেছিলেন, যে এটা করলে সত্য সত্যই অন্যায় করা হবে। তাদের পক্ষে অর্থাৎ বিচার যেভাবে করেন সেই ভাবে করা সম্ভব হবেনা বলে এটা বন্ধ করে দেওয়া হয়?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্ত:** এটা বলতে পারব না।

**মিঃ স্পীকার:**
This question does not arise; it is not relevant at all.

**শ্রীআবদুস সত্তার:** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, ১৯৬৭ সালের পর কোন ন্যায় পঞ্চায়েত হয়নি। আমি জানতে পারি কি যে, ১৯৬৭ সালে যিনি ন্যায় পঞ্চায়েত মন্ত্রী ছিলেন বর্তমানেও তিনি ন্যায় পঞ্চায়েত মন্ত্রী, কাজেই তিনি কি কোন নির্দেশ দিয়েছিলেন?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্ত:** না দিই নি।

**শ্রীঅশ্বিনী রায়:** এদের কাজ করলে কিভাবে কাজ হয়েছে এবং বর্তমানে কোন কাজকর্ম হচ্ছে না, অচল অবস্থা চলেছে এরূপ কোন রিপোর্ট আপনার কাছে আছে?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্ত:** এবারে এসে কোন রিপোর্ট পাই নি।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, বর্তমানে যে ন্যায় পঞ্চায়েত আইন আছে তাকে সংগঠন করবার অর্থাৎ সেই ন্যায় পঞ্চায়েত আইনের নানা প্রকার ত্রুটি বিচ্যুতি থাকার জন্য ন্যায় পঞ্চায়েত তৈরী করবার অসুবিধা আছে।

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্ত:**
It is a matter of opinion.

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার:** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি এই ন্যায় পঞ্চায়েতের পরিপ্রেক্ষিতে এই ন্যায় পঞ্চায়েতকে রাখবেন না একে ঢেলে সাজান হবে?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্ত:** এটা বিবেচনার বিষয় আছে।

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** রিভিউ করা হয়েছে এবং পরবর্তীকালে সংশোধনের জন্য কোন ব্যবস্থা আছে কিনা?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্ত:** আমি আগেই বলেছি যে রিভিউ করা হয় নি।

**শ্রীসুনীল বসুরায়:** আসানসোলের শিল্পাঞ্চলে কোন ন্যায় পঞ্চায়েত করা হয় নি কেন জানাবেন কি?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্ত:** লিখিত প্রশ্ন করলে জানাতে পারি।

## Separation of the Judiciary from the Executive

***4.** (Admitted question No. *63.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** বিচার বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) বিচার বিভাগ এবং শাসন বিভাগের মধ্যে সম্পূর্ণ পৃথকীকরণ; এবং

(২) মামলার দ্রুত নিষ্পত্তির জন্য সরকার কতদূর অগ্রসর হইয়াছেন?

**Shri Bhakti Bhusan Mondal:**

(1) West Bengal Separation of Judicial and Executive Functions Act, 1968 (President's Act 8 of 1968)

এর বিধান অনুযায়ী কলিকাতা প্রেসিডেন্সি টাউন এবং হুগলী জিলাতে ৫ই সেপ্টেম্বর, ১৯৬৮ হইতে বিচার বিভাগকে শাসন বিভাগ হইতে পৃথক করা হইয়াছে। বাঁকুড়া জিলাতে পৃথকীকরণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি অবলম্বিত হইতেছে এবং আশা করা যায় যে অতি শীঘ্র ঐ জিলাতে পৃথকীকরণ চালু হইবে। অন্যান্য সমস্ত জিলাতে এইরূপ পৃথকীকরণ যথা-সত্বর চালু করাই বর্তমান সরকারের নীতি। এই উদ্দেশ্যে সংশ্লিষ্ট জেলা শাসক ও জিলা জজদের নিকট প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহ করা হইতেছে। উক্ত তথ্যাদি পর্যালোচনা করিয়া এবং আর্থিক সঙ্গতির প্রতি লক্ষ্য রাখিয়া সরকার শীঘ্রই এ সম্বন্ধে একটি পরিকল্পনা গ্রহণ করিবেন।

(২) আদালতে বিচারাধীন মামলা দ্রুত নিষ্পত্তির জন্য সরকার কোন নির্দেশ দিতে পারেন না। সংবিধানের ২২৭ ধারা অনুযায়ী রাজ্যের সমস্ত আদালতের উপর তদারকির ভার মহা-ধর্মাধিকরণের উপর ন্যস্ত। কোন আদালতে মামলা জমিয়া যাওয়ার ফলে মহাধর্মাধিকরণ যখনই অতিরিক্ত বিচারক নিয়োগের প্রস্তাব করেন, তখনই সরকার সাধারণতঃ ঐ প্রস্তাব কার্যকরী করিয়া থাকেন। আশা করা যায় যে শাসন বিভাগ হইতে বিচার বিভাগের সম্পূর্ণ পৃথকীকরণের পর ফৌজদারী মামলার নিষ্পত্তি দ্রুততর হইবে।

কলিকাতা মহাধর্মাধিকরণের আদিম বিভাগে বিচারাধীন মামলার সংখ্যা কমাইয়া ঐ জাতীয় মামলার দ্রুত নিষ্পত্তির উদ্দেশ্যে কলিকাতা নগর দেওয়ানী আদালতের আর্থিক এক্তিয়ার বৃদ্ধির একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(১) ৬ মাসের মধ্যে কমপ্লিট সেপারেশন করবার জন্য থ্রু আউট দি স্টেট ব্যবস্থা করা হচ্ছে। আর্থিক সংগতির প্রতি লক্ষ্য রেখে সরকার শীঘ্রই এ সম্বন্ধে পরিকল্পনা গ্রহণ করবেন।

(২) সংবিধানে কনস্টিটিউসন অব ইন্ডিয়া ২২৭ আর্টিকেল অনুযায়ী এ সম্বন্ধে খরচের দাবী করবার ক্ষমতা স্টেট গভর্নমেন্ট-এর নেই।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** আপনি উত্তরে ঠিকই বলেছেন, আপনি এটা জানেন জাস্টিস ডিলেড ইজ জাস্টিস ডিনায়েড এটা কি হাইকোর্ট-এর সঙ্গে বিচার বিভাগের সঙ্গে কথাবার্তা বলে একস্ট্রা লোক দেবার ব্যবস্থা করবেন?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** এই সম্বন্ধে চিন্তা করা হয়েছে, এখনও কিছু করা হয় নি।

**শ্রীসনৎকুমার রাহা:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন যে বিচার বিভাগ শাসন বিভাগ পৃথকী-করণের ফলে যে সমস্ত সমস্যা দাঁড়াবে সেই সব সমস্যা থেকে উদ্ধার হবার জন্য আমাদের বিচার বিভাগ চালাবার জন্য ক্ষমতা বা শক্তি আছে কিনা?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** আপনি কোন্ সমস্যার কথা বলছেন বুঝতে পারছি না নূতন করে বললে উত্তর দেব।

**শ্রীসনৎকুমার রাহা:** প্রথমেই অ্যাসেম্বলী হাউস-এ এরূপ একটা প্রস্তাব এসেছিল তাতে বলা হয়েছিল কেডার-এ লোক পাওয়া যাবে না। যারা বিচার বিভাগে বিচার করেন তাদের বিচারের যোগ্য মূল্য দেওয়ার এটা যুক্তফ্রন্ট বিবেচনা করবেন কিনা ও পৃথক করার ব্যবস্থা সেই-ভাবে করছেন কিনা? যদি করে থাকেন তাহলে জেলওয়ারী সমস্ত জেলায় হবে কিনা না সারাবাংলাদেশে একই সঙ্গে হবে?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** এটা আমরা বিবেচনা করছি। যেসব ম্যাজিস্ট্রেট আছেন, তারা যদি অপসন দেন, পার্মানেন্ট ডেপুটেসন নয়, তাহলে প্র্যাকটিকালী আমরা সেই অপসনগুলো জুডিসিয়ারীতে পেয়ে যাব। আর কিছু মুনসেফ যদি রিক্রুট করি, যদি ফাইন্যান্স পারমিট করে তাহলে সেটা হয়ে যাবে।

**শ্রীসনৎকুমার রাহা:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, সারা বাংলাদেশে এই ব্যবস্থা চালু হবে, না স্টেজ বাই স্টেজ হবে?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** স্টেজ বাই স্টেজ নয়, ডিস্ট্রিক্ট বাই ডিস্ট্রিক্ট বলুন। এর আগে যে গভর্নমেন্ট ছিলেন তারা ডিস্ট্রিক্ট বাই ডিস্ট্রিক্ট করবার চেষ্টা করেছিলেন এবং সেই অনুযায়ী হুগলী এবং চিফ প্রেসিডেন্সি কোলকাতায় যেটা আছে সেটা সেপারেসান করার কথা হচ্ছিল, আমি এসে একটা স্কীম করাচ্ছি থ্রু আউট ওয়েস্ট বেঙ্গলে কমপ্লিট সেপারেসান জুডিসিয়ারী অ্যান্ড এক্সিকিউটিভ যাতে করাতে পারি। এর জন্য স্কীম তৈরি হচ্ছে, এখনও ফাইনালাইজ হয় নি, হলে জানাবো।

**শ্রীসাধন গুপ্ত:** ফৌজদারী আদালতে কি পরিমাণে মামলা জমে আছে তার জেলাওয়ারী হিসাব মাননীয় মন্ত্রিমহাশয় দিতে পারেন কি?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** নোটিশ দিলে বলতে পারবো।

**শ্রীদেবনারায়ণ চক্রবর্তী:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, যেখানে বিচার বিভাগ থেকে শাসন বিভাগকে পৃথকীকরণ করা হয়েছে সেখানে হাইকোর্টের টাইম মেনটেন করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে কি? চিনসুরা কোর্ট সম্পর্কে আমার কিছু প্রশ্ন আছে।

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** হুগলী এবং কোলকাতাতে হয়েছে। বিচার বিভাগ এবং শাসন বিভাগের সেপারেসান হলে বিচার বিভাগের উপর খবরদারী করার এই গভর্নমেন্টের আর কিছু থাকবে না। হাইকোর্ট কি করছেন আমরা বলতে পারবো না।

**শ্রীদেবনারায়ণ চক্রবর্তী:** হাই কোর্ট যে কোর্ট আওয়ার মেনটেন করেন যেখানে বিচার বিভাগ পৃথকীকরণ করা হয়েছে সেখানে সেই কোর্ট আওয়ার মেনটেন করা হচ্ছে কিনা এই প্রশ্নই মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে রাখছি।

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** এটা হাই কোর্টের ব্যাপার, আমরা এ সম্বন্ধে কন্ট্রোল বা অন্য কিছু করতে পারবো না।

**শ্রীদেবনারায়ণ চক্রবর্তী:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, তাঁর কাছে এ তথ্য আছে কিনা, যেখানে বিচার বিভাগ শাসন বিভাগ থেকে পৃথকীকরণ করা হয়েছে সে জায়গায় রিভিউ করা হয়েছে কিনা যে মানুষের দুর্দশা বেড়েছে না কমেছে?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** এখনও পর্যন্ত এ সম্বন্ধে কোন প্রস্তাব আসে নি।

**শ্রীআবদুল কোয়াম মোল্লা:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, যে সমস্ত স্থানে বিচার বিভাগ সেপারেসান করা হয়েছে সেখানে যারা কোর্ট ইন্সপেক্টার ছিলেন তাদের কি অপসারণ করা হয়েছে?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** না, এখনও পর্যন্ত কাউকে অপসারণ করা হয় নি। সে রকম করতে গেলে যে টাকার দরকার অর্থাৎ, প্যানেল প্লিডার ইত্যাদি সে রকম এখনও পর্যন্ত স্যাংসান হয় নি। তা ছাড়া এ সম্বন্ধে এখনও পর্যন্ত চিন্তা করা হয় নি। প্রসিকিউসান করতে পারেন নোটিফিকেসান তার আছে।

**শ্রীআবদুল কোয়াম মোল্লা:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, ছয় মাসের মধ্যে যেখানে সমস্ত জায়গায় সেপারেসান করার প্রশ্ন এসেছে সেখানে কোর্ট সাব-ইন্সপেক্টারদের রেখে করা হবে কি?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** এ সম্বন্ধে আমাদের কোন সিদ্ধান্ত হয় নি। আমরা মনে করি একটা শান্তিনিকেতন মেথড ফলো করা উচিত। তা ছাড়া অনেক জিনিস আমরা চাই যা করতে পারবো না। সেইজন্য শিক্ষার জন্য যেমন গাছতলায় প্রথম আরম্ভ করা হয়েছিল তারপর বিল্ডিং যা কিছু করা গিয়েছিল তেমনি এ ব্যাপারে আমরা তাড়াতাড়ি করে নেব তারপর যে ইনকনভিনিয়েন্সগুলি হবে আমরা নেব। তা না হলে ৭ বছরে যেমন হয় নি এখনও তাই হবে। সেইজন্য আমরা শান্তিনিকেতন মেথড ফলো করতে চাইছি।

**শ্রী এস, এম, ফজলুর রহমান:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, বিচার বিভাগের বিচারক আর শাসন বিভাগের শাসক এদের যোগ্যতার মাপকাঠি কি একই না পৃথক?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** তাদের যোগ্যতা একই হবে তবে তাদের কাজটা এক্সপিরিয়েন্স অনুযায়ী যে ভাবে করেছেন সেটা বিবেচনা করা হবে। যেমন মুন্সেফ যাদের রিক্রুট করা হবে তাদের প্রথমে হয়তো থার্ড ক্লাস পাওয়ার দেওয়া হবে তারপর ক্রমশ সেকেন্ড ক্লাস এবং ফার্স্ট ক্লাস দেওয়া হবে। আর অন্য যারা আছেন অর্থাৎ ম্যাজিস্ট্রেট যারা আছেন তাদের কাজটা আন্ডার দি কন্ট্রোল অব দি হাইকোর্ট এবং সেসান জাজে চলে যাবেন।

[1-20—1-30 p.m.]

**শ্রী এস, এম, ফজলুর রহমান:** শাসন বিভাগে যাঁরা শাসক নির্বাচিত হবেন তাঁদের কি আইন সম্বন্ধে বিশেষ জ্ঞানের যোগ্যতা সম্বন্ধে বিবেচনা করা হবে?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** শাসন বিভাগে যাঁরা এখন এক্সিজিসটিং আছেন তাঁদের মধ্যে যাঁরা ম্যাজিস্ট্রেটের কাজ করছেন, ডেপুটি ম্যাজিস্ট্রেট,
Special Deputy Magistrate with first class, second class or third class power বা স্পেশাল পাওয়ার যাঁদের আছে তাঁদের নেওয়া হবে এবং মুন্সেফ যাঁদের রিক্রুট করা হবে তাঁদেরও ম্যাজিস্ট্রেটের ফার্স্ট ক্লাস, সেকেন্ড ক্লাস, থার্ড ক্লাস পাওয়ার দিয়ে নেওয়া হবে। কাজেই যোগ্যতা একই রকম হবে। যোগ্যতা মানে অ্যাকাডেমিক, না কি বলছেন সেটা একটু ক্লিয়ারলি বললে আমি উত্তর দিতে পারি।

**শ্রীসনৎকুমার রাহা:** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি, শাসন বিভাগে যে এল আর ও, এস এল আর ও, ভাগচাষ বোর্ড তারা শাসন করেন, বিচার করেন। জে এল আর ও দপ্তরে, ভাগচাষ বোর্ডে, এস এল আর ও দপ্তরে যে সব শাসন বিচার চায় সেটা এই পৃথকীকরণের ফলে কিভাবে নিষ্পত্তি হবে?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** আপনি যেগুলি বলছেন এ সম্বন্ধে পাওয়ার দেওয়া আছে ল্যান্ড রিফরমর্স অ্যাক্ট অনুযায়ী, কাজেই ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ মিনিস্টার এটা চিন্তা করবেন এবং তার উত্তর দেবেন।

**শ্রীকৃষ্ণগোপাল বসু:** মাননীয় মন্ত্রিমহাশয়ের কি একথা জানা আছে, অবশ্য আমি প্রথমে একথা বলে নিই যে বিচার বিভাগ শাসন বিভাগ থেকে পৃথকীকরণের স্বপক্ষে আমার মত আছে, কিন্তু এই পৃথকীকরণের ব্যাপারে যথেষ্ট সময় লাগবে বলে আমি নিজেও আশংকা করি। কারণ প্রশাসনিক দপ্তর থকে যেসব যোগ্যতাসম্পন্ন ব্যক্তিদের নেওয়ার প্রশ্ন উঠেছে সেই যোগ্যতাসম্পন্ন ব্যক্তি পাওয়া কতদিনে যাবে এই প্রশ্নটা জটিলতাকে আরও বৃদ্ধি করেছে। এই ব্যাপারে আপনি নির্দিষ্ট মত কিছু বলতে পারেন কি? কারণ আমার যতদূর জানা আছে তাতে উপযুক্ত ব্যক্তিরা শাসন বিভাগ থেকে বিচার বিভাগে যেতে চায় না। এর কারণ কি এবং কিভাবে এটাকে ত্বরান্বিত করা যায় সে সম্বন্ধে জানা থাকলে একটু বলুন।

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** আমি এ সম্বন্ধে কিছু ম্যাজিস্ট্রেটের সঙ্গে আলোচনা করেছি। আপনি যেটা বললেন সেটা ঠিক মতামত নয়, যদি তাঁদের পার্মানেন্টলি অ্যাবজর্ব করে নেওয়া হয় তাহলে অনেকে যেতে রাজী আছেন যাঁরা এখন কাজ করছেন তাঁরা।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে এই কথা জিজ্ঞাসা করছি যখন শাসন বিভাগ এবং বিচার বিভাগ পৃথকীকরণ কমপ্লিট করতে যাচ্ছেন তখন আপনারা এই জুরি সিস্টেম আবার পুনঃপ্রবর্তন করবেন কিনা ?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** আমরা যেটা চিন্তা করেছি সেটা হচ্ছে জুরি সিস্টেম আর ইন্ট্রোডিউস করবো না এটাই আমাদের মোটামুটি মত।

## Recruitment of Bengali typists and stenographers

***5.** (Short Notice) (Admitted question No. *213.)

**শ্রীনিখিল দাস:** অর্থবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী কার্যে বাংলাভাষা প্রয়োগের পরিপ্রেক্ষিতে সরকার এ পর্যন্ত কতজন বাংলা টাইপিস্ট ও বাংলা স্টেনোগ্রাফার নিয়োগ করিয়াছেন;

(খ) ইহা কি সত্য যে, কিছু সংখ্যক বাংলা স্টেনোগ্রাফার সরকার কর্তৃক অনুষ্ঠিত পরীক্ষায় পাশ করা সত্বেও অদ্যাপি নিয়োগপত্র পায় নাই; এবং

(গ) সত্য হইলে ইহার কারণ কি ?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

(ক) বিভিন্ন সরকারী অফিসে কতজন বাংলা টাইপিস্ট ও বাংলা স্টেনোগ্রাফার আছে তাহার সংখ্যা সংগ্রহ করা হইতেছে। বর্তমানে অর্থ বিভাগে ১৮ জন বাংলা স্টেনোগ্রাফার আছে। ইহা ছাড়া ৫০ জন ইংরাজি স্টেনোগ্রাফারের বাংলা স্টেনোগ্রাফিতেও যোগ্যতা আছে।

(খ) ১৯৬৭ সালের শেষ দিকে ৩ জন বাংলা স্টেনোগ্রাফার পাশ করা সত্ত্বেও নিয়োগ করা হয় নাই।

(গ) ব্যয় সংকোচের উদ্দেশ্যে এবং ঐ বছরের শেষ ভাগে মন্ত্রীসভার আয়তন ছোট থাকায় বাংলা স্টেনোগ্রাফারের উক্ত পদ পূরণ করার প্রয়োজন হয় নাই।

**শ্রীনিখিল দাস:** মাননীয় মন্ত্রিমহাশয় এটা বলবেন কি, আমরা ঠিক করেছি যে সরকার এখন বাংলা ভাষায় সরকারী কাজ চালু করবেন, আমাদের সমস্ত মন্ত্রিমহোদয়রা কি বাংলা স্টেনোগ্রাফার পেয়েছেন ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** প্রত্যেকে একজন করে পান নি তবে দু'জনের উপর একজন স্টেনোগ্রাফার এই রকম আছে। আমরা কিছু স্টেনোগ্রাফার বাড়াবার কথা ভাবছি।

**শ্রীনিখিল দাস:** তাহলে এটা কি আমরা ধরে নিতে পারি মন্ত্রীদের প্রত্যেককে একজন করে বাংলা স্টেনোগ্রাফার দেওয়া হবে ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** প্রত্যেকের যদি দরকার না হয় তাহলে দেওয়া হবে না, দরকার হলে দেওয়া হবে।

**শ্রীনিখিল দাস:** মিঃ স্পীকার, স্যার, আমার প্রশ্ন হচ্ছে সরকারী কাজে বাংলা ভাষাকে আমরা চালু করবো, মন্ত্রীদের সরকারী কাজ করতে হচ্ছে সুতরাং প্রতিটি মিনিস্টারের একজন করে বাংলা স্টেনোগ্রাফার থাকবে কিনা এই হচ্ছে আমার অতিরিক্ত প্রশ্ন।

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** প্রত্যেক মন্ত্রীর যত কাজ পড়ে বাংলায় লেখা, সব লেখাও যদি লেখেন তাহলে সেই কাজের জন্য যদি একজন পুরো স্টেনোগ্রাফারের দরকার হয় নিশ্চয়ই দেওয়া হবে। যদি এমন দেখা যায় যে একজন স্টেনোগ্রাফার পাশাপাশি দু'জন মন্ত্রীর কাজ করতে পারছেন তাহলে একজনকে দিয়েই চালান হবে। তবে আমরা আরো রিক্রুট করার চেষ্টা করছি যাতে সবাইকে দেওয়া যায়।

**শ্রীনিখিল দাস:** একথা কি সত্য যে মন্ত্রী মহোদয়রা বাংলায় স্টেনোগ্রাফার না পাওয়ায় কাজে অসুবিধা বোধ করছেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** অসুবিধা হওয়ার কথা নয়। যে স্টেনোগ্রাফাররা আছেন তাঁদের দিয়েই ব্যবস্থা করে দেওয়া হয়েছে।

**শ্রীনিখিল দাস:** এই যে নূতন বাংলায় স্টেনোগ্রাফার নিয়োগ করা হবে তাতে যে পরীক্ষা দিয়ে ৩ জন পাশ করেছেন তাদের কি অগ্রাধিকার দেওয়া হবে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** নিশ্চয়ই।

**শ্রী এস, এম, ফজলুর রহমান:** সরকারী কাজে বাংলা ভাষার প্রয়োগ করছেন, না প্রচলন করছেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** দুই হচ্ছে।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় মন্ত্রিমহোদয় বলবেন কি, যে, বাংলা এবং ইংরাজী স্টেনোগ্রাফার ৩২ জন মিনিস্টারের প্রত্যেকের থাকবে, না প্যানেল অব স্টেনোগ্রাফার করে যাঁর যখন দরকার হবে তখন তিনি তার থেকে ড্র করবেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** এখন প্রায় প্রত্যেকের ইংরাজী স্টেনোগ্রাফার আছে, বাংলা প্রত্যেকের নেই। যদি দরকার হয় তাহলে আমরা প্রত্যেককে দেবো। যদি দুজনের একজন স্টেনোগ্রাফারে চলে তাহলে ব্যয় সংকোচের জন্য সেই ব্যবস্থা তাঁদের অনুমতি নিয়ে, তাঁদের সঙ্গে পরামর্শ করে করা হবে।

**শ্রীকৃষ্ণগোপাল বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি প্রশ্ন জিজ্ঞাসা করছি জানি না এটার উত্তর মুখ্যমন্ত্রী দেবেন, কি অধ্যক্ষ মহাশয় আপনি দেবেন। আমাদের এই হাউসের কাজ চালাবার জন্য যে বাংলায় স্টেনোগ্রাফার আছেন তাঁরা সকলেই একই কাজ করেন অথচ তাঁদের দু রকম মাইনে দেওয়া হয়। কোন সময়ে, কেন এইভাবে নিয়োগ করা হল? তাঁদের মধ্যে একজনকে কম বেতন দেওয়া হচ্ছে আর একজনকে বেশী বেতন দেওয়া হচ্ছে অথচ তাঁরা একই কাজ করছেন এবং, অধ্যক্ষ মহাশয়, আপনার অধীনে তাঁরা কাজ করছেন। আপনি এই সম্বন্ধে অনুসন্ধান করে আমাদের জানাবেন কি?

**শ্রীযতীন চক্রবর্তী:** ওটা তো মাননীয় সদস্য যিনি প্রশ্ন করলেন তিনি তো পে-কমিশনের সদস্য, সুতরাং ওটা তাঁদের পে-কমিশন ঠিক করবেন এবং এ সম্বন্ধে যা নির্দিষ্ট হবে আমরা তাই দেবো।

**শ্রীকৃষ্ণগোপাল বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি মাননীয় মন্ত্রিমহাশয়কে আপনার পক্ষ হয়ে জবাব দেওয়ার অধিকার দিয়ে থাকেন তো আমার কিছু বলার নেই।

**শ্রী এস, এম, ফজলুর রহমান:** সরকারী বিভাগে সব কাজে কি বাংলা ভাষা প্রচলনের নীতি গৃহীত হয়েছে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** নীতি গৃহীত হয়েছে কিন্তু এখনও তাকে রূপ দেওয়া হয় নি, ধীরে ধীরে হবে।

**শ্রী এস, এম, ফজলুর রহমান:** নীতি গৃহীত হলে আংশিক কোন কাজে কি শুরু হয়েছে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** তা হয়েছে।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই বিধানসভায় অনেক কাগজপত্র এখনও আমরা ইংরাজীতে পাচ্ছি। এটা কি স্টেনোগ্রাফারের অভাবে বা অন্য কিছুর অভাবে এই জিনিষ হচ্ছে? আমরা সব বাংলায় পাবো এটার ব্যবস্থা করার জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পীকার:** এ বিষয়ে পরে কথা কইবো।

**শ্রীকৃষ্ণগোপাল বসু:** স্যার, এখানে একটা গুরুতর প্রশ্ন তোলা হয়েছে। এখানে যে বক্তৃতা হয় তার অনুলিপি ২।৩ দিনের মধ্যেই যাতে পাওয়া যায় তার ব্যবস্থা করা উচিত। পার্লামেন্টে বক্তৃতার অনুলিপি পরের দিনই পায় তার ব্যবস্থা আছে। কাজেই আমাদের এখানেও এটা ত্বরান্বিত করা হোক যাতে ২।৩ দিনের মধ্যে আমরাও পেতে পারি। এ ব্যাপারে হয়তো বেশী স্টেনোগ্রাফার নেবার প্রশ্ন উঠতে পারে। আমি জানতে চাইছি এই ব্যাপারে কি ব্যবস্থা করা হচ্ছে?

**শ্রীযতীন চক্রবর্তী:** আগামী অধিবেশন থেকে যাতে তাড়াতাড়ি বক্তৃতার অনুলিপি পান সেই ব্যবস্থা করা হচ্ছে। ইংরাজীতে বক্তৃতা দিলে ইংরাজীতে পাবেন, বাংলায় বক্তৃতা দিলে বাংলায় পাবেন।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার:** অ্যাসেম্বলীর আইন কানুন যা আছে তাতে আমরা তো সব ইংরাজীতে পাচ্ছি। এ সম্বন্ধে কি ব্যবস্থা করছেন?

**শ্রীযতীন চক্রবর্তী:** এ সম্বন্ধে আমরা সিদ্ধান্ত নেব এবং বাংলায় যাতে পান সেই ব্যবস্থা করব।

## Report of the Pay Commission

***6.** (Short Notice) (Admitted question No. *215.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** অর্থবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পে-কমিশন তাঁহাদের রিপোর্ট সরকারের কাছে পেশ করিয়াছেন কি, এবং

(খ) করিয়া থাকিলে কতদিনের মধ্যে তাহা সাধারণের নিকট প্রকাশ করা হইবে বলিয়া আশা করা যায়?

[1-30—1-40 p.m.]

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:**

(ক) না।

(খ) সুতরাং এই প্রশ্ন উঠে না।

**শ্রীবীরেন্দ্রনারায়ন রায়:** কতদিনের মধ্যে পে-কমিশনের রিপোর্ট পাবেন বলে সরকার আশা করেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** এ বৎসরের ৩০শে জুন পর্যন্ত সময় দেওয়া হয়েছে। তবে তাঁরা যদি সময় বাড়াবার জন্য অনুরোধ করেন তাহলে বিবেচনা করা হবে।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** যুক্ত ফ্রন্ট সরকারের আমলে যখন পে-কমিশন গঠিত হয়েছিল তখন তাঁদের একটা সময় নির্ধারিত করে দেওয়া হয়েছিল এবং তারপর অনেকদিন চলে যাওয়া সত্ত্বেও দেখছি এখনও তাঁদের রিপোর্ট আসছেনা। আমি জানতে চাই মুখ্যমন্ত্রী এ সম্বন্ধে কোন খোঁজ খবর নিয়েছেন কিনা?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** এটা পে-কমিশনের কাজ। তাঁরা যদি সময় বাড়িয়ে দেবার জন্য সরকারের কাছে অনুরোধ করেন তাহলে সরকার সেটা বিবেচনা করতে পারেন। তবে ৩০শে জুন পর্যন্ত তাঁদের সময় আছে।

**শ্রীনলিনাক্ষ সান্যাল:** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। এখানে যে সমস্ত কোশ্চেনের এ্যানসার দেওয়া হোল সেটা পক্ষপাতশূন্য হচ্ছে কিনা সেটা বুঝতে পারছিনা। যেসব এ্যাডমিটেড কোশ্চেন অনেক পরে দেওয়া হয়েছে যেমন ১৪৮, ৬০, ২১৩, ২১৫ আজ তার উত্তর দেওয়া হোল, অথচ আমাদের তরফ থেকে যেসব প্রশ্ন দেওয়া হয়েছে সেগুলি আপনার দপ্তর

থেকে পাঠান সত্ত্বেও তার জবাব আসেনি। এই ব্যাপারে আমি রুল থার্টি সিক্স—এর প্র আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এখানে ১২ দিনের নোটিশ দিতে বলা হয়েছে। তাছাড়া বে কোন মিনিস্টার কবে উত্তর দেবেন তাও নির্দিষ্ট করে বলা হয়েছে। এরপরও কি আমরা অ করতে পারিনা আমাদের তরফ থেকে যেভাবে প্রশ্ন পাবেন প্রাওরিটি অনুসারে তার জব দেবেন। এরা এ'দের ইচ্ছা মত যখন তখন জবাব দেবেন এবং আমাদের বিরোধীপক্ষের প্র এইভাবে পিছিয়ে যাবে, সেসন চলে গেলে আর জবাব পাবনা এর কোন প্রতিকার হবে কি আমি আপনার কাছে সেই জিনিস জানতে চাই?

**Mr. Speaker:** I shall look into this matter. If you have any definite ca to be reported, you please come and see me and I shall see that everythi is done according to rules. Nobody will get any preferential treatment and will see that no partiality is done in the matter at all.

**Mr. Nalinaksha Sanyal:**

আপনাকে দোষ দিচ্ছিনা। আপনি যে অর্ডার পাঠিয়েছেন, সেই অর্ডারের জবাব আসছে ন সেটাই বলছি।

**Mr. Speaker:** I shall look into the case.

## UNSTARRED QUESTIONS

### (to which written answers were laid on the table)

### Primary Health Centre at Lalgola

**1.** (Admitted question No. 18.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলায় লালগোলায় স্বাস্থ্যকেন্দ্রটির বাড়ি পুরাপুরি তৈয়ারী হওয়া সত্ত্বেও চালু হয় নাই;

(খ) সত্য হইলে কারণ কি, এবং

(গ) কতদিন নাগাদ উহা চালু হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Health:**

(ক) মুর্শিদাবাদ জেলায় লালগোলা ব্লকের অন্তর্গত কৃষ্ণপুর মৌজায় প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটির নির্মাণকার্য শেষ হওয়ার পর উক্ত স্বাস্থ্যকেন্দ্র ইংরাজী ১৫-২-১৯৬৯ হইতে চালু করিবার জন্য সরকারী আদেশ দেওয়া হইয়াছে।

(খ) এই স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার এবং অন্যান্য কর্মচারী নিয়োগের ব্যবস্থা হইতেছে।

(গ) এইসকল কর্মচারী স্বাস্থ্যকেন্দ্রে কার্যে যোগদান করিলেই স্বাস্থ্যকেন্দ্রটি চালু কর হইবে।

### Bidi Factories in Jangipur subdivision

**2.** (Admitted question No. 19.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহাকুমায় কয়টি বিড়ি ফ্যাক্টরী আছে (নাম সহ) এবং কোন্‌টিতে কত শ্রমিক কাজ করেন;

(খ) উক্ত বিড়ি শ্রমিকদের জন্য সর্বনিম্ন কোনও মজুরী স্থির করা হইয়াছে কিনা এবং হইয়া থাকিলে তাহা কত;

(গ) উক্ত শ্রমিকদের ব্যাপারে মজুরী বোর্ড আছে কিনা এবং থাকলে উক্ত বোর্ড কবে গঠিত হইয়াছিল; এবং

(ঘ) উক্ত বিড়ি শ্রমিকদের কোনও ইউনিয়ন আছে কিনা এবং থাকলে কয়টি?

**The Minister for Labour:**

(ক) এ বিষয়ে তথ্য বর্তমানে সরকারের নিকট নাই। প্রয়োজনীয় তথ্য সংগৃহীত হইতেছে।

(খ) হ্যাঁ। প্রতি হাজার বিড়িতে বর্তমানে মহার্ঘভাতা সহ সর্বনিম্ন মজুরী জঙ্গীপুর হুকুমার ধুলিয়ান, ঔরঙ্গবাদ ও নিমতিতা অঞ্চলে ২ টাকা ৯০ পয়সা এবং অন্যান্য অঞ্চলে ২ টাকা ৪৬ পয়সা।

(গ) না।

(ঘ) হ্যাঁ। চারটি।

**Tenements under the Low Income Group Housing Scheme**

3. (Admitted question No 20.) **Shri BIRENDRA NARAYAN ROY: Will** the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) how many tenements have been constructed up till now under **the** Low Income Group Housing Scheme with costs thereof; and

(b) how many are under construction at present?

**The Minister for Housing:** (a)(i) Number of tenements completed—**7,377.**

(ii) Cost of the tenements—Rs. 638.84 lakhs.

(b) 1,077.

**Production of Ganja in Murshidabad district**

**4.** (Admitted question No. 22.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** আবগারী বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) ১৯৬৫ সাল হইতে ১৯৬৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত কোন্ সালে মুর্শিদাবাদে কত গাঁজার উৎপাদন হইয়াছে,

(খ) উক্ত গাঁজার (১) উৎপাদন মূল্য এবং (২) বিক্রয় মূল্য কত;

(গ) গাঁজা চাষে শ্রমিকদের মজুরী কত; এবং

(ঘ) উক্ত শ্রমিকদের কোন ন্যূনতম মজুরী দিবার ব্যবস্থা আছে কিনা এবং থাকিলে তাহা কত?

**The Minister for Excise:**

(ক) নিম্নলিখিতরূপ গাঁজার উৎপাদন হইয়াছে—

১৯৬৪-৬৫—১৩,৪৭১ কে জি।

১৯৬৫-৬৬—৩৭,২৬৮ কে জি।

১৯৬৬-৬৭—২৩,৩০৯ কেজি।

১৯৬৭-৬৮—১৫,০১২ কে জি।

(খ) (১) উক্ত গাঁজার উৎপাদন মূল্য—

১৯৬৪-৬৫—২,৩১,০২৭ টাকা।

১৯৬৫-৬৬—৬,৮৯,৪৫৮ টাকা।

১৯৬৬-৬৭—৪,৩১,২১৬ টাকা।

১৯৬৭-৬৮—৩,১২,২৪৯ টাকা।

(২) উক্ত গাঁজার বিক্রয় মূল্য—

১৯৬৪-৬৫—২৯,৯০,৫৬২ টাকা।

১৯৬৫-৬৬—৮২,৭৩,৪৯৬ টাকা।

১৯৬৬-৬৭—৫১,৭৪,৫৯৮ টাকা।

১৯৬৭-৬৮—৩৩,৩২,৬৬৪ টাকা।

(গ) গাঁজা চাষিগণ তাহাদের শ্রমিকদিগকে যে মজুরী দেয় তাহার একটী বিবরণী পেশ করা হইল।

(ঘ) আমাদের যতদূর জানা আছে তাহাতে উক্ত শ্রমিকদের কোন ন্যূনতম মজুরী দিবার ব্যাবস্থা নাই।

Statement referred to in reply to clause (Ga) of unstarred question No. 4

**লাইসেন্স প্রাপ্ত চাষী ডি দত্তের শ্রমিকদের মজুরী**

| | |
|---|---|
| পুরুষ শ্রমিক | ... দৈনিক ২ টাকা হইতে ২·৫০ টাকা। |
| মহিলা শ্রমিক | ... দৈনিক ১·৩৭ টাকা হইতে ১·৭৫ টাকা। |
| পোদ্দার | ... মাসিক ২০০ টাকা হইতে ৩৫০ টাকা। |
| ফুলারী | ... মাসিক ১৭৫ টাকা হইতে ২০০ টাকা। |

**লাইসেন্স প্রাপ্ত চাষী এন কে জৈনের শ্রমিকদের মজুরী**

| | |
|---|---|
| পুরুষ শ্রমিক (সাত ঘন্টা) | ... দৈনিক ২·৫০ টাকা হইতে ২·৭৫ টাকা। |
| পুরুষ শ্রমিক (দৈনিক পাঁচ ঘন্টা) | ... দৈনিক ১·৩৭ টাকা হইতে ২·০০ টাকা। |
| মহিলা শ্রমিক (দৈনিক সাত ঘন্টা) | .. দৈনিক ২·২৫ টাকা হইতে ২·৫০ টাকা। |
| মহিলা শ্রমিক (দৈনিক পাঁচ ঘন্টা) | .. দৈনিক ১·২৫ টাকা হইতে ১·৭৫ টাকা। |
| পোদ্দার | মাসিক ১৯০ টাকা হইতে ৩০০ টাকা। |
| ফুলারী | .. মাসিক ১২৫ টাকা হইতে ২৪০ টাকা। |

## Strikes and lock-out in Industries

**5.** (Admitted question No. 23.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ১৯৬৭ সালের ২২এ নভেম্বর হইতে ১৯৬৮ সালের ১১ই মার্চ পর্যন্ত পশ্চিমবঙ্গে কোন্ কোন্ শিল্পে কয়টি (১) ধর্মঘট এবং (২) লক-আউট হইয়াছিল; এবং

(খ) উক্ত ধর্মঘট এবং লক-আউটের ফলে কত শ্রমিক বেকার হইয়াছিলেন?

**The Minister for Labour:**

(ক) (১) এবং (২) ১৯৬৭ সালের ২২এ নভেম্বর হইতে ১৯৬৮ সালের ১১ই মার্চের মধ্যে বিভিন্ন শিল্পে ধর্মঘট ও লক-আউটের পরিসংখ্যান নিম্নরূপ :—

| শিল্পের নাম | ধর্মঘট | লক-আউট |
|---|---|---|
| (১) চা-শিল্প | ১২ | ১ |
| (২) তুলা শিল্প | ৪ | ১ |
| (৩) পাট শিল্প | ৪ | ১ |
| (৪) বড় ইঞ্জিনীয়ারিং (২৫০ জনের বেশি কর্মী) | ৬ | ৩ |
| (৫) ক্ষুদ্র ইঞ্জিনীয়ারিং (২৫০ জনের কম কর্মী) | ২১ | ৫ |
| (৬) লৌহ ও ইস্পাত শিল্প | ১ | ১ |
| (৭) রাসায়নিক শিল্প | ১ | ১ |
| (৮) স্বায়ত্তশাসনমূলক প্রতিষ্ঠান | ৩ | ১ |
| (৯) বিবিধ শিল্প | ২৬ | ৪ |
| মোট | ৭৮ | ১৫ |

(খ) উক্ত ধর্মঘটের ফলে ২৩,২৭২ জন এবং লক-আউটের ফলে ১০,৫১৩ জন কর্মী সাময়িকভাবে বেকার হইয়াছিলেন।

## Cinemas

**6.** (Admitted question No. 24.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কোন জেলায় ১৯৬৭ সাল হইতে বর্তমান সময় পর্যন্ত কয়টি নূতন পারমানেন্ট সিনেমা লাইসেন্স দেওয়া হইয়াছে (লাইসেন্স প্রাপ্তদের নামসহ), এবং

(খ) বর্তমানে জেলাওয়ারী কয়টী পারমানেন্ট সিনেমা চালু আছে ?

**The Minister for Home (Political):**

| (ক) জেলা | নূতন পারমানেন্ট লাইসেন্সের সংখ্যা | লাইসেন্স প্রাপ্ত ব্যক্তিদের নাম |
|---|---|---|
| হুগলী | ৪ | (১) শ্রীপরিতোষকুমার সাহা<br>(২) শ্রীকালীপদ সাহা এবং শ্রীদীনবন্ধু সাহা<br>(৩) শ্রীউপেন্দ্র প্রসাদ সিংহ<br>(৪) শ্রীবৈদ্যনাথ বন্দ্যোপাধ্যায় |

| | | |
|---|---|---|
| বর্ধমান | ৩ | (১) শ্রী এম জেড আবেদীন |
| | | (২) শ্রী এম ইউ হাতেন্দী |
| | | (৩) শ্রীসুবোধ কুমার নায়েক |
| হাওড়া | ২ | (১) শ্রীঅমল কৃষ্ণ মণ্ডল |
| | | (২) শ্রীবিজয় কৃষ্ণ মণ্ডল |
| বাঁকুড়া | ১ | (১) শ্রীকৃষ্ণকালী সেন |
| ২৪-পরগনা | ৭ | (১) শ্রীগৌরাঙ্গ চন্দ্র বণিক |
| | | (২) মেসার্স জি এস আর পিকচার্স (প্রাইভেট) লিঃ |
| | | (৩) শ্রীঅজিত কুমার বন্দ্যোপাধ্যায় |
| | | (৪) শ্রীমন্মথনাথ নাথ |
| | | (৫) শ্রীদাউদ আলী জমাদার |
| | | (৬) শ্রীশংকরানন্দ বন্দ্যোপাধ্যায় |
| | | (৭) শ্রীরবীন্দ্রনাথ সাধুখাঁ |
| মুর্শিদাবাদ | ১ | (১) শ্রীসন্তোষ কুমার সাহা |
| বীরভূম | ১ | (১) শ্রীকাশীনাথ ঘোষ |
| পুরুলিয়া | ২ | (১) শ্রীপ্রাণ লাল মেহতা |
| | | (২) শ্রীপরেশনাথ মাঝি |
| মেদিনীপুর | ২ | (১) শ্রীসন্তোষ কুমার দাস |
| | | (২) শ্রীঅবনী কান্ত দে |

অন্য কোন জেলাতে উক্ত সময়ে কোন নূতন পারমানেন্ট সিনেমা লাইসেন্স দেওয়া হয় নাই।

(খ) জেলা ও চালু পারমানেন্ট সিনেমার সংখ্যা—

| | |
|---|---|
| কলিকাতা | ৭৫ |
| হুগলী | ৩২ |
| কোচবিহার | ৪ |
| বর্ধমান | ৩৭ |
| পশ্চিম দিনাজপুর | ২ |
| জলপাইগুড়ি | ১২ |
| মালদহ | ৪ |
| নদীয়া | ১২ |
| দার্জিলিঙ | ৮ |
| হাওড়া | ৩১ |
| বাঁকুড়া | ৭ |
| ২৪-পরগনা | ৭০* |
| মুর্শিদাবাদ | ১২ |
| বীরভূম | ৪ |
| পুরুলিয়া | ৭ |
| মেদিনীপুর | ২১ |

*মোকদ্দমা চলার জন্য দুইটি সিনেমাতে শো বন্ধ আছে

### Persons migrated from West Bengal and Pakistan

**7.** (Admitted question No. 45.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** স্বরাষ্ট্র (পাসপোর্ট) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী ১৯৬৬, ১৯৬৭, ১৯৬৮ এবং ১৯৬৯ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত কোন বৎসর কয় ব্যক্তি পাকিস্তান হইতে পশ্চিমবঙ্গে আসিয়াছেন,

(খ) উক্ত সময়ে কয় ব্যক্তি পশ্চিমবঙ্গ হইতে পাকিস্তানে গিয়াছেন; এবং

(গ) ঐ সময়ের মধ্যে ঐ ব্যক্তিগণের মধ্যে কয়জন—

(১) পশ্চিমবঙ্গে থাকিয়া গিয়াছেন, এবং

(২) পাকিস্তানে থাকিয়া গিয়াছেন ?

**The Minister for Home (Passport):**

(ক) ১৯৬৬ সনে ১০ ৩২৯ জন, ১৯৬৭ সনে ১৮,৮৫১ জন, ১৯৬৮ সনে ২৫,৬৮৩ এবং ১৯৬৯ সনের ফেব্রুয়ারি পর্যন্ত ৩,৩৩৮ জন পাকিস্তান হইতে পশ্চিমবঙ্গে আসিয়াছেন।

(খ) ১৯৬৬ সনে ১১,৭৮৮ জন, ১৯৬৭ সনে ১৩,৯২৫ জন, ১৯৬৮ সনে ১৩,৪৪১ জন, ১৯৬৯ সনের ফেব্রুয়ারি পর্যন্ত ২,৯৯৮ জন পশ্চিমবঙ্গ হইতে পাকিস্তানে গিয়াছেন।

(গ) (১) ৯,৭২৮ জন।

(২) ১৭৩ জন।

### Non-official agencies for welfare of Scheduled Castes and Tribes

**8.** (Admitted question No. 32.) **Shri BIRENDRA NARAYAN RAY:** Will the Minister-in-charge of the Scheduled Castes and Tribes Welfare Department be pleased to state—

(a) whether there are any non-official agencies who are given grant by the Government for carrying out welfare activities amongst the Scheduled Castes and Tribal people, in the State;

(b) if so, the name of such agencies and the amount of money granted to each of the agencies for the years 1964-65, 1965-66, 1966-67, 1967-68 and 1968-69; and

(c) details of the welfare carried out by these agencies during the said period?

**The Minister for Scheduled Castes and Tribes Welfare:**

(a) Yes.

(b) and (c) A statement is placed on the Library Table.

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker:** The Minister-in-charge of the Home (Police) Department will please make a statement on the subject of Gherao of the Vice-Chancellor of the Calcutta University on the 13th March, 1969 and incident thereafter resulting in the death of one Shri Krishna Ray, called attention by Shri Nikhil Das and Shri A. H. Besterwitch on the 14th March, 1969.

**Shri Jyoti Basu:** Mr. Speaker, Sir, in response to calling attention notice by Shri Nikhil Das and Shri A. H. Besterwitch, M.L.A., regarding gherao of the Vice-Chancellor of the Calcutta University on 13th March, 1969 and incidents thereafter resulting in the death of Shri Krishna Roy, I would like to make the following statement:

On 13th March 1969 at about 8 p.m. information was received that there might be a breach of peace on the streets around the University area due to clash between two rival groups students one comprising Naxalites and pro-Congress elements and the other pro-United Front elements. Immediately police force was detailed to proceed towards University area to see that no breach of peace takes place on the public streets in the vicinity of the University. On arrival near the University campus it was learnt that due to a settlement arrived at the Vice-Chancellor and other Professors who had been gheraoed by the Nuxalite and Chatra Parishad students were escorted out of the University by some students and had left for their respective homes. What actually happened inside the University campus is not known to the police as none of them entered the campus as per instructions. No requisition for help was received from either the Vice-Chancellor of the University or any other Authority of the University regarding the gherao of the Vice-Chancellor and the disturbances that reportedly followed inside the University campus.

After the departure of the Vice-Chancellor when a large number of pro-United Front students and others were still present on College Street in front of the University, a bomb was thrown at them presumably from the top of Hare School building at about 9 p.m. causing severe injuries to one Krishna Roy, son of Subal Roy of 15, Narkeldanga North Road, P.S. Beliaghata, an employee of West Bengal State Electricity Board and a member of Yuva Sangha. He dies on his way to Medical College Hospital. Another employee of West Bengal State Electricity Board named Susil Chakravorty, son of Surendra Nath Chakravorty of 13, Russa Road, South 2nd Lane, also received minor injuries and was treated and discharged from hospital. The students gradually dispersed from the University area which became clear at about 10 p.m.

Over this incident a case has already been started. So far five arrests have been made and further investigation is proceeding.

**Mr. Speaker:** I have received five notices of Calling Attention on the following subjects, namely:—

(1) Inadequate supply of irrigation water for double crop land in Damodar Valley area in Burdwan district—from Shri Aswini Roy.

(2) Retrenchment in Cane and Sugar Company, Ramnagar—from Shri Satyapada Bhattacharyya.

(3) Scarcity of kerosene oil in the villages of West Bengal—from Shri Ganesh Chandra Mondal.

(4) Trepidation of peasants of Malda District from Border Security Forces —from Shri Nimai Chand Murmu.

(5) Cold storage facilities for peasants in P.S. Garbeta in the district of Midnapore—from Shri Saroj Roy.

I have selected the notice of Shri Saroj Roy on the subject of cold storage facilities for peasants in P.S. Garbeta in the district of Midnapore.

The Hon'ble Minister in charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Jyoti Basu:**

২১শে তারিখে যদি য়্যাসেম্ব্লি থাকে।

**Message from Council**

**Secretary (Shri P. Roy):** Sir, the following Message has been received from the West Bengal Legislative Council, namely:

**"Message**

The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1969, was considered by the West Bengal Legislative Council at its meeting held on the 17th March, 1969, and is returned herewith to the Assembly with the intimation that the Council has no recommendations to make in regard to the Bill.

UPENDRA NATH BARMAN,
Deputy Chairman,
West Bengal Legislative Council."

Calcutta:
The 17th March, 1969.

Sir, I lay the mesage on the table.

**Mr. Speaker:** Some honourable members have got to mention some important matters. I will request them to be as short as possible in their speech, and I hope they will finish their speech within one or two minutes.

[1-40—1-50 p.m.]

**Shri Haradhan Roy:**

মাননীয় স্পীকার মহাশয়, সমগ্র আসানসোল মহকুমা এবং দুর্গাপুর মহকুমার অণ্ডাল থানা এলেকা খনি পারিবেষ্টিত এলেকা। এই সমস্ত খনির মালিকরা কেন্দ্রীয় সরকারের দুর্নীতি-পরায়ণ অফিসারদের সমর্থপুষ্ট হয়ে অবৈধভাবে কয়লা খননের ফলে গ্রামের মানুষের জমি জায়গা ধ্বসে যাচ্ছে এবং গ্রামবাসীদের জমি নষ্ট হচ্ছে। বহু গ্রামের গ্রামবাসীদের নোটিশ দেওয়া হয়েছে যে তোমরা গ্রাম ছেড়ে চলে যাও। যদি না যাও তাহলে যদি তোমাদের জীবন হানি ঘটে বা সম্পত্তি হানি ঘটে তার জন্য সরকার দায়ী থাকবেনা। বহু গ্রামে এই রকম নোটিশ জারী হয়েছে। যে সমস্ত গ্রামের মানুষ যেতে চায়নি তাদের কংগ্রেস আমলে পুলিশ লাঠি পেটা করে বের করে দিত। এবং আমি দেখছি রাণীগঞ্জ থানার বেলেবাথান, নিমচা, জেমেরি, কোঁয়ারডি —এই সমস্ত জায়গায় এবং হীরাপুর থানার আলুটিয়া, ভবতচক এই সমস্ত গ্রামে নোটিশ জারী হয়েছে যে তোমরা গ্রাম ছেড়ে চলে যাও, স্যার, এ কি ব্যাপার ? এই জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে যে সমস্ত জায়গায় বেআইনীভাবে এই সমস্ত জিনিস হচ্ছে সেগুলি অবিলম্বে বন্ধ করা দরকার যে সমস্ত গ্রামের উপর নোটিশ হয়েছে ঐ কোলিয়ারীর মালিকদের তারা তার ক্ষতিপূরণ দিন এবং বিকল্প বাসস্থানের ব্যবস্থা করুন এবং জীবিকার জন্য বিকল্প জমি এবং চাকরীর ব্যবস্থা তাদের করুন। তা না হলে সমস্ত গ্রামবাসীর জীবন একেবারে সঙ্গীন হয়ে যাবে।

**শ্রীদেবীপ্রসাদ দত্ত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বর্ধমানের কথা বলছি। এই বর্ধমানের অনেকগুলি মৌজায় বর্ধমান সহর এবং ভাতার ব্লকের বিভিন্ন জায়গায় আই, আর—৮ বোরো ধানের চাষ করা হয়েছে। কিন্তু ইরিগেশন দপ্তর থেকে নোটিশ দেওয়া হয়েছে জলসেচের জন্য ৩১এ মার্চ পর্যন্ত জল সরবরাহ করা হবে—তার পর আর জল সরবরাহ করা হবে না। কিন্তু আমি জানি বিভিন্নজায়গায় প্রায় ১০ হাজার একর জমিতে খুব ভাল ফসল হয়েছে। এই উৎপাদন নষ্ট হবার উপক্রম হচ্ছে এবং চাষীরা বিপদে পড়েছে এবং আতঙ্কের মধ্যে হাহাকার করছে। আমি সেচ মন্ত্রীর কাছে আবেদন করবো ঐ এলাকায় সেচের খালগুলির মাধ্যমে—ঐসব ক্যানেলের মাধ্যমে যাতে আরও অন্তত জল সরবরাহ ১৫ দিন বাড়িয়ে দেবার চেষ্টা করেন।

**শ্রীঅহীন্দ্র সরকার:** আমি আজকে সকালে আমাদের জেলা থেকে টেলিগ্রাম পেলাম যে আমাদের জেলা পরিষদে যেটা ঐ কংগ্রেস বাস্তু ঘুঘুর দ্বারা পরিচালিত, একটা রেজলিউসন করা হয়েছে যে ১৫টি চ্যারিটেবল ডিসপ্যানসারী এ্যাবলিস করে দেওয়া হয়েছে-যার ফলে হাজার হাজার লোক চিকিৎসা থেকে বঞ্চিত হবে। এ বিষয়ে স্থানীয় স্বায়ত্বশাসন এবং স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করছি যে তাঁরা যেন স্বয়ং অবিলম্বে এর ব্যবস্থা করেন।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্য মন্ত্রী মহাশয়, ও পরিকল্পনা উন্নয়ন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে দীঘা উন্নয়নের নামে দীঘার আশে পাশে যে কয়েক একর জমি জায়গা দখল করা হয়েছিল কংগ্রেসী আমলে সেখানে সেই উন্নয়ন না করে শত শত একর জমি পড়ে আছে। আমরা বার বার বলছি কিন্তু তা গ্রাহ্য করা হয় নি। আবার সম্প্রতি রাষ্ট্রপতি শাসনের সময় দীঘা উপকূলের কাছে দু-খানি গ্রাম দত্তপুর এবং পশ্চিম গদাধরপুর দখল করবার নোটিশ দেওয়া হয়েছে। তাতে সেখানকার বহু অধিবাসী উচ্ছেদ হয়ে যাবে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্য মন্ত্রীকে অনুরোধ করছি এ সম্পর্কে তদন্ত করা হোক এবং যাতে তারা উচ্ছেদ না হয় তার ব্যবস্থা করুন। যদি প্রকৃতপক্ষে উন্নয়নের ব্যবস্থা থাকে তা হলে অন্য জায়গা নেওয়া হোক আর না হলে তাদের বিকল্প বাসস্থানের ব্যবস্থা করা হোক। আমি অনুরোধ করবো যে সেখানে একটিও মানুষ উচ্ছেদ না হয়—কারণ তারা অধিকাংশই দরিদ্র লোক মৎস্যজীবী সম্প্রদায়ের লোক।

**শ্রীকৃপাসিন্ধু সাহা:** স্পীকার মহাশয়, আমি যে ঘটনা এখানে রাখছি তা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এক মিনিট সময় চাচ্ছি। আমি দৃষ্টি আকর্ষণ করছি যে যুক্তফ্রন্ট সরকার হবার সাথে সাথে আমরা দেখলাম কংগ্রেসী চক্রান্তে বিভিন্ন জায়গায় সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা সুরু হয়ে গেছে। আমরা দেখলাম বিধানসভার সরকারী সদস্য তারা গিয়ে আসল কারণ তাদের বুঝিয়ে দেবার চেষ্টা করছে-তেমনি আমরা দেখলাম বাংলাদেশের কয়েকটি জায়গায় যেখানে সম্পূর্ণ শান্ত হয়ে গেছে তখন কংগ্রেসী সদস্যরা বিভিন্ন জায়গায় জায়গায় ঘুরে বেড়াচ্ছেন। পরশুদিন দেখলম জয়নাল আবেদিন, প্রতাপচন্দ্র চন্দ্র এইভাবে ঘুরে বেড়াচ্ছেন। এটা অত্যন্ত জরুরী। সেই এলাকা শান্ত হয়ে গেছে. ....

**মিঃ স্পীকার:** আপনি অতো কথা বলছেন কেন—জায়গাটার নাম বলুন।

**শ্রীকৃপাসিন্ধু সাহা:** ঐ তেলিনীপাড়া, ভদ্রেশ্বর এলাকায়—সেখানে গিয়ে উসকানী দিচ্ছে। সেদিন আমি দেখলাম যে ৫০০ লোক লাঠি নিয়ে বিভিন্ন জায়গায় ঘুরে বেড়াচ্ছে। এই রকম হবে না -এগুলি যাতে একেবারে বন্ধ হয় তার ব্যবস্থা করতে আমি অনুরোধ করছি।

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** মিঃ স্পীকার স্যার, আপনি জানেন যে মেদিনীপুর জেলায় তিন ভাগের এক ভাগ বন্যায় বিধ্বস্ত হয়ে গেছে। দাসপুর থানার দুটো অঞ্চলে হাজার হাজার মানুষ গৃহ হারা হয়েছে এবং শতকরা ৯৯ জনের বসতবাড়ী পড়ে গেছে একটা স্কুলও সেখানে নেই সব স্কুলগুলি পড়ে গেছে এবং অনেক মানুষের ফসল নষ্ট হয়ে গেছে। তারা না পাচ্ছে খাদ্য না পাচ্ছে কোন কাজ—তাদের এই ঘরবাড়ীগুলি ধ্বংস হবার জন্য কিছু কিছু টাকা দেওয়া হোল

সেই টাকাগুলি কংগ্রেস এবং সরকারী কর্মচারীদের লোকেরা নিয়ে অপব্যয় করেছে এবং লোকেরা খুব সামান্যই পেয়েছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলবো যে এ সম্বন্ধে একটা ব্যবস্থা গ্রহণ করতে এবং বন্যা বিধ্বস্ত এলাকায় যে সমস্ত স্কুল বাড়ী এবং বসত বাড়ী পড়ে-গেছে, সেগুলির জন্য যাতে সরকারী সাহায্য পান তার ব্যবস্থা করতে এবং ঐ সমস্ত এলাকায় জি. আর এবং ব্যাপকভাবে টেস্ট রিলিফ সুরু করা হোক এবং ওখানে খাজনা আদায় স্থগিত রাখা হোক এবং যে সমস্ত জায়গায় বোরো ধান হয়েছে সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে সেই এলাকায় সেগুলিকে বাঁচাবার জন্য জল সরবরাহ করার ব্যবস্থা করা হোক।

**শ্রীহরিপদ মুখার্জি:** মিঃ স্পীকার স্যার, হুগলী জেলার কোন্নগরে লক্ষ্মীনারায়ণ কটন মিল এমাস থেকে বন্ধ হয়ে গেছে—তারা ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের টাকা শোধ করতে পারে নি বলে ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড ডিসকানেক্ট করে দিয়েছে তার জন্য এ কারখানা বন্ধ। এখনই তারা এসেম্বলীর পশ্চিম গেটে কয়েকশত শ্রমিক বিক্ষোভ প্রদর্শন করছে—তাদের মাইনে দেওয়া হয় নি বহু দিনের মাইনে তারা পায় নি তারা বুভুক্ষু অবস্থায় রয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীকে অনুরোধ করবো তিনি একবার গেটে গিয়ে তাঁদের সঙ্গে কথা বলে তাদের অভিযোগগুলি শুনে যে একটা প্রতিকার করবার চেষ্টা করেন।

**শ্রীনেপাল রায়:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছে। আমার জোড়াবাগান এলাকায় একটা অবাঙ্গালী অধ্যুষিত এলাকা আছে—পি কে টেগোর কাসেল ষ্ট্রীট সেখানে বিভিন্ন ধরণের অবাঙ্গালী বাস করে সেখানে প্রায় প্রতিদিন অবাঙ্গালীদের ধমক দিয়ে পয়সা আদায় করা হয় কোন দল করছে আমি তার কিছু ইঙ্গিত করছি না--- কিন্তু কিছু দুষ্কৃতকারী তারা দিনের পর দিন অবাঙ্গালীদের উপর উৎপীড়ন চালিয়ে যাচ্ছে। এটা যাতে না হয় তার জন্য আমি মাননীয় পুলিশ মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি যে এ বিষয়ে যেন তিনি একটু দৃষ্টি দেন। তা না হলে কলকাতায় যারা অবাঙ্গালী আছে এবং বিশেষ করে আমি একটা বিরাট অবাঙ্গালী এলাকার প্রতিনিধিত্ব করি—আমি জানি যে তারা খুব শঙ্কিত হয়ে পড়েছে।

**শ্রীশচীন্দ্রমোহন নন্দী:** মাননীয় স্পীকার মহোদয় আপনার জানা আছে যে পশ্চিমবঙ্গে তাঁত শিল্প একটা গুরুত্বপূর্ণ শিল্প। এই রকম একটা শিল্পের কেন্দ্র নবদ্বীপ এবং তৎপার্শ্ববর্তী অঞ্চলে গড়ে উঠেছে। সম্প্রতি সুতোর দর অস্বাভাবিকভাবে বেড়ে যাওয়ায় এই শিল্প একটা সংকটের সৃষ্টি হয়েছে। কুটির শিল্পের মন্ত্রী দয়া করে এদিকে যদি দৃষ্টি দেন তাহলে ভাল হয়, তা না হলে এই শিল্পে যে লক্ষ লক্ষ লোক করে খাচ্ছে তারা বেকার হয়ে পড়বেন এবং বিপদেন সম্মুখীন হবেন।

**শ্রীকৃষ্ণগোপাল বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুতর বিষয়ের প্রতি। মুখ্য মন্ত্রী মহাশয়, কেন্দ্রের সংগে অসহযোগিতার প্রশ্ন এখনও তোলেন নি। কিন্তু ইতিমধ্যে কেন্দ্র আমাদের সংগে অসহযোগিতা সুরু করে দিয়েছে। আমি সংবাদ পেয়েছি যে কেন্দ্রীয় সরকারী কর্মচারীরা যে সমস্ত দপ্তরে কাজ করেন তার অনেকগুলি অফিস কলকাতা থেকে স্থানান্তরিত করবার সিদ্ধান্ত তারা গ্রহণ করেছেন। যার ফলে বহু কর্মী এবং পরিবার বিপদগ্রস্ত হবে। সেই অফিসগুলির নাম হোল ডাইরেক্টার জেনারেল অর্ডনান্স ফ্যাক্টরী অফিস নিয়ে যাবার সিদ্ধান্ত করেছেন--সেরিকালচার বহরমপুর। আশা করি বিরোধী দলের নেতা এ বিষয়ে সাহায্য করবেন এবং বাংলা দেশের মানুষকে এ বিপদ থেকে রক্ষা করবেন। তার পর পি এন্ড টি ইলেকট্রিফিকেসন সারকেল তুলে নিয়ে যাওয়া হচ্ছে এ সম্পর্কে বিস্তারিত তথ্য আমি পরে দেবো।

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** আপনি বিভিন্ন মন্ত্রণালয় সম্বন্ধে আলাদা আলাদা করে লিখে দেবেন---আমি তাদের সংগে যোগাযোগ করবো।

### Motion for Association of Members of the West Bengal Legislative Council to the Committee on Public Accounts

[1-50—2 p.m.]

**Shri Jatin Chakraborty:** Sir, I beg to move that this House recommends to the West Bengal Legislative Council that they do agree to nominate five Members from the West Bengal Legislative Council to associate with the Committee on Public Accounts of this House for the year 1969-70 and to communicate to this House the names of the Members so nominated by the West Bengal Legislative Council.

The motion was then adopted.

### Discussion on Governor's Address

**Shrimati Abha Maity:**

মাননীয় স্পীকার মহোদয়, মাননীয় রাজ্যপাল মহাশয়, আমাদের যুক্ত অধিবেশনে যে ভাষণ রেখেছিলেন এবং সেই ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব সরকার পক্ষ থেকে উত্থাপিত করা হয়েছিল আমি তার উপর এই কথাই বলতে চাই যে তিনি তাঁর ভাষণের প্রথমে যে বিষয়ের উপর আলোকপাত করেছেন সেই বন্যা এবং ধ্বস জনিত ক্ষয়ক্ষতি বিষয়ে আমি সরকার পক্ষের দৃষ্টি আকর্ষণ করতে চাই। রাজ্যপালের শাসন যখন চলছিল তখন কতকগুলো কাজের ব্যবস্থা করা হয়েছিল রিলিফ এবং রিহ্যাবিলিটেশনের ব্যাপারে। কিন্তু ইউ, এফ গভর্নমেন্ট হবার পরে আমরা খবর পাচ্ছি বিভিন্ন জেলায় এবং বিভিন্ন স্থানে বিভিন্ন ধরণের কাজকর্ম প্রায় বন্ধ হয়ে যাচ্ছে। আমি সরকার পক্ষের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে এই বাবদ বিভিন্ন জেলায় যথেষ্ট অর্থ বরাদ্দ করা প্রয়োজন। জেলায় জেলায় আরও অর্থ বরাদ্দ করতে হবে—এটা মনে রাখা দরকার।

একথা মনে রাখা দরকার যে মেদিনীপুর জেলার ১৯টা থানার বিভিন্ন অঞ্চলে বন্যার ব্যাপক ধ্বংস লিলা রেখে গেছে। এর থেকে তাদের পুনরুদ্ধার করতে গেলে ব্যাপক কাজ করতে হবে। এ বছরে যদি আমন চাষ করতে হয় তাহলে যেসব জায়গায় বাঁধ, জমির আল নাই নষ্ট হয়ে গেছে সেসব জায়গায় টি আর-এর মাধ্যমে কাজ যদি তাড়াতাড়ি না করা হয় তাহলে চাষের ক্ষতি হবে। এই কাজ শেষ করতে হবে বর্ষা আসার পূর্বে। বর্ষা আসার আগে যদি কাজ না শেষ হয় তাহলে ভবিষ্যতে অর্থ বরাদ্দ করে কোন লাভ হবেনা। আমি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি ঘর ইত্যাদি মাথায় ভেঙ্গে গেছে তাদের কিছু কিছু খয়রাতি সাহায্য দেওয়া হয়েছিল। কিন্তু যেসব ব্যক্তি অনুদান পাবার যোগ্য নয় তারা হাউস বিল্ডিং লোন পাচ্ছে না। এ বিষয়ে আমি মন্ত্রীমন্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। আবার যাদের জমি জায়গা ছিল তাদের ধান না হবার জন্য ঘরবাড়ী মেরামতের জন্য যা তাদের অসুবিধা হচ্ছে। সুতরাং যথা শীঘ্র সম্ভব তাদের জন্য অর্থ বরাদ্দ করা দরকার, যাতে বর্ষার পূর্বে তারা তাদের গৃহ করতে পারে। এছাড়া মধ্যবিত্তদের কিছু ঋণ দেওয়া দরকার এবং সরকারের সে ব্যবস্থা আছে তা আমরা জানি। আমি বলব এগ্রিকালচুর্যাল লোন-এর ব্যবস্থা তাড়াতাড়ি করতে হবে এবং বন্যা পীড়িত এলাকার যেসমস্ত ছাত্র বিভিন্ন স্থানে পড়ছে তাদের বেতন মকুবের ব্যবস্থা করতে হবে। এছাড়া আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে নির্বাচনের সময় এই ইউ এফ এর বিভিন্ন নেতারা বিভিন্ন জায়গায় বলেছিলেন যে যদি তাদের নির্বাচনে সাহায্য করা হয় তাহলে বন্যা পীড়িত এলাকায় সমস্ত ঋণ তাঁরা মকুব করবেন। আমার নিজের এলাকা ভগবানপুরে বিভিন্ন ইউ এফ নেতারা বক্তৃতায় এই ঋণ মকুবের আশ্বাস দিয়েছিলেন। আমি বলব এই যে আশ্বাস তাঁরা দিয়েছিলেন সেই আশ্বাস তাঁরা কার্যকরী করুণ এবং অবিলম্বে ঋণ মকুব করবেন এটা তাঁরা ঘোষণা করুন। আমি এই সঙ্গে সঙ্গে দৃষ্টি আকর্ষণ করছি যে আজ বিকেলে মুখ্যমন্ত্রী যখন জবাব দেবেন তখন তিনি নিশ্চয় এসমস্ত বিষয় একটা আশ্বাস দেবেন এবং কেলেঘাই নদীর বিধ্বংসী বন্যার ফলে যেসব এলাকায় ক্ষতিগ্রস্ত হয়েছে সেই কেলেঘাই নদীর সংস্কারের কথা বলবেন এবং মেদিনীপুর জেলার অধিবাসীদের আশ্বাস দেবেন। ২০ বছর ধরে মাঝে

মাঝে বাঁধ মেরামত হয়ে আসছে। কিন্তু ১৯৬৬ সাল পর্যন্ত এমন ব্যবস্থা হয়নি যাতে করে প্রবল বন্যা হয়। কিন্তু ১৯৬৭ সালে ও ১৯৬৮ সালে হয়েছে। সুতরাং এবিষয়ে আর অবহেলা না করে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তাঁরা তাড়াতাড়ি এই নদী সংস্কার করার চেষ্টা করুন। রাজ্যপাল খাদ্য নীতির কথা কিছু কিছু বলেছেন। কিন্তু আমি তার ভাষণ পড়ে এটা বুঝতে পাচ্ছি না বা কোলকাতা মহানগরীর এবং ইন্ডাস্ট্রিয়াল বেল্ট-এ যেমন স্ট্যাটিউটরী র‍্যাশনিং চলছে সেই র‍্যাশন এলাকার র‍্যাশন বরাদ্দ যা আছে ৮০০ গ্রাম তার বেশী এই মন্ত্রিমণ্ডলী কিছু দিতে পারবেন কিনা তা বলেন নি। ২।১ দিন পরে আমাদের এই হাউসে এ খাদ্য নীতি সম্বন্ধে আলোচনা হবে। আমি তাই এই দাবী খাদ্য মন্ত্রীর কাছে করছি যে তিনি যেদিন আমাদের এই আশ্বাস দেবেন যে স্ট্যাটুটরী এলাকায় রেশনের পরিমাণ তিনি বৃদ্ধি করবেন।

[2—2-10 p.m.]

যাতে আমাদের ষ্টাটুটারী র‍্যাশন এলাকার লোকদের বাইরে থেকে চাল না কিনতে হয়, ব্ল্যাক মার্কেটিংকে প্রশ্রয় না দিতে হয় তার ব্যবস্থা করবেন। হয় আপনারা রেশনের বরাদ্দ বাড়াবেন না হয় কলকাতায় যাতে চাল আসতে পারে তার ব্যবস্থা করুন। মাননীয় স্পীকার মহাশয়, আমি একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকষণ করছি। আমাদের বর্তমানে যে যুক্তফ্রন্ট সরকার তারা বেকার ভাতা দেবার জন্য তাদের ৩২ দফার মধ্যে রেখেছেন। এটা অত্যন্ত আনন্দের কথা, অত্যন্ত অভিনন্দনের কথা। আমি এই কথা বলতে চাই যে, বাংলা দেশের শহর এবং ইনড্রাসটিয়াল বেল্ট ছাড়াও অনেক গ্রাম রয়েছে সেই গ্রামাঞ্চলে অনেক অশিক্ষিত বেকার আছে এবং তারা যে নীতিতে যে বেকার ভাতা দেবেন বলে ঘোষণা করেছেন সেই বেকার ভাতা শহর এবং শিল্পাঞ্চলের লোকেরাই পাবে না গ্রামের লোকেরাও নিশ্চয়ই পাবে। গ্রামে কত বেকার আছে আন-এডুকেটেড তার একটা পরিসংখ্যান চাই। সেই পরিসংখ্যানের ভিত্তিতে করা দরকার। তাই আমি প্রস্তাব করছি মন্ত্রিমণ্ডলীর কাছে যাতে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ গ্রামঞ্চলে স্থাপন করেন—তাতে আমরা বুঝতে পারব প্রকৃত চিত্র কি, কত বেকার রয়েছে এবং বেকার ভাতা দেবার কাজের পক্ষে পরিকল্পনা রচনার পক্ষে মন্ত্রিমণ্ডলীরও সুবিধা হবে। তাই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ যদি গ্রামে গ্রামে করতে পারেন সে অনুরোধ জানাই। মাননীয় স্পীকার স্যার, গভর্নরের ভাষণের ভেতরে শিক্ষা সম্পর্কে কতকগুলি বিষয় উল্লেখ করা হয়েছে। আমরা দেখছি যে, আমাদের পশ্চিম বাংলায় জনসংখ্যার প্রায় : অংশ শিশু প্রাথমিক বিদ্যালয়ে যেতে পারে বা প্রাথমিক বিদ্যালয়ে যাচ্ছে। এই মোট শিশুর ৭৫ বা ৭৬ ভাগ শিশু আজকে বাংলা দেশের প্রাথমিক বিদ্যালয়ে যাচ্ছে কিন্তু এখনও ২৪-২৫ ভাগের মত শিশু তারা যেতে পারছে না। স্কুলে যাবার সুযোগ তারা পাচ্ছেনা। আমাদের বাংলা দেশের আরও প্রাইমারী স্কুল করার প্রয়োজন। অতীতে কংগ্রেস সরকারের হাতে টাকা ছিলনা তাই সেই কাজ তারা করতে পারেন নি আমি আশা করি বর্তমান সরকার আরও অর্থ বরাদ্দ করে প্রাথমিক বিদ্যালয় করবেন যাতে বাকী ২৫ ভাগ শিশু যারা আছে তাদের কভার করা যায়। এই ২৫ ভাগ শিশুকে পড়াশুনা করবার সুবিধা করে দেবার জন্য আমি বলছি। কিন্তু এই ভাষণের মধ্যে এই কথাটা বলতে চাই যে, যুক্তফ্রন্ট সরকার আজকে যে নীতি নিয়েছেন তা হচ্ছে প্রাথমিক শিক্ষা যাতে ব্যাহত হয় সেই নীতি তারা নিয়েছেন। কেন নিয়েছেন জানিনা কিন্তু গতবারেও আমরা দেখেছি যে যুক্তফ্রন্ট সরকার যখন প্রথম এসেছিলেন তখন তারা যে মহৎ কাজটি করেছিলেন তখন তারা বিভিন্ন স্কুল বোর্ডে যেসমস্ত স্কুল সরকারী মঞ্জুরী নিয়ে যাচ্ছিলেন সেগুলিকে বন্ধ করেছিলেন। আবার এই বারেও আমরা দেখছি যে ক্ষমতায় তারা আসবার মাত্রই তারা প্রথম যে মহৎ কাজ করছেন—তাহচ্ছে যে, সমস্ত স্কুল গড়ছে সেই সমস্ত স্কুলে একটা করে টেলিগ্রাম পাঠান হচ্ছে যে ঐ সমস্ত স্কুল বন্ধ থাকবে। শিক্ষক নিয়োগ বন্ধ থাকবে এবং সমস্ত রাস্তা করা বন্ধ থাকবে। আমি জিজ্ঞাসা করছি এটা কি নীতি ?

(তুমুল হট্টগোল)

**মিঃ স্পীকার :** ওনার ত ভিউজ আছে আলাদা, উনি বলেছেন। আপনাদের ভিউজ ত উনি বলবেন না। উনি নিজের ভিউজ বলছেন আপনারা তার উত্তর দেবেন।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় :** এইভাবে গণ্ডগোল হলে আজকে মন্ত্রীদের কাউকে বলতে দেব না মাননীয় স্পীকার মহাশয়, আমি এখানে জানতে চাই যে আমাদের বলবার অধিকার আছে কিনা কারণ আমাদের তরফের কোন বক্তা বক্তৃতা দিতে উঠলেই সকলে এরকমভাবে চেঁচায়। ওঁদের বক্তারা যখন বক্তৃতা দেন তখন আমরা কি কেউ চেঁচিয়েছি, এটা আপনি বিচার করুন। এই রকমভাবে চললে অসুবিধা হবে, আমরা আমাদের সভ্যদের ঠেকিয়ে রাখতে পারবো না এবং আমি তাদের নেতা হিসাবে বলতে পারবো চুপ করে থাকতে, কেননা তাঁরা আমাদের একজন বক্তাকেও বলতে দিচ্ছেন না।

**মিঃ স্পীকার :** মিঃ রায় আমি যতদূর সম্ভব চেষ্টা করছি যাতে কোন গোলমাল না হয়। মাঝেমাঝে উত্তাপ হলে থামিয়ে দেওয়া হচ্ছে। এই কয়েকদিনের মধ্যে আপনাদের বা এঁদের দল সমান সমানভাবে- আপনাদের বরং বেশী লোকই বলেছেন, যাই হোক সে রাইট আপনাদের আছে, কিন্তু আপনি যে বলছেন একে বলতে দেব না, তাকে বলতে দেব না এটা ঠিক নয়। আমরা চেষ্টা করবো যাতে সভা চলে। তাহলে কি আমরা সিভিল ওয়ার ষ্টার্ট করবো আপনার কথা অনুযায়ী ? ইফ দ্যাট ইজ ইওর থ্রেট আই এ্যাম হেল্‌পলেস। ইউ আর দি লিডার, অর্বাদ অপজিসন, এন্ড ইউ সে দ্যাট, আপনারা কি করে বলেন দেখছি—আই এ্যাম হিয়ার টু প্রটেক্ট ইউ এ্যাজ ফার্মলি এ্যাজ আই ক্যান। ইফ আই ফেল কাইন্ডলি পয়েন্ট আউট। যদি কোন গোলমাল করে এঁরা আপনাদের বলতে না দেন তাহলে আমাকে চেষ্টা করতে দিন, আমি চেষ্টা করছি। অনেক থেমে গিয়েছে। কিছু কিছু লোক বলছেন, ওঁদের লিডাররাও বলেছেন, আমি নিজে আপ্রান চেষ্টা করছি, আপনারা সহযোগিতা করছেন—আমি চাই সহযোগিতা।

**শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায়।** স্যার, এখানে যাতে আবহাওয়া শান্ত থাকে সেজন্য আমরা নিশ্চই সহযোগিতা করবো এবং তার জন্য আমরা সর্বদাই সচেষ্টিত থাকবো। কিন্তু আমাদের বক্তারা যখনই বক্তৃতা দিতে উঠবেন তখনই ওখানে একেবারে ঝড় উঠবে আর আমরা চুপ চাপ থাকবো এটা অন্যায় কথা।

**মিঃ স্পীকার :** এরকম ঘটনা হয়নি। আপনি কালকে আসেন নি, কালকে এই রকম ঘটনা হয়নি। আস্তে আস্তে কমছে, দেখুন কমে কিনা।

**শ্রীযতীন চক্রবর্তী :** মাননীয় স্পীকার মহাশয়, এটা খুব দুঃখের বিষয় যে আমাদের লিডার অব দি অপোজিসন আজকে—আমরা আগেও অনেক দেখেছি, আমরা অপোজিসন ছিলাম, কিন্তু কোন লিডার অব দি অপোজিসন...........

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় :** আমার বক্তব্য খুব পরিষ্কার। এখানে আবহাওয়া যাতে শান্ত থাকে তার জন্য আমরা সর্বদাই চেষ্টা করবো। আমরা চাই এই সভার বিতর্ক শান্তিপূর্ণভাবে হোক কিন্তু আমাদের বক্তারা যখনই বক্তৃতা করতে উঠবেন তখনই ২৫-৩০ জন চেঁচামেচি করবেন এতো একটা অসম্ভব অবস্থার সৃষ্টি করছেন। তাই আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই যে
What is sauce for the gander can also be sauce for the goose.
আপনারা ২৫ জন মিলে আমাদের প্রত্যেকটি বক্তাকে বক্তৃতা করতে দেবেন না আর আমরা চুপচাপ বসে থাব এটা কি রকম কথা ?

(গোলমাল)

**মিঃ স্পীকার :**

Mr. Ray this is not a true statement that you are making.

(গোলমাল)

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** আপনাকে টেস্ট করা হচ্ছে, আমরা বসে পড়ছি, দেখা যাক গন্ডগোল হয় কিনা।

**শ্রীযতীন চক্রবর্তীঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমরা চাইছি যে সভা শান্তিপূর্ণভাবে চলছে। আমি চীফ হুইপ হিসাবে.............................

[2-10—2-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেটা বলেছি সেটা আবার রিপিট করছি। আমি যেটা বলেছি সেটা হচ্ছে এই যে আমরা আগে বিরোধী দলে ছিলাম, আমরা বিরোধী দলের নেতাদের দেখেছি কোন বিরোধী দলের নেতাকে এই রকম ভাবে ভয় দেখাতে শুনিনি যে আমাদের মন্ত্রীরা যদি বক্তৃতা দিতে উঠেন তাহলে তাঁরা বাধা দেবেন। আমি বলেছি আপনারা যদি বাধা দেন তাহলে আমাদের স্পীকার আছেন, স্পীকার যথোচিত ব্যবস্থা অবলম্বন করবেন, প্রয়োজন হলে বের করে দেবেন। স্পীকারের অধিকার আছে বের করে দেবার।

**(তুমুল হট্টগোল)**

**মিঃ স্পীকারঃ** আমি আপনাদের বলে দিচ্ছি ফারদার আপনারা কেউ গোলমাল করবেন না। আপনারা হয়ত দুচারটি কথা বলতে পারেন সেটা আলাদা কথা কিন্তু আপনারা কোন ব্যক্তিকে ও'দের সসম্মানে বলবার পূর্ণ অধিকার আছে সেই অধিকার থেকে আপনারা ও'দের বঞ্চিত করবেন না। আমি আপনাদের কাছে নিবেদন করছি যে কেউ গোলমাল করবেন না কারণ উত্তেজনা যা ছিল তা ত হয়ে গেল এর পরে যদি কেউ গোলমাল করেন তাহলে আমি তাঁকে বের করে দেবো। আমাকে যদি চলে যেতে হয় এই চেয়ার ছেড়ে আমি চলে যাবো। But I shall maintain the dignity of the House.

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার কাছে আমার নিবেদন হচ্ছে এই যে আমরা কয়েক দিন ধরে দেখছি যে লিডার অব দি অপোজিশন যখন এখানে দাঁড়াচ্ছেন তখনি প্রত্যেককে তিনি আমাদের সকলকে শাসাচ্ছেন। লিডার অব দি অপোজিশনের যে রেসপনসিবিলিটি আছে সেই রেসপনসিবিলিটি যদি লিডার অব দি অপোজিশনের না থাকে এবং তিনি যদি মনে করেন যে (হট্টগোল) .. .

**মিঃ স্পীকারঃ**

I have given my ruling. I will protect them because they are honourable members of this House.

**শ্রীঅশ্বিনীভূষণ সাহাঃ** মাননীয় স্পীকার মহাশয়, কোন মেম্বার বক্তৃতা দেবার সময় যদি কোন মেম্বার একটা রিমার্ক করেন—কারণ এ্যাসেমব্লীতে আমি ৫ বছর ছিলাম, আপনিও বহুদিন আছেন, যদি কোন মেম্বার রিমার্ক করেন তাতে কেন ও'রা রাগ করছেন। এই সম্বন্ধে আমি আপনার রুলিং চাচ্ছি আমরা কি রিমার্ক করতে পারবো না?

**মিঃ স্পীকারঃ**

I know it is not a deaf and dumb association but why they should be touchy at all.

এটা ডেফ্ এ্যান্ড ডামের এ্যাসোসিয়েশন নয় সেটা আমি জানি। তাই আমি সকলকেই বলবো যে অপোজিশন ভালভাবে হোক, আপনারা ও'দের ভালভাবে বলতে দিন।

**শ্রীমতী আভা মাইতিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলতে চাচ্ছিলাম সেটা হল এই যে প্রাইমারী এডুকেশন এ্যাক্ট অনুসারে বাংলা দেশের বিভিন্ন জেলায় স্কুল বোর্ড স্থাপিত হয়েছে এবং সেই এ্যাক্টে কোথাও একথা লেখা নেই যে স্টেট গভর্নমেন্ট কোন স্কুল বোর্ডকে এই নির্দেশ দিতে পারেন যেখানে স্কুল বোর্ডকে মঞ্জুরী দেওয়া হয়েছে স্কুল করবার জন্য, শিক্ষক নিয়োগ করবার জন্য এই এ্যাক্টের কোন জায়গায় বলা নেই যে তাদের কাজ তাঁরা

একটা টেলিগ্রামের মাধ্যমে বা একটা চিঠির মাধ্যমে সমস্ত বন্ধ করে দিতে পারেন। তাঁদের সে ক্ষমতা নেই। কিন্তু তাঁরা আমরা দেখেছি ১৯৬৭ সালে যখন ক্ষমতায় আসেন তখন এই গর্হিত কাজ তাঁরা প্রথমে করেছিলেন ১৯৬৬ সালে যে স্কুলকে মঞ্জুরী দেওয়া হয়েছিল সেই স্কুলকে বন্ধ করে। ১৯৬৯ সালে আমরা দেখছি তাঁরা ক্ষমতায় এসে নূতন স্কুল করা, শিক্ষক নিয়োগ করা এবং ট্রান্সফার করা সমস্ত বন্ধ করে দিয়েছেন। আমি একথা বলতে চাই যেখানে ২৫ ভাগ ছেলে এখনও প্রাথমিক বিদ্যালয় যেতে পারছে না সেখানে এই স্কুল বন্ধ করে দেওয়া কি শিক্ষা সংহারের নীতি নয়? এই স্কুল কেন বন্ধ করে দেওয়া হচ্ছে? এটা কি প্রতিহিংসা প্রতিশোধ নেওয়ার জন্য তাঁরা আজকে স্কুল বোর্ডের মাধ্যমে যে ক্ষমতা রয়েছে সেই ক্ষমতাকে কেড়ে নেওয়ার চেষ্টা করছেন। মাননীয় সদস্যারা আমার এই কথাতে বাধা দিচ্ছেন, তাঁদের লজ্জা পাওয়া উচিত, তাঁদের জানা উচিত যে একদিন তাঁরাও স্কুল বোর্ডে যাবেন ....

(তুমুল হট্টগোল)

**Mr. Speaker:** The honourable member has a right to speak. Please allow her to speak.

**শ্রী এ, এইচ, বেষ্টারউইচ:**

On a point of order. The honourable member is not addressing the chair.

**মিঃ স্পীকার:**

She is addressing me. There is no point of order in it.
আমি আপনাদের অনুরোধ করছি, যে দয়া করে আপনারা চুপ করুন।

**শ্রীমতী আভা মাইতি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটি দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে এই যে আপনি জানেন আমাদের উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে কতকগুলি বিষয় কলেজের মত পঠন পাঠন হয়। এই হাউসে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যদিও বলেননি, অপর কোনো অভিমত প্রকাশ করেছেন যে অনতিবিলম্বে দ্বাদশ শ্রেণীর মাধ্যমিক বিদ্যালয় ইনট্রোডিউস করা হবে। তা যদি হয় তাহলে আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর কাছে এই প্রস্তাব রাখছি যে কলেজে যাঁরা শিক্ষকতা করেন এবং হাইয়ার সেকেণ্ডারী স্কুলে যাঁরা শিক্ষকতা করেন তাঁদের কোয়ালিফিকেশন প্রায় একই এবং আপনি জানেন যে এখন ক্যালকাটা ইউনিভারসিটিতে থার্ড ক্লাস এম, এ, বলে কিছু নেই। হয় ফার্স্ট-ক্লাস, না হয় সেকেন্ড ক্লাস। এই ফাস্ট ক্লাস এবং সেকেন্ড ক্লাস এই দুটি ক্লাস মাত্র যেখানে রয়েছে সেখানে সেকেণ্ড ক্লাস এম, এ, পাশ যে সব শিক্ষক কলেজে কাজ করছেন তাঁরা এক রকম মাইনে পান আর হাইয়ার সেকেন্ডারি স্কুলে ইলেভেন ক্লাসে, ভবিষ্যতে যদি দ্বাদশ ক্লাস হয় সেই দ্বাদশ ক্লাসে এবং ক্লাস টেনে তাঁরা পড়াচ্ছেন, তাঁরা আর এক রকম মাইনে পান, আমি প্রস্তাব রাখছি ভবিষ্যতে এই দুই শিক্ষকদের মধ্যে যে তারতম্য রয়েছে মাইনের ব্যাপারে তা ঘুচিয়ে দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এই হাউসে কয়েকদিন ধরে প্রায়ই শুনছি, এখানে অনেক নূতন মেম্বার এসেছেন এবং অনেক পুরাতন মেম্বারও এসেছেন কিন্তু সকলেই একটা কথা বলছেন যে কংগ্রেস গত ২০ বছরে পশ্চিমবংলায় কিছু করেনি।

[2-20—2-30 p.m.]

তাঁরা এই কথা বলেছেন পশ্চিমবাংলায় শিক্ষার নাকি কোন উন্নতি হয়নি, স্বাস্থ্যের নাকি উন্নতি হয়নি, জীবন যাপন প্রণালীর নাকি উন্নতি হয়নি, কলকারখানা স্থাপিত হয়নি। একথা যে সম্পূর্ণ অসত্য তা এই অধিবেসনেই আমাদের লিডার সিদ্ধার্থশঙ্কর রায় তাঁর বক্তৃতার মাধ্যমে বিভিন্ন পরিসংখ্যান দিয়ে বুঝিয়ে দিয়েছেন। আমি সেকথার আর পুনরাবৃত্তি করতে চাইনা। মাননীয় স্পীকার মহাশয়, ইংরেজ আমলের সঙ্গে কংগ্রেস আমলের যে তফাত সেটা বুঝে সরকার পক্ষের সদস্যারা যদি বক্তৃতা করেন তাহলে আমি আনন্দিত হব। ইংরেজ আমলে কি ছিল এবং কংগ্রেস আমলে কি হয়েছে এটা যদি তারা তাদের

জ্ঞানের পরিধি দিয়ে বিচার করেন বা তুলনা করেন তাহলে তাঁরা নিজেরাই যে উপকৃত হবেন সে বিষয়ে কোন সন্দেহ নেই। আমাদের এই পশ্চিমবাংলায়, ভারতবর্ষের অন্যান্য জায়গার মত প্রভৃত উন্নতি হয়েছে। সবচেয়ে বড় বাধা কংগ্রেস আমলে তাঁদের সামনে যেটা ছিল এই ইউনাইটেড ফ্রন্টের সামনে সেটা নেই। বড় বাধা ছিল কংগ্রেসের সামনে মানুষের রক্ষণশীলতা। মাননীয় স্পীকার মহাশয়, আপনি ভাল ভাবেই জানেন স্বাধীনতা পাবার পর আমাদের দেশের মানুষের কত নূতন নূতন কাজে উদ্যোগী হবার চেষ্টা করা হয়েছে। প্রসংগতঃ বলি এবং বর্ধমান, বীরভূম জেলার যে সমস্ত সদস্যেরা আছেন তাঁরাও জানেন যে, কৃষি উন্নতি করবার জন্য যখন বড়বড় সেচ পরিকল্পনা করা হয়েছে এবং কৃষকদের জল নেবার জন্য উদ্বুদ্ধ করা হয়েছে তখন কৃষকরা রক্ষণশীলতার জন্য এবং নানা রকম প্রচারের জন্য কর ধার্য্য হবে বলে জল নিতে চায়নি। ১৯৪৮।৪৯।৫০ সালে পশ্চিমবাংলার কৃষকরা কত সার ব্যবহার করত এবং আজকে কত সার ব্যবহার করছে সেটা একবার চিন্তা করুন। আজকে যদি শিক্ষার ক্ষেত্রে, কৃষি ক্ষেত্রে, স্বাস্থ্যের ক্ষেত্রে দেখি তাহলে দেখব ১৯৪৭ সালের আগে মানুষের মধ্যে যে কনজারভেটিজম ছিল, কুসংস্কার ছিল ২০ বছর ধরে কংগ্রেস কাজ করে প্রতিটির উপর আঘাত হেনে হেনে সেই রক্ষণশীলতা ভেঙ্গেছে এবং সেটা ভেঙ্গেছে বলেই আজ এঁদের পক্ষে কাজ করবার সুবিধা হবে। সেই রক্ষণশীলতা এবং কুসংস্কার যাবার ফলে যে দাবী মানুষের মনে জেগেছে আমি তাঁদের প্রতি শুভেচ্ছা জানিয়ে বলছি সেই দাবী তাঁরা যথোপযুক্ত ভাবে মেটাতে পারবেন। প্রাথমিক পর্যায়ে যে অসুবিধায় কংগ্রেসকে পড়তে হয়েছিল সেই অসুবিধায় এঁদের পড়তে হয়নি। মাননীয় স্পীকার মহাশয়, এই ২০ বছরে পশ্চিমবাংলায় বিরোধীদলের কাজের হিসেব কি? বিরোধীদল গণতন্ত্রের সুযোগ নিয়ে এই দেশকে এগিয়ে নেবার জন্য কি করেছেন? কৃষি ক্ষেত্রে, স্বাস্থ্যের ক্ষেত্রে, উৎপাদনের ক্ষেত্রে, কলকারখানার ক্ষেত্রে তাঁদের কি দান তা যদি দেখি তাহলে দেখব দিনের পর দিন তাঁরা খাদ্য উৎপাদনে, সম্পদ উৎপাদনে বাধা দিয়েছেন, ধর্মঘট ডেকেছেন। যখন খাদ্যাভাব ছিল সেই ১৯৪৭।৪৮।৪৯ সালে দেখেছি দিনের পর দিন তাঁরা ধর্মঘট ডেকেছেন যেকথা এই ভাষণের মধ্যে নেই। আমরা দিনের পর দিন খাদ্য ডিসট্রিবিউসন করতে গিয়ে দেখেছি এঁরা মানুষকে খেপিয়ে তুলেছেন, মানুষের অভাব নিয়ে খেলা করছেন, মানুষের মনে যাতে ফ্রাসট্রেসন আসে দিনের পর দিন সেই কাজ করেছেন।

দ্বিতীয়তঃ তাঁরা বলেছেন ২০ বছরে কংগ্রেস কিছুই করেননি। তাঁরা কি করেছেন? রাজনৈতিক উদ্দেশ্যে সরকারী কর্মচারীদের ব্যবহার করেছেন, শিক্ষকদের ব্যবহার করেছেন, শ্রমিক কৃষকদের ব্যবহার করেছেন, কিন্তু দেশের গঠনমূলক কাজ করবার জন্য দেশকে আরও এগিয়ে নিয়ে যাবার জন্য কাজ তাঁরা করেন নি। কংগ্রেস গণতন্ত্রের চৌহদ্দির মধ্যে থেকে দেশকে এগিয়ে নিয়ে গেছেন, তাই আজকে দেশ গঠনমূলক কাজ করবার পথ অনেক প্রশস্ত হয়েছে। আর সেই পথ প্রশস্ত করে দিয়েছে কংগ্রেস।

মাননীয় স্পীকার মহাশয়, এখানে যে সমস্ত অভিযোগগুলি শুনছি তাতে আমার মনে হচ্ছে যে এগুলি সেই পুরানো বস্তা-পচা অভিযোগ। কংগ্রেসী আমলে অনেক ধর্মঘট হত দাঙ্গা হত, ট্রাম বাস পুড়ত, গুলি চলত, পুলিশ যখন রেস্ট্রেন করতে গেছে তখনই শুনেছি কংগ্রেস প্রভোকেশন দিয়েছে না হয় পুলিশ করেছে। এই বেঞ্চের এদিকে বসে বিরোধী দলের তৎকালীন নেতা বিধানসভায় বসে এই অভিযোগ করেছেন, অন্যান্যরাও করেছেন। আজকে আমি দেখছি তাঁরা সরকারী দলে বসেও সেই অভ্যাস ভুলতে পাচ্ছেননা। তাই দেখছি যা কিছু যেখানে ঘটছে কংগ্রেস সরকারের উপর চাপিয়ে দেবার চেষ্টা করছেন। টিটাগড়ে সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছে, তেলেনীপাড়ায় হয়েছে, বিভিন্ন জায়গায় হয়েছে। তেলেনীপাড়ায় যে ঘটনা হয়েছে সে ঘটনা কি? দীর্ঘদিন সেখান ঈদ্গার সামনে দিয়ে হিন্দুস্থানীরা দোলের সময় প্রসেশন করে গেছে বাঙ্গালীদের প্রসেশন গেছে, কিন্ত কোন ইট পাটকেল পড়েনি কোন দিন মারামারি হয়নি। কেন এটা হল? নির্বাচনের জীগির জীইয়ে রাখার জন্য। সেখানকার অনেক মুসলমান ভাইরা সমর্থন করেছিলেন সি, পি, এমকে আবার অনেক হিন্দুস্থানী ভাইরা সমর্থন করেছিলেন কংগ্রেসকে। তাই যেখানে ঈদ্গার সামনে দিয়ে প্রসেশন গেলে কোন দিন প্রসেশনের উপর ইট পাটকেল পড়েনি এবার পড়ল কেন? আর এটা আমার সুস্পষ্ট অভিযোগ

যে সি, পি এম কর্মীরা তাদের উৎসাহিত করছিল। এবং যেখানে হিন্দু পাড়ায় যে হিন্দু কংগ্রেস কর্মী ছিল তার ঘর পুড়ল, মুসলমান পাড়ায় যেখানে হিন্দু কর্মী ছিল তারও ঘর পুড়িয়ে দিয়েছে। তাই আজকে চীৎকার শুনছি কেন সেই জায়গায় কংগ্রেস নেতারা যাচ্ছেন? আমি জিজ্ঞাসা করি এটা সরকারী দলের কোন্ আব্দার? কোন একটা জায়গায় তাঁরা ছাড়া আরকেউ যেতে পরবেন না, কংগ্রেস দলের কেউ যেতে পারবেন না, এটা মামার বাড়ীর আব্দার?

(গোলমাল)

**মিঃ স্পীকারঃ** আপনার সময় ১০ মিনিট একস্টেন্ড করে দেওয়া হয়েছে, আপনি আর কতক্ষণ বলবেন।

**শ্রীসিদ্ধার্থ শংকর রায়ঃ** আমি ব্যবস্থা করে দিচ্ছি, আপনি ও'কে আরও পাঁচ মিনিট সময় দিন।

**শ্রীমতী আভা মাইতিঃ** মাননীয় স্পীকার মহাশয়, এই বইয়ের প্রতি ছত্রে একটা জিনিষ দেখছি। গতকাল মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে কেন্দ্র থেকে আমাদের আলাদা হয়ে যাবার কোন মনোভাব আমাদের নাই। আমাদের দাবী খালি রাজনৈতিক নয়। এ যদি তাঁর মনের কথা হয় তাহলে আমি তাঁকে নিশ্চয়ই অভিনন্দন জানাবো। কিন্তু আমরা কি দেখছি? এই বইয়ের (গভর্নরের স্পীচের) প্রতি ছত্রে ছত্রে দেখছি এবং বাইরেও মন্ত্রীদের প্রতিটি বক্তৃতায় দেখছি, তাতে বাংলাদেশের জনসাধারণের দৃষ্টি যাতে অপর দিকে যায় অর্থাৎ কেন্দ্রের দিকে যায়, কেন্দ্রের প্রতি যাতে বিদ্বেষ সৃষ্টি হয় সে কাজই তাঁরা করছেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে এ দিকে দৃষ্টি দেওয়ার জন্য অনুরোধ করব। মাননীয় স্পীকার মহাশয়, এই যে বই, এই ভাষণের ২৩ অনুচ্ছেদে বলা হয়েছে যে কেন্দ্র এবং স্টেটের মধ্যে যে রিলেশন আছে সেটা পুনর্বিচনা করা দরকার। প্রয়োজন হলে কনস্টিটিউশন বদল করতে হবে। এতে কারও কোন আপত্তি নাই।

[2-30—2-40 p.m.]

যদি চেঞ্জড সারকামস্ট্যান্সের জন্য কোন কনস্টিটিউসন বদল করে কাজ কর্ম আরও ভালভাবে করা যায় তাহলে নিশ্চয় করতে হবে। আমাদের সম্মতি নিশ্চয় তাতে পাবেন। সেই সঙ্গেসঙ্গে আমরা দেখলাম এখানে আর একটা বিষয়ের প্রতি লক্ষ্য করা হয়নি। সেই বিষয়টি কি? মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে তাদের কনস্টিটিউসনে যে রুলস অব বিজনেস, রুলস অব প্রসিডিওর ইত্যাদি এই এ্যাসেম্বলীর রয়েছে এতে কি দেখছি—যে ভারতবর্ষের কোথাও কোন স্পীকারের ক্ষমতা সীমবদ্ধ করে দেওয়া হয় নি। আমাদের একটা কনভেনসনের উপর চলে গেছে তার চেকস এন্ড ব্যালেন্স এটার মূল কথা যে ডিসট্রিবিউসন অব পাওয়ার কনস্টিটিউসনের ভিতর আছে তাতে এক একটা ইনস্টিটিউসন এক এক রকম ক্ষমতা ভোগ করছে এবং যারা ফ্রেমার ছিলেন কনস্টিটিউসনের তাঁরা এটা ধরে নিয়েছিলেন যে সব জায়গায় সেটা ঠিক ঠিক কাজ করবে। কোন কিছু বদল করতে হবে হয়তো ২০ বছর আগে সেটা তারা লক্ষ্য করে নি। চেঞ্জ সারকমাসট্যান্সে অনেক ঘটনা ঘটতে দেখা যাচ্ছে। অতএব আমাদের কাজের সুবিধা যদি তাতে হয় তা করতে হবে। কনস্টিটিউসনে স্পীকারের ক্ষমতা বেঁধে দিতে হবে। আমরা ধরে নিচ্ছি যে স্পীকার নিরপেক্ষ—কিন্তু সে মানুষ তো, তার মধ্যে লোভ থাকতে পারে তার মধ্যে প্রতিহিংসা থাকতে পারে—তার মধ্যে সব জিনিসই থাকতে পারে, তাঁর বিবেচনার অভাব থাকতে পারে—যদি এমন দেখা যায় যে সমস্ত দলের লোক মন্ত্রী সভার উপর অনাস্থা প্রকাশ করবেন এবং মন্ত্রী মন্ডলী যদি পদত্যাগ না করতে চান এবং মন্ত্রী সভাকে স্পীকার যদি রাখবার ষড়যন্ত্র করেন তাহলে কোন সদস্যের কোন ক্ষমতা নাই সেই স্পীকারের হাত থেকে রক্ষা পায়—স্পীকার যদি এই রকম বলে দেন হাউস চলবে না হাউস সাইনিডাই তাহলে পর কারও সাধ্য নাই সেই হাউস চালাতে পারে—মন্ত্রীসভার বিরুদ্ধে হাইকোর্ট বলুন, আর সুপ্রীম কোর্টই বলুন কেন অর্ডার দিতে পারবেন না। স্পীকারের যে ক্ষমতা হাউসের ভিতর তাতে অচল অবস্থার সৃষ্টি হবে এবং সেখানে একেবারে কনস্টিটিউসন ফেল করে। এই রকম অবাঞ্ছিত অবস্থা থাকা উচিত নয় এবং অগেকার

পর কনস্টিটিউসন রক্ষা করার জন্য স্পীকারের যে ক্ষমতা তা বেঁধে দেওয়া উচিত যাতে স্পীকার নিজেকে ডেসপট তৈরী করতে না পারে। স্পীকার নিজের যা ইচ্ছা করতে পারেন যেহেতু প্রেসিডেন্টের ভিতর তার সমস্ত ক্ষমতা রয়েছে—সেটা যেন না করতে পারেন সেটা থাকা উচিত। যদি গভর্ণরের ক্ষমতা বেঁধে দিতে হয় তা নিশ্চয় দিতে হবে—কিন্তু সঙ্গে সঙ্গে স্পীকার যাতে হাইকোর্টকে অবমাননা না করতে পারে, স্পীকার যাতে তার কনস্টিটিউসনের সুযোগ নিয়ে সব বন্ধ করে দিতে না পারে তার জন্য আমদের কনস্টিটিউসনে প্রভিসন থাকা উচিত। আমি এই কথা বলতে চাই যে ২৩-এর অনুচ্ছেদে যে ক্ষমতা এবং সঙ্গে সঙ্গে স্পীকারের যে ক্ষমতা এই ক্ষমতা বেঁধে দেওয়া উচিত। তা না হলে স্পীকার যদি ডেসপট হয় তাহলে কোন মেম্বার তার হাত থেকে রক্ষা পাবার কোন পথ নাই—এই বলে আমাদের রাজ্যপালের যে ভাষণ তাকে ধন্যবাদের জন্য যে সংশোধনী প্রস্তাব সমেত প্রস্তাব এসেছে তার বিরোধিতা করছি।

শ্রীমতী গীতা মুখার্জিঃ স্পীকার মহাশয়, স্পীকারকে ডেসপট বলে উনি এই বিধানসভাকে অবমাননা করেছেন এই রকম কার্যকলাপ চলতে পারে না।

মিঃ স্পীকারঃ উনি আমাকে বলছেন না— গা শুদ্ধ সব স্পীকারের কথা বলেছেন—পার্লামেন্টের রেড্ডী সাহেবও তাঁর মধ্যে আছেন।

শ্রীমতী গীতা মুখার্জিঃ এটা তো ওঁদেরই বহু বচন।

Shri Abdus Sayeed:

মাননীয় স্পীকার মহোদয়, আমি নূতন এখানে এসেছি। আমি ভেবেছিলাম যে বিধানসভাতে অনেক নূতন রকম শিক্ষা গ্রহণ করতে পারবো—কিন্তু রাজ্যপালের ভাষণের বিতর্কে যা নমুনা দেখলাম এবং আজকে এখনও যেটা দেখলাম তার আলোচনা করার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। ওরা অনেক ভাল ভাল কথা ইদানিং বলছেন—যুক্তফ্রন্ট সরকার যদি ভাল কাজ করেন আমরা ওঁদের সমর্থন করবো, আবার তাল বেতাল কথাও বলছেন। এখন ওঁদের বেতাল হওয়াই স্বাভাবিক—একেবারে গদি থেকে ছুঁড়ে বাংলাদেশের মানুষ ওঁদের ঐ অবস্থায় ফেলেছেন। ওঁরা বলছেন যে বেকারী নাকি বেড়েছে- সুতরাং চাকুরী দিতে হবে একদিকে একথা বলছেন—আর দিকে দেখা যাচ্ছে যে কম্পিউটার মেসিন, অটোমেসন মেসিন এনে লক্ষ লক্ষ লোককে ছাঁটাই করবার ব্যবস্থা করছেন। সুতরাং গণতন্ত্রের ধ্বজাধারী তাঁদের কাছ থেকে আমরা জানতে চাই—তাঁরা কি একবার বাংলাদেশের মানুষের কাছে গণভোটের জন্য যাবেন যে বাংলাদেশের মানুষ কম্পিউটার এবং অটোমেসন মেসিন চাচ্ছেন কি চাচ্ছেন না? ওঁরা অনেক নীতির প্রগতির কথা বললেন। আমি তাঁদের বলতে চাই ওঁরা অনেকগুলি আইন রচনা করেছেন, একটা আইন হচ্ছে শ্রমিকদের জন্য ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট যে আইনে আছে কোন সালিশি হলে শ্রমিকদের বাধ্য করা যেতে পারে সেই সালিশি মানার জন্য। কিন্তু এমন কোন আইন এই ২০ বছরের মধ্যে কংগ্রেস সরকার করে নি যাতে করে মালিকদের সেই সালিশি মেনে নেবার জন্য বাধ্য করা যেতে পারে। কারণ তারা এটা করতে পারেন না। ঐ ধনিক গোষ্ঠীর পদলেহন করার জন্য এতদিন তাদের পক্ষে ঐ মালিকদের বাধ্য করবার কোন আইন তৈরী হয় নি। ওঁদের ২০ বছরের কাজের ফিরিস্তি এখানে মাননীয়া সদস্যা শ্রীমতী আভা মাইতি দিলেন। বেআইনী লক আউট বেআইনী ক্লোজারের লক্ষ লক্ষ শ্রমিক ছাঁটাই হয়েছে এবং সেই ছাঁটাইয়ের বিরুদ্ধে শ্রমিকরা যখন লড়তে গেছে তখন তাদের লাঠি পিটিয়েছেন, জেলে পুরেছেন এবং গুলি করেছেন। আপনাদের ওয়েজ বোর্ডের ব্যাপারে একটা ভাল কাজের নমুনা আমরা দেখতে পাই কেন্দ্রীয় সরকার একটা ওয়েজ বোর্ড করেছিলেন নিউজ পেপার এমপ্লয়ীদের জন্য, নন-জার্নালিস্ট এমপ্লয়ীদের জন্য সেই ওয়েজ বোর্ড সমস্ত খবরের কাগজওয়ালারা তাদের মালিকরা মানেন নি—তা নিয়ে হুলস্থুল হোল পার্লামেন্টের ভিতর এবং এই ওয়েজ বোর্ডের জন্য সাংবাদিক কর্মচারীরা আন্দোলন করে সংগ্রাম করে তারা এটা আদায় করেছিল এবং সেই ওয়েজ বোর্ডের রায় বেরুবার পরে সেই রায় চালু করবার জন্য সরকারের হাতে কোন ক্ষমতা ছিল না যে টাইমস অব ইন্ডিয়া

বা স্টেটসম্যানের বীরেন মুখার্জির ঘাড় ধরে কর্মচারীদের দাবীকে স্বীকার করিয়ে নিতে পারে। সিনেমা কর্মচারীদের ব্যাপারে আমাদের এখানে বিরোধী দলের নেতা বসে আছেন— বিজয় সিং নাহারও ছিলেন—মিনিমাম ওয়েজ কমিটির যে রায় সেটা ছয় বছর হয়ে গেল এখনও স্টুডিও কর্মচারী কিংবা সিনেমা কর্মচারীদের জন্য সেই রায় চালু করা গেল না। কারণ মালিকদের বাধ্য করবার মত কোন আইন তারা এই ২০ বছরের মধ্যে রচনা করেন নি বা করা তাদের পক্ষে সম্ভবও ছিল না। কারণ ধনিক গোষ্ঠীর পদলেহন করা তাদের একমাত্র কাজ ছিল এই ২০ বছরের মধ্যে। আজকে বলছেন যে দেশের অবস্থা খারাপ হয়েছে। আমি বলতে চাই যে সাংঘাতিকভাবে আমাদের দেশের মানুষের অবস্থা খারাপ হয়েছে—বিশেষ করে আমাদের দেশের কৃষকদের হাত থকে ৫০ ভাগ রায়তী জমি চলে গেছে—এবং সেই জমির মালিক আজকে ক্ষেতমজুর হয়েছে—বিশেষ করে এই কারণে যারা ফসল ফলাচ্ছে, যারা পাট চাষ করছে, যারা ধান চাষ করছে, যারা সবজী চাষ করছে তারা সেই জিনিসের দাম ঠিক করে দিচ্ছে না—তা ঠিক করে দিচ্ছে ঐ চটকলের কোটিপতি মিল মালিকরা আর চালের মজুতদার চোরাকারবারীরা। ইসাক সাহেব বাঁধাকপির দামের কথা বলেছিলেন, পাঁচ নয়া পয়সা করে। কিন্তু তিনি পাট চাষীদের কথা বলেন নি—কারণ তাহলে চটকলের মালিকরা চটে যাবে, চালের কথা বলেন নি, কারণ চালের চোরাকারবারী মজুতদারেরা চটে যাবে এবং এটাও বলেন নি যে শিল্পে যেহেতু মন্দা দেখা দিচ্ছে সেই হেতু পুঁজি আস্তে আস্তে কৃষির ক্ষেত্রে নিয়ে যাবে।

[2-40—2-50 p.m.]

কৃষকদের আজকে খুব খারাপ অবস্থা। তাদের মাল সস্তায় কিনে নিয়ে আরো কিছু বেশী দামে বিক্রী করে অন্য লোকেরা রোজগার করছে। আজকের এই সমাজ ব্যবস্থায় এই অবস্থায় চাষীরা যা ফলাবে তার দাম তারা ঠিক করবে না। ঠিক করে দেবে কোটিপতি মিল মালিকরা। আর চাষী যখন খোল কিনতে যাচ্ছে, সরষের তেল কিনতে যাচ্ছে তার দাম ঠিক করে দিচ্ছে কোটিপতি মিল মালিকরা। সুতরাং চাষীরা মার খাচ্ছে। চাষী বেচার সময় মার খাচ্ছে আবার কেনার সময়ও মার খাচ্ছে। যার জন্য চাষীদের হাত থেকে এই জমি চলে যাচ্ছে, চাষীরা নিঃস্ব হয়ে যাচ্ছে এরই বিরুদ্ধে আজকের সাধারণ মানুষ। এই যে নীতি, এই যে সমাজ ব্যবস্থা এটা ২০ বছর ধরে ওরা তৈরী করেছে। সেই সমাজ ব্যবস্থার বিরুদ্ধে মানুষ লড়েছে, সংগ্রাম করেছে এবং নির্বাচনে তাঁদের ঐ অবস্থায় ফেলেছে। আজকে আমাদের এলাকায় বিশেষতঃ বাদুড়িয়া এলাকায় বসিরহাট মহকুমায় আজ সাংঘাতিক অবস্থা। সেখানে খাল বিলের যে অবস্থা তা খুব খারাপ। আড়বেলের যে খাল তার আশেপাশে দেড় লক্ষ বিঘা জমি আজ ২০ বছর ধরে পড়ে আছে। দারভাঙ্গার বিল—সেখানেও বত্রিশ হাজার বিঘে জমি পড়ে আছে। বীরপুরে আশী হাজার বিঘে জমি পড়ে আছে। কোঁকড়া, গোবিন্দপুর এবং অন্যান্য বিলে আরও প্রায় ৫০ হাজার বিঘে জমি পড়ে আছে। এই তিন লক্ষ বিঘে জমিতে সেচের জল দেবেন বলে খাল কেটে দেবেন বলে প্রত্যেকবার ভোটের সময় বাদুড়িয়া এবং বসিরহাট এলাকায় ও'রা বলেছেন যে ভোটের পর খাল কেটে দেব। কিন্তু ২০ বছর ধরে তারা খাল কাটে নি, জমিদার, জোতদার-দের স্বার্থে খাল তারা কাটে নি। আজকে যদি খাল কাটা যেতো এবং তিন লক্ষ বিঘা জমিতে যদি আবাদ হতো তাহলে দশ মণ করে ধান হলেও তিরিশ লক্ষ মণ ধান হতে পারতো এবং বাংলাদেশে এই যে খাদ্য সংকট তার কিছুটা সমাধানের পথ পরিষ্কার হতে পারতো। আজকে মেছো ঘেরী করে হাজার হাজার বিঘা চাষের জমি জলকর করে রেখেছে। আপনি জানেন স্যার, গোবরের ল্যাদের যারা প্রতিনিধি বসে আছেন তাদের বাহান্ন হাজার বিঘা জমি আজকে চাষের জমি জলকর করে রেখেছে এবং আজকে এই মাছের ভেড়ী নিতে গেলেই ওদের সংবিধানে ২২৬ ধারা অনুযায়ী ইনজাংসন হয়ে যাবে। কোন কারখানা নিতে যাও ২২৬ ধারায় ইনজাংসন হয়ে যাবে। বেনামী জমি উদ্ধার করতে যাও ২২৬ ধারায় হাইকোর্ট-এ ইনজাংসন হয়ে যাবে। সুতরাং এই দিক দিয়ে আমি ইউনাইটেড ফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এই খাল বিলগুলোর যাতে সত্বর জলনিকাশী ব্যবস্থা করে যাতে চাষ আবাদের ব্যবস্থা করা হয় তারজন্য যেন সচেষ্ট হন। এই ছাড়া ডিপ টিউবওয়েল এবং স্যালো টিউবওয়েল-এর ব্যবস্থা আমাদের এলাকায়

কলকাতায় আজ পর্যন্ত একটা ষ্টেডিয়াম হল না। ১৯৬২ থেকে ১৯৬৭ সাল পর্যন্ত কাটল কোথায় ষ্টেডিয়াম হবে সেই স্থান নির্ব্বাচন নিয়ে কেন্দ্র রাজ্যের মধ্যে শুধু বৈঠক আর বৈঠক। এই পশ্চিম বাংলা সরকার করতে পারলো না। সবচেয়ে বড় বন্দর কলকাতা, পূর্বাঞ্চলের অর্থনীতির প্রাণকেন্দ্র কলকাতা বন্দর একেবারে নষ্ট হবার পথে। এই বন্দর সংস্কার করে পূর্বাঞ্চলের অর্থনীতিকে পুনরুজ্জীবিত করার কোন চেষ্টা কেন্দ্রের পক্ষ থেকে হয়নি—সেই সর্ববৃহৎ বন্দরকে শেষ করে দেওয়া হচ্ছে। এই অবস্থা চললে সমগ্র পূর্বাঞ্চলের অর্থনীতি একেবারে ভেঙে ধসে পড়ে যাবে। পূর্ব্বাঞ্চল বলতে বোঝায় বাংলা, বিহার, আসাম উড়িষ্যা এই চারটে অঞ্চলের অর্থনীতি একেবারে ভেঙ্গে যাবে—যদি কলকাতার বন্দর আমরা বাঁচাতে না পারি। কিন্তু এভাবে আর কিছুকাল চললে আর দুচার বৎসর বাদে কোন বড় জাহাজ কলকাতা বন্দরে আসতেই পারবে না। কলকাতার অর্থনীতি ভেঙে পড়েছে। কলকাতাকে তথা বাংলার অর্থনৈতিক বনিয়াদকে, এইভাবে বিপর্যস্ত করা হচ্ছে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক, পি, এল, ফোর এইট্টি—টাকা কলকাতার নিয়োগের কাজে নিয়োগের পক্ষে ছিলেন। কলকাতার উন্নয়নের এই টাকা দরকার। আংশিকভাবে লাগবে। কিন্তু আমাদের কেন্দ্রীয় অর্থমন্ত্রী মোরারজী দেশাই। তিনি মনে করেন এটা করা চলতে পারে না।

Because it might upset the Central budget. Because he takes credit of the PL-480 fund.

যেখানে বাংলা দেশের প্রতি অবিচার বাংলা দেশের শিল্পের ক্ষেত্রে এই কনট্রোলড ইকনমির যুগে ইনডিসক্রিমিনেট লাইসেন্সিং অর্ডার ইস্যু করেছেন। আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে ভারতবর্ষের এই রাজত্বে, কংগ্রেস রাজত্বে এগুলো সমস্ত পপুলেসনের ভিত্তিতে তারা বণ্টন করেছেন তাতে উন্নতি হতে পারে। আজকে তাকিয়ে দেখুন বাংলা-দেশের এই যে সীমাহীন দারিদ্র এই যে বেকারী তারপর কলকাতার এই হাওড়া যাকে শেকেন্ড বলা যেতে পারে ৪ হাজার ইঞ্জিনীয়ার অকেজো হয়ে বসে আছে। ৪০ হাজার দক্ষ কারিগর বেকার হয়ে বসে আছে—এই ভাবে বেকার কেন? রেলওয়ে অর্ডার আসছে না বলে রেলের অর্ডারের ওপর নির্ভরশীল কলকাতা হাওড়ার কলকারখানা বসে পড়েছে আমাদের অর্থনীতি। কলকাতার পরিবহণ ব্যবস্থার উন্নয়নের জন্য দীর্ঘদিন ধরে কেন্দ্রের কাছে চক্ররেলের দাবী জানিয়ে আসছে। কত দিন থেকে শুনছি চক্ররেলের কথা শুনছি, কখনও শুনছি ভূগর্ভস্থ রেলের কথা আবার মনো রেলের কথাও শুনছি। কত কথা। কিন্তু কোন কিছুই এপর্যন্ত হল না। লক্ষ লক্ষ মানুষের দৈনন্দিন জীবনে অবর্ণনীয় কষ্ট। কি করে আমরা মুখবুজে সহ্য করবো এই হৃদয়হীন ঔদাসীন্য তা ভাবতে পারি না। স্পীকার মহাশয়, আপনাকে বলি দিল্লী তো কতবার গেছেন দিল্লীতেও সমাজবাদীবা সাজানো সহর তৈরী করেছিল। গত ২০-২২ বছর দিল্লীর কত উন্নতি হয়েছে। কোটি কোটি টাকা ঢেলে এই সহরকে আরও সুন্দর করা হচ্ছে। সেখানকার রাষ্ট্রপতি ভবন ৩০০ একর জমির উপর যেখানকার একজিকিউটিভ হেড বড় বড় আই সি এস আমলাদের, বড় বড় আমীর ওমরাহদের জন্য যে বাড়ি তৈরী হয়েছে তা তিন একর থেকে ৩০ একর জমির ওপর। যে দেশে লক্ষ লক্ষ মানুষ দুর্গন্ধময়, অস্বাস্থ্যকর বস্তীতে দিন কাটাচ্ছে সেদেশে ৯ বিঘা থেকে ৯০ বিঘা জমি ও বাগান সম্বলিত বাংলো বাড়িতে বাস করেন দিল্লীর নয়া মোগলরা। দিল্লীতে দেখছি অবিরাম পরীক্ষা নিরীক্ষা চলছে—কিভাবে সহরটিকে আরও মনোরম সুন্দর আকর্ষণীয় করা যায়। এইসব পরীক্ষা-নিরীক্ষার জন্য লক্ষ লক্ষ টাকা ব্যয় হচ্ছে। অথচ কলকাতায় বাঁচার জন্য ন্যূনতম চাহিদাও দিল্লী মেটাবে না।

Ceaseless experiments are going to beautify the city? They are concerned with how the colour of the stone would make the pavement most beautiful and attractive to the aristocrats and to the foreigners. How the greenary should add splendour to the city?

ফুটপাতের পাথর কি রংয়ের হলে সহরের আকর্ষণ বাড়বে, কিভাবে সবুজের আস্তরণ দিয়ে সহরকে নয়নাভিরাম করা হবে নাগরিক ও পর্যটকদের কাছে এই নিয়ে দিল্লী প্রশাসন ব্যবস্থার ভাবনা। এই পরীক্ষা-নিরীক্ষার জন্য লক্ষ লক্ষ টাকা ব্যয় হচ্ছে। আর কলকাতার বৃহত্তর কলকাতার ৮০ লক্ষ মানুষ যথেষ্ট পানীয় জল পায়না, পথচারীরা বছরের পর বছর আবর্জনা ঠেলে পথ চলে—জল নিষ্কাশনের ব্যবস্থা নেই—বস্তীর অসহনীয় অস্বাস্থ্যকর পরিবেশে লক্ষ লক্ষ মানুষ বাস করছে। ট্রামে বাসে চলা যায় না। তবু আমরা কেন্দ্রের কাছে সুবিচার পাবনা

টাকা পাবনা। ভারতের বৃহত্তম সহরে কোন স্টেডিয়াম নেই। ছেলেদের খেলা ধুলার সুযোগ নেই। এই হলো দিল্লীর চিন্তা! আঃ বাংলাদেশের জন্য যখন টাকা চাইব আমরা পাবো না। আমি বাংলার যুক্তফ্রন্ট মন্ত্রীসভাকে আমি সাধুবাদ দিই যে মন্ত্রীসভা রাজ্যপালের ভাষণে কেন্দ্রের অবিচারের কথাটা তুলে ধরেছেন। কেন্দ্রের কাছে রাজ্যসরকারের দাবী জোরালোভাবে তুলে ধরেছেন। কেন্দ্রের সঙ্গে সংঘাত করে তার জন্য তারা সমস্ত ভারতবর্ষে মানুষের ধন্যবাদার্হ হয়ে থাকবেন। ইকোনমিক-এর আমি একজন ছাত্র আমি জানি, রাজ্যে যে সমস্ত রেভিনিউ সোর্স অব রেভিনিউ ইনইলাসস্টিক কেন্দ্রের যে সমস্ত সোর্স অফ রেভিনিউ ইলাস্টিক কি করে বাংলা সরকার এই সীমাহীন দারিদ্রের মধ্যে লড়বেন। আজ আমরা একটা চরম অবস্থায় পড়েছি। কংগ্রেস নেতারা এবং একচেটিয়া পুঁজিপতিরা তারা যুক্তফ্রন্টের বিরুদ্ধে গত বছর অভিযোগে অভিযোগে বাংলার অকংগ্রেসী সরকারকে জর্জরিত করেছিলেন। তাঁরা বলেছেন "ঘেরাও ঘেরাও করে বাংলা দেশের অর্থনীতিকে নাকি বিপর্যস্ত করা হচ্ছে।" কিন্তু আমি বলি তাঁরা ভেবে দেখলেন না শিল্পে মন্দার ফলে পশ্চিম বাংলার অর্থনৈতিক জীবনে সংকট নেমে এসেছিল। আর শিল্পে মন্দা বা রিসেসন তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষাশেষি থেকেই সুরু হয়েছে। দিল্লীর সরকার কি করে এই মন্দার হাত থেকে অর্থনীতিকে বাঁচান যায় তারা কোন পথ নির্দ্দেশ দেননি। পরিকল্পনাকে ঢেলে সাজার চেষ্টাও করেন নি। আমি আগেও বলেছি আজও বলি

Gherao is a symptom of a deeper disease, a deeper malaise, the disease being industrial recession.

রোগের উপসর্গ হলো ঘেরাও রোগটা নয়। আমি জানি না যুক্তফ্রন্টের প্রাক্তন মন্ত্রী কোন দিন এমন কথা বলেছেন যে এরাজ্য ছেড়ে বাংলা দেশের শিল্পপতিরা চলে যাও। যিনি নূতন শ্রম মন্ত্রী হয়েছেন এবার তিনিও এমন কোন ঘোষণা করেন নি। যুক্ত ফ্রন্ট তো করেইনি এরকম কোন ঘোষণা। কিন্তু কেন এই অপপ্রচার—এই ভাবে হুমকী দেবার ফলে পশ্চিমবাংলা সম্বন্ধে বাইরে একটা ভুল ধারণা সৃষ্টি হচ্ছে। শিল্পের ক্ষেত্রে এরাজ্যে ৫৮% থেকে ৮০% পর্যন্ত আইডাল ক্যাপ্যাসিটি শিল্পের উৎপাদন ক্ষমতা শক্তি এই ভাবে মাসের পর মাস অব্যবহৃত থাকলে দেশের অর্থনীতি-কোথায় গিয়ে দাঁড়াবে তা ভাবলে উদ্বিগ্ন হয়ে পড়তে হয়। তাই তো দেশে এই ভয়াবহ বেকারী। এই আইডাল ক্যাপাসিটি ইউটিলিজেসন কি করে করা যায় যে সব কেন্দ্রীয় সরকার ভাবছেন না। এর জন্য কি বাংলার যুক্তফ্রন্ট সরকার দায়ী? কারখানা কি করে চলবে? একদিকে ইন্ডাস্ট্রিয়াল ক্যাপাসিটি আইডাল হয়ে পড়ে আছে আর একদিকে এই কন্ট্রোল্ড ইকনমীর পারমিট লাইসেন্সের যুগে খালি নূতন নূতন কারখানার লাইসেন্স কেন্দ্রীয় সরকার দিয়ে যাচ্ছেন। এইভাবে গোটা দেশের অর্থনীতিকে ভেঙ্গে দিয়ে গেছেন কংগ্রেস সরকার। মাননীয় সদস্য শচীন নন্দী বললেন যে, কৃষির ক্ষেত্রে সয়ম্ভরতা আনুন। কি করে সয়ম্ভরতা আসবে। গত বছরে এরাজ্যে একটা সারের কারখানা স্থাপিত হয় নি। আসামেও সারের কারখানা হচ্ছে। পাট আর চা থেকে কোটি কোটি টাকা কেন্দ্রীয় সরকার বৈদেশিক মুদ্রা অর্জন করেন। কিন্তু বাংলার বিপন্ন পাটচাষীদের তার বিনিময়ে কি দিয়েছে কেন্দ্রীয় সরকার? শুধু শোষণ আর বঞ্চনা। মানুষের মন থেকে দেশপ্রেম বস্তুটি মুছে দিয়েছেন আপনারা। গণতন্ত্রের প্রতি শ্রদ্ধা অনুরাগ মানুষ সম্পূর্ণ হারাতে বসেছে। ভারতবর্ষে সত্যিকারের সংসদীয় গণতন্ত্রের সুরু হয়েছে ১৯৬৭ সালে। গণতন্ত্রের নতুন পরীক্ষা শুরু হয়েছে।

We are passing through a changing pattern of one party government both in the Centre and in the States to a pattern of one party government in the Centre and government by different parties in several States.

এর ফলে নতুন টানাপোড়েন চলেছে—নতুন স্ট্রেজ অ্যান্ড স্ট্রেইন ডেভালপ করছে এতে চিন্তিত হবার কারণ নেই। পরলোকগত সমাজতান্ত্রিক নেতা ডাঃ লোহিয়ার নেতৃত্বে অ-কংগ্রেসীবাদ ভারতবর্ষে গড়ে উঠেছিল এবং ভারতের কয়েকটি রাজ্যে অ-কংগ্রেসী সরকার হয়েছিল। পরিষদীয় গণতন্ত্র এতদিন ছিল কাগজে-কলমে। ১৯৬৭ সাল থেকে তার প্রকৃত পরীক্ষা সুরু হয়েছে। এতদিন ছিল একটানা এক পার্টি শাসনের যুগ—ভাঙ্গা-গড়ার মধ্য দিয়েই এগিয়ে যাব আমরা। ইংলন্ডের পরিষদীয় গণতন্ত্র কয়েকদিনে বা কয়েক বছরে গড়ে ওঠে নি, কয়েক শত বছরের ইতিহাস তার পেছনে আছে। তবেই একটা ট্র্যাডিশন গড়ে উঠেছে। সেই

tradition of reverence for faith, law, liberty and democratic values

আমাদের গড়ে তুলতে হবে। শুধু কথায় নয়, কাজ দ্বারা। তার জন্য সংগ্রাম করতে হবে, ত্যাগ

করতে হবে। এত দিনে পরিষদীয় গণতন্ত্রের ভবিষ্যত সম্বন্ধে আমাদের নিরাশ হবার কোন কারণ নেই। যদিও আমার কোন মোহ নেই পরিষদীয় গণতন্ত্রের প্রতি—তবে তার বিরুদ্ধে আমার নাক সিটকানোর ভাব বা কোন প্রেজুডিস কিছু নেই। বাংলাদেশে জনগণ গণতান্ত্রিক রায় দিয়েছে, তাঁরা ব্যালট নির্বাচনে—একটি পরিবর্তনের মাধ্যমে যা হাতিয়ার। এই দৃঢ় বিশ্বাস থাকলেই গণতন্ত্রের কার্যকারীতার আস্থা বাড়ে। আমরা যদি জনগণের আশা-আকাঙ্ক্ষাকে বাস্তবে রূপায়িত করতে ব্যর্থ হই, তাহলে নির্বাচন ব্যবস্থা তার জন্য দায়ী হবে না। গণতান্ত্রিক চেতনা ও মানসিকতার প্রসার আমরা চাই। গণতন্ত্রের পথেই আমাদের মুক্তি। আমরা চাই সংবিধান সংশোধন, কিভাবে সংশোধন করলে এই গণতান্ত্রিক ব্যবস্থায় দেশের মৌলিক সমস্যাগুলি দ্রুত আমূল সমাধান সম্ভব সেটা ভেবে নিয়ে আমরা বিকল্প রচনাত্মক কর্মসূচী রাখবো। যুক্তফ্রন্ট সরকার মাধ্যমে যেন আমরা বলিষ্ঠ ভঙ্গীতে বলতে পারি যে, কেন্দ্রের অবহেলা ও বঞ্চনা আমরা আর সইব না। কংগ্রেস নেতারা বার বার বলেছিলেন যে, এই নির্বাচনের মাধ্যমে যে এই যুক্তফ্রন্ট সরকারকে ভোট দেওয়া মানে খিচুড়ি সরকারকে ভোট দেওয়া কিছুকাল থেকে একটা কথা চালু হয়েছে "রাইফেলই ক্ষমতার উৎস", এটা মাও-সে তুঙ-এর কথা। এটা নূতন কথা নয়। সর্বদেশের সর্বকালের জঙ্গীবাদীরা, ক্ষমতালিপ্সু দাম্ভীক শোষক গোষ্ঠীই এই ধরনের কথা বলে এসেছেন। আমি জানিনা—কাগজে পড়েছি আমাদের একজন যুক্তফ্রন্টের মন্ত্রী বিশ্ববিদ্যালয়ের ছাত্র হাঙ্গামা প্রসঙ্গে বলেছেন নকশালপন্থীদের সায়েস্তা করার জন্য ছাত্র-যুবকদের হাতে রাইফেল বিলি করবেন। এ খবর পড়ে বিস্মিত হচ্ছি আবার একজন নকশালপন্থী নেতা রাইফেলের জবাব রাইফেলে দেওয়া হবে বলেছেন। নেতাজীর আদর্শে অনুরাগী তাঁর কাছে আমরা শিখেছি যে, জনতাই হচ্ছে সমস্ত শক্তির উৎস—বন্দুক, বেয়নেট ক্ষমতার উৎস নয়। আজকের এই নির্বাচন তা প্রমাণ করে দিয়েছে। কংগ্রেস বলেছে আমরা স্থায়ীত্ব দেব—এত বড় দম্ভ স্থায়ীত্ব দেবেন তাঁরা? নেতাজী সুভাষচন্দ্র বলেছিলেন জনতাই স্থায়ীত্বের মালিক অল পাওয়ার টু ইনডিয়ান পিপুল। আমরা স্থায়ী হব কি হব না জনতা তা বিচার করবে। যুক্তফ্রন্ট মৌরসী পাট্টা নিয়ে আসে নি। সে চলবে তার কর্ম নিয়ে। তাই আমি জিজ্ঞাসা করছি আপনাকে আমরা কি কংগ্রেসের মত স্থায়ীত্ব নিয়ে থাকতে চাই। কংগ্রেসীরা স্থায়ী বলে চীৎকার করেছিলেন কিন্তু মুছে গেছেন। পৃথিবীতে

In this world whatever has the beginning has an end. Everything perishes and will perish but ideas, ideas, noble dreams and endeavour do not. Let us look ahead much forward. For future is ours.

আমরা জানি এই নির্বাচনের বিরুদ্ধে যাঁরা বলেছিলেন তাঁদের বক্তব্য নস্যাৎ হয়ে গেছে। কারণ Life is a continuous process involving slection and election.

জীবনের প্রতি পর্যায়েই তো কোন-না-কোন প্রকারের নির্বাচন হচ্ছে। নির্বাচনে যারা ভীত তারা মনোনয়ন বা সিলেকশন প্রথায় বিশ্বাসী। কিন্তু সে-ও এক ধরনের নির্বাচন। রাজনীতির বৃহত্তর ক্ষেত্রে তাই কেন নির্বাচন বর্জন করবো? ট্রেড ইউনিয়ন-শ্রেণীসংগঠনের নেতৃত্ব নির্ণয়ে নির্বাচন নেই? সমস্ত জীবন ধরেই আমাদের নির্বাচন মাধ্যমে যাচাই করে চলতে হবে। যদি নকশাল-বাদীরা, তাঁদের নেতা চারু মজুমদার মহাশয়কে যদি আজকে দেশের প্রধানমন্ত্রী করে তাঁদের সেই নেতা বা নেতৃত্ব বৈপ্লবিক পথে চলেছেন কিনা তার বিচার কে করবে। তার জন্য তো চাই একটা কাঠামো সংবিধানের মাধ্যমে এবং সেই স্থান হচ্ছে বিধানসভা-পার্লামেন্ট যাকে বলা হয় দেশের লিগ্যাল সভারেন। আর পলিটিক্যাল সভারেন হলেন দেশের জনগণ। আমি এই কথা বলতে চাই শুধু পরিষদীয় গণতন্ত্রের কথা বল্লে হবে না, ফ্যাসান অফ ডেমোক্রেসী গড়ে তুলতে হবে। লিবার্টি, ইকোয়ালিটি, ফেবার্টিটির প্রতি প্রচণ্ড আবেগ, অনুরাগ জাগিয়ে তুলতে হবে। ফরাসী দেশে বিপ্লব হয়েছিল কিন্তু সেই ফরাসী দেশেই নেপোলিয়ানকে গ্রহণ করেছিল। জার্মানীতে ছিল পৃথিবীর শ্রেষ্ঠ গণতান্ত্রিক কনস্টিটিউসন কিন্তু সেই গণতান্ত্রিক কনস্টিটিউসনের মাধ্যমে হিটলার ক্ষমতায় এসেছিলেন। তাই গ্যারান্টি হচ্ছে দেশের মানুষের গণতন্ত্রের প্রতি অনুরাগ কনস্টিটিউসনস আর নো গ্যারান্টি। তাই আবেদন রাখব হাউসের কাছে যে আমরা জনতার রায়ে এসেছি এই বাংলাদেশকে রাহুমুক্ত করতে। কবি সুকান্তের ভাষায় যে এই দেশকে বাসযোগ্য করে যাব এই মোর দৃঢ় অঙ্গীকার নবজাতকের কাছে। পশ্চিমবাংলার মানুষের কাছে দুর্নীতির কলুষ থেকে মুক্ত করব আমাদের সমাজকে। আড়ম্বরহীন গরীব দেশের উপযোগী প্রশাসন ব্যবস্থা প্রতিষ্ঠিত করার সুস্পষ্ট আশ্বাস দিতে হবে। দুর্নীতি-বিকৃতি-ভ্রষ্টাচার, অন্যায়

অবিচারের বিরুদ্ধে আপোষহীন সংগ্রাম করব এই প্রতিশ্রুতি চাই। আমরা মিথ্যা স্থায়িত্বের কথা বলব না। যুক্তফ্রন্ট চিরস্থায়ী বন্দোবস্তের ভিত্তিতে আসছে ক্ষমতায়। কাজের নিরীখেই তার বিচার হবে জনগণের কাছে। কবির কথায় "বাঁশ বনে ঘেরা পানাভরা ডোবা বেঁচে রয় চিরতরে গতিশীলা নদী পথ ভুলে গিয়ে সাহারায় গিয়ে মরে।" ঐ বাঁশবনে ঘেরা ডোবার স্থায়ীত্ব চাই না। যুক্তফ্রন্ট চলুক গণতান্ত্রিক পথ দিয়ে এবং সেই পথে কোটি কোটি মানুষ চলুক। রাজনৈতিক গণতন্ত্রকে বাদ দিয়ে অর্থনৈতিক গণতন্ত্র প্রতিষ্ঠিত হয় না, আবার অর্থনৈতিক গণতন্ত্রকে এড়িয়ে রাজনৈতিক গণতন্ত্রকে রক্ষা করা যায় না। নদী ভুল করে অজানা উদ্দেশ্যে নূতন করে জানবার জন্য মরুভূমিতে পড়ে শুকিয়ে যায় যেমন, তেমনি নূতনের সন্ধানে নূতন ভবিষ্যতের ভিত পাতবার জন্য চলার আনন্দে অনাস্বাদিতকে আস্বাদন করবার জন্য চলতে চলতে যদি আমরা নিঃশেষিত হই, হারিয়ে যাই তাতে দুঃখ নেই কিন্তু এই যুক্তফ্রন্ট সরকার তার কর্মপদ্ধতির রূপায়ণ নিরলস প্রচেষ্টার মধ্যে দিয়ে এই রাজ্যকে গণতান্ত্রিক অধিকার ব্যক্তি স্বাধীনতা, সমষ্টিগত কল্যাণের দুর্জয় দুর্গরূপে প্রতিষ্ঠিত করুক। এক দেশে ধর্মান্ধতা, উগ্রপন্থী, গোঁড়ামি, হঠকারিতারপথ পরিহার করে মানুষের বাঁচার নূতন পথের সন্ধান দিতে হবে —হু আশা নিয়ে দেশ অপেক্ষা করে আছে। সর্বশেষে কবিগুরুর কয়েকটি পংক্তি উদ্ধৃত করে আমার বক্তব্য শেষ করছি।

আমার যদি ভুল হয়, আমার কোন বন্ধু বক্তা যারা রবীন্দ্রনাথ সম্বন্ধে বেশী পড়াশোনা করেছেন আমাকে সংশোধন করে দেবেন। কবিগুরু সেই কবিতায় বলেছিলেনঃ -

"চিরদিন জ্ঞান যেন থাকে মুক্ত শৃঙ্খলবিহীন,  
ভক্তি যেন ভয়ে নাহি হয় পদানত,  
পৃথিবীর কারো কাছে,  
শুভশক্তি যত কোন বাধা নাহি মানে  
পৃথিবীর কারো কাছে,  
আত্মা যেন অবারিত স্রোতে সকল উদাম লয়ে,  
ধায় তোমা পানে সর্ব বন্ধন টুটি,  
সদা লেখা থাকে প্রাণে, তুমি যা দিয়েছ মোর অধিকার-ভার,  
তাহা কেড়ে নিতে দিলে অমান্য তোমার।"

(জয়হিন্দ্)

[4-40—4-50 p.m.]

**Shri Ekram-Ul-Haque Biswas:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে অংশ গ্রহণ করে আমি আমার এলাকার কয়েকটি বিষয়ে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি মুর্শিদাবাদ জেলার অধিবাসী এবং মুর্শিদাবাদ জেলা সীমান্ত জেলা। মুর্শিদাবাদ জেলা সাধারণত দুই ভাগে বিভক্ত রাঢী এবং বাগডী অঞ্চল। বাগডী অঞ্চল ঘাটতি অঞ্চল এবং রাঢ়ী অঞ্চলে প্রচুর পরিমাণে খাদ্যদ্রব্য উৎপন্ন হয়। আমরা বছরে মাত্র তিন মাস নিজেদের জমিতে যে সমস্ত জিনিস উৎপন্ন হয় তাই খেয়ে বাঁচি এবং বছরে বাকি কয়েক মাস উদ্বৃত্ত অঞ্চল থেকে শস্যদ্রব্য আমদানী করি। তাই আমাদের পূর্বতন সরকার কৃষিকাজের উন্নতির জন্য ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল এবং বাংলাদেশের বিভিন্ন এলাকার অন্যান্য রকমেরও সেচের ব্যবস্থা করেছেন—যেমন দামোদর ভ্যালী প্রজেক্ট, কংসাবতী প্রজেক্ট। কৃষির উন্নতির জন্য বড় বড় বহু পরিকল্পনা রচনা করেছেন এবং তার মাধ্যমে ভাল ফলও পেয়েছিলেন। সেইজন্য আমি এই জনপ্রিয় সরকারের মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি এদিকে আকর্ষণ করছি। আমাদের এলাকায় বহু খাল বিল আজ পর্যন্ত বহু সময় জল থাকে। সেইজন্য আমি কয়েকটা বিলের নাম করছি যেমন গরীবপুরের নীচে লালচাঁদ খালি, খাদিয়াম দিয়াড়ের নীচে বড় বিল, নস্করপুরের বিল এবং দুধসরের বিল। শবনগরের দামুখ সংস্কার খড়ে নদী সংস্কার ডোমকলের নীচে সেখানে হাজার হাজার জমি জলমগ্ন হয়ে পড়ে থাকে। আমি মনে করি আমাদের খাদ্যদ্রব্য দেবার জন্য জল নিষ্কাশন করে যদি কৃষিকাজের জন্য ব্যবহার করি তাহলে আমাদের খাদ্যদ্রব্যের যে ঘাটতি আছে তা অনেকাংশে পূরণ হবে। আমাদের এলাকায় বিগত তিন চার বছর অনাবৃষ্টির জন্য [illegible]

ফসল উৎপন্ন হয় নি। সেইজন্য আমাদের এলাকায় একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে, সেখানে কৃষক, দরিদ্র এবং সমস্ত শ্রেণীর লোক একটা ভয়াবহ দুর্গতির মধ্যে পড়েছে। তাদের সরকারের তরফ থেকে যদি সাহায্য—যেমন স্টেট রিলিফ ইত্যাদি না দেওয়া হয় তাহলে একটা ভয়াবহ অবস্থা ধারণ করবে। আমাদের এলাকায় দুটি নদী প্রবাহিত হয়েছে। বহুদিন থেকে সেই নদীগুলি ভরাট হয়ে গিয়েছে।

কাল সমস্ত জমিগুলি অনুর্বর হয়ে গেছে। আমি আশা করি সরকার যদি হলদী নদীর খাল খনন করে তার পাশে রিভার ট্যাংক বসিয়ে কৃষিকার্যের উন্নতি করুন। আমি শিক্ষা সম্বন্ধে দু-একটি কথা বলতে চাই। পূর্বের সরকার শিক্ষাক্ষেত্রে প্রাথমিক, মাধ্যমিক, উচ্চ-মাধ্যমিক বিদ্যালয় এবং বহু স্কুল-কলেজ করে দিয়েছেন। এখানে গভর্নরের ভাষণে urban এলাকায় প্রাথমিক শিক্ষা বাধ্যতামূলকভাবে হওয়ার কথা উল্লেখ আছে। কিন্তু দুঃখের সংগে লক্ষ্য করছি এমন অনেক এলাকা আছে যেখানে বিগত ৫-৬ বছর পূর্বে থেকে বহু স্কুল মঞ্জুরী পায়নি। যেসব স্কুলের শিক্ষকরা খারাপ অবস্থায় পড়ে রয়েছে এবং সেইসব স্কুলে যারা লেখাপড়া করছে তারা অন্য স্কুল থেকে প্রাইমারী পরীক্ষা দিচ্ছে। আমি কর্তৃপক্ষের কাছে নিবেদন করছি এইসব স্থানগুলোকে যথাশীঘ্র সম্ভব মঞ্জুরী দেওয়া হোক। ডোমকল হায়ার সেকেন্ডারী স্কুলকে কলেজে পরিণত করা হোক। এরপর এই দুর্মূল্যের দিনে শিক্ষকদের বেতন বৃদ্ধির যেমন প্রয়োজন আছে সেরকম শিক্ষকরা যেন তাঁদের কর্তব্য ঠিকভাবে পালন করেন সেদিকেও লক্ষ্য রাখা দরকার। দেশের সমস্ত মানুষের মধ্যে একটা পলিটিক্যাল কনসাসনেস এসেছে। আমরা সকলে নিশ্চয় রাজনীতিতে অংশ গ্রহণ করব। কিন্তু আমি মনে করি শিক্ষকরা আদর্শ স্থানীয় ব্যক্তি। তাঁদের আদর্শ অনুসরণ করে ছাত্ররা চলবে। সুতরাং এইসমস্ত সরলমতি ছাত্ররা যাতে সুষ্ঠুভাবে পরিচালিত হয় সেদিকে লক্ষ্য রাখতে হবে। আর একটি কথা হচ্ছে, আমাদের থানায় কোন রকম থানা হেলথ সেন্টার, মোবাইল হেলথ সেন্টার নেই। এগুলো যাতে তাড়াতাড়ি হয় সেদিকে দেখতে হবে। আমাদের দেশে যেসমস্ত ম্যালেরিয়া দূরীকরণের প্রস্তাব ছিল সেগুলি রূপায়িত হয়েছে কিন্তু টি বি-র বেলায় প্রাদুর্ভাব খুব বেশী হয়েছে, তার চিকিৎসা ব্যবস্থা যাতে প্রাইমারী হেলথ সেন্টার-এ করা হয় তার জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় পাট প্রচুর পরিমাণে হয়। আমার এলাকায় যদি একটা পাট গবেষণা কেন্দ্র স্থাপন করা হয় তাহলে বহু বেকার যুবক সেখানে চাকরী পাবে। আমার এলাকায় একটা কুটিরশিল্প স্থাপন করুন। পাট থেকে যে পাটখড়ি হয় তা থেকে অনেক শিল্পদ্রব্য তৈরী করা যায়। পরিবহণ ব্যবহার উন্নতিকল্পে ডাকশালা হইতে কুশবাহীয়া ঘাট হয়ে নদীয়ার পতিডাঙ্গার সহিত পাকা রাস্তার সহিত যোগ হইলে সীমান্তে যোগাযোগ খুবই সহজ এবং আন্ত জেলা ব্যবসা ও পরিবহণের সুবিধা হবে। পরিশেষে আমার এলাকায় কংগ্রেস কর্মী ও সমর্থকদের প্রতি যুক্তফ্রন্টের লোকেরা মারধোর করেছে। আমার এলাকায় শিবনগরে একটা গ্রামে পুলিশ ক্যাম্প বসান হয়েছে। ৩।৭টা পুলিশ তাতে আছে এবং তারা আমাদের কর্মীদের হয়রানি করছে। এদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তৃতা শেষ করছি।

[4-50—5 p.m.]

**Shri Daman Chandra Kuiri:**

মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করি। স্যার, যুক্তফ্রন্ট সরকার যে পরিকল্পনা গ্রহণ করেছেন যে সমস্ত অনুন্নত এলাকা অবহেলিত এলাকা, সেই এলাকাগুলির তারা ডেভেলপমেন্ট করবেন। স্যার, পুরুলিয়া জেলা পশ্চিমবাংলার মধ্যে সবচেয়ে অবহেলিত জেলা। আমি তাই যুক্তফ্রন্ট সরকারের কাছে নিবেদন করব পুরুলিয়া জেলার উন্নয়ন করতে গেলে বৈজ্ঞানিকদের নিয়ে পুরুলিয়া জেলা ডেভেলপমেন্ট বোর্ড তৈরী করতে হবে, পুরুলিয়া এরূপ একটি জেলা যার উন্নয়নের প্রচুর সম্ভাবনা রয়েছে। এখানে উন্নয়নের জন্য অর্থ বরাদ্দ করলে প্রচুর উন্নতির সম্ভাবনা আছে। পুরুলিয়া জেলায় কলকারখানাগুলিতে যদি কাজ না হয় তাহা হইলে ঐ জেলার অর্থনৈতিক অবস্থা ভেঙ্গে পড়বে।

তাই এর একটা সুরাহা করতে হবে। স্যার, আপনি জানেন যে, ১৯৫৬ সালে ১লা নভেম্বর বিহার থেকে মানভূম জেলার কিছু অংশ পুরুলিয়া জেলায় পশ্চিমবাংলার অন্তর্ভুক্ত হয়েছে, পুরুলিয়া জেলার এখনো কিছু অংশ যা বাংলা ভাষাভাষী এলাকা চান্ডিল, ইটাগড়, কোচন্ডা, দানিচন্ডন, কেয়ারী এগুলি বিহারের মধ্যে আছে। সেখানে বিহারের কংগ্রেস সরকার দীর্ঘদিন ধরে ঐ এলাকার মানুষদের নানাভাবে নির্যাতন করছেন। সেখানে সেটেলমেন্টের যে পর্চা তৈরী করা হয়েছে সেখানে তা বাংলাভাষায় তৈরী না করে উর্দুতে এবং হিন্দীতে তৈরী করা হয়েছে। তাই ঐ এলাকার মানুষের জন্য আমাদের সরকারকে ভাবতে হবে। ঐ চান্ডিল, ইটাগড়, চন্দন ইত্যাদি অংশ পুরুলিয়া জেলার মধ্যে আনার ব্যবস্থা করতে হবে এবং সেই বাংলা ভাষাভাষী এলাকার সংগে পুরুলিয়া জেলাকে আমরা যদি গড়তে চেষ্টা করি তাহলে পুরুলিয়া পশ্চিম-বাংলার মধ্যে সম্পদশালী জেলা হবে। পুরুলিয়া জেলার সবচেয়ে যে অভাব তা হল সেচের জলের অভাব। পুরুলিয়া জেলায় সেচ ব্যবস্থা নেই, সেখানে যে অর্থকরী ফসল লাক্ষা সেই লাক্ষার দাম পড়ে যাওয়াতে আজকে সেখানে লাক্ষার চাষীরা ঐ চাষ ছেড়ে দিয়েছে। আমি সরকারের কাছে আবেদন করব সেই লাক্ষা চাষ যাতে আবার করান যায়, সেখানে লাক্ষার দাম নির্দিষ্ট করে দিয়ে লাক্ষা চাষের উন্নতির ব্যবস্থা করতে হবে। স্পীকার স্যার, পুরুলিয়া জেলায় যেসমস্ত এলাকা আছে সেখানে রাস্তাঘাটের যথেষ্ট অভাব। সেখানে যানবাহন যায় না। স্যার, আমরা দেখছি যে ১৯৫৬ সালের ১লা নভেম্বর পশ্চিমবাংলার মধ্যে ঐসকল অঞ্চল এলেও আজও রাস্তার ব্যবস্থা হয় নি। ঐ এলাকায় ১৫ লক্ষের মত লোক বাস করে কিন্তু সেখানে কুল বা বিশেস কোন কলেজ নেই। পুরুলিয়া শহরে একটি মাত্র যে কলেজ সেই কলেজের জন্য সরকারের কাছ থেকে বিশেষ কোন সাহায্য পাওয়া যায় না, আমি তাই বলব প্রত্যেক থানায় আরও বিদ্যালয় স্থাপন করতে হবে। সেচের ব্যবস্থা আরও করতে হবে। এই জেলাতে সেচ ব্যবস্থার যথেষ্ট সম্ভাবনা আছে। যদি তা গ্রহণ করা যায় তাহলে পুরুলিয়া জেলায় যেসমস্ত পাহাড়ী নদী আছে সেই সমস্ত নদীতে যদি বাঁধ দেওয়া যায় তাহলে জলাধার সৃষ্টি হবে তাতে সেচের ব্যবস্থা হতে পারে।

আমারই কেন্দ্র আরশা কেন্দ্রে কয়েকটি নদী আছে যেগুলির পরিকল্পনা সরকারের কাছে আমরা দিয়েছি এবং দাবি করেছি সরকারেরও সেই পরিকল্পনা আছে। কয়রাবেড়ে, সুড়ংগা, বাঁক এই তিনটি নদীতে যদি বাঁধ দেওয়া যায় এবং জলাধার সৃষ্টি করা যায় তাহলে আরশা এবং বাগমুন্ডী এই দুইটি থানায় সেচের অভাবে ধান মারা যেতে পারবে না। এ ছাড়া এখানে অন্যান্য ফসলও হতে পারে। তারপর বাংলাদেশের প্রায় সব জায়গাতে একটা খবর পাওয়া যায় যে, পুরুলিয়া জেলায় চালের দাম কম। পুরুলিয়া জেলাতে সাড়ে তিন লক্ষ একরের মতন ধান চাষের জমি পড়ে আছে, এই জমিতে ফসল যদি ভালো হয় তাহলেও পুরুলিয়ার সমস্ত মানুষের সারা বৎসরের সংকুলান হয় না। কিন্তু সেখানকার লোকের পারচেজিং ক্ষমতা অত্যন্ত কম থাকার ফলে সেখানে চালের দাম কম থাকে। পুরুলিয়া জেলাতে ধান বা চালের দাম কম থাকার জন্য যে পুরুলিয়া জেলা উদ্বৃত্ত জেলা হয়ে গেল এ চিন্তা যেন আমাদের সরকারের না থাকে। কংগ্রেস বার বার সেই জেলাকে উদ্বৃত্ত জেলা বলে সেখানকার মানুষকে অনাহারে রেখে হাজার হাজার কুইন্ট্যাল চাল সেখান থেকে অন্য জায়গায় পাচার করেছে। তাই আমি আজকে বলব যে, যুক্তফ্রন্ট সরকার অবিলম্বে পুরুলিয়া জেলাকে ঘাটতি জেলা বলে ঘোষণা করুন এবং পুরুলিয়া জেলা সম্প্রতি যে ভয়াবহ অবস্থার দিকে যাচ্ছে সেদিকে নজর রাখুন।

**Shrimati Parul Saha:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার যুক্ত অধিবেশনে রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য শ্রীরবীন মুখার্জী যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব রেখেছেন তার প্রতি আমার পূর্ণ সমর্থন জ্ঞাপন করছি এবং আপনার মাধ্যমে সভার সামনে আমার বক্তব্য পেশ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সর্বপ্রথম প্রস্তাব হল উত্তরপ্রদেশ ও মধ্যপ্রদেশের ন্যায় পশ্চিমবঙ্গকে সরকারীভাবে ইংরাজীতে ওয়েস্ট বেঙ্গল না বলে পশ্চিমবাংলা বলা হোক এবং সে উদ্দেশ্যে প্রয়োজনীয় আইন প্রণয়ন করা হোক। বাংলার দুর্ভাগ্য যে বাংলাদেশ আজ দ্বিখণ্ডিত, উভয় বাংলার মানুষ যন্ত্রণাক্লিষ্ট। বাংলাদেশের এই দুর্ভাগ্যের মূল দায়িত্ব কংগ্রেসের। কংগ্রেস নেতৃত্বের ক্ষমতা-লোলুপতাই বাংলাকে চরম সর্বনাশের পথে ঠেলে দিয়েছে। কিন্তু বাংলাদেশের সংগ্রামী মানুষ

তাদের সংগ্রামী ঐতিহ্যকে ভোলেনি। তাই আমরা দেখছি প্রতিক্রিয়াশীল শক্তিকে চূর্ণ করার জন্য উভয় বঙ্গের মানুষ মরণপণ সংগ্রামে লিপ্ত হয়েছে। অভিনন্দন জানাই তাদের এই বীরত্বপূর্ণ সংগ্রামকে। কংগ্রেসী শাসকদল ২০ বছর ধরে দেশের শাসনভার হাতে রেখে, স্বাধীনতা আন্দোলনে যে বড় বড় প্রতিশ্রুতি দিয়েছিলেন—স্বয়ংসম্পূর্ণ জাতীয় অর্থনীতির প্রতিষ্ঠা, জাতীয় শিক্ষানীতির প্রবর্তন, তা তাঁরা করেন নি। কারণ তাঁরা জানেন যে যদি সাধারণ মানুষের মুখে ভাষা দেওয়া হয়, যদি তাদের পেটে খাদ্য পড়ে, তাহলে তাঁদের এই দুর্নীতির চক্র ভেঙ্গে যাবে, সাধারণ মানুষকে শোষণ করা আর চলবে না। কে না জানে যে, দেশের ভাগ্য নির্ধারণ করে শিক্ষা। কিন্তু কায়েমী স্বার্থের তল্পিবাহক কংগ্রেসী সরকার আজ পর্যন্ত কোন জাতীয় শিক্ষা ব্যবস্থা গড়ে তোলেন নি।

[5—5-10 p.m.]

তাঁরা যদি মুদালিয়ার কমিশনের সুপারিশকে কার্যকরী করতেন তাহলে আজকে শিক্ষাক্ষেত্রে দুঃসহ অবস্থার সৃষ্টি হত না। কংগ্রেসী সরকারের বনিকের স্বার্থে, ধনিকের স্বার্থে পরিচালিত শিক্ষা ব্যবস্থার স্বরূপ প্রকাশ হয়ে গিয়াছে কোঠারী কমিশনের মন্তব্যে—

The existing system of education is largely unrelated to life and there is a wide gulf between its contents and purposes and the concerns of national development.

এর ফলেই ত দেশের তীব্র অর্থনৈতিক সংকটের সৃষ্টি হয়েছে, বেকার সমস্যার সৃষ্টি হয়েছে। অভিনন্দন জানাই যুক্তফ্রন্ট তাঁদের শিক্ষা সম্পর্কিত কার্যসূচীর জন্য অনুরোধ জানাই শিক্ষামন্ত্রী মহাশয়কে শিক্ষা সংস্কারের এ কার্যক্রমকে দ্রুত রূপায়িত করার জন্য। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের বাংলা দেশের স্থান শিক্ষা সংস্কৃতির ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে ছিল অগ্রণী। কিন্তু বাংলার আজকে কি শোচনীয় অবস্থা, শিক্ষাক্ষেত্রে বাংলার স্থান আজকে ভারতবর্ষের মধ্যে সপ্তম। এর জন্য দায়ী কে? এর জন্য দায়ী কংগ্রেস সরকার। তাঁরা প্রতিশ্রুতি দিয়েছিলেন ১৯৬০ সালের মধ্যে তাঁরা ৬ থেকে ১৪ বছর বয়স্ক সমস্ত ছেলেমেয়েকে অবৈতনিক বাধ্যতামূলক শিক্ষার আওতায় আনবেন। কিন্তু তাঁরা তা করেন নি, এমন কি আজ পর্যন্ত তাঁরা ৬ থেকে ১১ বছর বয়স্ক ছেলে মেয়েকেও বাধ্যতামূলক, অবৈতনিক শিক্ষার আওতায় আনতে পারেন নি। এখন বাংলা দেশে ৬ থেকে ১১ বছর বয়স্ক শতকরা ৬০ ভাগ ছেলেমেয়ে মাত্র বিদ্যালয়ে যায়। অভিনন্দন জানাই যুক্তফ্রন্ট সরকারকে যাঁরা ৬ থেকে ১৪ বছর পর্যন্ত ছেলেমেয়েদের শিক্ষাকে অবৈতনিক করার সিদ্ধান্ত নিয়েছেন এবং দাবী জানাই সেই সংগে তপশীলী জাতি উপজাতি ও অনগ্রসর সম্প্রদায়ের ছেলেমেয়েদের, বিশেষ করে মেয়েদের শিক্ষাকে উচ্চ মাধ্যমিক স্তর পর্যন্ত অবৈতনিক করে শিক্ষার সমান অধিকারকে সার্থক করে তোলার জন্য। জাতীয় শিক্ষাকে যদি দৃঢ় ভিত্তির উপর প্রতিষ্ঠিত করতে হয় তাহলে সবচেয়ে বেশী জোর দিতে হবে প্রাথমিক শিক্ষার উপর। আমরা জানি পশ্চিম বাংলায় প্রাথমিক শিক্ষা অত্যন্ত জটিল সমস্যা। এই জটিল সমস্যার সমাধান করা যাবে না ১৯১৯, ১৯৩০ এবং ১৯৬৩ সালের প্রাথমিক শিক্ষা আইন দ্বারা। এজন্য দরকার এই মুহূর্তে একটা ব্যাপক প্রগতিশীল শিক্ষা আইন যার দ্বারা আমরা এক্ষনে প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে একটা দৃঢ় পদক্ষেপ নিতে পারি। আমি মনে করি প্রাথমিক শিক্ষাকে বাধ্যতামূলক করার জন্য বার্থ রেজিস্ট্রেশন (বার্থ রেজিস্ট্রেশন) কে বাধ্যতামূলক করা দরকার এবং এ্যাটেনডেন্স কমিটি (এ্যাটেনডেন্স কমিটি) গঠন করা দরকার। এই ব্যাপারে আমরা ১৮৭৬ এবং ১৮৮০ সালের ইংলন্ডের প্রাথমিক শিক্ষা আইনের সহায়তা নিতে পারি। আজকে কংগ্রেসীরা বলে বেড়াচ্ছেন যে তাঁরা অনেক কিছু করেছেন। কি করেছেন তাঁরা? তাঁরা শিক্ষাক্ষেত্রে একটা অরাজক অবস্থার সৃষ্টি করেছেন, সেই অরাজক অবস্থার বলি হয়েছে আমাদের দেশের অসংখ্য ছেলে মেয়ে। মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে আমার অভিমত হল এই যে, আপাতত মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে দ্বাদশ শ্রেণীর বিদ্যালয় প্রবর্তন না করে একাদশ শ্রেণীর শিক্ষাব্যবস্থা বহাল রাখা হোক এবং প্রয়োজনীয় ক্ষেত্রে নিম্ন মাধ্যমিক বিদ্যালয়গুলিকে বা উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলিকে উন্নীত করে একাদশ শ্রেণীতে পরিণত করা হোক এবং প্রাথমিক থেকে নিম্ন মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে শিক্ষাদানের ব্যাপারে সরকার উদার নীতি অবলম্বন করুন। প্রাথমিক শিক্ষার প্রধান সমস্যা হচ্ছে গৃহ সমস্যা, মাধ্যমিক শিক্ষাক্ষেত্রেও তাই। আমরা দেখছি দেশের অসংখ্য স্কুলের

গৃহ নেই। সরকার এ ব্যাপারে যথাসম্ভব তাড়াতাড়ি ব্যবস্থা অবলম্বন করুন। আমার আর একটি বক্তব্য হল যে, প্রাথমিক শিক্ষাকে যদি অবৈতনিক এবং বাধ্যতামূলক করতে হয় তাহলে প্রাথমিক বিদ্যালয়ের পাঠ্যপুস্তক সরকারকে বিনা মূল্যে বিতরণ করতে হবে এবং এই পাঠ্যপুস্তকের প্রকাশন ও সুষ্ঠু বণ্টনের জন্যে প্রশাসনিক ক্ষমতা বৃদ্ধির প্রয়োজন আছে এবং প্রয়োজন আছে দৃঢ় হস্তে দুর্নীতি নিরোধ।

মাধ্যমিক শিক্ষা সম্পর্কে আমার আর একটি কথা হল এই যে, আমরা দেখতে পাই হিন্দী ভাষাভাষি ছেলেমেয়েদের দুটো ভাষা শিখতে হয়, মাদ্রাজের ছেলেমেয়েরা দুটো ভাষা শিখছে, কিন্তু পশ্চিমবাংলায় মাধ্যমিক স্তরের ছাত্রদের তিনটি ভাষা পড়তে হয়। কেন এই অবিচার? যদি হিন্দী ভাষাভাষিদের ও তামিল ভাষিদের পক্ষে এক ব্যবস্থা হয় তাহলে আমাদের ক্ষেত্রে এটা হবে না কেন? আমাদের এই ব্যাপারে ব্যবস্থা করতে হবে। তাই আমার প্রস্তাব হচ্ছে মাধ্যমিক শিক্ষাস্তরে মাতৃভাষার সঙ্গে সঙ্গে ইংরাজী বা হিন্দীকে বাধ্যতামূলক করা হোক এবং একটা তৃতীয় ভাষাকে ঐচ্ছিক করা হোক। আমার মত এই যে বর্তমানের বাধ্যতামূলক স্কুল পাঠ্য প্রাচীন ভাষাকে ঐচ্ছিক করা হোক এবং সিলেভাসের বোঝা কমান হোক। বিজ্ঞান শিক্ষার সুব্যবস্থা করা হোক এবং গ্রামাঞ্চলে কৃষি শিক্ষার ব্যবস্থা করা হোক। প্রাদেশিক কংগ্রেস সরকার শিক্ষা সংকোচন নীতি নিয়েছিলেন। কেন্দ্রীয় কংগ্রেস সরকার একই নীতি অনুসরণ করছেন। আজ তাঁদের সেই নীতিকে ব্যর্থ করতে হবে। তাই আমার প্রস্তাব হল, কলেজে, বিশ্ববিদ্যালয়ে মেডিক্যাল কলেজে, ইঞ্জিনীয়ারিং কলেজে ছাত্রদের আসন সংখ্যা বাড়াতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি শিক্ষকরা যখন ট্রেনিং নিতে যান তখন বিজ্ঞান শিক্ষকরা বিজ্ঞান বিষয়ে বেশীর ভাগ কলেজে ট্রেনিং নিতে পারেন না। কারণ বিজ্ঞান বিষয়ে পড়াবার মত সুব্যবস্থা বেশীর ভাগ কলেজে নেই। এর একটা উজ্জ্বল দৃষ্টান্ত হল ২০ বছরের পুরানো কলকাতা বিশ্ববিদ্যালয়ের বি টি ডিপার্টমেন্ট। বি টি পড়ার জন্য স্টাইপেন্ডের ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সরকারী কলেজে ডেপুটেড টিচারদের মাইনে দিয়ে পড়াতে হয় না, কিন্তু প্রাইভেট কলেজের টিচারদের মাইনে দিয়ে পড়াতে হয় এবং সরকারী কলেজে প্রচুর স্টাইপেন্ডের ব্যবস্থা আছে, কিন্তু প্রাইভেট কলেজে তা নেই। আমি দাবী করছি এই অসম ব্যবস্থা পরিবর্তন করা হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার কাছে দাবী রাখছি যে, কংগ্রেসী দুর্নীতি চক্রের প্রধান ঘাঁটি স্কুল বোর্ডগুলি বিলোপ করে দিয়ে সেই স্থলে গণতান্ত্রিক বোর্ড গঠন করা হোক। স্কুল কমিটিগুলিতে শিক্ষকদের প্রতিনিধিদের সংখ্যা বাড়ান হোক এবং সেখানে বিদ্যালয়ের প্রধানকে এক্স-অফিসিও সেক্রেটারী করা হোক কলেজগুলির মত। মাননীয় অধ্যক্ষ মহোদয়, কংগ্রেসের ধাপ্পাবাজীর ফলে সিলেকশন কমিটির জন্য মাধ্যমিক শিক্ষকরা তাঁদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হন। আমার দাবী হল এই সিলেকশন কমিটি তুলে দেওয়া হোক এবং শিক্ষকরা যাতে নিয়োগের প্রথম দিন থেকে তাঁদের ন্যায্য পাওনা পান তার ব্যবস্থা করা হোক। শিক্ষকদের নিয়মিত বেতনের ব্যবস্থা করা হোক এবং প্রাথমিক বিদ্যালয় থেকে কলেজ পর্যন্ত সর্বত্র একই ধরনের ছুটির নিয়ম প্রবর্তন করা হোক। সর্বোপরি শিক্ষকদের চাকুরীর নিরাপত্তা সম্বন্ধে আমরা আশা করছি আমাদের জনদরদী সরকার নিশ্চয়ই অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করবেন। সর্বশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মন্ত্রীমন্ডলীর কাছে আবেদন রাখছি আমার নির্বাচনী এলাকা গাইঘাটা সম্পর্কে। এটা একটা কৃষিপ্রধান অঞ্চল, এখানে সেচের অসুবিধার জন্য কৃষকরা তাঁদের প্রয়োজনমত ফসল ফলাতে পারে না, ফলে পশ্চিমবঙ্গের খাদ্যসমস্যা সমাধানে তাঁদের যে বিশিষ্ট ভূমিকা তা তাঁরা পালন করতে পারেন না। পশ্চিম বাংলায় জলসেচের অভাবের জন্য যে খাদ্যের অভাব সেই জলসেচের যদি সুষ্ঠু ব্যবস্থা করা হয়, আমার এলাকায় যেসব খাল বিল ও বাঁওড় আছে সেগুলির এবং নদীগুলির যদি সংস্কার করা হয়, তাহলে খাদ্য সমস্যার সমাধানের সঙ্গে সঙ্গে মৎস্য সমস্যার অনেকটা সমাধান হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমার এলাকার রাস্তাঘাটের অত্যন্ত শোচনীয় অবস্থা, বেশীর ভাগ রাস্তায় বর্ষায় এক হাঁটু কাদা হয় এবং অনেক রাস্তাই জমিতে পরিণত হয়েছে। সেজন্য আমার দাবী সরকার যেন এই সমস্ত রাস্তা সংস্কারের ব্যবস্থা করেন এবং প্রয়োজনীয় ক্ষেত্রে নূতন রাস্তার ব্যবস্থা করেন। অধ্যক্ষ মহাশয় চাষের সময় এসে গিয়েছে কৃষকদের হাত শূন্য অবিলম্বে তাঁদের যদি কৃষি ঋণ সব রকম না করা হয় তাহলে চাষীরা চাষ করতে পারবেন না। সেজন্য আমার দাবী হচ্ছে অবিলম্বে

কৃষকদের কৃষি ঋণ সরবরাহ করা হোক। যে সকল সমবায় সংস্থা কংগ্রেসী দুর্নীতির ঘাঁটি হয়ে আছে সেগুলিকে দুর্নীতিমুক্ত করা হোক এবং নূতন করে সমবায় সংস্থা গঠন করা হোক। অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় চারটি স্বাস্থ্যকেন্দ্র আছে কিন্তু কংগ্রেসীদের তদবিরের ফলে সেই চারটিই পড়েছে পশ্চিম অঞ্চলে, পূর্বাঞ্চলের বিস্তৃত এলাকায় একটিও স্বাস্থ্যকেন্দ্র নেই। তাই আমার দাবী সরকার পূর্বাঞ্চলের জন্য অবিলম্বে অন্তত একটা সেন্ট্রাল হেলথ সেন্টারের ব্যবস্থা করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকাতে একটা স্টেট পোলট্রি ফার্ম আছে, সেখানকার সুপারিনটেনডেন্ট স্বেচ্ছাচারীভাবে কর্মচারীদের যখন তখন বসিয়ে দেন, যখন তখন বরখাস্ত করেন। এ ব্যাপারে আমি ন্যায্য প্রতিকারের দাবী করছি। আমার বক্তব্য শেষ করার আগে আমি মাননীয় সদস্য রবীন মুখার্জীর প্রস্তাবকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10—5-20 p.m.]

**Shri Budhan Chandra Tudu:**

মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের মধ্যে একথা আছে যে, ব্যাপক আকারে গ্রামাঞ্চলে বিশেষ করে তপশীল অঞ্চলে জল সরবরাহের ব্যবস্থা করা হবে। কিন্তু আদিবাসীর শিক্ষা ব্যবস্থার কথা, তাদের সমাজ ব্যবস্থার কথা এই ভাষণের মধ্যে নেই। আমার মনে হয় রাজ্যপালের ভাষণের মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারের মনোভাব প্রকাশ পাচ্ছে। তাহলে তারা কি বাংলাদেশের আদি-বাসীকে ৫ বছর জল খাইয়ে রাখবেন? আমি আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রিমহাশয়ের কাছে এই সাজেসন রাখছি যে, গ্রামদেশে বিশেষ করে আমি যে এলাকা থেকে আসছি সেই আদিবাসী অধ্যুসিত এলাকায় অনেক জঙ্গল রয়েছে কাজেই সেখানেযাতে কূপ খনন করে পানীয় জলের ব্যবস্থা করতে পারেন সেই দিকে দৃষ্টি দিন। তারপর, চতুর্থ থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত যে সমস্ত ছেলেরা বিদ্যালয়ে যায় তাদের যে অনুদান দেওয়া হয় তার পরিমাণ হচ্ছে ২২।২৭।৩০। ৩৫ টাকা। এই দুর্মূল্যের বাজারে ওই টাকা দিয়ে কিভাবে তারা বোর্ডিং-এ থেকে লেখাপড়া করবে সেটা আমি আপনাদের চিন্তা করতে বলি। আমি মন্ত্রিমহাশয়ের কাছে সাজেসন রাখছি প্রত্যেকটি ছেলে যেন প্রতি মাসে ৫০ থেকে ৬০ টাকা অনুদান পায় এবং সেটা পেলে তাদের লেখাপড়া ভালভাবে হবে। যদি পেট না ভরে তাহলে যত ভাল শিক্ষা ব্যবস্থাই হোক না কেন সেটা ঘৃতে ভস্ম ঢালা ছাড়া আর কিছু হবে না। ১৯৬৭ সালে আমদের সেক্রেটারী যে রিপোর্ট রেখেছিলেন সেটা হচ্ছে,

Having regard to this important fact our Secretary has drawn up plans for two multi-purpose residential schools to accommodate 70 boys' in South Bengali

তাঁরা বলছেন উত্তরবঙ্গে একটা মাল্টি পার্পাস স্কুল স্থাপিত হবে আর একটা হবে সাউথ বেংগলে। মেদিনীপুর জেলায় যাতে এই মাল্টি পার্পাস বিদ্যালয় স্থাপিত হয় সেই অনুরোধ আমি বিভাগীয় মন্ত্রিমহাশয়ের কাছে রাখছি। ১৯৬১ সালে যে সেন্সাস হয়েছিল সেখানে একথা প্রমাণিত হয়েছে যে মেদিনীপুরে মোর দ্যান ফিফ্‌টিন পারসেন্ট আদিবাসী বাস করে। কাজেই আমি অনুরোধ করছি সাউথ বেংগলে যখন মাল্টি পার্পাস বিদ্যালয় স্থাপিত হবে তখন যেন মেদিনীপুর জেলায় একটা স্থাপিত হয়। তারপর, আদিবাসীর বেশীরভাগ কৃষি কার্যে লিপ্ত থাকে এবং তারা রৌদ্রে শুকিয়ে, জলে ভিজে চাষবাস করে। কিন্তু বড়ই দুঃখের বিষয় আষাঢ়-শ্রাবণ মাসে তাদের ঘরে খাদ্য থাকে না।

তাদের সেই সমস্ত অভাব অভিযোগের কথা বলছি। এরা মহাজনের কাছ থেকে ঋণ নেয় এবং যখন ধান কেটে বাড়ীতে আনে তখন মহাজনের ঋণ পরিশোধ করে দেখা যায় তার কাছে নিজের ঘরে বিশেষ কিছু থাকে না। অথচ তারাই বাংলাদেশের কোটি কোটি মানুষকে অন্ন দান করছে। আমি কল্যাণ দপ্তরকে অনুরোধ করছি যাতে সমস্ত আদিবাসীরা ভালভাবে কাজকর্ম পায় তার জন্য ব্যবস্থা করা হয়। অনেক খাস জমি আছে সেগুলি আদিবাসীদের মধ্যে বিলি ব্যবস্থা করা যেতে পারে। এই সঙ্গে আর একটা কথা বলব, শুধু জমি দিলেই হবে না,

চাষের জন্য অন্ততঃ একজোড়া গরু দিতে হবে এবং সেই গরু যাতে তারা কিনতে পারে তার জন্য অনুদান দেওয়া হয়। আর সার দেবার ব্যবস্থা যেন সরকার থেকে করা হয়, অনুদান স্বরূপ, লোন স্বরূপ নয়।

আর একটা কথা হচ্ছে আদিবাসীদের ইকনমিক আপলিফটমেন্টের কথা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ নাই। সেজন্য এই হাউসের মধ্যে আপনার মাধ্যমে জানাচ্ছি যাতে আদিবাসীদের আপলিফটমেন্টের সম্বন্ধে বিহিত ব্যবস্থা গ্রহণ করা হয়। আদিবাসীদের মধ্যে বেকার সমস্যা অনেক বেড়ে গেছে। যারা ক্লাস এইট কিংবা ক্লাস টেন পর্যন্ত পড়েছে, স্কুল ফাইনাল পাশ করেনি তাদের জন্য কিছু ব্যবস্থা করতে হবে। বিশেষ করে কৃষি অঞ্চলের ছেলেরা গ্রাম বাংলার ছেলেরা যদি এগ্রিকালচারল ট্রেনিং পায় নূতন বৈজ্ঞানিক উপায়ে চাষবাস করতে পারে, তার একটা সুযোগ পায় এবং তার সুবন্দোবস্ত কল্যাণ দপ্তর করে তার জন্য আমি সরকারের কাছে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি। আর বিশেষ কিছু বলছি না আমার সময় হয়ে গেছে, শুধু একটা কথা জানিয়েই আমি আমার বক্তব্য শেষ করছি। বিদ্যালয়ে যে সমস্ত ছেলেরা পড়ে তাদের বছরের শেষে অনুদান একটা দেওয়া হয়। আমি অনুরোধ রাখছি যে এটা প্রতি তিন মাস অন্তর দেওয়া হোক। এটা না করলে দেখা যায় টাকার অভাবে অনেক ছেলে বৎসরের মাঝে পড়া বন্ধ করে দিতে বাধ্য হয় এবং শেষ পর্যন্ত বিদ্যালয় ছেড়ে দিতে হয়, সেজন্য যদি তিন মাস অন্তর অনুদানের টাকা দেওয়ার ব্যবস্থা হয় তাহলে ভাল হবে। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-20—5-30 p.m.]

**Shri Jajneswar Ray:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণে উত্তর বঙ্গের বন্যায় বিশেষ করে জলপাইগুড়ির যে ক্ষতি হয়েছে, ভাষণে তার একটা হিসাব দিয়েছেন, কিন্তু বন্যা বিধ্বস্ত এলাকার পুনর্বাসন সম্বন্ধে কোন ব্যবস্থার কথা তাঁর ভাষণে নাই।

(নয়েজ)

আপনারা আমার সম্বন্ধে যেসব এখানে বলছেন জনসাধারণ তা বিশ্বাস করেন না, সেজন্যই তাঁরা পুনরায় এই বিধানসভায় আমাকে পাঠিয়েছেন।

(নয়েজ)

মাননীয় অধ্যক্ষমহাশয় রাজ্যপালের ভাষণে বন্যা বিধ্বস্ত এলাকার লোকদের পুনর্বাসনের কোন ব্যবস্থা নাই। এ ছাড়া আমার নির্বাচন কেন্দ্রে নির্বাচনের পর বন্যা বিধ্বস্ত এলাকায় যে জি, আর, দেওয়া হচ্ছিল তা সরকার বন্ধ করে দিয়েছেন। আজ সেখানে লোক অনাহারে কষ্ট পাচ্ছে। আমার নির্বাচন কেন্দ্রের কথা বলবো--আমার নির্বাচন কেন্দ্র ১১টি অঞ্চলের মধ্যে ৬টি অঞ্চল বিধ্বস্ত-এখন এই ছয়টি অঞ্চলে কোন ফসল হচ্ছে না, তবুও সেখানে নির্বাচনের পর জি আর বন্ধ করে দেওয়া হয়েছে। সর্বত্র যে গৃহ নির্মাণের জন্য টাকা দেওয়া হত তা বন্ধ হয়েছে। সি,পি লোন দেওয়া বন্ধ তাতে ভীষণ কষ্ট হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই নিয়ে আমি প্রতিবাদ করতে চাই নাই। আমি শুধু আপনার মাধ্যমে সরকারের কাছে পুনর্বাসন সম্বন্ধে দুটি প্রস্তাব রাখতে চাই। যে রিলিফ বন্ধ করা হয়েছে তা পুনরায় প্রবর্তন করা হোক। ৭০।৮০ টাকা যে গৃহ নির্মাণ সাহায্য দেওয়া হোত তা বন্ধ হয়েছে আমি আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ করবো যে বর্ষার পূর্বে যাতে ওঁরা গৃহ নির্মাণের জন্য পায় এই প্রস্তাব আমি সরকারের কাছে রাখতে চাই। এই যে সি পি লোন বন্ধ আছে সেখানে বন্যা বিধ্বস্ত এলাকায় বহু রাস্তা ছোট ছোট সেচের বাঁধ ভেঙ্গে গেছে—আপনার মাধ্যমে সরকারের কাছে প্রস্তাব রাখছি যে এই সমস্ত বাঁধ এবং রাস্তাঘাট গ্রামের টেস্ট রিলিফের মাধ্যমে করা হোক। সি. পি. লোন যেভাবে দেওয়া [illegible] বহু কৃষক লোন পেত না—কারণ এক একরের নীচে থাকলে লোন পেত না। আমি অনুরোধ করবো যে এই সব বন্যা বিধ্বস্ত এলাকায় ঐ নিয়ম বাতিল করে ব্যক্তিগত সিকিউরিটিতে গরু ক্রয় করবার কর্জ দেওয়া হোক। এছাড়া বন্যা বিধ্বস্ত

এলাকায় কৃষকরা যাতে বিনা মূল্যে সার, বীজ পায় তার জন্য সরকারকে অনুরোধ জানাচ্ছি। এ ছাড়া আরও একটা কথা ১০ একরের বেশী জমি হলে কোন কৃষক গরু ক্রয়ের লোন পেত না আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ জানাচ্ছি অন্তত বন্যা বিধ্বস্ত এলাকায় যাদের ১০ একরের মত জমি আছে তাদের জমিগুলি বিধ্বস্ত হয়ে গেছে তাদের যেন গরু কেনার লোন দেওয়া হয়।

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি সরকারকে অনুরোধ জানাচ্ছি বন্যা বিধ্বস্ত এলাকায় মাধ্যমিক বিদ্যালয়ের ছেলেদের ছয় মাসের মাত্র বেতন দেওয়া হয়েছে—ওটা যাতে ১ বছর করা হয় তার ব্যবস্থা করা হোক এবং বন্যা বিধ্বস্ত এলাকার প্রাইমারী এবং সেকেন্ডারী শিক্ষক মহাশয়দের যে এক মাসে বেতন অগ্রিম দেওয়া হয়েছিল তা পরে কেটে নেওয়া হচ্ছে আমি আপনার মাধ্যমে জানাচ্ছি এই টাকা যেন তাদের খয়রাতি হিসাবে ছেড়ে দেওয়া হয়। এবং আরও ব্যাপক হারে এই ভাঙ্গা বাড়ীগুলি রাস্তাঘাটগুলি নির্মাণ পূর্বে টি আর ওয়ার্কের মাধ্যমে করার জন্য আপনার মাধ্যমে আমি সরকারের কাছে অনুরোধ জানাচ্ছি। মাননীয় স্পীকার মহাশয়, আমাদের জেলার সদর সাবডিভিসনে বহু বড় বড় পুকুর আছে যেগুলি আজকে মজে গেছে—যদি সেগুলিকে সংস্কার করা হয় তাহলে বহু জমিতে চাষাবাদ হতে পারে, আমি আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ জানাচ্ছি যাতে এগুলি সংস্কার করে সেচের ব্যবস্থা করা হয়। গ্রামাঞ্চলে বহু প্রাইমারী স্কুলের প্রয়োজন। দুর্ভাগ্যের কথা বর্তমানে নাকি প্রাইমারী স্কুল করা এবং শিক্ষক নিয়োগ করা সরকার বন্ধ করে দিয়েছেন, আমি আপনার মাধ্যমে সরকারের কাছে আবেদন জানাচ্ছি যাতে আমাদের জেলা শিক্ষায় পশ্চাৎপদ, সেইজন্য আমাদের জেলার গ্রামাঞ্চলে এখনও প্রাইমারী স্কুলের প্রয়োজন আছে তা যাতে সত্বর করা হয়। মাননীয় স্পীকার মহাশয়, আমাদের জেলায় যারা বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের যদি অন্ততঃ সরকারী নিয়ন্ত্রিত দরে টিন দিতে পারেন তাহলে তারা নিজেরা পয়সা দিয়ে কিনে নিয়ে ভাঙ্গা বাড়ীগুলো রিপেয়ার করতে পারে এই আবেদন আমি সরকারের কাছে আপনার মাধ্যমে করছি। আমি আর এ সম্বন্ধে কিছু বলতে চাই না। আমি আশা করবো সরকার সহানুভূতির সহিত আমার প্রস্তাবগুলি বিবেচনা করবেন এবং অনতিবিলম্বে যে জি, আর বন্ধ করে দেওয়া হয়েছে তা দিয়ে সরকার যেন এই লোকগুলোকে অনাহারের হাত থেকে মুক্ত করে—এই বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Shri Aktabuddin Ahammad:**

[5-30—5-40 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে অংশ গ্রহণ করে আমি বলছি যে মাননীয় রাজ্যপালের ভাষণে অন্যান্য মেডিক্যাল কলেজ বা হাসপাতাল সম্বন্ধে অনেক কিছু বলা হয়েছে—সেজন্য আমি মাননীয় রাজ্যপালকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু বড়ই দুঃখের বিষয় রাজ্যপাল মহাশয়ের ভাষণে কলকাতার ইসলামিয়া হাসপাতালের কোন উল্লেখ নেই। এই হাসপাতালটা আজকে নূতন নয়, বহু পুরানো। কলকাতার বুকে এই হাসপাতালটা বহু দিন থেকে জনগণের নানা সেবা করে এসেছে। আমি বর্তমান যুক্তফ্রন্ট সরকারের কাছে দাবী জানাচ্ছি যে এই হাসপাতালটাকে মেডিক্যাল কলেজে পরিণত করা হয় এবং অন্যান্য হাসপাতাল সরকারী সাহায্য যেভাবে পেয়ে থাকে এই হাসপাতালটা যেন সেইভাবে সাহায্য পায়।

আরও একটা দুঃখের বিষয় যে মাননীয় রাজ্যপালের ভাষণে সেচ ব্যবস্থা সম্বন্ধে সুষ্ঠ পরিকল্পনার কোন কথা পাওয়া যায় নি। এই প্রসঙ্গে বলতে চাই মুর্শিদাবাদের হরিহরপাড়া কেন্দ্রের বিভিন্ন এলাকায় সেচ পরিকল্পনা এবং সেচ ব্যবস্থার প্রয়োজন আছে। যদিও কয়েকটি জায়গায় ডিপ টিউবওয়েলের ব্যবস্থা হয়েছে এবং যাদের অবস্থা ভাল এমনই অংগুলে গোনা যায় কয়েকটি চাষী তারা নিজেদের পয়সায় স্যালো টিউবওয়েলের ব্যবস্থা করেছে। তবে সেখানে কর্মকাজের প্রতি লক্ষ্য করলে দেখা যায় আরও কয়েকটি ডিপ টিউবওয়েলের দরকার। যে সময়ে হরিহরপাড়া অঞ্চলে ডিপ টিউবওয়েল বসান হয়, নানা কারণে আরও ডিপ টিউবওয়েল বসানোর

দরকার থাকা সত্ত্বেও সেগুলো বসানো হয় নি। সেটা হচ্ছে, উর্ধতন বা ক্ষমতাশালী আমলাদের পক্ষপাতিত্বের বলা যায়। উদাসীনতা বা অবজ্ঞা—যার ফলে আরও কয়েকটি ডিপ টিউবওয়েল বসানোর প্রয়োজন থাকা সত্ত্বেও এবং বসানোর সুযোগ সুবিধা থাকা সত্ত্বেও সেখানে বসানো হয় নি। আরও দেখা যায়, কয়েকটি খাল বিল কেটে স্লুইস গেটের প্রয়োজন। যার ফলে কৃষি-কার্যের অনেক সুবিধা হবে। আরও আমি জানাচ্ছি যে, ব্লক ডেভেলপমেন্ট থেকে যে বীজ যেটুকু হিসাবে দেওয়া হয় এই বছর তারা ব্লক থেকে যে বীজ পেয়েছে সে বীজ বপনের মোটেই উপযুক্ত নয়। আমাদের ওখানে চাষীরা সাধারণত ব্লকের সংগে পরামর্শ করে কিভাবে নূতন বীজ ব্যবহার করতে হয়, লক্ষ্য করতে হয়, চাষী ভাইরা তাই করেন। কিন্তু ব্লক থেকে যে বীজ পাওয়া গিয়েছে তা পোকায় খাওয়া, বোনার অনুপোযোগী বীজ। কিন্তু চাষী ভাইরা অগত্যা পুরো দামে সেই বীজ নিয়ে জমিতে বপন করেছেন। পরে দেখা গিয়েছে তারা ক্ষতিগ্রস্ত হয়েছে। কাজেই স্যার, আমি আপনার মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারের কাছে দাবী করছি তাঁরা যেন এ বিষয়ে ভালভাবে দৃষ্টি দেন। তারপর আমি হরিহরপাড়া সম্বন্ধে আরও কয়েকটি খুঁটিনাটি ঘটনা আপনাদের সামনে বলব। যা না বলে পারা যায় না। সে হচ্ছে সাম্প্রদায়িক ঘটনার কথা। এই নামাজ বা কোরবানী উপলক্ষে যে ঘটনা ঘটে গিয়েছে হরিহরপাড়া কেন্দ্রে তার কথা উল্লেখ করব। সেখানকার মুসলীমরা নির্জন স্থানে কোরবানীর ব্যবস্থা করেছিলেন, সে স্থান এরকম যে নিশ্চিত খোঁজ করলে সেই স্থানের সন্ধান পাওয়া যায়। সেই স্থানে কোরবানীর ব্যবস্থা করেছিল। তবু সেই কোরবানী উপলক্ষ করে একটা গন্ডগোল হয়েছে এবং পুলিশ তাতে হাত দিয়েছে এবং সেখানে ৬ জন মুসলীমকে ধরে নিয়ে যায় এবং তাদের অপমান করেছে। আমি আপনার মাধ্যমে যুক্তফ্রন্টকে বলতে চাইছি এর প্রতি লক্ষ্য রাখতে হবে এবং সেই সব এলাকায় ইলেকশানের সময় অন্যান্য বক্তা, অন্যান্য পার্টির, রাজনৈতিক পার্টির জনসাধারণকে ভয়, ভীতি দেখিয়ে এসেছেন যে পরে তোমাদের উপর সাম্প্রদায়িক একটা জুলুম আসবে।

আমি একথা বলছি যে কংগ্রেস, যুক্তফ্রন্ট মহল থেকে এই ভয় দেখান হচ্ছে। এখানে যে ঘটনা ঘটেছে তা থেকে প্রমাণিত হচ্ছে যে বাংলা কংগ্রেস কর্মিদের এতে উস্কানী আছে। যারাই এর ভেতরে ষড়যন্ত্র করে থাকুক একে সমূলে নষ্ট করতে হবে, এবং সাম্প্রদায়িকতার বিষ দেশ থেকে তুলে দিতে হবে। যদি এই সাম্প্রদায়িকতার বিষ থাকে তাহলে যুক্তফ্রন্ট সরকারের দুর্বলতাই প্রতীয়মান হবে। সেজন্য সরকারকে এসব দূর করতে হবে।

**Shri Tarun Kanti Ghosh:**

স্পীকার মহাশয়, গত কয়েকদিন ধরে রাজ্যপালের ভাষণের উপর যে সমস্ত কথা বলা হয়েছে তা আমি সব শুনেছি। সরকার পক্ষ থেকে যাঁরা এবারে জিতে এসেছেন তারা তাদের বক্তব্য রাখতে গিয়ে একটা কথা বার বার ঘোষণা করেছেন যে তারা বিরাট জয়লাভ করেছেন। আবার কংগ্রেসের তরফ থেকে যারা বক্তব্য রেখেছেন তাঁরা তাঁদের অভাব অভিযোগের কথা জানান দরকার বলে মনে করে তারা তা জানিয়েছেন। আমি আমার বক্তব্য প্রসঙ্গে একথা জানাবার চেষ্টা করব যে আমরা বিরোধী পক্ষে থাকা সত্ত্বেও আমরা যেখানে এসেছি একটা আদর্শ নিয়ে এসেছি। অর্থাৎ দেশ ও দেশের মানুষের সেবা করার জন্য এসেছি। সেই কার্য করার জন্য আমাদের পরস্পরের মধ্যে যে বিরোধ আছে সেই বিরোধের কথা অনেক শুনেছি। কিন্তু এর মধ্যে কোথায় মিল আছে তা খুঁজতে হবে। আমরা যারা এখানে সদস্য হয়ে এসেছি তারা একসঙ্গে কাজ করব। আমি তাই প্রত্যেক দলকে অভিনন্দন জানাচ্ছি এবং আশা করছি দেশ সেবা করার জন্য আমরা যারা উপস্থিত হয়েছি সেই সেবার ব্যাপারে আমরা যেমন তাঁদের সহযোগিতা করব এবং তেমনি আমরা বিরোধী পক্ষ থেকে যে কথা বলব তার উপর গুরুত্ব দেবেন। ডাঃ রায়, বাংলা তথা ভারতবর্ষের শ্রেষ্ঠ নেতা যে আসনে বসতেন সেখানে আজ অজয়দা বসেছেন। এটা আশ্চর্যের কথা নয়। গণতন্ত্রের মধ্যে নির্বাচন আছে এবং নির্বাচনের মাধ্যমে একটা দল আসবে একটা দল যাবে। পৃথিবীর ইতিহাসে যেখানেই গণতন্ত্র আছে সেখানে এই ঘটনা ঘটছে। আমরা আশা করব যে দলই আসুক আমাদের যেটা লক্ষ্য ও কাজ সেই কাজ করার জন্য আমরা যেন একসঙ্গে কাজ করতে পারি। একটা কথা রাজ্যপালের ভাষণে পরিষ্কারভাবে বলা হয়েছে এই যে এখা

অজয়দা তাঁর বাজেট স্পীচ-এ বলেছেন সেটা হচ্ছে যে আমাদের পশ্চিম বাংলা একটা সমস্যা-সংকুল প্রদেশ। এখানে জমি অল্প লোক অনেক বেশী। এই পশ্চিম বাংলায় বহু শিক্ষিত আছেন। কিন্তু তাদের চাকরীর কোন বন্দবস্ত নেই। এখানে লক্ষ লক্ষ উদ্বাস্তু ভাইবোন আশ্রয় গ্রহণ করেছেন যাদের পুনর্বাসন করা দরকার। সমস্যা যা পশ্চিম বাংলায় রয়েছে তা অন্য জায়গায় নেই। অতএব আজকে যুক্তফ্রন্ট সরকারকে একথা জানাতে চাই আমাদের দলের তরফ থেকে যে তারা পশ্চিম বাংলার সমস্যা সমাধান করার জন্য যা করবেন আমরা তাতে সম্পূর্ণ সহযোগিতা করব।

[5-40—5-50 p.m.]

এখানে একটা কথা আপনার কাছে বলতে চাই। আজকে আমাদের অনেক রকম সমস্যা থাকলেও সব চেয়ে বড় যে সমস্যা রয়েছে তা হচ্ছে কৃষি সমস্যা ও বেকার সমস্যা। সেইজন্য যখন দেখলাম মুখ্যমন্ত্রী তার বক্তৃতায় ঘোষণা করলেন যে এখানে নূতন করে শিল্প, ব্যবসা-বাণিজ্য হওয়া দরকার তখন তাকে স্বাগত জানিয়েছি সেই ভাষণের প্রতি যখন দেখলাম খবরের কাগজে আমাদের উপমুখ্যমন্ত্রী জ্যোতিবাবু বললেন আমাদের দেশে আরও শিল্প বাণিজ্য বাড়ুক তখন তাঁকে অভিনন্দন জানিয়েছি, সারা পশ্চিম বাংলায় যে জমি রয়েছে সেই জমির উপর নূতন করে দেওয়া সম্ভব নয়। আজকে যত রকম ভাবেই ল্যান্ড রিফর্ম করি না কেন ২, ৩ কিংবা ৪ বিঘা করে ভাগ করেও দিলে এই সমস্যার সমাধান হতে পারে না—খাদ্য সমস্যার সমাধান হতে পারে না। জমির উপর থেকে লোক উঠিয়ে নিয়ে গিয়ে নূতন নূতন কলকারখানার নিয়োগ করে সেইভাবে যদি করা যায়, সেইভাবে যদি চিন্তা করেন তাহলেই তা ন্যায্য পথ হবে। আমি আশা করি সেই পথই নেবেন। যুক্তফ্রন্ট সরকার যখন গঠন হয়েছিল ১৯৬৭ সালে তখন যে চিত্র আমরা দেখেছি তারা আজ বিশেষ করে এই বাণিজ্য নীতি করা ঘোষণা করুন যে বাণিজ্য নীতির মধ্যে আরও অনেক বেশী করে শিল্প, বাণিজ্য এখানে স্থাপন হতে পারে। আমার বন্ধু শ্রীকাশীকান্ত মৈত্র তাঁর বক্তৃতায় বললেন যে বহু সংস্থা চলে যেতে পারে সেন্ট্রাল বা ফিনান্স পার্টির যেখানে হেড কোয়ার্টার রয়েছে তা বম্বেতে চলে যেতে পারে। আমরা যখন মন্ত্রিমণ্ডলীতে ছিলাম তখন আমরা এর প্রতিবাদ করেছিলাম এবং আজকে সেন্ট্রালের বিরুদ্ধে যেকথা বলেছেন আমাদের প্রদেশের কথা, দুঃখ দারিদ্র্যক্লিষ্ট প্রদেশ, এই প্রদেশের দিকে নজর দেওয়া দরকার । এই যে দাবী তারা জানিয়েছেন এর সম্বন্ধে বলতে গিয়ে আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি যে ডাঃ ঘোষও এই দাবী জানিয়েছিলেন। এই দাবী অত্যন্ত ন্যায্য দাবী, এর পেছনে বাংলার মানুষ যাতে সুষ্ঠু সরল জীবন যাপন করতে পারে যাতে আরও ভালভাবে বাস করতে পারে যাতে বাংলার মানুষ বাঁচতে পারে যে বাংলাদেশের মানুষ যারা ভারতবর্ষের জন্য তথা স্বাধীনতার জন্য কাজ করেছে তাদের ন্যায্য অধিকার যাতে পেতে পারে তার জন্য সেন্ট্রাল-এর উপর চাপ দেন সে ন্যায্য অধিকারের জন্য, চাপ দিলে আমরা সবাই পিছনে আছি যাতে ফেয়ার ডিল পেতে পারি। এ বিষয়ে কোন সন্দেহ নেই যে এখানে অজয়দা যদি চেষ্টা করেন বা জ্যোতিবাবু যদি চেষ্টা করেন তাহলে তারা মনে রাখতে পারেন যে এখানে যে ৫৫ জন সদস্য যারা বাংলাদেশের সরকারের স্বার্থ রক্ষার জন্য চেষ্টা করবে। এখানে একটা কথা বলছিলাম তা কৃষি সম্বন্ধে। কৃষি বিভাগের কাজ যতই করা হোক না কেন আমাদের দেশে যদি ইরিগেশন ভাল না হয় তাহলে কৃষির উন্নতি হতে পারে না। অজয়দা এখানে নেই তিনি অনেক দিন ধরে কৃষিমন্ত্রী তথা সেচ-মন্ত্রী ছিলেন। কৃষি সম্পর্কে তাঁর অভিজ্ঞতা হয়েছে বিশেষ করে আমি তাঁকে অনুরোধ করব যে গ্রেটার ক্যালকাটার যা স্কীম তা যদি করতে পারি তাতে নিশ্চয়ই পশ্চিম বাংলার অনেক উন্নতি হবে এবং আমরা অনেক কিছুই সুবন্দোবস্ত করতে পারব। খাদ্যের অনেক উন্নতি হবে। বহু লোককে আমরা খাদ্য দিতে পারবো। মুখ্যমন্ত্রী বাজেট স্পীচে বলেছেন যে পূর্ব বাংলার যে সমস্ত ভাইবোন এসেছেন তাদের সমস্যা নূতন করে বিবেচনা করতে হবে। আমি তাদের এই প্রস্তাব সমর্থন করি, কারণ আমি যখন ঐ বিভাগের রাষ্ট্রমন্ত্রী ছিলাম তখন জানি এ সমস্যার কথা। যিনি বিভাগের মন্ত্রী ছিলেন তিনি এবং আমরা বলেছিলাম ৫০০ টাকা দিয়ে শুধু হবে না। ৫০০ টাকা ১ হাজার লোককে যদি লোন দেওয়া যায় তাহলে জিনিস কিনবে কে? কাজেই সেই ভাইবোনদের যাদের দান কারুর চেয়ে কম নয়, তাই পূর্ব বাংলার মানুষের

জন্য যদি কিছু করা যায়, যদি তাদের পুনর্বাসন করাতে চান তাহলে তাঁকে অভিনন্দন জানাবো। কিন্তু সংগে সংগে তাদের মনে করিয়ে দেবো এর জন্য শুধু বক্তৃতা দিলেই হবে না।

কিন্তু সেই সংগে সংগে তাদের স্মরণ করিয়ে দেব যে এই দাবি আদায় করতে গেলে আমরা অনেকদিন সংগ্রাম করেছি, সুষ্ঠু পরিকল্পনা করতে হবে, এখানে দাঁড়িয়ে শুধু বক্তৃতা দিলেই হবে না। জমি যখন নেই তখন শিল্প বাণিজ্যকে নিতে হবে এবং শিল্প সেই এলাকার মধ্যে করতে হবে। শিল্প যদি কোলকাতা এবং হাওড়াতে কনসেনট্রেড করেন তাহলে নিশ্চয় উদ্বাস্তু সমস্যার সমাধান হতে পারে না। (এ ভয়েস: হাবড়াতে হবে।) নিশ্চয় হাবড়াতে যেতে হবে। তবে যেহেতু হাবড়া থেকে আমি জিতেছি সেহেতু হাবড়াতে কোন শিল্প যাবে না এই যদি নীতি হয় সেই নীতি মানতে নিশ্চয় আমি রাজি নই। তাই স্যার, আমি বলছিলাম যেখানে যেখানে উদ্বাস্তুদের সমাবেশ রয়েছে সেখানে সেখানেই শিল্পকে নিয়ে যেতে হবে যদি তাদের সত্যিকারের পুনর্বাসনের ব্যবস্থা করতে চান। এর পর আর একটি কথা বিশেষ করে আমি উল্লেখ করতে চাই। এখানে অনেক বক্তার মধ্যে একজন বক্তা শ্রীসাধন গুপ্ত মহাশয়, যার একটা দৈহিক অসুবিধা থাকা সত্ত্বেও তিনি যেভাবে সংগ্রাম করে এগিয়ে চলেছেন তারজন্য তার প্রতি আমার শ্রদ্ধা আছে, তিনি এখানে উপস্থিত নেই, আমি তার প্রতি শ্রদ্ধা জানাচ্ছি, তিনি সেদিন একটা কথা বলেছিলেন আমি তার প্রতিবাদ করছি। তিনি বলেছিলেন এবারে যারা মাইনোরিটি কমিউনিটির লোক তারা কংগ্রেসকে ভোট দেন নি, ওদের দিয়েছেন। আমি বলতে চাই পশ্চিম বাংলায় কংগ্রেস শতকরা যে ৪২টি ভোট পেয়েছেন ব্যালট ভোট, তার মধ্যে নিশ্চয় মাইনোরিটি কমিউনিটির ভোট আছে, উদ্বাস্তুদের ভোট আছে, মধ্যবিত্ত সমাজ, শ্রমিক ও কৃষকের ভোট আছে, সকলের ভোট আছে। আর সেই জন্যই কংগ্রেস ৪২ পার্সেন্ট ভোট পেয়েছেন।

(গোলমাল)

আমি কংগ্রেস দলের তরফ থেকে বলতে চাই যে যারা আমাদের দেশের মাইনোরিটি মুসলিম ভাই বাস করেন তাদের সমর্থন নিশ্চয় আমাদের পেছনে ছিল, উদ্বাস্তু ভাইবোনদের একটা অংশের সমর্থন আমাদের পিছনে ছিল, মধ্যবিত্ত সমাজের সমর্থন নিশ্চয় আমাদের পিছনে ছিল। তবে একথা ঠিক যে তারা আমাদের চেয়ে বেশী ভোট পেয়েছেন। তারা শতকরা প্রায় ৫০টি ভোট পেয়েছেন আর আমরা ৪২টি ভোট পেয়েছি। আর তার জন্যই দেশটাকে ওরা এখন ওদিকে নিয়ে যাচ্ছেন ... ওখানে বসে বসে ঘাড় নাড়ছেন আর আমরা তাদের সমালোচনা করে যাচ্ছি। এটা সত্য কথা ... সংখ্যাধিক্য, এতে বলবার কিছু নেই। আমি এই কথাই বলতে চেয়েছিলাম যে এই মাইনোরিটির ভোট কে পেয়েছেন না পেয়েছেন সেটা বড় কথা নয়, আসলে বড় কথা হচ্ছে এই যে আমাদের দেশে যে সমস্ত মাইনোরিটি কমিউনিটির লোক বাস করেন আসুন আমরা সকলে মিলে এখানে একটা প্রতিজ্ঞা করি যে আমরা আমাদের দেশ থেকে সাম্প্রদায়িকতা চিরকালের মত উচ্ছেদ করবো। যে সমস্ত মাইনোরিটি কমিউনিটির লোক আমাদের দেশে বাস করেন—যে সমস্ত মুসলমান ভাইরা বাস করেন তাদের সম্পূর্ণভাবে নিরাপত্তা দেবার ব্যবস্থা করবো। ... যে সমস্ত সুযোগ সুবিধা থেকে বঞ্চিত বলে মনে করেন তাদের সেগুলো দেবার ব্যবস্থা করবো। ভোট কাকে বেশী দিয়েছেন বা কাকে কম দিয়েছেন এটা বড় প্রশ্ন নয়। অতএব আজকে আমাদের এই ফাইটে নামা দরকার বলে আমি মনে করি। তারপর স্যার অন্যান্য অনেক কথা বলতে গিয়ে বারবার এই কথাটা বলেছেন যে ওরা বড় বেশী ভোট পেয়েছেন সেগুলো লাভ করেছেন। এই প্রসংগে তাদের কি এই কথাটা মনে করিয়ে দেব যে তারা শতকরা ৫০টি ভোট পেয়ে শতকরা ৮০টি আসন পেয়েছেন সেখানে আমরা শতকরা ৪২টি ভোট পেয়ে শতকরা ২০টি আসন পাই নি? অতএব আসনটাই বড় প্রশ্ন নয় এটা মনে রেখে দেবেন যেখানে নিশ্চয় আপনারা বেশী ভোট পেয়েছেন (গোলমাল) আমি শুধু এই কথাটাই বলতে চাচ্ছি যে আমাদের এই হাউসের মধ্যে নিশ্চয় জ্যোতিবাবুর দল মার্কসবাদী কমিউনিস্ট পার্টি, তারা গৌরব করতে পারেন যে তারা সবচেয়ে বেশী আসন পেয়েছেন কিন্তু তাদের কি আমি নতুন করে মনে করিয়ে দিতে পারি যে শতকরা ২০টি ভোট পেয়ে তারা যেখানে ৮০টি আসন পেয়েছেন সেখানে আমরা শতকরা ৪২টি ভোট পেয়ে ৫০টি আসন পেয়েছি? অতএব যারা এখানে বোঝাবার চেষ্টা করছেন বা বলছেন যে কংগ্রেস কোন কাজ করে নি, কংগ্রেস দেশের ক্ষতি ছাড়া

আর কিছু করে নি তাদের কি মনে করিয়ে দেব যে জাতীয় কংগ্রেসের যারা নেতা, যারা দেশের জন্য এতকাল কাজ করে এসেছেন সেই পণ্ডিত জওহরলাল নেহরু থেকে আরম্ভ করে... ... (গোলমাল)।

[5-50— 6 p.m.]

শতকরা ৪২টি যে ভোট আমরা পেয়েছি জনগণের কোন কাজ না করলে সেটা আমরা পেতাম না। ১২টি দল আমাদের বিরুদ্ধে এক হয়ে দাড়ান সত্ত্বেও এই ভোট আমরা পেয়েছি। আজকে যিনি মুখ্যমন্ত্রী সেই অজয় মুখার্জি নিশ্চয়ই ৪৫ বছরের মধ্যে ৪০ বছর কংগ্রেসের পতাকাতলে দাঁড়িয়ে দেশের সেবা করেছিলেন। ডাঃ বিধানচন্দ্র রায় কংগ্রেসের পতাকাতলে দাঁড়িয়ে কাজ করেছিলেন, পণ্ডিত নেহরু কংগ্রেসের পতাকাতলে দাঁড়িয়ে কাজ করেছিলেন। আমাদের দেশের যাঁরা সুসন্তান, যাঁদের নাম করলাম .

(নয়েজ)

**মিঃ স্পীকার :** আপনারা কি চান আমি ওঁনাকে কাট ডাউন করে দেই ? আপনি আপনার বক্তব্য বলুন।

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** আমি শুধু এইটুকু বলতে চেয়েছিলাম যে, কংগ্রেসের ২০ বছরের আমলে আমরা নিশ্চয়ই অনেক কাজ করেছি এবং তার জনাই আপনাদের সুবিধা হচ্ছে। মাননীয় স্পীকার মহাশয়, যুক্তফ্রন্ট সরকারের সুবিধা হচ্ছে আমরা যতটা কাজ করতে পেরে-ছিলাম তারপর থেকে তারা কাজ সুরু করতে পারবেন। ১৯৪৭ সালে আমাদের দেশ যখন স্বাধীন হয় তখন দেশের যে অবস্থা ছিল আজ ১৯৬৯ সালের অবস্থা নিশ্চয়ই এক নয়। এঁদের কতগুলো অ্যাডভানটেজ আছে যেটা আমাদের ছিল না। তাই আমি আশা করব সেইসব অ্যাডভান্টেজ নিয়ে, দেশের মানুষের সমর্থন নিয়ে দেশের মানুষের দুঃখ-দারিদ্র্য দূর করে দেশের মানুষের আশা আকাঙ্খা পূর্ণ করবার জন্য যখন তাঁরা এসেছেন সেই কাজ তাঁরা নিশ্চয়ই করবেন। স্যার, ডেমোক্রেসীতে যেমন একটা সরকার পক্ষের দরকার হয় ঠিক তেমনি ডেমো-ক্রেসীতে একটা বিরোধী পক্ষেরও দরকার হয়। আমাদের দলের নেতা সিদ্ধার্থশংকর রায় বলেছেন এবং আমরাও বলেছি দেশ গঠনের ব্যাপারে, দেশের মানুষের দুঃখ দূর করবার ব্যাপারে আমরা সম্পূর্ণরূপে সহযোগিতা করব। আমি আশা করি তারাও আমাদের বিরোধী পক্ষের ভূমিকা পালন করবার সাহায্য করবেন। আমাদের সামনে যেদুরহ কাজ রয়েছে, বাংলাদেশকে বাঁচাবার যে কাজ রয়েছে আসুন, পরস্পর মন কষাকষি, চেচামেচি ভুলে গিয়ে সকলে মিলে একসঙ্গে কাজে লাগি যাতে দেশের, দশের দুঃখ-দুর্দশা মোচন করতে পারি। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Somnath Lahiri:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, তরুণবাবু খুব দুঃখিত হয়েছেন যে এঁরা শতকরা ৪২ ভোট পেয়েও ক্ষুদ্র মাইনোরিটি আর আমরা শতকরা ৫৮ পেয়ে গভর্নমেন্ট পেয়েছি। এককালে কংগ্রেস শতকরা ৫০-এর কম পেয়েও গভর্নমেন্ট পেয়েছিলেন তখন কিন্তু দুঃখ করতে শুনিনি। আমি অবশ্য বাংলাতেই বলবো। যদিও বিরোধী দলের নেতা বলেছেন, তিনি বাংলাতেও বলতে পারেন, ইংরাজীতেও বলতে পারেন, যখন যে ভাষায় ইচ্ছা তাতেই বলতে পারেন। সত্য কথা, তার সে অধিকার আছে। কারণ তার বাপের বাড়ী পশ্চিমবাংলা, শ্বশুরবাড়ী ইংলণ্ড। সুতরাং শ্বশুরবাড়ীর সম্পর্কে ইংরেজী বলার তাঁর সম্পূর্ণ অধিকার আছে। এখন মূল প্রশ্নে আসা যাক। আমি অনেক তর্কাতর্কি শুনলাম যে গভর্নর বাহাদুরকে মন্ত্রীসভা যে ভাষণ লিখে দিয়ে-ছিলেন তা থেকে বাদ না দিলে নাকি আইন ধ্বংস হয়ে যেতো। আমি আইনের তর্কের মধ্যে যাচ্ছি না কারণ আমি আইনজ্ঞ নই। কিন্তু যে বিষয়ে আইনের বাধা থাকতে পারে বলে কেউ কেউ মনে করতে পারেন সে বিষয় ছাড়াও অনেক জিনিস ছিল, সেই জিনিসের অংশ থেকেও গভর্নর সাহেব সজ্ঞানে বাদ দিলেন। যেমন ধরুন আমি একটু পড়ে দিচ্ছি।

However, the mid-term General Elections gave the people an opportunity of expressing their allegiance to the concept of democracy and to indicate their considered choice regarding the persons who should represent them in the popularly elected Government. The mid-term Elections have again brought into focus the undisputed political maturity of our people. They have proved conclusively that the democratic will of the people, exercised unfettered, must be recognised as the supreme mandate for all Government administration in this country. The victory of the United Front in these Elections has thus been a victory of the people, a victory of democracy over arbitrary authoritarianism, a victory for all those who laid down their lives and others who endured untold suffering in the cause of democracy.

এর মধ্যে আইনের কোন প্রশ্ন নেই। এর মধ্যে কিসের প্রশ্ন ছিল? এর মধ্যে প্রশ্ন ছিল জনসাধারণ যে রায় দিয়েছে যে রাজনৈতিক সচেতনতা এসেছে, আমাদের মন্ত্রীসভা এর প্রতি নিজেদের প্রশংসা জ্ঞাপন করেছিলেন, আর ছিল বাংলাদেশের যে নরনারী গত ২০ বছর ধরে সেই গণতান্ত্রিক রাজ্যের আন্দোলনে প্রাণ দিয়ে লড়াই করেছিল তাদের স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করা ছিল। কংগ্রেস দলের সেগুলো বাদ দেওয়ার কি অধিকার বা প্রয়োজন ছিল? সেদিন কাগজে দেখলাম দিল্লীর কেন্দ্রীয় আইনমন্ত্রী গোবিন্দ মেনন সাহেব খুব দুঃখিত হয়েছেন। কারণ কি? কারণ ... গভর্নর সম্বন্ধে এখানে বক্তৃতা দিতে গিয়েছিলেন, এবং তারপরে যখন তিনি ... নিয়ে ... তোমাদের নিজেদের ভাষণ ... গভর্নর ... সাহেবকে ... তিনি বক্তৃতা দিতে এলে ... উঠলাম না ... আমাদের ... উঠে দাঁড়াইনি সেজন্য কেন্দ্রের আইনমন্ত্রী ... দুঃখ প্রকাশ করেছেন বলে কাগজে দেখলাম। কিন্তু যে মানুষ ... মারা গেল তাদের স্মৃতির প্রতি অপমান করার যে সাহস গভর্নর পেলেন তাতে তিনি দুঃখ পাননি। এতদিন ধরে পৈশাচিক রাজত্ব আমাদের দেশের মানুষের উপর দিয়ে চলে গেল এবং তারপরে দেশের মানুষ যে রায় দিল সজ্ঞানে, তিনি তার রায়ে অভিভাষণ থেকে বাদ দিলেন, তার ... মানুষের প্রতি যে অপমান হল তার জন্য গোবিন্দ মেনন দুঃখ পাননি। দুঃখ পেলেন শুধু গভর্নর এলেন যখন তখন আমরা উঠলাম না বলে, আমরা উঠলাম না, সজ্ঞানে উঠলাম না, তার কারণ তিনি সিদ্ধান্ত করেছিলেন মৃত মানুষের প্রতি অপমান করবেন, বাংলাদেশের জনসাধারণকে তিনি অপমান করবেন। সেই অপমানের জবাবে যে অপমান তাঁর প্রাপ্য এটা তার চেয়ে অনেক কম।

[6—6-10 p.m.]

গভর্নরের বক্তৃতা গভর্নরের বক্তৃতা নয়। ক্যাবিনেটের পলিসি ক্যাবিনেট রাজনৈতিক মূল্যায়ন করেন অতীতের তারই ভিত্তিতে ভবিষ্যতের ছক গভর্নরের বক্তৃতা মারফত উপস্থিত করেন হাউসের সামনে, তার মারফত দেশের সামনে। যে গভর্নমেন্ট গঠিত হল তার সামগ্রিক নীতি গভর্নর মারফত গভর্নর যন্ত্র মাত্র, সেই যন্ত্র মারফত পেশ করা হয়। কেন যন্ত্র তিনি বলছি। কারণ যদি গভর্নর যে ভাষণ ক্যাবিনেটে তৈরী করে দিলেন তা পড়ে গেলেন তারপর সেই ভাষণের কোন অনুচ্ছেদ সম্বন্ধে যদি কোন নিন্দাসূচক প্রস্তাব গৃহীত হয় এই হাউসে তাহলে সেটা গভর্নরের বিরুদ্ধে সেনসার হিসাবে গৃহীত হবে না, মন্ত্রীসভার বিরুদ্ধে সেনসার হিসাবে গৃহীত হবে। সুতরাং গভর্নর স্পীচ দিচ্ছেন বটে কিন্তু সেই স্পীচ যা বক্তব্য সেটা ক্যাবিনেটের বক্তব্য এবং সেই বক্তব্য ক্যাবিনেট যদি এই সভায় সমর্থনের জোরে দাঁড় করিয়ে রাখতে পারেন তবেই ক্যাবিনেট টিকতে পারবেন তা না হলে পারবেন না। সুতরাং আজকে যেসব চুল চেরা আইনের তর্ক তোলা হচ্ছে সে সব তর্কের কোন মূল্য নেই। ক্যাবিনেটের পলিসি গভর্নরকে বলতে হবে, স্বভাবতঃই ক্যাবিনেট জনসাধারণের কাছে দায়ী গভর্নর দায়ী নন। সুতরাং ভারতবর্ষের বিশেষ করে আমাদের পশ্চিমবাংলায় একথা খুবই স্বাভাবিক যে গভর্নরকে ক্যাবিনেটের সেই বক্তৃতা পড়তে হবে নইলে গভর্নর যা বললেন নিজের খেয়াল মত তিনি যদি বিয়োগ করতে পারেন তাহলে যোগও করতে পারেন, এমন দিন হয়ত আসবে যখন গভর্নর বলবে যে তোমার স্পীচের দু'প্যারা আমি পড়লাম না, তিন প্যারা আমি যোগ করলাম, কোন আটকাবার উপায় নেই। যে অধিকার বলে তিনি যোগ করতে পারেন সেই অধিকার বলে তিনি বিয়োগও করতে পারেন। তাহলে

ক্যাবিনেট, হাউস, মানুষের ভোটের কোন মূল্য রইল না, সম্পূর্ণভাবে গভর্নরের যা খুশী তাই করতে পারেন। অথচ সেই যা খুশীকে আমাদের ভোটের দ্বারা জেতাতে হবে নইলে আমাদের মন্ত্রীসভা থাকবে না। তাহলে ব্রিটিশ আমলে যে ডায়ার্কি ছিল তার সংগে এর পার্থক্য কোথায়? কোন পার্থক্য রইল না। যে বন্ধুরা আজকে আইনের তর্ক তুলে আকাশে হল্লা উড়াচ্ছেন তাঁরা কি চান সজ্ঞানে যে সেই ডায়ার্কি আমাদের দেশে ফিরে আসুক? যে ডায়ার্কির বিরুদ্ধে আমাদের অপোজিশন লিডারের মাতামহ প্রাণ দিয়ে সংগ্রাম করেছিলেন আজ সেই মাতামহের দৌহিত্র কি সেই ডায়ার্কি ফিরিয়ে আনবার জন্য হাইকোর্টের পুঁথি, নজীর দিয়ে আকাশ বাতাস কলুষিত করতে চান? জনসাধারণ আমাদের নির্বাচিত করে এখানে পাঠিয়েছেন আমরা চেয়েছিলাম যে জনসাধারণের সেবার জন্য যা কিছু করা সম্ভব করবো, আমরা ভেবেছিলাম যে নির্বিঘ্নে শান্তিতে কেন্দ্রের হস্তক্ষেপ ছাড়া আমার দেশের জনসাধারণের সেবা করতে পারবো। আমরা চাইনি যুদ্ধ আমরা চেয়েছিলাম নির্বিঘ্নে কাজ করতে কিন্তু কি হল, নূতন নির্বাচিত সরকার, নূতন নির্বাচিত বিধানসভা তার প্রথম দিনের প্রথম কাজে [illegible] কেন্দ্রের হস্তক্ষেপ [illegible] গভর্নরের মারফত। অর্থাৎ প্রথম দিনে কেন্দ্রীয় কর্তৃপক্ষ তাদের ঐ মাইনে করা পুতুল গভর্নরের মারফত জানিয়ে দিলেন যে পদে পদে ইউনাইটেড ফ্রন্ট সরকারের কাজে বাধা [illegible] হবে। অথচ আমরা যুদ্ধ ঘোষণা করিনি, আমার বন্ধু [illegible] যে কথা বলেছেন সেটা সত্য কথা আমরা চাইনি শুধু শুধু যুদ্ধ করতে কিন্তু উপায় নেই। প্রথম দিন [illegible] থেকে কেন্দ্রের হস্তক্ষেপ আরম্ভ হল যুক্তফ্রন্ট [illegible] দেখাতে হবে [illegible] করতে হবে। সমস্ত ব্যাপারে কেন্দ্রই যে মালিক [illegible] ৫৮ ভাগ বাঙ্গালী [illegible] বিরোধিতা করেছেন সেই ৫৮ ভাগ বাঙ্গালীকে বুঝিয়ে দেওয়া হবে, যে না তোমাদের রায়ের কোন মূল্য নেই, আমরা যা করবো তাই। কাজেই যুদ্ধ আমরা চাইনি কিন্তু যুদ্ধ প্রথম দিন আমাদের উপর ঘোষণা করেছেন কেন্দ্রের কংগ্রেস সরকার এবং তাদের [illegible]। [illegible] সমস্ত ব্যাপারে [illegible] বন্ধুদের ব্যাপারে, [illegible] ব্যাপারে [illegible] ক্ষুদ্র [illegible] একটা সীমা আছে কিন্তু এই কেন্দ্রীয় সরকার আর তাদের আমলা [illegible] সীমা নেই, সামান্য মন্ত্রীদের টেলিফোন পশ্চিমবঙ্গের যুক্তফ্রন্ট মন্ত্রীদের [illegible] কেন্দ্রীয় সরকার [illegible] টেলিফোন দপ্তর [illegible] মন্ত্রীদের কোন প্রায়োরিটি নেই [illegible] দাও টেলিফোন নেই।

অবাক লাগে, কোন দিন কল্পনা করতে পারিনি [illegible] বিধানসভার অধিকারে আঘাত এলো, না আঘাত এলো অতি তুচ্ছ টেলিফোনের ব্যাপার নিয়ে। কাজেই যুদ্ধ আমরা ঘোষণা করিনি যুদ্ধ ঘোষণা করেছেন কেন্দ্রীয় কংগ্রেস সরকার এবং তাঁদের সমর্থনপুষ্ট আমলাতন্ত্র যাঁরা পদে পদে বিঘ্ন সৃষ্টি করছেন। সুতরাং আমরা যুদ্ধ চাইনি কিন্তু যুদ্ধ যদি তারা ঘোষণা করেন, পশ্চিমবঙ্গের মানুষ আমাদের পাঠিয়ে দিয়েছেন হ্যাঁ, শতকরা ৫৮ ভাগ ভোট দিয়েছে কিন্তু শতকরা ৫৮ ভাগই মেজোরিটি দুর্ভাগ্যক্রমে, সেই ৫৮ ভাগ মানুষ বলে দিয়েছে যে তোমরা পিছু হটো না, তোমাদের একবার জোর করে সরিয়ে দিয়েছিল, একবার জোর করে নাকচ করেছিল, আমরা আবার তোমাদের পাঠালাম। কেন পাঠালাম, বললো যে লড়াইটা তোমরা কর, পিছু হটো না। কাজেই যুদ্ধ যখন তেমরা ঘোষণা করলে তখন আমাদের যুদ্ধ করতে হবে যখন সম্ভব, যতখানি সম্ভব। কিন্তু আমাদের বিরোধী দলের নেতারা অনবরত বলছেন যে আমরা সহযোগিতা করতে প্রস্তুত। খুব ভাল কথা কিন্তু সহযোগিতার এ্যাসিড টেস্টটা কোথায়? যে শতকরা ৫৮ ভাগ পশ্চিম বাংলার বিপুলতর জনসাধারণ রায় দিয়ে পাঠালো যে তোমরা গণতন্ত্রকে রক্ষা কর, যে রায় দিল যে নাকচ আমরা চাইনি, যে রায় দিল যে কেন্দ্রের হস্তক্ষেপকে, তাদের হাতকে ভেংগে দিলাম জনসাধারণের ইলেকটোরেটের সেই ম্যানডেটকে রক্ষা করাই সহযোগিতা। কিন্তু কংগ্রেস দল কি করলেন, প্রথম দিন গভর্নরের সংগে হাত মিলিয়ে কেন্দ্রীয় কংগ্রেস সরকারের সংগে হাত মিলিয়ে জনসাধারণের ম্যানডেটকে ধ্বংস করলেন। কাজেই এটা কিছু অস্বাভাবিক নয় যে পশ্চিমবঙ্গের জনসাধারণের প্রতিনিধিরা যখন গভর্নরের অপমানের প্রতিবাদে বসে থাকলেন তখন কংগ্রেস দলের নেতারা দু'পায়ে উঠে দাঁড়ালেন গভার্নারকে স্বাগত জানাবার জন্য অর্থাৎ পশ্চিম বাংলার মানুষের বিরুদ্ধে কেন্দ্রের হস্তক্ষেপ এবং অপমানের সমর্থনে তাঁরা দাঁড়ালেন। তারপরে

সহযোগিতার প্রশ্নের অর্থ কি আছে পশ্চিম বাংলার মানুষের কাছে। কিন্তু মনে হবে আপনাদের যে কেন্দ্রীয় কংগ্রেস সরকার এবং তাঁর যন্ত্র ধরমবীর এবং তাঁদের অনুগত সেবক এবং কংগ্রেস দল এ'রা ভীষণ বীর, লড়ছেন ভয়ানক, আমাদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেছেন কিন্তু এ'দের বীরত্ব অনেকটা যাত্রা দলের রাজার বাঁশের তলয়ার ঘোরানর মত। পিছনে অধিকারী আছে, অধিকারী যেভাবে টানছেন সেইভাবে তাঁরা নাচছেন এবং টিনের তলয়ার ঘুরাচ্ছেন। অধিকারী কোথায়, অধিকারী কেন্দ্রের যুদ্ধংদেহি মনোভাবের বিরুদ্ধে অধিকারী দেখলাম ফেডারেশন অব ইণ্ডিয়া, চেম্বার অব কমার্স, অর্থাৎ ভারতবর্ষের কোটিপতি শ্রমিকের মেহনতভোগকারী যে মুষ্টিমেয় কয়েকজন মানুষ সেই ভারতবর্ষের কোটিপতি সম্প্রদায় তাঁরা সম্মেলন করেছেন, সম্মেলন করে ওদের প্রধান প্রবক্তা অর্থাৎ সভাপতি মিঃ মোদি বক্তৃতা দিচ্ছেন খবরের কাগজে রিপোর্ট বেরিয়েছে, কি রিপোর্ট, এ্যাকর্ডিং টু হিম অর্থাৎ,

According to the President of the Federation of Indian Chambers of Commerce, Mr. Modi, the results of the mid-term elections in some states particularly in West Bengal had thrown up challenges to be met, and he went on to attack the U.F. ministry in West Bengal and said that the U.F. ministry have during its last tenure in office made a mockery of our democratic institution and traditions.

এবং [illegible]দের চাইতে, মোরারজী দেশাই-এর চাইতে, সিদ্ধার্থশঙ্কর রায়ের চাইতে অনেক সুস্পষ্ট প্রত্যক্ষ এবং স্পষ্টভাবে যুদ্ধ ঘোষণা ইউনাইটেড ফ্রন্ট গভর্নমেন্টের বিরুদ্ধে। এদের যুদ্ধ ঘোষণার মধ্যে [illegible] এ্যাম্বিগুইটি নেই, এদের যুদ্ধ ঘোষণা [illegible] এই [illegible] উইদাউট মিন বলেছে যে এই চ্যালেঞ্জ মিট করতে হবে অর্থাৎ যুক্তফ্রন্ট সরকারকে উচ্ছেদ করতে হবে।

[6-10—6-20 p.m.]

কোন এ্যাম্বিগুইটি নেই। আমাদের গভর্নমেন্ট যখন হাতে এলো তখন প্রথম পর্যায়ে শুনেছিলাম যে কিছু কিছু শিল্পপতিদের কাছ থেকে এবং তাঁদের পোঁ ধরা সংবাদপত্রের কাছ থেকে যে আমরা না কি সহযোগিতা করি না—ওঁরা সহযোগিতার জন্য আকুলি-বিকুলি করছেন। হ্যাঁ স্বীকার করি শিল্পপতিদের মধ্যে এমন কিছু অংশ আছে যারা মনে করেন সহযোগিতার পথে চললে এদেশে শিল্প ব্যবসা চালু রাখার সম্ভাবনা বেশী। কিন্তু সেই কোটিপতি শ্রেণীর যে ডমিনেন্ট স্থানীয়—তার যে প্রধান বক্তা মিঃ মোদি তিনি সরকারী সম্মেলনে দাঁড়িয়ে পরিষ্কার জানিয়ে দিয়েছেন যে আমাদের যুদ্ধ ঘোষণা হোল ইউনাইটেড ফ্রন্টের বিরুদ্ধে যে ইউনাইটেড ফ্রণ্টকে নির্বাচন করে পশ্চিমবাংলার মূর্খ অজ্ঞ জনসাধারণ যে চ্যালেঞ্জ উপস্থিত করেছে তাকে মিট করতে হবে ওদের আস্পর্ধা দমন করতে হবে। এখন আমরা যুদ্ধ চাই না—আমরা চেয়েছিলাম সহযোগিতা করতে—সহযোগিতা করে আমাদের দেশের শিল্প চলুক এবং সহযোগিতার পথে ন্যায্যভাবে শিল্প চালাবার চেষ্টাও করবো এবং আমাদের গভর্নমেন্ট নিশ্চয় সেই সহযোগিতায় চেষ্টা করবেন এবং শিল্পকে অগ্রসর করে নিয়ে যাবার চেষ্টা করবেন। কিন্তু আমাদের সরকার ভুলতে পারে না যে অলরেডি চ্যালেঞ্জ উপস্থিত করা হয়ে গেছে। আমাদের সরকার ভুলতে পারে না যে অলরেডি পুঁজিপতি শ্রেণীর প্রধান বক্তা যুক্তফ্রণ্ট সরকারকে উচ্ছেদ করার জন্য রণধ্বনি ছেড়ে দিয়েছে। সুতরাং সেই রণধ্বনি যুক্তফ্রণ্ট সরকারের বিরুদ্ধে নয়, সেই রণধ্বনি পশ্চিম-বাংলার মানুষের বিরুদ্ধে। তাদের মতে যারা কাণ্ডজ্ঞানহীন তাদের বিরুদ্ধে। সুতরাং সেই চ্যালেঞ্জের জবাব যুক্তফ্রণ্ট সরকার দেবে এবং সে যদি না পারে তাহলে যেমনভাবে পশ্চিমবাংলার জনসাধারণ ১৯৬৭ সালে, ১৯৬৯ সালে জবাব দিয়ে এসেছে তারা আরও বিপুলভাবে আগামী দিনে সেই চ্যালেঞ্জের জবাব দেবে এই কথা আমি বলে দিচ্ছি। ওদের মর্মজ্বালা কারো বুঝতে কষ্ট হয় না।

(গোলমাল)

কেন যে ও'রা চটছেন তা আমাদের বুঝতে হবে—আমরা যে তা জানি না তা নয়, আমরা জানি। এই রাজ্যপালের ভাষণেই আছে দেখবেন পৃষ্ঠা ৭ তাতে দেখবেন, ফিগার দেওয়া আছে যে আমাদের কোটিপতি শ্রেণী মন্দার নামে শ্রমিকদের এ'টো পাতার মত ছুঁড়ে ফেলে দিয়েছিলেন ঐ লে-অফ,

রিট্রেঞ্চমেন্ট, ক্লোজার নামে মানুষকে সাময়িকভাবে, অথবা পার্মানেন্টভাবে বরখাস্ত করে নিজেদের মুনাফা রক্ষা করছেন—তাদের এই হচ্ছে পবিত্র কর্তব্য। সেই ১৯৬৬ সালে আমাদের সিদ্ধার্থ-বাবুর রাজত্বের আমলে ১ লক্ষ ২৭ হাজার ৫ শত একজন মোট এইভাবে লে-অফ, রিট্রেঞ্চমেন্ট, ক্লোজারের শিকার হয়েছিল। তারপর যুক্তফ্রন্ট সরকার এলে অনেক কাগজে শুনলাম শিল্প উঠে গেছে, শ্রমিক বেকার হয়ে গেছে—কিন্তু এটা সত্য কথা নয়, ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকারের আমলে ১ লক্ষ ২৭ হাজার ৫ শত এক-এর জায়গায় মাত্র ৭৫ হাজারকে এইভাবে এঁটো পাতার মত ছুঁড়ে ফেলে দিতে পেরেছিলেন। তারপর যুক্তফ্রন্ট সরকারকে বেআইনীভাবে সরিয়ে দেবার পর আবার ওদের রামরাজত্ব ফিরে এলো ধরমবীরের রাজত্ব। তখন ১৯৬৬ সালের ১ লক্ষ ৫৬ হাজার যে এঁটো পাতার মত আস্তাকুঁড়ে গিয়ে পড়েছিল তাদের মর্মজ্বালা আছে ১৯৬৮ সালের ভিকাট্রি। তারা শ্রমিকদের লাঠি মেরে কারখানা বন্ধ করতে পেরেছিল—কিন্তু ১৯৬৭ সালে আর সে রকম করা গেল না। সুতরাং চ্যালেঞ্জ উপস্থিত করছি যে এইভাবে এঁটো পাতার মত শ্রমিকদের ছুঁড়ে ফেলার নীতি যারা গ্রহণ করে যুক্তফ্রণ্ট সরকার সেই নীতির বিরুদ্ধে দেশের সেই মেহনতী মানুষকে সঙ্গে নিয়ে নিশ্চয় সেই চ্যালেঞ্জের জবাব দেবেন।

আমরা শুধু, স্যার, এখানে সহযোগিতার কথা ভাবি, সহযোগিতার কথা বলি। কেন্দ্রীয় সরকারকে শুধু এইটুকু বলবো যে এই কোটিপতিদের খেলার তোমরা ক্রীড়নক হইও না, এই কোটিপতিদের অবিকারীর টানে টিনের তলোয়ার ঘুরিয়ে বীর হবার চেষ্টা করো না দেশের মানুষের সেবা আমরা করতে চাই, তোমরা যতটা পার আমাদের সাহায্য কর। কিন্তু আমাদের সেই সহযোগিতার আবেদন পৌঁছাচ্ছে কোথায় একদম কানে মোম ঢেলে দেওয়া হয়েছে। আজ পর্যন্ত সহযোগিতার কোন নমুনা আমরা দেখছি না। আমরা মানুষের দুঃখের কথা, সমস্যার কথা অনেকটা জানি। তাদের জন্য উচিত যে আমরা ঝগড়া করবার জন্য আগ্রহান্বিত নই। যেমন ধরা যায় কলকাতার সমস্যা— কলকাতার অনেক সমস্যা আছে, প্রথম সমস্যা মানুষ জল খেতে পায় না। কলকাতা শহরে আগে আটান্ন গ্যালন জল মাথা পিছু ছিল এখন সেটা আটাশ গ্যালনে দাঁড়িয়েছে। জল হচ্ছে প্রধান সমস্যা, তারপরে ময়লা পরিষ্কার প্রভৃতি নানা সমস্যা আছে। কর্পোরেশন বা রাজ্যসরকারের পক্ষে এই জল সমস্যার সমাধান করবার মত আর্থিক সঙ্গতি নেই। সেণ্টার যদি দিতে পারে তাহলে নিশ্চয়ই ব্যবস্থা করা সম্ভব। প্ল্যান-এর বাইরে কলকাতা শহরে সমস্যার জন্য আর্থিক সঙ্গতির ব্যবস্থা করার কথা কেন্দ্রকে বিধানবাবুও বলেছেন, আমরাও বলেছি, সবাই বলছেন কিন্তু কেন্দ্রের দৃষ্টিভঙ্গীটি কি? আমরা গতবার ১৯৬৭ সালে যখন গভর্নমেন্টে ছিলাম তখন আমরা কেন্দ্র-এর প্রতিনিধিদের বলেছিলাম যে কলকাতা শহরে সমস্যার মধ্যে আমরা মনে করি প্রাইরিটি জল, তারপর ময়লা নিষ্কাশন, তারপর অন্য কিছু। তাঁরা বললেন এসব কথা পরে হবে—আমরা ইন্টারেস্টেড গঙ্গার উপর আর একটা পুল করা সম্বন্ধে সে বিষয়ে আমরা তোমাদের প্ল্যান-এর বাইরে টাকা দিতে পারি যদি তোমরা ব্যবস্থা কর স্বভাবতই পড়ে পাওয়া চোদ্দ আনা যদি পুল ছাড়া আর কিছুর জন্য না দেন তো পুলই হোক না কেন। সেই যে কথা আছে কৃপণ গৃহিণী ভিখারী ভিক্ষা চাইতে এল, গৃহিণী রেগে বললেন ভিক্ষে দেব না ছাই দেব, ভিখারী বললেন তাই দাও দেওয়ার হাত আসুক। তেমনি কেন্দ্রীয় সরকার যখন মনে করলেন জলের সমস্যা নয় বা ময়লা পরিষ্কারের ব্যাপারটা তারা উপলব্ধি করছেন না তবে নদী পার হওয়ার জন্য পুল হতে পারে তখন আমরা বললাম আচ্ছা মা পুলই দাও। কিন্তু এর মধ্য দিয়ে কেন্দ্রের মনোভাব পরিষ্কার হয়ে আসে যে কলকাতার সমস্যার সমাধানের জন্য তাদের আগ্রহ খুবই সামান্য। এবার কলকাতার মেট্রোপলিটন এরিয়ার জন্য ধর্মবীর সাহেবের আমলে ৮০ কোটি টাকার প্ল্যান করা হয়েছিল যে জল ময়লা নিষ্কাশন এবং অন্যান্য ব্যাপার-এর জন্য ৮০ কোটি টাকা খরচ করলেন। ফোর্থ প্ল্যান পিরিয়ডে কাজটা আরম্ভ হতে পাবে এবং সেই টাকাটা প্ল্যান আউটলের বাইরে আসা দরকার কারণ প্ল্যান আউটলের মধ্য থেকে এই টাকা খরচ করবার কোন সম্ভাবনা নেই কিন্তু কেন্দ্র থেকে সেই টাকা দেওয়া সম্বন্ধে বিশেষ কোন সাড়া তাঁরা পাননি যার ফলে তাঁরা সেই প্ল্যানকে ৮০ কোটি টাকা কমিয়ে ৪৩ কোটিতে নামিয়ে এনেছেন।

[6-20—6-30 p.m.]

কিন্তু সেই ৪৩ কোটি টাকা আজকে প্ল্যান অ্যালোকেশনে পাওয়া যাবে কিনা আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার বা তাদের প্ল্যানিং কমিশন আমাদের সরকারকে জানান নি। সহযোগিতা মানে যদি এই হয় যে, তাঁরা যে যে বিধান আমাদের উপর দেবেন বা যে যে গভর্নর দেবেন আমাদের মানতে হবে, আর আমাদের যে দাবী তা বাতিল হয়ে যাবে, তাহলে সে সহযোগিতা তো সহযোগিতা নয়, আসলে অসহযোগিতা।

তারপর ধরুন আর একটা জিনিষ আমরা খুব শুনেছি যে, সারকুলার রেল হয়ে যাবে। দিন দুই আগে খবর বেরিয়ে গেল সারকুলার রেল পাস হয়ে গিয়েছে। কেন্দ্রীয় রেলমন্ত্রী নাকি বলে দিয়েছেন ৩০ কোটি টাকা মঞ্জুর হয়ে গেল। এখানে সমস্ত কংগ্রেসী কাগজে এবং টাটা কোম্পানির কাগজে খুব ফুলিয়ে ফাঁপিয়ে লিখল, আর ভয় নেই, সারকুলার রেল হয়ে গিয়েছে, রেলমন্ত্রী ৩০ কোটি টাকা দেবেন বলেছেন। সে বিষয়ে এটা জানা দরকার যে যেটা জানা গিয়েছে তাকে সারকুলার রেল না বলে হাফ-সারকুলার রেল বা অন্য কিছু বলা ভাল। তার মানে সারকুলার রেল নামে যেটা সাব্যস্ত হয়েছে সেটা হচ্ছে, দমদম থেকে কাশীপুর হয়ে, স্ট্র্যান্ড রোড হয়ে গঙ্গার ধরে গিয়ে পোর্ট কমিশনারের লাইন দিয়ে গিয়ে প্রিন্সেপ ঘাট পর্যন্ত যাবে অর্থাৎ কলকাতার আধখানা পর্যন্ত যাবে। তারপর প্রিন্সেপ ঘাট থেকে দমদম পর্যন্ত ফিরে যাবার ব্যাপারে যতদূর জানা গিয়েছে কিছু হয় নি। হাওড়া দমদম থেকে পোর্ট কমিশনারের রেল লাইনের জন্যেও প্রায় ৩০ কোটি টাকা খরচ পড়বে। এখন সারকুলার রেল সম্বন্ধে যা সাব্যস্ত হয়েছে তাতে লেখা হয়েছে, ৩০ কোটি টাকা মঞ্জুর করা হল। এতে মনে হবে সারকুলার রেল [illegible] এটা চালু হতে পারবে। মন্ত্রীর [illegible] বুঝলাম উনি যে টাকাটা [illegible] সমস্ত শহরের যানবাহন সমস্যার সমাধানের জন্য। এর জন্য ৩০ কোটি টাকা তাঁরা মঞ্জুর করেছেন। তাতে বোম্বাইয়ের অংশ আছে, মাদ্রাজের অংশ আছে এবং অন্যান্য শহরেরও অংশ আছে। সুতরাং এটা ঠিক বলা যায় যে, ৩০ কোটি টাকার মধ্যে কলকাতার জন্য তিন কোটি বা সাত কোটি আছে, কিন্তু ৩০ কোটি হতে পারে না তা বলা যায়। সুতরাং সারকুলার রেল চতুর্থ পরিকল্পনার পিরিয়ডে হওয়ার বিশেষ আশা আছে তা তো আমি দেখতে পাচ্ছি না। কাজেই এই নিয়ে কেন্দ্রের সংগে নানা তর্কবিতর্ক করতে হবে। কিন্তু কেন্দ্র যে মনোভাব নিয়েছে তাতে এর সুরাহা হবে তার আলো তো আমি দেখতে পাচ্ছি না।

তারপর দেখুন কলকাতার ডেভোলপমেন্টের জন্য বিধানবাবু তাঁর মেট্রোপলিটান প্ল্যানিং কমিশন প্রতিষ্ঠা করেছিলেন এবং তারপর কংগ্রেস মন্ত্রীসভা ওয়াটার এ্যান্ড স্যানিটেশন অথরিটি করেছিলেন এবং ফোর্ড ফাউন্ডেশনের অনেক এক্সপার্ট নিয়ে এসে বসিয়ে রাখা হয়েছে যে তারা আমাদের প্ল্যানিং-এর সমস্ত কাজকর্ম করে দেবে। বিধানবাবু হয়ত ভেবেছিলেন ফোর্ড ফাউন্ডেশনের যদি প্ল্যানার নেওয়া হয় তাহলে ওয়ালর্ড হেলথ অর্গানাইজেশন কিছু অংশ দেবে, কেন্দ্রীয় সরকার হয়ত টাকাটা দেবেন। হয়ত তাই ভেবে তিনি ফোর্ড ফাউনডেশনকে এখানে নিয়ে এসেছিলেন তাই ভেবে বিদেশ থেকে প্ল্যানার নিয়ে এসেছিলেন। প্ল্যানারের যে বিদেশ থেকে আনার প্রয়োজন ছিল এমন নয়, ব্যাপারটা এমন নয় যে ভারতবর্ষের এক্সপার্টদের দ্বারা এটা সম্ভব নয়। সুতরাং এক্সপার্ট সংগ্রহ করবার প্রয়োজন প্রধান ছিল না, প্রয়োজনটা ছিল টাকাটা কি করে সংগ্রহ করা যায়। বিধানবাবুর ধারণা ছিল বোধ হয় ওয়ার্লড হেল্থ অর্গানাইজেশন, ওয়ার্লড ব্যাঙ্ক সেণ্ট্রাল গভর্ণমেণ্ট সাহায্য করবেন। কিন্ত আমাদের দুর্ভাগ্য দেখছি কেন্দ্র কি সাহায্য করছেন! ওয়ার্লড ব্যাঙ্ক বা ওয়ার্লড হেল্‌থ অর্গানাইজেশন ঐ এক্সপার্টের মাইনে দেওয়া ছাড়া অন্য কোন ব্যাপারে সাহায্য করতে প্রস্তুত নয়।

ফলে ফোর্ড ফাউন্ডেশন এখন প্রায় বেকার বসে আছে। এখন আবার নূতন করে ফড ফাউনডেশন এর মেয়াদ দেওয়া হবে কিনা সে বিষয়ে গবর্ণমেণ্ট কোন কিছু ঠিক করেনি। কারণ তাদের মধ্যে সর্ত আছে। ফোর্ড ফাউন্ডেশান এক্সপার্ট দেবেন, তাঁরাই তা বাছাই করবেন - অবশ্য উইথ ...... ... . .......... ..(ইং) এক্সপার্ট বাছাই করার আমাদের হাত নেই। তাঁরা যা বাছাই করে দেবেন তাই আমাদের নিতে হবে। অর্থাৎ এই সর্তের ভেতরে

সেখানে কে এক্সপার্ট হবে না হবে সে সম্বন্ধে সরকারের বক্তব্য থাকবে না। প্রধান বক্তব্য থাকছে একটা বিদেশী প্রতিষ্ঠানের যে প্রতিষ্ঠান টাকা পয়সা দিয়ে সাহায্য করবে না। অতএব সেই প্রতিষ্ঠানের সেই এক্সপার্ট রেখে আমাদের লাভ হবে কিনা একথা গভর্ণমেণ্টের নিশ্চয় বিবেচনা করতে হবে এবং অদূর ভবিষ্যতে এ সম্বন্ধে আমরা কি সিদ্ধান্ত নেব সেটা তখন জানাব। শেষ কথা হচ্ছে এই যে রাজ্যপালের ভাষণের শেষের দিকে আছে যে প্রাদেশিক ক্ষমতা খুব সীমাবদ্ধ। ভারতবর্ষের রাজনীতিতে যে পরিবর্তিত পরিস্থিতি সৃষ্টি হয়েছে এবং হচ্ছে--বিশেষ করে কতকগুলি রাজ্যে কেন্দ্রে যে দলের গভর্ণমেণ্ট তার অন্য রকম দলের গভর্ণমেণ্ট প্রতিষ্ঠিত হবার পর এখন সংবিধানে সামনে যে পরিবর্তন আসতে আরম্ভ করেছে তা দেখে এই প্রাদেশিক মানুষের সেবা করার জন্য প্রাদেশিক সরকারের হাতে আর্থিক ও রাজনৈতিক দু-রকমের ক্ষমতা বিস্তৃত হওয়া দরকার। কিন্তু এই ব্যবস্থা আসবে কি করে? একজন কংগ্রেসী বললেন কনস্টিটিউশান পরিবর্তনের জন্য প্রস্তাব আমরা সমর্থন করব। আমরা যদি দিল্লীতে এই পরিবর্তনের জন্য প্রস্তাব আনি তাহলে দিল্লীতে কংগ্রেস দল তা সমর্থন করবেন এই গ্যারাণ্টি কি দিতে পারেন? এবং তাহলেই কোন সমস্যা থাকে না। প্রদেশের ক্ষমতা বিস্তৃত করা, অথবা প্রদেশের সম্পত্তি বিস্তৃত করা এই যে দৃষ্টিভঙ্গী আছে যা রাজ্যপালের ভাষণের মারফৎ আমরা বলেছি। সেই দাবী করলাম, ওরা যখন কনস্টিটিউশন পরিবর্তন করবেন আমরা তখন সাহায্য করব, কিন্তু তাহলে কি ওরা মনে করেন কেন্দ্রের কংগ্রেসী দল রাজী হবেন? আমি জানি হবেন না। সুতরাং এই সমস্ত ছেঁদো কথা বলছেন। ওরা প্রাণপণ চেষ্টা করবেন যাতে তা না হয়, দরবার করবেন এই বলে যে ওদের ক্ষমতা বাড়াতে দেবেন না কারণ কেন্দ্রের মারফৎ যা কিছু করতে পারছি তা আর পারব না। কাজেই এই সমস্ত ছেঁদো সহযোগিতা কথার কোন মূল্য নেই। বাস্তব সহযোগিতার যেখানে প্রয়োজন আছে যুক্তফ্রণ্টের নিজের স্বার্থে নয়, বাংলাদেশের কোটি কোটি মানুষ ইলেকশন-এ যে ম্যানডেট দিয়ে পাঠিয়েছে সেই ম্যানডেট পূর্ণ করার জন্য। আমরা বিরোধী পক্ষ কেন্দ্রের কংগ্রেস সরকারের সম্পূর্ণ অনুগত ভৃত্য। কাজেই এই সহযোগিতার আমাদের উৎসাহিত হবার প্রয়োজন নেই। আমরা জানি যে ভারতবর্ষের রাজনৈতিক পরিবর্তন আসছে। সেই পরিবর্তন কি শুধু সংবিধানের গণ্ডীর ভেতর দিয়ে? সংবিধানের গণ্ডী ভাঙতে হবে, ভেঙে নূতন অধিকার সেখানে আনতে হবে এবং তার জন্য সংবিধানের ভেতর, সংসদের ভেতর যা সংগ্রাম করা সম্ভব তা আমাদের করতে হবে। কিন্তু তাও একমাত্র নয়, যদি না সেই সংগ্রাম সংসদের বাইরে জনসাধারণের মধ্যে প্রসারিত হয়। অর্থাৎ যেমন পশ্চিম-বঙ্গের মানুষ আরম্ভ করেছে, সেরকম বিভিন্ন প্রদেশে প্রসারিত করতে হবে এবং জনসাধারণের শক্তির উপর নির্ভর করে যদি আমরা সংবিধানের ন্যায্য ও গণতান্ত্রিক পরিবর্তন না করতে পারি তাহলে কোনদিন কিছুই হবে না। গণ-আন্দোলন মানে অস্থিরতা। নিশ্চয় ভারতবর্ষের রাজনীতিতে বর্তমান যুগ অস্থিরতার যুগ। কারণ ২০ বছর ধরে একটা ব্যবস্থা আছে, একটা দল ছিল গভর্ণমেণ্টে ছিল। সেই এক দল ২০ বছর ধরে পচছে পচতে পচতে দুর্গন্ধ হচ্ছে এবং তার এক একটা অংশ খসে পড়ছে। সেই পচনশীল প্রক্রিয়ার মধ্যে, সেই দুর্গন্ধ আবহাওয়ার মধ্যে নূতন শরীর জন্মলাভ করছে। অর্থাৎ মায়ের পুরানো সন্তানের মৃত্যু ঘটেছে, নূতন সন্তান জন্মলাভ করেছে। ভারতবর্ষের রাজনীতিতে নূতন জন্মলাভের দিন সুরু হয়েছে। কাজেই ভারতবর্ষের মাটি ভারতবর্ষ মা তার নূতন সন্তানের জন্মদিনে প্রসব বেদনায় কাতর হবে এটা স্বাভাবিক। কিন্তু সেই প্রসব বেদনাকে যদি অস্থিরতা বলে মনে করেন তাহলে সেই প্রসব বেদনার পেছনে নবজাতকের যে ভবিষ্যৎ আছে তাকে স্বীকার করব। সুতরাং বেদনায় আমরা চঞ্চল হব না, অস্থির হব না। বরং সেই বেদনার ভিত্তিতে আমরা নূতন সূর্যের আলো প্রতিষ্ঠা করতে পারব। পশ্চিমবাংলার জনসাধারণকে পেছনে নিয়ে আমরা অগ্রসর হব। এজন্য বাধা বিপত্তি আসুক, কিন্তু তাকে ভেঙ্গে চুরমার করে আমরা এগিয়ে যেতে পারব, জনসাধারণকে পেছনে নিয়ে আমরা অগ্রসর হব। এজন্য বাধা-বিপত্তি আসুক, কিন্তু তাকে ভেঙ্গে চুরমার করে আমরা এগিয়ে যেতে পারব জনসাধারণের আস্থার ভিত্তিতে। তাই রাজ্যপালের ভাষণ সম্বন্ধে যে প্রস্তাব তাকে সমর্থন করে আমি শেষ করছি।

[6-30—6-40 p.m.]

**Shri Amarendra Mandal:**

মাননীয় স্পীকার মহোদয় গত চার দিন ধরে রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতা শুনে আসছি। অনেক উত্তেজনাময়। ভাষণ শুনলাম, ভাষণ শুনে মনে হচ্ছে যে আজকের দিনে সবলের চেয়ে বড় যে জিনিসের অভাব দেখা দিয়েছে তা হচ্ছে নিরাপত্তা। আজ সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। খবরের কাগজে প্রতিদিনই দেখা যাচ্ছে যে খুন, জখম, রাহাজানি, লুণ্ঠন ইত্যাদি হয়ে আসছে। তাই মাননীয় স্পীকার মহাশয়, আপনার কাছে অনুরোধ করব যে আপনি এই বিষয়ে [illegible] নিরাপত্তার অভাব সবত্র দেখা দিয়েছে। আমি যে অঞ্চল থেকে আসছি সেটা কোলিয়ারী অঞ্চল। এখানে আজ সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। এই কোলিয়ারীগুলি আজ বন্ধ হয়ে যাচ্ছে, যদি একটি কোলিয়ারী চলছে তাও আজ বন্ধের মুখে। আজকে সেখানে [illegible] সমস্যা ইত্যাদি নানা সমস্যা দিনের পর দিন তীব্র হয়ে উঠছে। সেই জন্য আমি অনুরোধ করবো মন্ত্রীমণ্ডলীর কাছে যে আপনারা একটি তদন্ত কমিটি করুন। বেকার সমস্যা রোধ করা যায় কিনা তা দেখুন। আমি মুখ্যমন্ত্রী [illegible] গত ১৭।২। [illegible] আমি বলব যে আমার অঞ্চলে সেচের কোন ব্যবস্থা হয়নি বা আসানসোল এলাকার চাষীবাদের [illegible] কোন বন্দোবস্ত আজও করা হয়নি। আমি স্পীকার মহাশয়ের মাধ্যমে অনুরোধ করব যে ওই কয়লাখনি অঞ্চলে প্রচুর জলসম্পদ রয়েছে সেই জলসম্পদকে যাতে কাজে লাগান যায় তার ব্যবস্থা করুন। এই জলসম্পদকে কাজে লাগাতে পারলে অজয়, দামোদর প্রভৃতি যে সমস্ত নদী রয়েছে সেখান থেকে যদি পাম্পিং সেট বসে ওভারহেড লাইন [illegible] দিতে পারে তাহলে আমার মনে হয় যে পশ্চিম বাংলার [illegible] ইন্ডাস্ট্রিয়াল বেল্ট আসানসোল মহকুমা সেখানে যে খাদ্যের দুরবস্থা রয়েছে তা পূরণ হতে পারে। আমি আর দু একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। [illegible] ভীষণ [illegible] আছে, [illegible] ইত্যাদি সব [illegible] গিয়েছিল সেখানে যাতে পানীয় জলের ব্যবস্থা করা যায় অর্থাৎ কিনা ঐ অঞ্চলে [illegible] ইত্যাদি খনন করে জলের ব্যবস্থা করা যায় কিনা সে বিষয়ে দৃষ্টি দেবার জন্য আমি মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েকদিন ধরে শুনে আসছি যে সমস্ত কিছুই হচ্ছে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আন্দোলন তাই আমার মনে হয় যে সামনে ১৯৭২ সালে পার্লামেন্টের ইলেকশন আসছে তারই প্রস্তুতি হিসাবে এ সব বলা হচ্ছে। এই কথা বলে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**Shri Harekrishna Konar:**

মাননীয় স্পীকার মহাশয়, যারা দীর্ঘদিন ধরে ভারতবর্ষের দেশী, বিদেশী কোটিপতি এবং জমিদারদের সেবক মন্ত্রীত্ব চালাতে অভ্যস্ত এবং যারা গত নির্বাচনের আগেও ২৮০টা সিট পাবার স্বপ্ন দেখেছিলেন তাদের যে বাংলাদেশের মানুষ কেটে সাইজ মাফিক করে দিয়েছেন তাতে স্বভাবতই তাদের ভারসাম্য একটু নষ্ট হতে বাধ্য। সেই ভারসাম্য নষ্ট হবার জন্য অনেক বক্তব্য তারা রেখেছেন তার জবাব দেবার খুব বেশী প্রয়োজন আছে বলে আমি মনে করি না। অনেক গুলি গুরুত্বপূর্ণ বিষয়ের জবাব আমাদের মাননীয় শ্রী লাহিড়ী মহাশয় দিয়েছেন। আমি যে কথার উপর জোর দিতে চাই তা হল এই যে বাংলাদেশের মানুষ এদের চক্রান্তের বিরুদ্ধে সংগ্রাম করে গণতন্ত্র রক্ষার সংগ্রামকে এগিয়ে নিয়ে গেছেন এবং সেই সংগ্রামে বাংলাদেশের গ্রামের কৃষকরা অত্যন্ত যোগ্য ভূমিকা পালন করেছে। স্যার, যদি আমরা গ্রামের দিকে তাকিয়ে দেখি তাহলে দেখবো যে বীরভূম, বর্ধমান, পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর এবং ২৪-পরগণার প্রায় গ্রামাঞ্চল হতে কংগ্রেস মুছে গিয়েছে। এটা কেমন করে সম্ভব হল? এর আগে যুক্তফ্রন্ট সরকারের আমলে এই গ্রামের মানুষকে কি যুক্তফ্রন্ট সরকার এমন কিছু দিতে পেরেছিল-- যুক্তফ্রন্ট সরকারের আমলে কি সরকার গরিবের চোখের জল মুছিয়ে দিতে পেরেছিল, তাদের বুকের ব্যথা কি কমিয়ে দিতে পেরেছিল? না, পারেনি তো। ১৯৬৭ সালে দিল্লীর গভর্নমেন্টের চক্রান্তে এবং জোতদারদের চক্রান্তে যখন বাংলাদেশে চরম খাদ্যসংকট দেখা দিয়েছিল এবং সেই সংকটের বলি হয়েছিল প্রধানতঃ গ্রামের খেটে খাওয়া গরিব মানুষ তখন তাদের তো

বাঁচাতে পারে নি যুক্তফ্রন্ট সরকার। তাই আমরা দেখেছিলাম কংগ্রেস নেতারা এই ভরসাই করেছিলেন যে তিন টাকা কিলো চালের গল্প করে এবং মধ্যবিত্তদের জমি কাড়ার মিথ্যা নীতির কথা প্রচার করে গ্রামাঞ্চলে ভোট পেতে পারবেন। কিন্তু মাননীয় স্পীকার মহাশয়, এটা বোঝার প্রয়োজন আছে যে গ্রামের সেই খেটে খাওয়া গরীব মানুষ তারা নতুন চেতনায় উদ্বুদ্ধ হয়েছে এবং সেই চেতনারই বহিঃপ্রকাশ হয়েছে গত নির্বাচনের মাধ্যমে। এটা সম্ভব হল কি করে? এটা এই কারণে সম্ভব হয়েছিল যে যুক্তফ্রণ্ট সরকার আর কিছু পারুক বা না পারুক ঐ জোতদার জমিদাররা যে সমস্ত জমি বে-নামি করেছিল তা কাড়ার চেষ্টা করে, সরকারের হাতে যেটুকু খাস জমি আছে তা বিলি করার চেষ্টা করে—খুব বেশী নয়, অল্প জমি, এবং তা করার ভেতর দিয়ে গ্রামের গরিব খেটে খাওয়া জমিহীন কৃষক তাদের উপর যে যুগ যুগ ধরে অত্যাচার চলেছে সেই অত্যাচারের তিক্ত স্মৃতিগুলো জাগিয়ে তুলতে পেরেছে। যে ২ লক্ষ ৩২ হাজার একর জমি আমরা বিলি করতে পেরেছি অল্প সময়ের মধ্যে সে জমি এমন কিছু নয়। বাংলাদেশের দেড় কোটি গরিব কৃষকদের পক্ষে আড়াই লক্ষ একর জমি সমুদ্রে পাদ্যার্ঘ ছাড়া আর কিছুই নয়, এতে জমির সমস্যার সমাধান হয় না। কিন্তু ঐ অল্প জমি গ্রামের গরিব কৃষকদের জমির ক্ষুধাকে জাগিয়ে তুলেছিল এবং তার চোখে এক সংগ্রামের আগুন জাগিয়ে দিয়েছিল, যে আগুন বাংলাদেশের গ্রামাঞ্চলে কংগ্রেসকে পুড়িয়ে ছারখার করে দিয়েছে। বাংলাদেশের মানুষ যুক্তফ্রন্ট-কে যে ক্ষমতা দিয়েছে সঙ্গে সঙ্গে তার উপরে এই দায়িত্বও অর্পণ করেছে যে বাংলাদেশের জমির প্রশ্নকে এগিয়ে নিয়ে যেতে হবে। স্যার, এই প্রসঙ্গে আমি এই কথাই বলতে চাই যে আমরা জানি আমাদের কোন মোহ নেই, আমরা গ্রামের কৃষকদের স্পষ্ট বলেছি যে বর্তমান সামাজিক, রাজনৈতিক পটভূমিকায় এবং বর্তমান সংবিধানের গন্ডির মধ্যে সত্যিকারের ভূমি সংস্কার যে ভূমি সংস্কার সত্যিকারের জমির সমস্যার সমাধান করতে পারে, যা গরিব কৃষকদের সত্যই জমি দিতে পারে, যা জমিদার ও মহাজনদের লুন্ঠনকে সম্পূর্ণভাবে অপসারণ করতে পারে তা এই কাঠামোর মধ্যে সম্ভব নয়। কিন্তু এই কাঠামোর মধ্যে যেটুকু অগ্রগতি করা সম্ভব তার ভেতর দিয়ে জমির সমস্যার মৌলিক সমাধান হবে না বটে কিন্তু তার ভেতর দিয়ে গ্রামের গরিব কৃষকরা জেগে উঠবে এবং সেই শক্তি গোটা ভারতবর্ষে আমূল পরিবর্তন আনতে পারবে এবং তার জন্য যে বৃহত্তর সংগ্রামে একটা কঠিন সংগ্রামীর ভূমিকা পালন করতে পারবে।

(গন্ডগোল)

স্যার, আমাদের দেশে একটা কথা আছে সেটা হল, এক কাণ কাটা গ্রামের একপাশ দিয়ে যায়, আর দু-কাণ কাটা বেহায়ার দল গ্রামের রাস্তার মাঝখান দিয়ে যায়। আমি আশা করবো ডঃ নলিনাক্ষ্য সান্ন্যাল ২ কান কাটা বেহায়ার মত এখানে বেশী বাহাদুরী করবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথাটা বলতে চাই যে আমি দেখেছি জমিদারী উচ্ছেদ আইন এবং ভূমি সংস্কার আইন যখন করা হয়েছিল তখন তার যে উদ্দেশ্য ঘোষণা করা হয়েছিল তা হল মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথাটা বলতে চাই যে আমি দেখেছি জমিদারী উচ্ছেদ আইন এবং ভূমি সংস্কার আইন যখন করা হয়েছিল তখন তার যে উদ্দেশ্য ঘোষণা করা হয়েছিল তা হল এই যে জমির কেন্দ্রীভূত অবস্থাকে ভাংগতে হবে, জমি বিলি করতে হবে, বর্গাদারকে রক্ষা করার ব্যবস্থা করা হবে। কিন্তু আমরা দেখেছি আইন পাশ করার পর থেকে অনেক বছর চলে গিয়েছে এই উদ্দেশ্যকে কার্যত সম্পূর্ণভাবে ব্যর্থ করা হয়েছিল, কেন ব্যর্থ করা হয়েছিল, আইনের ত্রুটি বিচ্যুতি নিশ্চয়ই ছিল, কিন্তু তার চেয়েও বড় কথা ছিল কংগ্রেস পার্টি গোটা শাসন ব্যবস্থাকে, যন্ত্রকে ব্যবহার করেছিল জমিদারী উচ্ছেদ আইনকে ফাঁকি দেবার জন্য। তাই দেখেছি শাসন-যন্ত্রের সাহায্য নিয়ে জমিদাররা লক্ষ লক্ষ বিঘা জমি চুরি করেছে এবং যেটুকু জমি চুরি করতে পারেনি তা গভর্ণমেণ্টের হাতে ছিল। কংগ্রেসী আমলে সেই জমি গরীব চাষীদের মধ্যে বিলি করা হয়নি। গত যুক্তফ্রণ্টের আমলে মাত্র ৯ মাসের মধ্যে আমাদের অভিজ্ঞতা ছিল অল্প, সেই অল্প সময়ের মধ্যে মাত্র দু-লক্ষ ৩২ হাজার একর জমি বিলি করা গিয়েছে। আমি একথা দাবী করি না যে সমস্ত জমিগুলি একেবারে সঠিক লোক পেয়েছে কারণ এই যন্ত্র দিয়ে সেটা করা

যায় না। কিন্তু একথা বলা যায় যে শতকরা ৮০ থেকে ৯০ ভাগ সঠিক লোককে এই জমি বিলি করা হয়েছে। এটাত প্রমাণ হয়ে গিয়েছে যে কত জমি বেনামী হয়ে ছিল। আমরা তখন আমাদের শাসনযন্ত্রে যত ত্রুটি-বিচ্যুতি ছিল, সীমাবদ্ধ যে অফিসার আছে, যে কর্মচারী আছে ২০ বছর ধরে একভাবে জমিদারদের সেবার কাজে যাদের লাগান হয়েছিল তাদের অভ্যাস খারাপ হয়ে গিয়েছিল, আমরা তাদের নূতনভাবে কাজে লাগাবার চেষ্টা করেছিলাম এবং উপর থেকে গভর্নমেন্টের অর্ডার আর তলা থেকে জনগণের সংগঠিত চাপ এই দুই চাপের মাঝখানে রেখে এদের আমরা সঠিকভাবে চালাবার চেষ্টা করেছিলাম। এর ফলে আমরা দেখেছি যে বেনামী জমি উদ্ধারের কাজ সুরু হয়ে গিয়েছিল। তার পরেই আমরা দেখেছি চিৎকার আরম্ভ হয়ে গেল গ্রামে গ্রামে অত্যাচার হচ্ছে, জমিদারের জমি কাড়া হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আনন্দের সঙ্গে বলতে পারি যুক্তফ্রন্টের আমলে যে আদেশ দেওয়া হয়েছিল যে ব্যবস্থা করা হয়েছিল সেই ব্যবস্থা চালু হবার ফলে গত দেড় বছরের মধ্যে ১ লক্ষ ৫৩ হাজার একর বেনামী জমি উদ্ধার করা হয়েছে। কাদের কাছ থেকে জানেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়? তার মধ্যে পাবেন, ২৪-পরগনা জেলার নস্করদের পাবেন, বীরভূমের বৈদ্যনাথ ব্যানার্জীদের মত লোক পাবেন, আর মুর্শিদাবাদের নবাব কাজেম আলী মির্জার নাম পাবেন এবং আপনারা যদি চান তাহলে পরে আমরা লিস্ট দিয়ে দেবো তাতে দেখবেন রথি-মহারথি তাদের কাছ থেকে জমিগুলি পাওয়া গিয়েছে। কিন্তু আমি এই কথা বলতে চাই ১০।১২ বছর ধরে জমিদারদের জমি চুরি করতে দেওয়া হয়েছে তা সত্ত্বেও যুক্তফ্রন্ট সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে যেটুকু কাজ সুরু করেছিল যদি দেড় বছরের মধ্যে দেড় লক্ষ একর বেনামী জমি ধরা হয়ে থাকে তাহলে বুঝুন কংগ্রেসের আমলে কত লক্ষ লক্ষ বিঘা জমি চুরি হয়েছে। এটা প্রমাণিত হয় যদি চেষ্টা করা যায় সঠিকভাবে যদি লাগা যায় তাহলে অনেক চোরাই জমি ধরা পড়বে। আমি তো আশ্চর্য হইনি যখন কংগ্রেসীরা গ্রামে গ্রামে পোস্টার দিতো যদি ক্ষেতে খামারে হামলা বন্ধ করতে চাও তাহলে কংগ্রেসকে ভোট দাও। অর্থাৎ যদি নস্কর আর ব্যানার্জীদের চোরাই জমিকে রক্ষা করতে চান, যদি তাদের গায়ে হাত দিতে না চান তাহলে কংগ্রেসকে ভোট দিন। কিন্তু মানুষ ভোট দিয়েছে তাদের সেই চোরাই জমিকে টেনে বের করবার জন্য। আমি শুধু এইটুকু বলতে পারি যে আইনের যথেষ্ট ত্রুটি-বিচ্যুতি আছে। গত ১২।১৬ বছর ধরে যে অভিজ্ঞতা হয়েছে তাতে যুক্তফ্রন্ট এইটুকু ঘোষণা করেছে যে এই আইন কানুনের একটা সামগ্রিক সংশোধনের ব্যবস্থা আমরা করবো যাতে ফাঁকি দিয়ে জমিদাররা ঐ মেয়েছেলেদের নামে ঐ কালী ঠাকুরের নামে, ঐ দেবতার নামে, নাতি ছেলেপুলেদের নামে, হাতি আর বাগান-বাড়ীর নামে লক্ষ লক্ষ বিঘা জমি চুরি করতে না পারে।

তাই যুক্তফ্রন্ট গভর্ণমেণ্ট এমন আইন নিয়ে আসবে যাতে এই ফাঁকগুলি বন্ধ করে ঐ জমিগুলিকে টেনে বের করতে পারা যায়, এইটুকু আমি গভর্ণমেণ্টের তরফ থেকে দায়িত্ব নিয়ে ঘোষণা করতে পারি। আমি জানি এই আইন তৈরী করা দুদিনে হবে না, অনেক আলোচনা করবার প্রয়োজন আছে, একটু সময় লাগবে। আমি একথা বলবো না যে তিন মাসের মধ্যে এই আইন এনে ফেলবো কিন্তু এই প্রতিশ্রুতি আমি আপনাদের কাছে ঘোষণা করছি যে এক বছরের মধ্যে আমরা এই আইন এখানে নিয়ে আসবো এবং তখন দেখবেন কংগ্রেসী বন্ধুরা কি ভূমিকা গ্রহণ করেন, এই আইন করার ব্যাপারে চোরাই মালিকের পক্ষে, না বিপক্ষে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা করতে দেরী হবে। তাই আমরা বসে থাকতে পারিনা, ইতিমধ্যে আমাদের এই বর্তমান আইনে ত্রুটি-বিচ্যুতি থাকা সত্ত্বেও একে আমরা পরিপূর্ণভাবে কাজে লাগাবো, আমাদের গভর্ণমেণ্ট মেশিনারিকে আমরা ঠিকমত কাজে লাগাতে চেষ্টা করবো। আমরা জানি শুধু অফিসার দিয়ে, শুধু কর্মচারীদের দিয়ে একাজ হবে না, তাই আমরা গ্রামের সংগঠিত কৃষকের সহযোগিতা চেয়েছি এবং তাদের সহযোগিতা আমরা পাবো। আমরা এই সিদ্ধান্ত করেছি যে আমাদের হাতে যে জমি আছে আমরা সঠিকভাবে সেই জমি বিলির চেষ্টা করবো। ওঁদের আমলে করেছিল কি, খাস জমিগুলি বিলি করবার জন্য কমিটি করেছিলেন অঞ্চল প্রধানদের নিয়ে আরো উপরতলার যারা জমিদারদের স্বার্থের সঙ্গে জড়িত তাদের নিয়ে। যুক্তফ্রন্ট গভর্ণমেণ্ট এসে প্রথমেই নির্দেশ দিলেন যে ঐ সব জমিদারদের দালাল কমিটিকে আমরা বাতিল ঘোষণা করে দিলাম এবং আমাদের অফিসারদের আমরা নির্দেশ দিয়েছি গ্রামে গ্রামে পঞ্চায়েতের মেম্বার এবং অধ্যক্ষ এবং গ্রামের কৃষকের সংগঠিত আন্দোলনের যারা প্রতিনিধি তাদের সঙ্গে

পরামর্শ করে এই জমি বিলি করতে হবে। যে-কোন রাজনৈতিক পার্টি যদি প্রস্তাব দেয় তাকেও আমরা বিবেচনার মধ্যে নিয়ে আসবো, এইভাবে আমরা জমি বিলি করবো। আমরা বেনামী জমিগুলি ধরবার জন্য আপ্রাণ চেষ্টা করবো এবং আমরা দেখেছি যে বেনামী জমি ধরা হল অথচ ওদের আমলে, ধরমবীরের আমলে সেই জমির পজেশন নেওয়া হল না। ২৪-পরগনা জেলায় বেশী জমি চুরি হয়েছে, সেখানে ৪৬ হাজার একর বেনামী জমি ধরা পড়েছে কিন্তু জেনে রেখেদিন মাত্র ৭ হাজার একরের বেশী জমির পজেশন নেওয়া হয়নি, ধরমবীর তাঁর অফিসারদের দখল নিতে বারণ করে দিয়েছিলেন যার ফলে জমিদারদের সুযোগ দেওয়া হয়েছিল সেই জমি-গুলিকে মেরে খাবার এবং একতরফা কোর্ট কাছারীর আশ্রয় গ্রহণ করে গভর্নমেন্টের সেই প্রচেষ্টাকে বানচাল করাই ছিল তাঁদের উদ্দেশ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এমনও আমরা দেখেছি, দুঃখ লাগে, ব্যথা লাগে, কোর্টে মামলা হয়েছে, গভর্ণমেণ্টের মামলাকে ঠিকমত তাম্বির করা হয়নি, মামলা চালানর কোন ব্যবস্থা করা হয়নি, সময় মত এ্যাপিল করা হয়নি, ভাল উকীল দেওয়া হয়নি, ভালভাবে কাজ চালান হয়নি। সেজন্য, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা ঠিক করেছি এই সমস্ত বিষয়গুলিকে আমরা বদলাব, প্রয়োজন হলে উকীল বদলাবো, আইন-কানুন যাতে ঠিক মত চালান যায় সেই ব্যবস্থা করা হবে এবং সঙ্গে সঙ্গে দখল নিয়ে আমরা জমির বিলি-ব্যবস্থা করবো। স্যার, আমরা ইতিমধ্যেই শুনতে পাচ্ছি গ্রামে উচ্ছেদের একটা হিড়িক দেখা দিয়েছে, আমরা আমাদের অফিসারদের নির্দেশ দিয়েছি যে তোমাদের সতর্ক থাকতে হবে, আমাদের গভর্ণমেণ্টের নীতি হল যে জোতদার বর্গাদারদের ঝগড়ায় বর্গাদার হল গরীব পক্ষ তোমরা সর্বশক্তি দিয়ে বর্গাদারের পাশে দাঁড়াবে এবং আমরা আমাদের অফিসারদের অর্ডার দিয়েছি প্রয়োজন হলে ক্রিমিন্যাল প্রসিডিয়োর কোড ব্যবহার করে যারা অন্যায় করে, বেআইনী করে ঐ বর্গাদারদের তাড়াবার চেষ্টা করবে তাদের বিরুদ্ধে তোমরা শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করবে। এখানে অনেকেই বক্তৃতা দিয়েছেন, খুব কুম্ভীরাশ্রু বিসর্জন করেছেন যে বন্যাপীড়িত জায়গায় খাজনা ছাড়ের কি হবে। এটা কংগ্রেসীদের মুখে সাজে না, ওঁদের আমলে বন্যা হয়েছিল ১৯৬৭ সালে, সেই বন্যায় খাজনা ছাড়ার সিদ্ধান্ত ঐ যুক্তফ্রণ্ট সরকার ঘোষণা করেছিলেন আর এবারে ধরমবীরের আমলে বন্যা হল, আমাদের গভর্ণমেণ্ট আসার পর প্রথম ক্যাবিনেটের মিটিং-এ সিদ্ধান্ত নিয়ে ঘোষণা করে দেওয়া হয়েছে যে, এই সব জায়গায় নির্দেশ পাঠিয়ে দেওয়া হয়েছে যে যেখানে ৬০ ভাগ ফসল হয়েছে এমন কি সেই সব জায়গায় পর্যন্ত খাজনা আদায় আমরা বন্ধ করে দিয়েছি লোন আদায় বন্ধ করে দিয়েছি এবং বলে দিয়েছি খাজনাটা ছাড় দেওয়ার প্রশ্ন আমরা পরে বিবেচনা করে সিদ্ধান্ত গ্রহণ করবো। এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই অন্যান্য জায়গায় খাজনা, লোন আদায় হবে, যারা গরীব মানুষ স্বল্প লোন নিয়েছে তাদের কথা আমরা বিবেচনা করবো বলে দিয়েছি। কিন্তু আমরা লক্ষ্য করেছি যারা বড় বড় জমিদার, হাজার দু-হাজার টাকা যাদের বাকী আছে, যারা কো-অপারেটিভ লোন নিয়ে সুদের কারবার করছে যার বেশীর ভাগ আমি খোঁজ নিয়ে দেখেছি কংগ্রেসী দলভুক্ত তারা পর্যন্ত খাজনা দেওয়া বন্ধ করেছেন। আমি আদেশ দিয়েছি আমাদের সরকারী অফিসারদের ওদের বিরুদ্ধে সার্টিফিকেট করবে। যার বন্দুকের লাইসেন্স আছে প্রয়োজন হলে লাইসেন্স কেড়ে নেওয়ার চেষ্টা করবো। আমি আশা করব কংগ্রেস সেই কাজে আমাদের সর্বতোভাবে সাহায্য করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বাস্তুভিটা সম্বন্ধে একটি কথা বলবো। স্যার, আপনি জানেন গ্রামে গরীবদের বাস্তুভিটার অধিকার দেওয়ার জন্য আমরা একটা আইন করেছিলাম তখন দিল্লীর গভর্নমেণ্ট তাকে আটকে দিয়েছিলেন পরে যখন দিল্লীর অনুমতি পাওয়া গিয়েছিল তখন ওঁদের গভর্ণমেণ্ট এই বাস্তুভিটা আইনকে বাতিল করে দিলেন। আমাদের ক্যাবিনেট সিদ্ধান্ত গ্রহণ করেছেন যদি এই সেশনে না পারি তাহলে আগামী সেশনে গ্রামের গরীব মানুষকে বাস্তুভিটা অধিকার দেওয়ার আইন আমরা নিয়ে আসবো এবং আমরা তা গ্রহণ করবো।

[6-50—7 p.m.]

মাননীয় স্পীকার মহাশয় এই সেসনেই আমরা আলোচনা করব, ঠিকা প্রজাদের উচ্ছেদ বন্ধ করবার বিধান বাড়িয়ে দেব। আমি জানি ঠিকা প্রজাদের অধিকার দিতে হবে এবং ঠিকা প্রজাদের নীচে যারা ভাড়াটে আছে তাদের উপর যাতে জুলুম না হয় সেটা বিবেচনা করে আগামী আইনসভায়

যাতে একটা পরিপূর্ণ আইন আনতে পারি তার চেষ্টা করব। আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব এবং সেটা হচ্ছে এই কাজ যদি করতে হয় তাহলে শুধুমাত্র অফিসার এবং কর্মচারীদের সাহায্য পেলেই হবে না, গ্রামের খেটে খাওয়া মানুষ, সাধারণ কৃষক সংগঠিত আকারে যদি আমাদের পাশে এসে না দাঁড়ায়, আমাদের সাহায্য না করে তাহলে এই কাজ আমরা করতে পারব না। সেই জন্যই আমরা বারে বারে মানুষকে আহ্বান করব, মানুষকে উৎসাহিত করে তুলব, তাদের সাহায্য এবং সহযোগিতা নেব এবং তাদের সেই সাহায্য এবং সহযোগিতা নিয়ে জোতদারদের চক্রান্ত, জমিদারদের চক্রান্ত এবং তাদের পৃষ্ঠপোষক কংগ্রেসের চক্রান্ত বিধ্বস্ত করতে পারব। এই আশা প্রকাশ করে রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করছি।

**Shri Jyotibhusan Bhattacharyya:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটিমাত্র বিষয় সম্পর্কে আমাকে এই সভার কয়েক মিনিট সময় নিতে হচ্ছে। রাজ্যপালের ভাষণ সম্পর্কে বিতর্কের সময় বিরোধী পক্ষের কোন কোন সদস্য একটি ব্যাপারে কিছু মন্তব্য রেখেছেন, কিছু বক্তব্য রেখেছেন যার জবাব দেওয়া প্রয়োজন। এটা রাজ্যপালের ভাষণের অন্তর্গত নয় এবং সেই হিসেবে অবান্তর মনে করা যেতে পারে। কিন্তু যেহেতু বিরোধী পক্ষের দায়িত্বশীল সদস্যেরা কিছু কিছু উক্তি করেছেন সেহেতু ব্যাপারটা বোধহয় পরিস্কার করে আপনার মাধ্যমে সভার কাছে নিবেদন করা আমার দায়িত্ব। গত ১৪ই মার্চ কলেজ স্কোয়ারে শ্রীকৃষ্ণ রায় যাকে আমি শহিদ বলেই মনে করি তার মৃত্যুতে শোক জানাবার জন্য যে সমাবেশ হয়েছিল সেখানে আমি কিছু বলেছিলাম। সেই বক্তৃতার সমস্ত অংশ নয়, অংশ বিশেষমাত্র যাকে আমি কিছুটা বিকৃত বলে মনে করি সেটি একটি সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। সেই বিশেষ সংবাদপত্রের বিশেষ উদ্ধৃতি বিরোধীপক্ষের কোন কোন সদস্যকে উদ্বিগ্ন এবং আতঙ্কিত করে তুলেছে। স্টেটসম্যানে বলা হয়েছে, আমি নাকি বলেছিলাম,

**If need be the U.F. will place rifles at the hands of responsible students to** crust the Naxalities.

এরকম কোন উক্তি আমি করিনি। প্রথম কথা হচ্ছে আমি বাংলা ভাষায় বলেছিলাম। আমার এটুকু কাণ্ডজ্ঞান আছে যে নকসালপন্থীদের চূর্ণ করবার জন্য কারুর হাতে বন্দুক, রাইফেল তুলে দেবার প্রয়োজন নেই, তারা নিজেরাই চূর্ণ-বিচূর্ণ হচ্ছে। এই প্রসঙ্গে সব কথাই আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য বলছি। এই প্রসঙ্গে অবশ্য আমি উল্লেখ করেছিলাম যে, পৃথিবীর অনেকখানি জায়গা জুড়ে এবং আমাদের দেশে বিদেশী সাম্রাজ্যবাদীদের বিভিন্ন চক্রান্ত চলছে এবং সেই চক্রান্তের সঙ্গে আমাদের দেশের বিভিন্ন প্রতিক্রিয়াশীলগোষ্ঠি বিভিন্ন সংযোগ সংগঠনের মাধ্যমে সক্রীয়ভাবে কাজ করছে। এরকম পরিস্থিতি অবশ্যই উদ্ভব হতে পারে এবং পৃথিবীর ইতিহাসে দেখা গেছে বিভিন্ন দেশে কোন কোন সময় এরকম পরিস্থিতির উদ্ভব হয় যে, কোন সংগঠিত সরকার শুধুমাত্র তার নিজের বিশেষ শিক্ষিত পৃথক করে রাখা পুলিশ বাহিনী বা ফৌজের উপর একান্তভাবে নির্ভর করে দেশরক্ষা করতে পারে না,

আমি অধ্যক্ষ মহাশয়, একথাই বলেছিলাম যে প্রয়োজন হলে এটা সরকারই করবে এবং সেটা আইন অনুসারেই করবে, বে-আইনীভাবে কিছু করা হবে না, এবং এটা প্রকাশ্যে করা হবে সিদ্ধান্ত নিয়ে, বিচার করে, যদি প্রয়োজন উপস্থিত হয় তাহলে এটা নিশ্চয়ই করা হবে, এবং সেটার প্রয়োজন হবে কিনা সেটা স্থির করবেন কংগ্রেস দল এবং তাঁদের বিভিন্ন প্রতিক্রিয়াশীল বন্ধুরা তাঁদের আচরণের দ্বারা। তাঁরা যদি দেশবাসীকে এটা বুঝাতে পারেন এর কোন প্রয়োজন হবে না, তাহলে আমরা নিশ্চয়ই আনন্দিত হব। গৃহযুদ্ধের উস্কানি দেওয়া হয়েছে বলে বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা গৃহযুদ্ধ কেউ চাইনা, গৃহযুদ্ধে আমাদের লাভ কিছু নাই, গৃহযুদ্ধে ক্ষতি হয়। গৃহযুদ্ধ হবে কিনা সে সিদ্ধান্ত করবেন এখানকার কংগ্রেস দল এবং তাদের এই দেশীয় এবং আন্তর্জাতিক বন্ধু বান্ধবরা। তাঁরাই এটা স্থির করবেন। তাঁরা যদি গৃহযুদ্ধ চান তাহলে গৃহযুদ্ধ হবে, সেটা তাঁরাই স্থির করবেন। কিন্তু আমাদের দিক থেকে একথা আমি বলতে পারি যে গৃহযুদ্ধ বা ঐ রকম ধরনের কোন রকম শক্তির সংগ্রাম আমরা কাম্য বলে মনে করি না। এটা তাঁদের দায়িত্ব, তাঁরা যদি এটা ঘটান তাহলে সম্পূর্ণ দায়িত্ব তাঁদেরই হবে।

আর একটা কথা এই যে জনসাধারণের হাতে বন্দুক তুলে দেবার কথায় এত আতঙ্কিত হলে তো চলবে না। ভুলে গেলে চলবে না ১৯৬৬ সালে বন্ধ আন্দোলনের সময় সংবাদপত্রে, অনেকগুলি সংবাদপত্র প্রকাশিত হয়েছিল যে গোপনে, প্রকাশ্যে নয়, কাদের বন্দুক দেওয়া হয়েছিল। এই অনুসন্ধান আমাদের করতে হবে। সেই আন্দোলনের সময় অনেকগুলি লাইসেন্স গোপনে যাদের নাম জানা নই, সেই সমস্ত লোকের হাতে তখনকার সরকার দিয়েছিলেন। এ সম্বন্ধে নিশ্চয়ই অনুসন্ধান করব। এবং এটা আইন অনুসারেই করা হবে এটা যেন তাঁরা জেনে রাখেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দেশের মানুষের অস্ত্র ধারণ করবার অধিকার, অস্ত্র বহন করবার অধিকার নাই। ইংরেজের যে আর্মস্ এ্যাক্ট ছিল সেটাই চালু আছে। আমি অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সদস্যের এটা বিবেচনা করতে বলি এই অসহায় অবস্থা কি আমাদের চিরকাল থাকবে? আমাদের এখানকার অসহায় জনসাধারণ কি একদিকে পড়ে থাকবে আর অস্ত্রধারণ করে দুষ্কৃতকারীরা তাদের উপর অত্যাচার করবে? এই অবস্থা তো চিরকাল চলতে পারে না। এটা বিবেচনার বিষয়।

universal arming of the people.

যেমন প্রয়োজন হয় তেমনি আইনের সংশোধনও প্রয়োজন আছে। পরিশেষে আমি আপনার মাধ্যমে বিরোধী পক্ষের সদস্যদের এই আশ্বাস দিতে পারি যে সরকার কোন রকম বে-আইনী কাজ কিছু করবে না।

[7—7-10 p.m.]

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

মাননীয় স্পীকার মহোদয়, আজকে তিনদিন ধরে আলোচনা হয়েছে, অবশ্য আমি সব সময় এখানে থাকতে পারিনি। আমি আর বেশীক্ষণ সময় নেব না, সংক্ষেপে দু-চার কথা বলব। আমাদের তরফ থেকে অনেক কথা বলা হয়েছে। বিরোধী দলের নেতা মাননীয় সদস্য শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় বলেছেন,

every political party has a right to exist

একথা অবশ্য স্বীকার্য, আমিও স্বীকার করি। কিন্তু আমি ভাবছি এত বড় একটা প্রতিষ্ঠান যার বিশ্বজোড়া নাম ছিল, যার একটা গৌরবময় ঐতিহ্য আছে, সেই পার্টির পরিষদীয় নেতা কি আজ ভয় পেয়ে গেলেন যে আজকে তার এক্‌জিস্টেন্স থাকবে কি থাকবে না, তাই এই রকম একটা কথা তুললেন? তিনি আবার বলেছেন, দেখবেন শীঘ্রই কংগ্রেসকে কিভাবে গড়ে তুলি। খুব ভাল কথা, করলে খুব আনন্দিত হব, অবশ্য আমি ফিরে যাব এটা মনে করবেন না। তবে সেটা হলে আমি আনন্দিত হব। কিন্তু ইংরেজীতে একটা কথা আছে,

Better late than never

কিন্তু আমার একটা আশংকা হচ্ছে সম্ভবতঃ

আর বোধ হয় হবে না। ইট ইজ টু লেট। আমি বলেছিলাম হেড অন দি কনস্টিটিউশন তাতে ওঁরা আপত্তি করেছেন যে এই শব্দ কেন ব্যবহার করা হোল। আমি কয়েকটি কেস দেখালে তাতে দেখতে পাবেন যে কিভাবে কনস্টিটিউ-সনকে বিকৃত করা হচ্ছে। কনস্টিটিউসনে ছিল আমাদের যে ইনকাম ট্যাক্স ছিল ইনকাম ট্যাক্স অব ১৯৫৯ এই আইন অনুসারে ট্যাক্স আদায় হোত তার ভেতর রাজ্যগুলি পেত। তাতে ওঁরা সংশোধন করে তার মধ্যে যেটা বড় আয় বড় বড় কোম্পানী থেকে যেটা আয় হোত সেটাকে বের করে নিয়ে বল্লেন যে এটা ইনকাম ট্যাক্স নয়, এটা করপোরেসন ট্যাক্স এটার ১৬ আনা ভারত সরকার পাবেন। এইভাবে রাজ্যগুলিকে বঞ্চিত করা হোল। আবার দেখুন এই ইনকাম ট্যাক্স যেটা রইলো যা থেকে রাজ্যগুলি ভাগ পেত, তারা আবার নূতন আইন করে একটু সংশোধন করে একটা সারচার্জ অন ইনকাম ট্যাক্স করে দিলেন সেই বললো না - সারচার্জ অন ইনকাম ট্যাক্স করলেন এটা নূতন জিনিস এটার সবটাই ভারত সরকারের থাকবে—রাজ্যসরকারের থাকবে না।

ফাইন্যান্স কমিশন একটা কনস্টিটিউটেড বডি—সেই বডি সুপারিশ করলেন এক্সাইজ ডিউটি রাজ্যগুলিতে ভাগ হবে। তখন তারা করলেন কি এক্স ইজ ডিউটির উপর একটা স্পেশ্যাল ডিউটি বসিয়ে দিলেন এবং সেই স্পেশ্যাল ডিউটি বসিয়ে দিয়ে বল্লেন এটা স্পেশ্যাল ডিউটি—অতএব এটা রাজ্য পাবে না—শুধু ভারত সরকার পাবে। সেকেন্ড ফাইন্যান্স কমিশন সুপারিশ করলেন যে বড় বড় দেনাগুলি যা আছে ভারত সরকার থেকে রাজ্যগুলির সেগুলি দীর্ঘ মেয়াদী করে দাও কতকগুলি ১৫ বছর, কতকগুলি ৩০ বছর। কিন্তু সেকেন্ড ফাইন্যান্স কমিশনের সুপারিশ ভারত সরকার গ্রহণ করলেন না। আরও তারা বল্লেন যে সুদের হার এতো করা উচিত নয়। সুদের হার কমিয়ে দাও—তা তারা স্বীকার করলেন না। এই রকম আরও অনেক ঘটনা দিতে পারি। এই জন্য বলছিলাম,

It is a fraud on the Constitution.

যাঁরা কনষ্টিটিউসন করেছিলেন তাঁরা কোন দিন ভাবেন নি যে সেসবগুলি ভারত সরকার এবং রাজ্যসরকার ভাগাভাগি করবে—সেগুলি রাজ্যকে বঞ্চিত করে ভারত সরকার একলা নেবার আইন করবেন এবং সংবিধানকে তাঁরা এই রকমভাবে ঘুরিয়ে পেঁচিয়ে করে দেবেন—এটা তাঁরা ভাবেন নি বলে মনে হয়। তাই আমি বলছিলাম যে,

They talk one way and act in another **way.**

তারা খুব দরদ দেখান যে রাজ্যসরকারকে সাহায্য করবেন এবং আমাদের সংবিধানের জয়গান করেন—তাহলে তাঁরা ঘুরিয়ে পেঁচিয়ে এই রকম করে দাঁড় করাতেন না। তাই লোকে বুঝেছে যেটা এ্যাব্রাহাম লিংকনের বাণী তা বলতে পারি,

You can fool some people for some time but not **all people for all time**

এটা প্রমাণ হয়ে গেল এবারের নির্বাচনে যে আর জনসাধারণ বিফুল্ড হোল না। আমাদের মাননীয় সদস্য বিরোধী দলের নেতা তিনি বলেছেন যে আমি যে বাক্যটা বলেছি সেটা হুবহু এর আগে অন্যান্য ফাইন্যান্স মিনিস্টার শ্রদ্ধেয় বিধানচন্দ্র রায়, এবং অন্যান্যরা বলে গেছেন। অতএব

**it** is old **wine** in **a new** bottle

আমি বলি ছিপিটা খুলে একটু গন্ধ শুঁকুন,

**It is new wine.**

কিন্তু এই সব জিনিস তাঁরা বল্লে কি হবে—তাঁরা কি কোনদিন ভারত সরকারের সঙ্গে জোরজার করেছে যেটা আমরা চেয়েছি। আমরা বলেছি কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোন সংঘর্ষ করতে চাই না। আমরা একসঙ্গে মিলে-মিশে সব কিছু করতে চাই; কিন্তু তাই বলে কেন্দ্র আমাদের যদি পঙ্গু করে দিতে চান তাহলে কিন্তু আমরা মাথাচাড়া দেবো বৈ কি। এই মাথাচাড়া কংগ্রেস নিয়ন্ত্রিত শাসনে তো তাঁরা দেন নি—এজন্য এটা নিউ ওয়াইন।

ও'রা হিসাব দেখিয়েছেন যে ১৯৪৭ সালে বাংলা সরকারের কি আয় ছিল, কি ব্যয় ছিল, বেড়ে বেড়ে কি হয়েছে, কত বেড়েছে, কত উন্নতি করেছেন। টাকা বেশী খরচ করলেই বেশী উন্নতি হল? অবশ্য আমি কোনদিন বলিনি যে আমাদের দেশে কোন উন্নতি হয়নি কিন্তু আমি এই ঘরে আর একবার বলে গেছি যে কি ধরে এগুলেন—পঞ্চবার্ষিকী পরিকল্পনার উদ্দেশ্য এবং লক্ষ্য কি ছিল—গণতান্ত্রিক সমাজবাদের বিকাশ করবো পরিকল্পনার ভেতর দিয়ে। আজ সেই বিকাশ হয়েছে কিনা জনগণ তার রায় দিয়েছে। তাছাড়া ভারত সরকার যে মহলনবীশ কমিটি নিয়োগ করেছিলেন যে ভারতের এই যে জাতীয় আয় এটা কার পকেটে যাচ্ছে খোঁজ নাও, সেই রিপোর্ট কি তাঁরা খুলে দেখেননি—তাতে বলেছেন যে আমাদের জাতীয় আয়ের ১২ আনা চলে যায় মাত্র ৭৫টি ধনী পরিবারের কাছে—তাতে কি তাঁরা একথা বলেননি যে আমাদের দেশে ধনী আরো ধনী হয়েছে, গরীব আরো গরীব হয়েছে। কাজেই তাঁদের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গীর তফাৎ আছে। তাই বলছি,

**it is a new wine.**

ওল্ড ওয়াইন নয়। তিনি এবং শ্রীতরুণকান্তি ঘোষ এবং আমি ছিলাম না, শুনেছি শ্রীমতী আভা মাইতি ও বলেছেন যে আমরা সহযোগিতা করব। কৃষি, শিল্প,

বাণিজ্যের উন্নতিতে আমরা সমর্থন করব এবং আপনাদের অর্থনৈতিক অভাব মেটাবার জন্য আমরা সহযোগিতা করব। তা যদি করেন তাহলে আসুন না আমরা এই হাউস এবং কাউন্সিল দু জায়গা থেকে সর্বসম্মতিক্রমে প্রস্তাব পাশ করে ভারত সরকারের কাছে পাঠাই যে আমাদের আর্থিক সাহায্য বাড়াতে হবে, এই সব জিনিষগুলি বিচার করে দিতে হবে। আমাদের যা ন্যায্য পাওনা তা আমাদের দিতে হবে। তা যদি রাজি না হন তাহলে আমরা আর একবার সবাই মিলে প্রস্তাব করব যে তাহলে কনষ্টিটিউসনকে সংশোধন করতে হবে।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** আপনি একটা রেজলিউসন আমাদের কাছে পাঠিয়ে দিন না।

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** তা যদি বলেন তাহলে আমি আগাম তাঁদের ধন্যবাদ দিয়ে রাখাছ। আমি আর বেশী কিছু বলব না। আমি রাজ্যপালের ভাষণের উপর প্রস্তাবটা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**Mr. Speaker:** I now put all the amendments to the Motion of Thanks to vote.

The motion of Shri Iswar Chandra Tirkey and Dr. Zainal Abedin that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that no mention is made about the dreadful happenings in Nuxulbari and the failure of the then United Front Government to restore law and order in the area."

was then put and lost.

The motion of Dr. Zainal Abedin that the following be added at the end of the address in reply, viz.: –

"But regret that there is no mention of the recent cases of widespread disturbances, loot, arson and murder in Bongaon, Telinipara and Titagarh areas."

was then put and lost.

The motion of Shri Animesh Mukharjee that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that there is no reference to the reign of terror in West Bengal brought about by some of the political parties belonging to the United Front after the assumption of office of the United Front."

was then put and lost.

The motion of Shri Animesh Mukharjee that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that there is no reference to the lawlessness and disorder prevailing in almost all the districts in West Bengal after the installation of the United Front Government and the failure of the authorities and the police to either prevent large-scale assaults to and damage to properties of Congress workers, supporters and sympathisers as well as their families in spite of prior information or to take effective action to prevent such assaults and attacks."

was then put and lost.

The motion of Shri Lakshan Saren that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that a vague rumbling and destructive criticism has been made of the relationship of the Centre with the States without being specific on any particular point, with the sole intention of confusing and misleading the people and leading them on to lawlessness and anarchy in the State."

was then put and lost.

The motion of Shri Lakshan Saren that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that the speech is to commence a tirade against the Central Government and thereby bring in complete disorder and lawlessness in the State."

was then put and lost.

The motion of Shri Lakshan Saren that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that there is no mention of the proposal of imposing ceiling on urban income and urban properties."

was then put and lost.

The motion of Shri Subodh Chandra Maiti that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that there is no mention of the possibility of increasing the quota of rice to the extent of three kilograms per capita per week in Statutory Rationing areas and enhancement of the area of modified rationing in flood devastated districts."

was then put and lost.

The motion of Shri Subodh Chandra Maiti that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that there is no mention of any proposal for introduction of large-scale test relief measures in the flood affected areas where no other scope of employment exists."

was then put and lost.

The motion of Shri Jatindra Mohan Roy that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that there is no mention of any measure specific or otherwise that the new Government will take to deal with the acute problem of unemployment in the State."

was then put and lost.

The motion of Shri Jatindra Mohan Roy that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that the number of uneducated unemployed persons has not been even approximately mentioned and the number of educated unemployed persons as mentioned is far below the actual number of such unemployed persons."

was then put and lost.

The motion of Dr. Md. Fazle Haque that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that there is no reference to the lawlessness and disorder prevailing in various parts of West Bengal where Congress workers, supporters and sympathisers and their relations are being physically assaulted and are being subjected to intimidation and threat and their properties set on fire."

was then put and lost.

The motion of Dr. Md. Fazle Haque that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that there is no reference to the proposal to forthwith abolish the Legislative Council in West Bengal."

was then put and lost.

The motion of Dr. Md. Fazle Haque that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that no mention is made about appointment of a Judicial Commission of Enquiry to find out the causes of the disturbances in Chowringhee, Dhurumtolla and surrounding areas of Calcutta on January 31, 1969, and justification or otherwise of the police firing there."

was then put and lost.

The motion of Shri Siddhartha Shankar Ray that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that there is no proposal therein for the Inquiries Commission Act, 1952, to hold a thorough Judicial Enquiry into the unfortunate incident that took place in Calcutta on the 31st January, 1969, leading to police firing and the loss of 4 lives."

was then put and lost.

The motion of Shri Siddhartha Shankar Ray that the following be added at the end of the address in reply, viz. :—

"But regret that there is no mention in the speech of the Governor in increasing the quota of rice for ration card holders in the statutory rationing area."

was then put and lost.

The motion of Shri Rabin Mukherjee that—

"A respectful Address in reply be presented to the Governor as follows:—

'That we, the Members of the West Bengal Legislative Assembly, beg to offer our thanks to the Governor for the speech which he has been pleased to deliver to both Houses of the Legislature assembled together on the 6th March, 1969, though he has unlawfully omitted that part of the speech approved by the Council of Ministers contained in paragraphs 2 and 3 of the printed speech circulated to Members which referred to the unwarranted and unconstitutional dismissal of the United Front Ministry formed after the Fourth General Election'."

was then put and agreed to.

**Adjournment**

**The House was then adjourned at 7-10 p.m. till 1 p.m. on Wednesday, the 19th March, 1969 at the Assembly House, Calcutta.**

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Wednesday, the 19th March, 1969, at 1 p.m.

**Present**

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 21 Ministers, 2 Ministers of State and 229 Members.

## STARRED QUESTIONS

**(to which oral answers were given)**

[1—1-10 p.m.]

### Reclamation of Bilbasia and Telkar Beels

*7. (Admitted question No. *8.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার (১) বিলবসিয়া এবং (২) তেলকর বিল সংস্কারের যে পরিকল্পনা সরকার বিবেচনা করিতেছিলেন সে বিষয়ে এ পর্যন্ত কতদূর অগ্রসর হইয়াছেন, এবং

(খ) উক্ত বিল দুইটির সংস্কার করিলে কোন্‌টির দ্বারা কত হাজার একর জমি চাষযোগ্য হইবে বলিয়া আশা করা যায়?

**Shri Biswanath Mukherjee:**

(ক) বিলবসিয়া অঞ্চলের উন্নয়নের জন্য কোন পরিকল্পনা পৃথকভাবে বিবেচনা করা হইতেছে না। বিলবসিয়ার সমস্যা খুবই জটিল। এই বিলটি খুব নীচু বলিয়া অতি সাধারণ বন্যার সময়েও ইহা জলে প্লাবিত হইয়া যায়। এই বিলের জল নিষ্কাশন ও বন্যা নিরোধ সমস্যা সমগ্র কান্দী এলাকার জল নিষ্কাশন ও বন্যা নিরোধ সমস্যার সহিত জড়িত। কান্দী বন্যা নিরোধ প্রকল্প সম্পর্কিত মডেল পরীক্ষা শেষ হইবার পর এই প্রকল্পের চূড়ান্ত রূপ দেওয়া সম্ভব হইবে।

তেলকর বিল এবং পার্শ্ববর্তী এলাকার জল নিষ্কাশন সমস্যা সমাধানকল্পে প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহ করা হইয়াছে। সংগৃহীত তথ্যাদির উপর ভিত্তি করিয়া কোন গ্রহণযোগ্য সুষ্ঠু প্রকল্প প্রস্তুত করা সম্ভবপর কিনা তাহা বর্তমানে পরীক্ষা করা হইতেছে।

(খ) উক্ত (ক) প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্নের উত্তর বর্তমানে দেওয়া সম্ভব নহে।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** আপনি যে বলেছেন কান্দীর পরিকল্পনা না হওয়া পর্যন্ত হবে না। আমার প্রশ্ন এটা কত দিনের মধ্যে হবে বলে আশা করেন?

**শ্রীবিশ্বনাথ মুখোপাধ্যায়ঃ** যখন প্রশ্ন করলেন তখন একটা কথা বলি। এটা গেল টেকনিক্যাল দিকের কথা। সেটা হয়ত তাড়াতাড়ি করা যায়। কিন্তু আসল যে সমস্যা সেটা হল টাকা পয়সা এবং আপনাদের সকলের অবগতির জন্য এটা জানাচ্ছি আমাদের পশ্চিম বাংলায় অনেকগুলো বিল সংস্কার করা দরকার এবং অনেক জায়গায় সামান্য বৃষ্টিতে অসুবিধা হয়। এই ড্রেনেজ সমস্যা সম্পর্কে আমি আলোচনা করেছিলাম কেন্দ্রীয় সেচমন্ত্রীর সঙ্গে। আমি দেখছি তাঁরা এ বিষয়ে আমাদের কোন সাহায্য করতে পারছেন না। ফ্লাড কন্ট্রোলের জন্য অল্প টাকা এই সভা মঞ্জুর করেছেন এবং সেই সামান্য টাকায় ফ্লাড কন্ট্রোল কি করব, আর ড্রেনেজ কি করব আমি বুঝে উঠতে পারছি না। সুতরাং টেকনিক্যাল দিক থেকে তাড়াতাড়ি করে দিতে পারি। কিন্তু টাকার অভাবে কিছু করতে পারছি না, কবে করে উঠতে পারব তাও জানি না।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** এই প্রশ্নটা আমি কংগ্রেস যখন ছিল তখন অনেকবার করেছিলাম এবং একটা উত্তর পেয়েছিলাম একটা মডেল তৈয়ারী হয়েছে—এটা ঠিক কিনা এবং এটা যদি হয়ে থাকে তবে কেন্দ্রীয় সরকারকে চাপ দিয়ে আদায় করবার চেষ্টা করবেন কিনা?

**শ্রীবিশ্বনাথ মুখোপাধ্যায়ঃ** মডেল তৈয়ারী হয়েছে। কিন্তু আবার বলছি টাকা পয়সার কোন আশা দেখতে পারছি না এবং কোন আশা দিতে পারছি না।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি কান্দী মহকুমায় যে বন্যা হয়েছিল ১৯৫৬ সালে এবং তারপর যে কান্দী ফ্লাড এনকোয়ারী কমিটি তৈয়ারী হয়েছিল তাঁরা কান্দী এলাকায় গিয়েছিলেন। তাঁদের কিছু রেকমেন্ডেশন ছিল। তাঁদের সেই রেকমেন্ডেশনের ভিত্তিতে আজ পর্যন্ত ঐ এলাকায় কোন প্রকল্পের কাজ শুরু হয়েছে কি?

**শ্রীবিশ্বনাথ মুখোপাধ্যায়ঃ** আমি যতদূর জানি হয় নি। তবে আরও ভাল করে খোঁজ নিতে পারি।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে বিল বসিয়া ও তেলকর বিল জল নিষ্কাশনের পরিকল্পনা কাঁথি এবং মডেল সেটা পাকা করার পর তৈরী হবে। কাঁথির এই মডেলের পরীক্ষা কবে নাগাদ শেষ হবে সে সম্বন্ধে জবাব দেওয়া যাবে কি?

**শ্রীবিশ্বনাথ মুখোপাধ্যায়ঃ** কবে নাগাদ হবে বলতে পারব না। এরকম অ্যাসিওর করতে পারি খুব তাড়াতাড়ি হবে। কিন্তু লাভ কি হবে জানি না। অনেক স্কীমই পরীক্ষা করে তৈরী করা আছে যাতে হাত দেওয়া অসম্ভব। ৫০ লক্ষ টাকায় ফ্লাড প্রিভেনসান হয় না। ড্রেনেজ হয় না, কিছুই হয় না। ১ কোটি টাকা দিলে নর্মাল ফ্লাড প্রিভেনসানের কাজ হয়, অন্য কিছু হয় না। তা ছাড়া এবার যেরূপ ফ্লাড হয়ে গিয়েছে তাতে করে ৫০ লক্ষ টাকায় ফ্লাড প্রিভেনসান হবে, ড্রেনেজ হবে, বাংলাদেশের এতগুলি বেসিন—সব জায়গায় থেকে আমাকে ছিঁড়ে খাচ্ছে—আমি দিশেহারা হয়ে গেছি। আপনারা যদি উপায় বাতলাতে পারেন আমি নিশ্চয়ই করব।

**শ্রীসনৎকুমার রাহাঃ** তেলকার বিল সংস্কারের জন্য কোন পৃথক পরিকল্পনা স্থানীয় অধিবাসীরা দিয়েছেন কিনা? সেটা পৃথকভাবে বিলবসিয়া থেকে আলাদা মডেল পরীক্ষায় কোন সম্পর্ক নেই। এর সঙ্গে অল্প পয়সায় বেশী জমি সেচ হবার সম্ভাবনা এরূপ দরখাস্ত পেয়েছেন বা তথ্য সংগ্রহ করেছেন। আমি জানাই সেটা রূপদান করবার চেষ্টা করা হচ্ছে।

**শ্রীবিশ্বনাথ মুখোপাধ্যায়ঃ** কিভাবে বলতে পারব না। তবে অল্প পয়সায় কাজ বেশী হবে যেখানে সেখানে স্বভাবতই আকৃষ্ট হব।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে সমস্ত পরিকল্পনা করা হয়েছে সবই টাকার অভাবে বন্ধ হয়ে আছে। মন্ত্রিমহাশয় নিজে যখন সন্দিহান আমি তখন মন্ত্রি-মহাশয়কে জিজ্ঞাসা করছি যে, বিলবসিয়া তেলকার বিল এবং জুমকা নদী এটা এই যে প্রজেক্টটা এটা ফরাক্কা ব্যারেজ ইরিগেশনের মধ্যে দিয়ে দিলে এর টাকা পাওয়া যায় না?

**শ্রীবিশ্বনাথ মুখোপাধ্যায়ঃ** না।

## Farakka Project

***8.** (Admitted question No. *77.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফারাক্কা প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়;

(খ) এই প্রকল্পের কাজ সম্পন্ন হইলে পশ্চিমবঙ্গের সেচ ব্যবস্থার কীরূপে উন্নতি হইবে; এবং

(গ) রাজ্যের কোন্ কোন্ জেলায় এই প্রকল্পের সাহায্যে সেচ ব্যবস্থা বিস্তৃত হইবে?

**শ্রীবিশ্বনাথ মুখার্জীঃ** (ক) এই প্রকল্পের কাজ মোটামুটিভাবে ১৯৭১ সালে শেষ হইবে, আশা করা যায়।

(খ) এই প্রকল্পে সেচ ব্যবস্থার প্রস্তাব নাই।

(গ) এই প্রশ্ন উঠে না।

**শ্রীসনৎকুমার রাহাঃ** ফরাক্কা প্রকল্প শীঘ্র শেষ হবে বলছেন, গভর্নমেন্টের নিজের কোন হিসাব আছে কি যেটা শতকরা হিসাবেই হোক আর যা হিসাবে হোক।

**শ্রীবিশ্বনাথ মুখার্জীঃ** ফরাক্কার বেশীর ভাগ কাজই হয়ে আছে, গঙ্গার গভীর অংশের জায়গায় কাজ হচ্ছে, অন্য জায়গায় কাজ হয়ে গেছে, আমাদের ভারতবর্ষের এক্সপার্টরা এবং বৈদেশিক এক্সপার্টরা তারা ভেবেছিলেন যে ওখানে কভার ড্যাম্প করা যাবে না কিন্তু আমাদের নিজেদের ইঞ্জিনিয়াররা চেষ্টা করে কভার ড্যাম্প তৈরী করে ফেলেছে অত্যন্ত সাফল্যমণ্ডিত-ভাবে যার জন্য সারা বিশ্বের কাছে তারা প্রশংসার যোগ্য এবং সেখানে দ্রুতগতিতে কাজ চলেছে। মাঝখানের অনেক কাজ চলেছে, মনে হয় ১৯৭০ সালের জুন মাসের মধ্যে হয়ে যাবে। ১৯৭০ সালের জুন মাসের মধ্যে বেশীর ভাগ কাজই হয়ে যাবে। বাকী যে সমস্ত সংলগ্ন কাজ তা ১৯৭১ সালের জানুয়ারী মাসের মধ্যে হয়ে যাবে বলে আশা করা যায়।

**শ্রীসনৎকুমার রাহাঃ** দ্বিতীয় প্রশ্নের উত্তর (খ)এ দিলেন যে সেচের কোন প্রকল্প নেই। কিন্তু যে সমস্ত ক্যানেল কাটা হবে সেগুলি সেচের জন্য ব্যবস্থা হবে কিনা? সরকার এ ব্যাপারে কি করছেন?

**শ্রীবিশ্বনাথ মুখার্জীঃ** মাননীয় সদস্যকে মনে করিয়ে দেব যে এই বিষয়ে আন্তর্জাতিক জটিলতা আছে। মাননীয় সদস্যের মনে যদি কোন প্রশ্ন থাকে তাহলে আমার কাছ থেকে তা তিনি জেনে নিতে পারেন।

[1-10—1-15 p.m.]

**শ্রীনেপাল রায়ঃ** আপনি জানাবেন কি ফরাক্কা প্রকল্পের কাজ মাঝে মাঝে বিঘ্নিত হচ্ছে যেহেতু বাহিরের মজদুর নিয়ে কাজ করান হচ্ছে, এ এলাকায় মজদুর কম নেওয়া হয়েছে?

**শ্রীবিশ্বনাথ মুখার্জিঃ** এ খবর জানা নেই।

**শ্রীকৃপাসিন্ধু সাহাঃ** একথা কি সত্য যে, ঐ এলাকায় কংগ্রেস নেতারা গিয়ে এই কথা বলেছেন যে তোমরা তাড়াতাড়ি কাজ শেষ করলে তোমাদের চাকরী যাবে?

(উত্তর নাই)

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** রাজ্যের কোন্ কোন্ জেলায় এই প্রকল্পের কাজে সেচ ব্যবস্থা বিস্তৃত হইবে—তার জবাব ঠিক মতন পাইনি। এটার উত্তর দেবেন কি?

**শ্রীবিশ্বনাথ মুখার্জিঃ** আমি বলেছি "না" প্রশ্ন ওঠে না।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** আপনি কি অবগত আছেন যে, চীফ ইঞ্জিনীয়ার ইরিগেশন ডিপার্ট-মেন্ট ভাগীরথীর পূর্বাঞ্চলে যেখানে যেখানে চাষের উন্নতির জন্য সেচ ব্যবস্থা প্রকল্প দেওয়া হয়েছিল, তিনি তার জবাবে বলেছেন যে ফরাক্কা স্কীম শেষ না হওয়া পর্যন্ত পূর্বাঞ্চলের সেচের কাজ সম্পর্কে তিনি কোন ব্যবস্থা করতে পারবেন না—কারণ তিনি জানেন না যে জলের গতি কোন্ দিকে কি ভাবে যাবে?

**শ্রীবিশ্বনাথ মুখার্জিঃ** ফরাক্কা থেকে সেচের প্রশ্ন ওঠে না। ফরাক্কার এফেক্ট কি হবে সেটা না বুঝলে এই প্রকল্পের ফাইনাল কোন সিদ্ধান্ত করা যায় না। এটা টেকনিক্যাল মত এবং এর সঙ্গে ফরাক্কার সেচ কি করা হবে তার কোন সম্পর্ক নেই।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** ফরাক্কা প্রকল্প ১৯৭১ সালের জানুয়ারীতে চালু হবে—নেভিগেবল—কিন্তু ভাগীরথীর দুই পাশে যে সমস্ত টাউন আছে তাদের প্রোটেকশন দেবার জন্য এখন থেকে কি চিন্তা করছেন?

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** হ্যাঁ।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** সেচের প্রকল্পের জন্য জল সরবরাহ করার কোন ব্যবস্থা হবে কিনা সেটা কতকগুলি কারণে তিনি বলতে পারছেন না। কিন্তু আমরা এটা জানি এর কত জল ভাগীরথীতে আনা যাবে—এটার মোটামুটি একটা হিসাব আছে। যেমন হরিদ্বারে রুরকী ক্যানেল দিয়ে ইউ পি-তে প্রচুর জল টেনে নিয়েছে; দিল্লীতে যে আগ্রা ক্যানেল হয়েছে সেই ক্যানেলের প্রচুর জল সেচের জন্য ব্যবহার হচ্ছে। ঠিক তেমনি ফরাক্কা ব্যারেজে যে জল ধরবে সেই জল সেচের কাজে লাগান যাবে কিনা এ সম্বন্ধে কোন সুস্পষ্ট প্রতিশ্রুতি তার তরফ থেকে পাওয়া যাবে কিনা?

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** এই প্রশ্নটা ২ ভাগে ভাগ করা যায়। একটা হচ্ছে জল টেনে নিয়ে যাওয়া। আমার আশংকা হচ্ছে এত টাকা খরচ করে যে ফরাক্কা প্রকল্প হল তার থেকে যে জল পাব তার থেকে বঞ্চিত করার চেষ্টা হতে পারে - উপর থেকে জল টেনে নিয়ে। আমি তার প্রতিবাদ করে একটা চিঠি পাঠাচ্ছি। ৪০ হাজার কিউসেক জল আমাদের সারা বছর চাই তার কম হলে আমাদের ভাগীরথীর নাব্যতা থাকবে না, গ্রীষ্মকালে জল লোনা না হবার যে চেষ্টা তা হবে এবং পোর্ট-কে রক্ষা করা যাবে না ও সিল্ট আপ হয়ে যাবে। এটাই কথা যে ৪০ হাজার কিউসেকের একটু কম জল দিলে হবে না এবং এটাই হল এই প্রকল্পের প্রধান কথা। দ্বিতীয় কথা সেচের জন্য কিছু ব্যবহার করতে পারি কি না, এ সম্পর্কে বহুবিধ আন্তর্জাতিক জটিলতা আছে। আমাদের নদী ও পোর্ট-এর জন্য এত কম জল লাগে যে সেটা অত্যন্ত মর্মান্তিক।

**শ্রীনেপালচন্দ্র রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এই ফরাক্কা ব্যারেজ তৈরী হলে কলকাতা থেকে নৌকা বা জাহাজে করে মুর্শিদাবাদ যাওয়া যাবে কিনা?

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** হ্যাঁ যাবে।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি ফরাক্কা ক্যানেল দিয়ে যে জল আসবে তার কোন অংশ নদীয়া, মুর্শিদাবাদের বিলগুলির মধ্যে নেবার পথে কোন বাধা সৃষ্টি হবে কিনা?

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** আমি মাননীয় সদস্যকে আবার অনুরোধ করব সেচের বিষয়টা দয়া করে আমার উপর ছেড়ে দিন। আজকে ফার্দার এ নিয়ে প্রশ্ন করবেন না, ব্যাপারটা আগে মিটে যাক, তারপর হবে।

### Resuscitation of the Old Channel of River Jalangi

***9.** (Admitted question No. *123.) **Dr. NALINAKSHA SANYAL:** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) what is the present position of the measures proposed to be taken for resuscitation of the old channel of river Jalangi as proposed in the reply given to unstarred question No. 30 (Admitted question No. 105) at the Assembly Session on 6th July, 1967;

(b) the result of the survey undertaken for ascertaining the up-to-date condition of the channels, specially of river Sealmara from Akhiriganj to Kupila in Murshidabad district and of river Jalangi between Joyrampur and Moktarpur bordering Nadia and Murshidabad districts; and

(c) the steps proposed to be taken now to ensure resuscitation of the old channel of river Jalangi?

**Shri Biswanath Mukherjee:** (a) and (b) Survey done so far reveals that resectioning of the entire reaches of the Sealmari and Jallangi up to Charunagore or Muktarpur will not be effective.

The supply head at the offtake has been completely masked. The outfall river Bhagirathi-Hooghly has also deteriorated. As such the entire hydraulic condition has undergone radical change. In the present condition proper drainage and flushing cannot at all be expected by any piecemeal works.

(c) No effective steps to ensure the resuscitation of the Jalangi can be taken till consideration of a comprehensive scheme to be prepared after completion of survey and investigation.

I may add further that the Agriculture Department has allotted Rs. 1,06,990 for the work of resuscitation of the river Jalangi flowing through Nadia-Murshidabad districts in May, 1968. The work has been started with 100 labours and it is expected to be completed before 1969 monsoon. Of course, these are palliative measures intended for temporary relief.

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় মন্ত্রিমহোদয় জানাবেন কি, জুলাই ১৯৬৭-এ সার্ভের যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সেই সার্ভেতে শেয়ালমারি নদী উন্নত করে পদ্মা থেকে জল নামানর জন্য যে প্রকল্প হচ্ছিল সেটা কি এখনও হচ্ছে, না সেটা পরিত্যাগ করা হয়েছে?

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** উত্তরের মধ্যেই রয়েছে যে হাইড্রোলিক কন্ডিশন এখন ফেবারেবল নয়। সুতরাং পিসমিল কিছু এখন করা যাবে না। সমস্তটা নিয়ে সমগ্র গঙ্গার উপর ফরাক্কার প্রভাব কি পড়বে, সেটা ভাগীরথীর উন্নতি কি হবে সেটা দেখে, তার এফেক্ট দেখে এ প্রকল্প গ্রহণ করা যেতে পারে।

**ডঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে ভাগীরথীর সাথে এই শেয়ালমারি নদী এবং জলঙ্গীর যে শুকনো অংশের উন্নতির কথা বলা হচ্ছে তার মধ্যে কোন সংস্রব নেই, অন্ততঃপক্ষে ২০ মাইল তফাত আছে ভাগীরথীর সেই অংশের, এই অবাস্তব অবৈজ্ঞানিক প্রস্তাব কি ঐ উপদেষ্টারা দিয়েছেন?

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** আমি অবাক হয়ে যাচ্ছি মাননীয় সদস্য ১৯৬৭ সালে আমাদের যুক্তফ্রন্ট সরকার ত্যাগ করার পর নিজে মন্ত্রী হয়েছিলেন অবৈধভাবে সেজন্যে তাঁর প্রচুর সুযোগ ছিল জানবার, তাঁর সঙ্গে আর একজন দলত্যাগী যিনি সেচ মন্ত্রী হয়েছিলেন তাঁর কাছ থেকে এই সব জিনিস বিশদভাবে জেনে নিলে ভাল হতো।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** আমি এ বিষয়ে মাননীয় মন্ত্রিমহাশয়কে জানাতে চাই না, তিনি নিজেই ফাইল দেখে জানবেন যে এই প্রচেষ্টা কোন কম হয়নি। বর্তমানে কি আপনারা করছেন তাই জানতে চেয়েছি। এর আগে কি হয়েছে, আমাদের আমলে কি করা যেত প্রশ্নটা তা নয়, বর্তমানে উনি কি করছেন তাই জানতে চেয়েছি। ১৯৬৭ সালে যে প্রস্তাব ছিল সেই অনুযায়ী কাজ এখন হচ্ছে কি হবে তাই জানতে চেয়েছি। (নো রিপ্লাই)।

[1-20—1-30 p.m.]

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** আপনি অনুগ্রহ করে জানাবেন কি, এই সার্ভে চলছে, না এই সার্ভে শেষ হয়েছে, না এই সার্ভে আবার আপনি করবার জন্য প্রস্তুত আছেন?

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** একবার সার্ভে করে বোঝা গিয়েছে যে হাইড্রোলিক কন্ডিশন আনফেবারেবল এবং নূতনভাবে গঙ্গার উপর প্রভাব দেখে এবং ভাগীরথীর উপর প্রভাব দেখে তারপর প্রকল্প তৈরী করতে হবে। এর পরেও অতিরিক্ত যদি কিছু ডিটেল টেকনিক্যাল জানতে চান তাহলে নোটিশ দেবেন।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আনফেবারেবল যে কথা বলছেন, কি বিষয়ে আনফেবারেবল? সেখানে যে জমিজমা নদীর ভিতরে গভর্নমেন্ট লোককে বিলি করে দিয়েছেন সেই জমি আবার উদ্ধার করার ব্যাপারে অসুবিধা আছে, না পদ্মার জল নামার দিকে টেকনিক্যাল অসুবিধা আছে?

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** হাইড্রোলিক কন্ডিশন বলতে জমিজমা বিলি বা উদ্ধার করার সেসব কিছু নয়, হাইড্রোলিক কন্ডিশন বলতে জলের লেভেলের কথা আলোচনা করা হয়েছে, জল আসা জল ঢোকা, কিভাবে জল বের করা যাবে তার লেভেলের কথা, গঙ্গা ভাগীরথীর লেভেলের কথা, এইগুলিকে হাইড্রোলিক কন্ডিশন বলা হয়েছে। আপনি ডিটেল যদি জানতে চান তাহলে আপনি এইজন্য আমার সঙ্গে একটা অ্যাপয়েন্টমেন্ট করুন, আমি ইঞ্জিনীয়ারের সঙ্গে বসে আলোচনা করবো।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, ভাগীরথীর পূর্বে জলঙ্গী পর্যন্ত কোন কন্টুর সার্ভে সরকার এ পর্যন্ত করেছে কি?

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** আমাকে নোটিস দিলে পরে জানাবো।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন জলঙ্গী এলাকায়, ঐ যে ভদ্রলোক এতক্ষণ কোশ্চেন করছেন ও'র ঐ এলাকায় ১০০ বিঘার মত জমি আছে, সেগুলি ঐ এলাকার মধ্যে পড়েছে, তারই জন্য ও'র সেচের ব্যাপারে এত আকুলিবিকুলি, ঐ জমিতে যাতে বেশী ধান ফলান যায় সেই জন্য উনি এত কথা বলছেন?

**মিঃ স্পীকার:** ইউ নিড নট অ্যানসার দিস কোশ্চেন।

## Payment of Compensation to some ex-Zamindars

***10.** (Admitted question No. *56.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রাক্তন জমিদারগণ যাঁহাদের আয় বাৎসরিক পঞ্চাশ হাজার টাকা এবং তদুর্ধে ছিল তাঁহাদের মধ্যে কিছুসংখ্যক প্রাক্তন জমিদারগণ তাঁহাদের প্রাপ্য ক্ষতিপূরণের শতকরা নব্বুই ভাগ অথবা তাহার উর্ধে প্রাপ্য ক্ষতিপূরণ পাইয়া গিয়াছেন;

(খ) সত্য হইলে তাঁহাদের নাম ও পরিচয় কি; এবং

(গ) কি কি কারণে উক্ত শ্রেণীর প্রাক্তন জমিদারদের উক্ত প্রকার ক্ষতিপূরণ দেওয়া হইয়াছে?

**Shri Hare Krishna Konar:**

প্রাক্তন জমিদারগণ যাঁহাদের নীট আয় বাৎসরিক পঞ্চাশ হাজার বা তদুর্ধে ছিল তাঁহাদের মধ্যে একমাত্র মহিষাদলের শ্রীদেবপ্রসাদ গর্গ ও তাঁহার চার অংশীদার তাঁহাদের প্রাপ্য ক্ষতিপূরণের শতকরা ৯০ ভাগের উর্ধে ক্ষতিপূরণ পাইয়া গিয়াছেন। পৃথকভাবে গণ্য করিলে ইঁহাদের কাহারও বাৎসরিক নীট আয় ৫০,০০০ টাকার উর্ধে ছিল না, কিন্তু এইভাবে গণ্য করায় তাঁহাদিগকে পৃথক পৃথকভাবে ক্ষতিপূরণ দেওয়া হয়। ১৯৬৭ সনে তদানীন্তন অ্যাডভোকেট জেনারেল বিষয়টি বিবেচনা করিয়া অভিমত প্রকাশ করেন যে মিতাক্ষরা আইন দ্বারা পরিচালিত গর্গভ্রাতা ও ভ্রাতুষ্পুত্রগণের মধ্যে সম্পত্তি বাঁটোয়ারা হয় নাই। সুতরাং তাঁহারা পৃথকভাবে ক্ষতিপূরণ পাইবার অধিকারী নহেন; সরকার এই অভিমত গ্রহণ করিয়াছেন। ফলে গর্গভ্রাতা ও ভ্রাতুষ্পুত্র এবং তাঁহাদের ৪টি দেবোত্তর কেবলমাত্র একটি মধ্যস্বত্বাধিকারী বলিয়া গণ্য করা হইতেছে। ইহার বাৎসরিক নীট আয় ২,২৪,৩৮৪ টাকা সুতরাং ক্ষতিপূরণের প্রাপ্য টাকার পরিমাণ দাঁড়ায় ৬,৪৮,৭৬৮ টাকায় কিন্তু ইতিপূর্বেই পৃথক পৃথকভাবে মোট ৬,৪৬,৩৬৪ টাকা দেওয়া হইয়া গিয়াছে।

**শ্রী[illegible] রায়ঃ** আপনি বললেন যে, মহিষাদলের রাজ পরিবারকে এরকমভাবে দেওয়া হয়েছে এবং তাঁদের আপনার মতে বে-আইনীভাবে পৃথক পৃথকভাবে ধরা হয়েছে। আপনি কি জানেন দেবপ্রসাদ গর্গ বাহাদুর ১৯৬২ সালে কংগ্রেসের নমিনেসন পেয়েছেন এবং তার আগেই এই টাকা দেওয়া হয়েছে?

**শ্রীহরেকৃষ্ণ কোনারঃ** এই প্রশ্ন এর মধ্যে আসে না এবং নমিনেসন পেয়েছে কিনা সেই প্রশ্নেরও উত্তর দিচ্ছি না। এই ফাইল যখন আসে তখন সমস্ত ফাইলটা আমি খুঁজে দেখেছি। ১৯৬৭ সালে যখন যুক্তফ্রন্ট মন্ত্রিসভা গঠিত হয়েছিল তখন তদানিন্তন রাজস্ব মন্ত্রী ডিরেক্টর অফ ল্যান্ড রের্ডস-এর সঙ্গে পরামর্শ করে এটাকে রহস্যজনক বলে মনে করেন এবং তখন আমরা আইনজ্ঞদের পরামর্শ নেই। অবশ্য আগেকার সরকারও আইনজ্ঞদের পরামর্শ নিয়েছিলেন, লিগ্যাল রিমেমব্রান্সার-এর পরামর্শ নিয়েছিলেন এবং সেইসব পরামর্শ নিয়ে এই টাকা তাঁদের দেওয়া হয়েছিল এবং খুব তাড়াহুড়ো করেই দেওয়া হয়েছিল। আমি দেখেছি তদানীন্তন মন্ত্রিমণ্ডলীর মধ্যে যিনি এর দায়িত্বে ছিলেন তাঁর সহি রয়েছে এবং তদানীন্তন মুখ্যমন্ত্রীর সহি ফাইলে ছিল। আমি দেখেছি এটা অত্যন্ত অন্যায় করা হয়েছে এবং আরও দেখলাম তাঁদের প্রায় পুরো টাকাই দেওয়া হয়েছে।

**শ্রীবীরেন্দ্রনাথ রায়ঃ** মন্ত্রিমহাশয় কি জানেন, শুধু এই পরিবার নয়, আরও অনেক পরিবার এইভাবে অধিক টাকা ক্ষতিপূরণ নিয়েছে এবং এইভাবে অনেক জমি চুরি করেছে?

**শ্রীহরেকৃষ্ণ কোনারঃ** আরও অনেক পরিবার পেয়েছে কিনা জানি না এবং এ'দের বেনামী জমি আছে কিনা সেটাও বলতে পারি না—তবে অস্বাভাবিক নয়। আমি এটুকু বলতে পারি যদি কোন মাননীয় সদস্য আমাদের খবর দেন তো ভাল, আর যদি খবর নাও দেন তবুও আমরা আইন অনুযায়ী তদন্ত করব এবং যা প্রয়োজন তা করব। গতকাল আমি একথা বলেছি যে যেটুকু খবর আমি এখনই পেয়েছি তাতে আরও ৩ জন আছেন যাঁদের আয় ঠিক ৫০ হাজার না হলেও কিছু কম এবং তাঁদের শতকরা ৯০ ভাগের বেশী দেওয়া হয়েছে। আমি ফাইল থেকে নাম পড়ছি—শ্রীসাতকড়িপতি রায়, শ্রীদীনেশ রায়, শ্রীঅনিমেশ গাঙ্গুলী।

**শ্রীসাধন গুপ্তঃ** মন্ত্রিমহাশয় বললেন মিতাক্ষরা আইন অনুযায়ী কাকা এবং ভ্রাতুষ্পুত্রের মধ্যে বাঁটোয়ারা হয় না এই আইনের পরামর্শ তিনি পেয়েছেন। তিনি কি আইনজীবীদের কাছ থেকে এই পরামর্শ গ্রহণ করেছিলেন যে কংগ্রেসের প্রভাবশালী সদস্য হলে মিতাক্ষরা আইন অনুসারে এরকমভাবে ক্ষতিপূরণ দেওয়া যায় কিনা।

**শ্রীহরেকৃষ্ণ কোনারঃ** আমি এইভাবে বিবেচনা করিনি এবং আমার মাথায় এটা খেলেনি।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** মন্ত্রিমহাশয় মহিষাদলের যে ফাইলের উল্লেখ করলেন তাতে আমার জিজ্ঞাস্য হচ্ছে উনি সেই ফাইল পুঙ্খানুপুঙ্খরূপে দেখে তার মধ্যে এটা লক্ষ্য করেছেন কিনা যে, মহিষাদলের রাজ পরিবারের সঙ্গে বীরেন রায়ের নিকট আত্মীয়তা থাকার দরুন বীরেন রায়ের বাবা ধীরেন রায় ডাঃ রায়কে বিশেষভাবে অনুরোধ করেছিলেন এই টাকা দেবার জন্য?

**শ্রীহরেকৃষ্ণ কোনারঃ** আমি সেই ফাইলটা তন্ন তন্ন করে খুঁজেছিলাম। আপনারা স্বভাবতঃই জানেন আমাদের যুক্তফ্রন্ট সরকার বড় বড় জমিদারদের সম্পর্কে একটু তীক্ষ্ন দৃষ্টি রেখেছিলেন। আমি সেই ফাইলের মধ্যে কোথাও বীরেন রায়ের নাম পাইনি। আমি প্রফুল্লচন্দ্র সেন এবং শ্যামাদাস ভট্টাচার্যের সহি দেখেছি।

**শ্রীসনৎকুমার রাহাঃ** গর্গ বাহাদুরকে টাকা দেবার ব্যাপারে নলিনাক্ষ সান্যাল তদবির করেছিলেন কিনা বলতে পারেন কি?

**শ্রীহরেকৃষ্ণ কোনারঃ** এর উত্তর আমি দিতে পারব না।

**Old age Pension**

***11.** (Admitted question No. *99.)

**শ্রীসনৎকুমার রাহা:** ত্রাণ ও সমাজ কল্যাণ (সমাজ কল্যাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বার্ধক্য ভাতা বর্তমানে দেওয়া হইতেছে কি না; এবং

(খ) বার্ধক্য ভাতা পাইবার জন্য কি কি শর্ত পালন করিতে হয়?

[1-30—1-40 p.m.]

**Shrimati Renu Ccakrabarty:**

(ক) হ্যাঁ, যাঁহারা বার্ধক্য ভাতা পাইতেছিলেন তাঁহাদের পাইবার কথা।

(খ) বার্ধক্য ভাতা পাইবার যোগ্যতা অর্জন করিতে হইলে একজন ব্যক্তিকে নিম্নলিখিত শর্তগুলি পালন করিতে হয়ঃ—

(১) তিনি ৬৫ বৎসর বয়সে উপনীত হইয়াছেন এবং পশ্চিম বাংলার অধিবাসী, কিন্তু বিকলাঙ্গ এবং মানসিক অসুস্থ ব্যক্তিদের ক্ষেত্রে সর্বনিম্ন বয়স হইবে ৬০ বৎসর;

(২) তাঁহার কোন ক্ষেত্র হইতে কোনও আয় নাই এবং তিনি উপার্জনক্ষম নন;

(৩) তাঁহাকে ভরণপোষণ করিতে সক্ষম কোন আত্মীয় নাই।

"আত্মীয়" বলিতে নিম্নলিখিত ব্যক্তিগণ পরিগণিত হইবেন—

পুত্র, নাতি, স্বামী, স্ত্রী এবং অবিবাহিতা কন্যা;

(৪) তিনি দরখাস্তের তারিখ হইতে অন্ততঃ দশ বৎসর পশ্চিম বাংলায় বাস করিতেছেন। এই শর্তটি যদি কঠোরতার কারণ হয় তবে সরকারের উহা শিথিল করিবার অধিকার আছে;

(৫) পেশাদার ভিখারী এবং ভিক্ষাজীবী সন্ন্যাসীরা এই ভাতার অধিকারী হইবেন না। কিন্তু যাঁহারা পেশাগতভাবে ভিখারী নন এবং কখনও কখনও বিভিন্ন ব্যক্তির নিকট হইতে সাহায্য পাইয়া থাকেন তাঁহারা এই ভাতা পাইবার যোগ্য বলিয়া বিবেচিত হইবেন যদি অন্য কোনও অযোগ্যতা না থাকে।

এই সঙ্গে আমি আরও বলতে চাই যে বার্ধক্য ভাতার ব্যাপারটা ঢেলে সাজাতে হচ্ছে, এর অনেক কিছু ঠিক করতে হবে, এই যোগ্যতার ব্যাপারটা ভাল করে দেখতে হবে। যে চ্যানেলে দেওয়া হত, সেই মেশিনারী ভাল করে দেখতে হবে। যদিও অতীতের লিস্ট রয়েছে, বহু জায়গা থেকে এই রকম কমপ্লেন এসেছে যে তাঁরা পাচ্ছেন না, সেজন্য পুনরায় ব্যাপারটা দেখে এটাকে চালু করতে হবে, এই সংকল্প নিয়েছি।

**শ্রীসনৎকুমার রাহা:** বার্ধক্য ভাতা ১৯৬৮-এর অক্টোবর থেকে দেওয়া সম্পূর্ণ বন্ধ হয়ে গেছে, এ বিষয়ে কি মন্ত্রিমহাশয় উত্তর দেবেন?

**শ্রীমতী রেণু চক্রবর্তী:** আমি মন্ত্রীত্ব নেবার পর এই রকম শুনেছি, যে কারণে শুনেছি তা হল টাকা কড়ি ছিল না, সত্যিই আমার দপ্তরের সমস্ত টাকা শেষ করে দিয়ে গভর্নর রুল শেষ হয়েছে। আমরা পুনরায় চালু করার জন্য বিভিন্ন খাত থেকে কিভাবে টাকা পেতে পারি তার জন্য চেষ্টা করছি।

**শ্রীসনৎকুমার রাহা:** বার্ধক্য ভাতা পেতে গেলে শর্তের মধ্যে আছে, কোন আত্মীয়স্বজন থাকলে সম্ভব হবে না, সমাজজীবনে বাস করতে হবে। ছেলেমেয়ে, স্ত্রী নাই এই রকম লোক না হলে বার্ধক্য ভাতা পাবে না। সুতরাং এই দৃষ্টান্ত যদি অনুসরণ করতে হয় তাহলে বার্ধক্য ভাতা দেবার নাম করে না দেবারই সামিল হবে। সুতরাং এই শর্ত সংশোধন না করলে হবে না, কেন না রোজগারী পুত্র যার আছে তাকে তো দেওয়া হবে না।

**শ্রীমতী রেণু চক্রবর্তী:** আমার মনে হয় একটু ভুল বোঝা হচ্ছে। আত্মীয়, পুত্র, স্বামী, স্ত্রী ইত্যাদির কথা বলা হয়েছে। এরা যদি উপার্জনক্ষম না হয়, উপার্জনক্ষম কন্যাও যদি থাকে তাহলেও তাঁর কথা বিবেচনা করা হবে না। কিন্তু তারপরে একটা ক্লজ আছে যদি অন্য কোন ব্যবস্থায় পড়ে, যদি সত্যই একটু কঠিন অবস্থায় পড়ে, তাহলে বিবেচনা করা যেতে পারে। তবে আমি স্বীকার করছি যে এই শর্তগুলি আমাদের পুনরায় বিবেচনা করে দেখতে হবে। সত্য-সত্যই যারা খুব দরিদ্র অবস্থায় পড়েছে তাদের যাতে দিতে পারি তা আমাদের দেখতে হবে।

**শ্রীঅজিতকুমার বিশ্বাস:** মাথাপিছু ভাতার হার কত জানাবেন কি?

**শ্রীমতী রেণু চক্রবর্তী:** ২০ টাকা।

**শ্রীসরোজ রায়:** মাননীয় মন্ত্রিমহোদয়া খোঁজ নিয়েছেন কি যাদের পাবার যোগ্যতা ছিল তারা ইতিপূর্বে পায় নি কিন্তু কংগ্রেসী নেতারা রেকমেন্ড করেছে এমন লোক পেয়েছে। এটা খোঁজ নিয়েছেন কি?

**শ্রীমতী রেণু চক্রবর্তী:** তবে একটা কথা আমার ডিপার্টমেন্টকে বলেছি যে, যে লিস্ট তৈরি রয়েছে বা চলছিল সেগুলি পুনরায় আবার দেখব শুধুমাত্র রেকমেন্ডেসনের প্রশ্ন নয় এমন বহু জায়গা আছে যেখানে স্বভাবতঃ বৃদ্ধ-বৃদ্ধারা যাদের বয়স হয়ে গেছে বা জীবিত নাই এই রকম স্ক্রুটিনি হয়েছে বলে আমার তথ্য নাই; অতএব সমস্ত জিনিসটা আবার আমাকে স্ক্রুটিনি করতে হবে।

**শ্রীআবদুস সাত্তার:** এখনো কতকগুলি বার্ধক্য ভাতার দরখাস্ত আপনার ফাইলে পেন্ডিং আছে?

**শ্রীমতী রেণু চক্রবর্তী:** এখনো পর্যন্ত যে লিস্টগুলি তৈরি হয়েছে ১লা এপ্রিল ১৯৬৬ সাল পর্যন্ত তা হচ্ছে এক হাজার দুইশত পাঁয়ত্রিশ জন, যাদেরকে স্যাংসান করা হয়েছে। ১লা এপ্রিল ১৯৬৬ সালের পরে যে কেস স্যাংসান করা হয়েছে তা হচ্ছে সাত হাজার দুইশত আটাশটি, কিন্তু ওরা প্রত্যেকেই পাচ্ছে না। এখন আমাদের যেরকম আর্থিক অবস্থা তাতে আবার এটাকে চালু করা হলে তারপরে ফাইনান্স-এর কাছে যেতে হবে ২ লক্ষ ৬৬ হাজার টাকা আর্থিক সাহায্য পুনরায় স্যাংসান করাতে হবে। এই স্কীম আবার চালু করব বলে সংকল্প গ্রহণ করেছি এই কথা জানাবার পর হু হু করে বহু অ্যাপ্লিকেশন আসছে, সমস্ত তথ্য এখন আমি দিতে পারব না।

**শ্রীঅজিত গাঙ্গুলি:** কংগ্রেসীরা ২০ টাকা করে দিয়েছিলেন, আমাদের যুক্তফ্রন্ট সরকার এটা করে নি। এই টাকার রেট মাননীয় মন্ত্রিমহাশয়া রিভাইজ করার কথা বিবেচনা করছেন কি—ওদের কাছে মানুষ মানুষ নয় বলে গণ্য হত তাই ২০ টাকা ভিক্ষা দেওয়ার মত ছিল?

**শ্রীমতী রেণু চক্রবর্তী:** আমাদের তহবিলের অবস্থা ইতিপূর্বেই আমি বলেছি। ২০ টাকা সত্যি নগণ্য, একটা বৃদ্ধ-বৃদ্ধা তার ওষুধপত্র অনেক কিছু প্রয়োজন আছে, একটা সাধারণ মানুষেরই ২০ টাকায় চলে না—কিন্তু আমাদের আর্থিক অবস্থা এতই খারাপ যে আমাদের এটা কি করে চালু রাখব তাই ভাবছি এবং এর জন্য আমাদের পথ খুঁজে বের করতে হবে। অতএব এখনও পর্যন্ত ২০ টাকার উর্ধে ওঠা আমাদের পক্ষে সম্ভব হচ্ছে না। আমাদের পরিকল্পনা হচ্ছে যে এটা প্রায় উঠে যাচ্ছিল, এটাকে আমরা কি করে রক্ষা করতে পারি তারই চেষ্টা করছি। গত ছয় সাত মাস থেকে দেওয়া হয় নি। এটাকে যদি রক্ষা করতে পারি তাহলে পরবর্তী সময়ে বাড়াতে পারি কিনা তার চেষ্টা করব।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয়া বললেন যে, বার্ধক্য ভাতার পরিমাণ ২০ টাকা কিন্তু গ্রামে ও শহরে কোন বৈষম্য আছে কি ?

**শ্রীমতী রেণু চক্রবর্তীঃ** না, এখনও সব জায়গাতেই ঢালাও ২০ টাকা মাসে।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারীঃ** মাননীয় মন্ত্রিমহাশয়াকে জিজ্ঞাসা করছি এই যে, বার্ধক্য ভাতা মাঝে বন্ধ হয়ে গেল তারপর আপনি আবার দেবার চেষ্টা করছেন—আমার এখানে প্রশ্ন হচ্ছে যে এমন অনেক কেস আছে—কতকগুলি খারাপ কেস আছে বলে সবগুলোই খারাপ তা তো হতে পারে না—তারা যেভাবে বঞ্চিত হচ্ছে সে সম্বন্ধে একটা অ্যারেঞ্জমেন্ট করতে পারেন কিনা। আগের যে ডিউ ছিল তার থেকে কিছু কিছু দিতে পারেন কিনা, কারণ ঐ বৃদ্ধ-বৃদ্ধারা প্রায় পাঁচ ছয় মাস পায় নি, কবে দেবেন তারও ঠিক নেই। ইতিমধ্যে তারা বাঁচবে কি করে ? সেই হিসেবে বলছি যে একটা অ্যাড-ইন্টারিম দেবার ব্যবস্থা করেছেন কিনা ?

**শ্রীমতী রেণু চক্রবর্তীঃ** এখন চিন্তা করবার কোন স্কোপ নাই, কারণ টাকার অভাব, তবে নিশ্চয়ই আপনার সাজেসন ফর অ্যাকশন চিন্তা করে দেখব।

**শ্রীহেমন্তকুমার বসুঃ** বার্ধক্য ভাতা অনেক সময় নির্দিষ্ট সময়ে দেওয়া হয় না—অনেক সময় দেখেছি এক মাস হয়ে গেছে দুই মাস পরে কিছু দেওয়া হয়। নির্দিষ্ট সময়ে যাতে দেওয়া হয় তার চেষ্টা করবেন কি?

**শ্রীমতী রেণু চক্রবর্তীঃ** আপনি এদিকে দৃষ্টি আকর্ষণ করেছেন বলে আমি কৃতজ্ঞ, আমি এদিকে নিশ্চয়ই দৃষ্টি দেব, চালু করব—পরে যাতে নির্দিষ্ট সময়ে পাওয়া যায় তার চেষ্টা করব।

[1-40—1-50 p.m.]

**শ্রীসনৎকুমার রাহাঃ** এই যে বার্ধক্য ভাতা শহরে এবং গ্রামে দেওয়া হয় এর জেলাওয়ারী কোন তথ্য আছে কিনা ?

**শ্রীমতী রেণু চক্রবর্তীঃ** আমি জিজ্ঞাসা করেছিলাম যে জেলাওয়ারী কোন কোটা দেওয়া হয়েছে কিনা—কিন্তু এটা দেওয়া হয় নি, আপনি যে প্রশ্নগুলি জিজ্ঞাসা করেছেন এর তথ্য আমি এখনই দিতে পারবো না। সমস্ত ব্যাপারটিকে আমাদের অনুসন্ধান করে দেখতে হবে এবং হয়তো পরবর্তী সময় যদি নোটিশ দেন—আমি নিশ্চয় জবাব দেবার চেষ্টা করবো।

**শ্রীনিরঞ্জন মুখার্জিঃ** এই যে ২০ টাকা করে দেবার ব্যবস্থা আছে এটা পাওয়ার জন্য আরও ৫ টাকা খরচ করে পেতে হয়। এ সম্পর্কে যাতে সহজভাবে টাকাটা পেতে পারে এই রকম চিন্তা করেছেন কি ?

**শ্রীমতী রেণু চক্রবর্তীঃ** যদি এই রকম কোন দুর্নীতির অভিযোগ থাকে আপনি অতি অবশ্য আমার সামনে আনবেন—আমি কঠোর ব্যবস্থা অবলম্বন করবো।

**শ্রীবিমল বসুঃ** যাঁরা দরখাস্ত করে বার্ধক্য ভাতার জন্য তাদের বয়স এসটাবলিস করতে গিয়ে বিভিন্ন রকম অসুবিধায় তাদের পড়তে হয় এবং তার জন্য তাঁরা সেই সুযোগ থেকে বঞ্চিত হন এ সম্বন্ধে রিল্যাকসেসন করার ব্যাপারে মন্ত্রিমহোদয়া চিন্তা করেছেন কিনা ?

**শ্রীমতী রেণু চক্রবর্তীঃ** ওয়েস্ট বেঙ্গল ওল্ড এজ পেনসন রুল বলে যে রুলটা করা হয়েছিল আমি এর আগেই বলেছি যে, এটা আমাদের পুনরায় দেখতে হবে যাতে কোন রকমভাবে অন্তরায় না হয় তা দেখবো।

**শ্রীসরল দেবঃ** কংগ্রেস আমলে এই বার্ধক্য ভাতা দেবার সময় আমরা দেখেছি যাকে বার্ধক্য ভাতা দেওয়া হোত সেটা তার মারা যাবার পর দেওয়া হোত—এই লাল ফিতার বন্ধন কাটানোর ব্যবস্থা কি করেছেন সেটা জানতে চাই।

**শ্রীমতী রেণু চক্রবর্তী:** আমরাও এটা গ্রামে দেখেছি—কিন্তু রুলে দেখেছি যে ১৫ দিনের মধ্যে তাদের রিপোর্ট দিতে হবে—কিন্তু সেখানে গিয়ে যা হয় ফাইল চাপা পড়ে—ঠিক মানুষের কাছে থেকে বোধ হয় কলমের খোঁচা আসে নি এই সবের জন্য পড়ে রয়েছে—কিন্তু রুল ঠিক আছে যে ১৫ দিনের মধ্যে করতে হবে।

**শ্রীবিভূতিভূষণ ঘোষ:** মন্ত্রিমহাশয় বললেন যে বার্ধক্যজনিত যে পেনসন, এটা আপনাদের অফিস থেকে আপনাদের ওইখানের যে সরকারী দেনেওয়ালা তাদের কাছ থেকে নিয়ে আসতে কষ্ট হয়—সেই কষ্ট লাঘব করবার জন্য তাদের কাছে পাঠিয়ে দেবার চেষ্টা করবেন ?

**শ্রীমতী রেণু চক্রবর্তী:** এখানে আমি যা শুনলাম অনুসন্ধান করে যে মনি অর্ডার করে যায়; সেখানে দেরী হবার কথা নয়, তাদের যদি একবার লিস্টে নাম ওঠাতে পারে, তারপর নাকি মনি অর্ডারে পান। আমার প্রশ্ন ডিপার্টমেন্টে ছিল যে মনি অর্ডার যখন যায় সেখানে ঠিক ব্যক্তি মনি অর্ডার নেন কিনা সেটা দেখবার কোন ব্যবস্থা আছে কিনা—সেই সমস্ত জিনিস বিচার বিবেচনা করছি। যদি কোন দুর্নীতি বা অসুবিধার কথা আপনার চোখে পড়ে তাহলে আপনারা আমাকে জানাবেন। এগুলি আমরা এখন তৈরী করছি। তাহলে অত্যন্ত কৃতজ্ঞ হবো।

**শ্রীঅজিতকুমার বিশ্বাস:** কংগ্রেসী মন্ত্রী বা যাঁরা এম, এল, এ ছিলেন তাদের মধ্য থেকে কেউ এই ধরনের কিছু দরখাস্ত করেছেন কিনা যে বার্ধক্য ভাতা দেওয়া হোক?

**শ্রীমতী রেণু চক্রবর্তী:** না, করেন নি।

## Scheme for Irrigation from Bhandardaha Beel

*12. (Admitted question No. *113.)

**শ্রীসনৎকুমার রাহা:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ ভান্ডারদহ বিল হইতে সেচের জল সরবরাহের জন্য সরকার কি কি ব্যবস্থা লইয়াছেন ?

**Shri Biswanath Mukherjee:**

পাট ও আউস ফসলের জন্য ভান্ডারদহ বিল হইতে পাম্পের সাহায্যে সেচের জল সরবরাহের ব্যবস্থা কৃষি বিভাগ করিতেছেন।

**শ্রীসনৎকুমার রাহা:** ভান্ডারদহ বিলের দৈর্ঘ্য আন্দাজ কত মাইল হবে বলতে পারেন কি ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** দৈর্ঘ্য প্রস্থ কত জেনে আসি নি।

**শ্রীসনৎকুমার রাহা:** আমার জানা আছে। দৈর্ঘ্য ৭০ মাইল, আর মাত্র গুটিকয়েক পাম্প আছে। কিন্তু বিরাট এলাকা জুড়ে সেচ প্রকল্প নেওয়া যায়। মাননীয় সেচমন্ত্রী ভান্ডারদহ বিলটাকে ইরিগেশন-এর ব্যাপারে কোন বিশেষ কাজে লাগাবেন কি ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** আমার কাছে আপনারা স্কীম দেবেন, আমি পরীক্ষা করে দেখব।

**শ্রীসনৎকুমার রাহা:** এখনই কোন প্রকল্প আছে কি ভান্ডারদহ বিলে রিভার পাম্প বসানোর ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** রিভার পাম্প-এ তো জল দেওয়া হচ্ছে। আরও কি চাহিদা, আরও কি বসানো যায় সে সম্বন্ধে বিস্তৃতভাবে আমাকে লিখে জানাবেন।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারীঃ** মন্ত্রিমহাশয়কে আমি জিজ্ঞাসা করছি ভাণ্ডারদহ বিল সেচের জন্য মুর্শিদাবাদ এলাকায় একটা মাস্ট এবং সে সম্বন্ধে সেচ বিভাগে নিশ্চয়ই তথ্য আছে। তার সঙ্গে আমি এটাও মন্ত্রিমহাশয়কে জানাচ্ছি ভাণ্ডারদহ বিলকে রিসার্সিয়েট করবার জন্য যুক্তফ্রন্ট সরকারের আমলে ফিসারী ডিপার্টমেন্ট থেকে একটা প্ল্যান স্যাংসান হয়েছিল; এখন সেই প্ল্যানটা টেক আপ করবেন কিনা? ফিসারী ডিপার্টমেন্ট থেকে যখন স্যাংসান হয়েছিল যুক্তফ্রন্ট সরকারের আমলে তখন, এখন সেটাকে সেচ বিভাগে ট্রান্সফার করে ব্যবস্থা করা যায় কিনা—সেটা মন্ত্রিমহাশয় চিন্তা করবেন কি?

**শ্রীবিশ্বনাথ মুখার্জীঃ** আমি ঠিক জানি না, খোঁজখবর নেব।

**শ্রীঅমলেন্দুলাল রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে ভাণ্ডারদহ বিল এলাকায় লিফ্‌ট ইরিগেশন বা পাম্প ইরিগেশন-এর ব্যবস্থা আছে এবং গোটা এলাকায় লিফট্‌ ইরিগেশন বা পাম্প ইরিগেশন-এর ব্যবস্থা আছে সেটা কি জানাবেন?

**শ্রীবিশ্বনাথ মুখার্জীঃ** একটু অসুবিধা হয়ে গেছে। যদিও আমি এখন সেচ বিভাগের মন্ত্রী এবং কৃষি বিভাগের সেচ অংশের মন্ত্রী কিন্তু প্রশ্নটা সেচমন্ত্রীর কাছে করা হয়েছিলো বলে সেচ বিভাগ থেকে উত্তরটা দিয়েছেন। সেইজন্য সেইসব ডিটেলস সংগ্রহ করতে পারি নি। আমি পরে সংগ্রহ করে জানাতে পারি।

**শ্রীঅমলেন্দুলাল রায়ঃ** মন্ত্রিমহাশয় কি জানাবেন এই এলাকায় লিফ্‌ট ইরিগেশন-এর সাহায্যে আমন, আউস—এই উভয় প্রকার চাষে জল সরবরাহের ব্যবস্থা আছে কিনা?

**শ্রীবিশ্বনাথ মুখার্জীঃ** কৃষি বিভাগ জল সরবরাহ করছেন এটুকু পর্যন্ত খবর আমি নিয়েছি। বিস্তৃত খবর পাই নি।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারীঃ** মাননীয় সেচমন্ত্রীর কাছে আমার যেটা বক্তব্য সেটা হচ্ছে ভাণ্ডারদহ বিল সেচ বিভাগ, কৃষি বিভাগ, ফিশারী বিভাগ—এই তিন বিভাগের মধ্যেই এটা পড়ে যাচ্ছে। এটা যখন ইমপরটেন্ট ব্যাপার এই সম্বন্ধে কোন একটা স্টেটমেন্ট দিতে পারেন কি? সেটা চিন্তা করবেন কি? নিজেই সমস্ত ব্যাপারটা বুঝে হাউসের সামনে স্টেটমেন্ট রাখতে পারবেন কি?

**শ্রীবিশ্বনাথ মুখার্জীঃ** যদি কোন বেশী খরচার ব্যাপার না হয় চেষ্টা করব।

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were laid on the table)**

**Prime Minister's visit to West Bengal in connection with the Mid-term Election**

9. (Adimitted question No. 14.)

**শ্রী[illegible] রায়ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৮-৬৯ সালে প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী পশ্চিমবঙ্গে নির্বাচনী সফরে আসার জন্য সরকারী তহবিল হইতে কোনও অর্থ খরচ হইয়াছিল কিনা; এবং হইয়া থাকিলে, মোট কত; এবং

(খ) কোন্‌ কোন্‌ তারিখে তিনি উক্ত কারণে পশ্চিমবঙ্গে ছিলেন?

**The Minister for Home (Political):**

(ক) হ্যাঁ, হইয়াছিল। ৮৯,৮৯৯·০৮ টাকা। (সরকারী কর্মচারীদের ডি-এ, টি-এ ব্যতীত)

(খ) ২২এ ও ২৩এ ডিসেম্বর, ১৯৬৮ সাল এবং ১৮ই ও ১৯শে জানুয়ারি, ১৯৬৯ সাল।

**Bengali Honours (Classes) in the Colleges of Murshidabad district**

**10.** (Admitted question No. 15.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** শিক্ষাবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার কলেজগুলির মধ্যে বহরমপুর মহিলা কলেজ ভিন্ন অন্য কোনও কলেজে বাংলা অনার্স পড়াইবার কোনও ব্যবস্থা নাই; এবং

(খ) সত্য হইলে, তাহার কারণ কি, এবং অদূর ভবিষ্যতে ঐ কলেজগুলিতে বাংলা অনার্স কোর্স চালু করিবার কোন ব্যবস্থা হইতেছে কি ?

**The Minister for Education:**

(ক) না, বহরমপুর কৃষ্ণনাথ কলেজেও বাংলা অনার্স পড়াইবার ব্যবস্থা আছে।

(খ) এই প্রশ্ন উঠে না। জেলার অপরাপর স্পনসর্ড কলেজ হইতে এই বিষয়ে প্রস্তাব আসিলে প্রয়োজন, আর্থিক সঙ্গতি প্রভৃতির পরিপ্রেক্ষিতে তাহা বিবেচনা করা যাইতে পারে।

**Governing Bodies of Sponsored Colleges**

11. (Admitted question No. 17.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** শিক্ষাবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গভর্নমেন্ট স্পনসর্ড কলেজের কার্যকরী সমিতির আয়ুষ্কাল আইনত কয় বৎসর;

(খ) মুর্শিদাবাদ জেলার জিয়াগঞ্জে অবস্থিত স্পনসর্ড কলেজের কার্যকরী সমিতি কবে গঠিত হইয়াছিল; এবং

(গ) উক্ত কলেজের কার্যকরী সমিতির পুনর্গঠন কবে হইবে আশা করা যায় ?

**The Minister for Education:**

(ক) এই বিষয়ে লিখিত কোন আইন নাই। তবে স্পনসর্ড কলেজের কার্যকরী সমিতি সাধারণতঃ তিন বৎসরের জন্য গঠিত হয়।

(খ) জিয়াগঞ্জে অবস্থিত শ্রীপৎ সিং কলেজের (স্পনসর্ড) কার্যকরী সমিতি ১৯৬৪ সালের মে মাসে গঠিত হইয়াছিল।

(গ) শ্রীপৎ সিং কলেজের কার্যকরী সমিতি পুনর্গঠনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন রহিয়াছে। প্রতিষ্ঠাতা সভাপতি শ্রীপৎ সিং দুগারের মৃত্যু হওয়াতে কলেজের কার্যকরী সমিতি গঠনের প্রস্তাবটি পুনর্বিবেচনা করা হইতেছে। ইতিমধ্যে বর্তমান সমিতিকে কার্য চালাইয়া যাইতে আদেশ দেওয়া হইয়াছে। আগামী তিন মাসের মধ্যে কার্যকরী সমিতি পুনর্গঠিত হইবে আশা করা যায়।

## Saw Mills

12. (Admitted question No. 68.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) পশ্চিমবঙ্গে সরকারী হিসাব অনুযায়ী জেলাওয়ারী কতগুলি করাতকল আছে;

(খ) উক্ত মিলগুলির শ্রমিকদের জন্য ন্যূনতম মজুরী (মিনিমাম ওয়েজ) সরকার ধার্য করিয়াছেন কি; এবং

(গ) ধার্য করিয়া থাকিলে তাহা কত?

**The Minister for Labour:**

(ক) মোট ১৫৯টি। জেলাওয়ারী হিসাব সংশ্লিষ্ট তালিকায় দেওয়া হইল।

(খ) না।

(গ) প্রশ্ন উঠে না।

Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 12

**জেলার নাম ও সংখ্যা**

১। ২৪-পরগনা--৬২

২। কলিকাতা—৪

৩। হাওড়া—৭

৪। মেদিনীপুর—৩

৫। বর্ধমান—১৬

৬। বাঁকুড়া—১

৭। পুরুলিয়া—১

৮। দার্জিলিং—৮

৯। জলপাইগুড়ি—৫১

১০। হুগলী—২

১১। নদীয়া—১

১২। মালদহ—২

১৩। কুচবিহার—১

মোট—১৫৯

**Remission of Tax in flood-affected areas of Nabagram police-station**

13. (Admitted question No. 76.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত ১৯৬৮ সালের বন্যায় মুর্শিদাবাদ জেলার নবগ্রাম থানার (১) গুড়া পাশলা, (২) মহরুল, (৩) হজবিবিডাঙ্গা এবং (৪) রসুলপুর অঞ্চলের অধিকাংশ জমির ফসল নষ্ট হইয়া গিয়াছে; এবং

(খ) সত্য হইলে, ঐ অঞ্চলগুলির জমির খাজনা মকুবের জন্য সরকার চিন্তা করিতেছেন কি?

**The Minister for Land and Land Revenue**

(ক) হ্যাঁ।

(খ) খাজনা মকুবের প্রশ্নটি বিবেচনা করা হইতেছে। ইতিমধ্যে খাজনা আদায় স্থগিত রাখা হইয়াছে।

**Recovery and distribution of "Benami lands" in Murshidabad district**

14. (Admitted question No. 128.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় গত ১৯৬৭ সালে যুক্তফ্রন্টের শাসনকালে কোন বেনামী জমি উদ্ধার করা হইয়াছিল কিনা;

(খ) উদ্ধার করা হইয়া থাকিলে, কোথায় কোথায় এবং কাহার নিকট হইতে;

(গ) এই উদ্ধার-করা জমির পরিমাণ কত; এবং

(ঘ) কতজনকে এই উদ্ধার-করা জমি বিলি করা হইয়াছিল?

**The Minister for Land and Land Revenue**

(ক) ১৯৬৭ সনের ২১এ নভেম্বর পর্যন্ত বিশদ তদন্তের ফলে ৪১৪·৫৫ একর অতিরিক্ত খাস জমি সরকারে বর্তানো সম্ভব হইয়াছিল।

(খ) একটি বিবরণী নিম্নে প্রদত্ত হইল।

(গ) ও (ঘ) উদ্ধার-করা জমির মধ্যে ৮১·০৭ একর জমি ৯১ জনকে বিলি করা হইয়াছে।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 14*

**Particulars of Lands**

| | Name of the Intermediary. | Area. | Name of P.S. | Name of Mauza. |
|---|---|---|---|---|
| 1 | Shri Gouri Sankar Ghose, son of Rashiklal Ghose, village Hatisala, police-station Burdwan. | 5 06 | Burdwan .. | Chaitpur, Hatisala, Jauhari and Burdwan. |
| 2. | Md. Khodarakha, son of Maniruddin Seikh, village Monaikandra police-station Burdwan. | 4·21 | Burdwan . | Monaikandra and Lakhinarayanpur. |
| 3. | Sovana Debi, wife of Birendra Narayan Roy, village Jemo, police-station Kandi | 34·42 | Kandi . | Ranipur, Jemo, Bagdanga, Mahadia and Hijal |
| | | | Bharatpur | Koha and Jajan. |
| 4. | Kumarsanda Samabay Krishi Samity Ltd, village Khagra | 275 51 | Kandi | Kumarsanda |
| | | | Khargram . | Bibinagar and Khasar. |
| 5. | Sudhir Kumar Brahmachari, son of Gopinath Bramhachari, village Dogachi, police-station Sagardighi. | 64·23 | Sagardighi | Dogachi, Chandpara, Araji Balarambati, Mangram, Hatpara and Iswarmati. |
| 6. | Bhairab Chandra Chowdhury, son of Harachandra Chowdhury, village Bahutali, police-station Suti. | 11 76 | Suti . | Bahutali |
| 7. | Nani Bhusan Mondal, son of Haradayal Mondal, village Itore, police-station Nabagram | 10 61 | Nabagram . | Itore. |
| 8. | Nirmalya Kumar Pandey, son of Bholanath Pandy, Jiaganj. | 8 75 | Sagardighi | Ghugridanga and Chaitanyapur. |
| | | | Bhagwangola | Mahammadpur, Malipara, Sourgachi and Gobindatala. |

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker:** I have received five notices of Calling Attention on the following subjects, namely:—

(1) Arson in village Binpur in Jhargram police-station—from Shri Dhananjoy Kar.

(2) Report in 'Jugantar", dated 18th March, 1969 regarding four miners lying trapped in Ratibati Colliery near Asansol due to collapse of roof—from Shri Haradhan Ray, Shri Sunil Basu Ray, Shri Bamapada Mukherjee and Shri Lakhan Bagdi.

(3) Supply of the canal water for irrigating fields under double cropping in Burdwan district—from Shri Aswini Roy.

(4) Report in "Ananda Bazar Patrika", dated 18th March, 1969, regarding transfer of Industry from West Bengal to Bihar—from Shri Sanat Kumar Raha.

(5) Fire in the school building of Baranagore Netaji Colony on the 16th March, 1968—from Shri Sadhan Kumar Sen.

I have selected the notice of Shri Sadhan Kumar Sen on the subject of fire in the school building of Baranagore Netaji Colony on the 16th March, 1969. The Hon'ble Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Jatin Chakraborty:** On the 24th.

[1-50—2 p.m.]

## Message

**Secretary (Shri P. Roy):** Sir, the following message has been received from the West Bengal Legislative Council, namely:—

"The West Bengal Appropriation Bill, 1969, was considered by the West Bengal Legislative Council at its meeting held on the 18th March, 1969, and is returned herewith to the Assembly with the intimation that the Council has no recommendations to make in regard to the Bill.

Calcutta:
The 18th March, 1969.

Upendra Nath Barman,
Deputy Chairman,
West Bengal Legislative Council."

**Sir,** I lay the message on the table.

**Mr. Speaker:** Now, there are some mention cases.

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** স্যার, জলপাইগ্নড়িতে হোপ টি গার্ডেন বলে ডানকান ব্রাদার্স-এর একটা টি গার্ডেন আছে। সেই টি গার্ডেন-এর অনেক কর্মীকে ছাঁটাই করার জন্য ৮ মাস ধরে সেখানে ধর্মঘট চলছিল। তারপর লেবার ডিপার্টমেন্ট থেকে এটা টেক আপ করার পর ধর্মঘট কল অফ করা হয়। ট্রাইব্যুন্যাল-এ কেস বোধ হয় আছে। তা সত্ত্বেও দেখা যাচ্ছে হোপ টি গার্ডেন-এর যিনি সিনিয়ার ম্যানেজার মিঃ ডগলাস তিনি পাঞ্জাবী গ্নুন্ডা নিয়ে এসে সেখানকার যারা ওয়ারকার তাদের উপর অসম্ভব টেরোরাইজেশান আরম্ভ করেছেন এবং তাতে পুলিসের ভূমিকা অত্যন্ত দৃষ্টিকটু। তারা দাঁড়িয়ে থেকে এই সমস্ত ওয়ার্কারদের টেরোরাইজেশানকে সাপোর্ট করছে বলে আমি মনে করি। এ বিষয়ে পুলিসের ভূমিকা সম্পর্কে জ্যোতিবাবুর দৃষ্টি আকর্ষণ করছি এবং শ্রমমন্ত্রীকে এই তথ্য নেবার জন্য অনুরোধ করছি।

**শ্রীআবদুস সাত্তার:** স্যার, মুর্শিদাবাদ জেলার অন্তর্গত ডোমকুল কেন্দ্রে গড়াইমানী এবং তার পার্শ্ববর্তী অঞ্চলে বাম কমিউনিস্ট প্রার্থী ছিলেন, হেরে গেছেন। তাঁর দলের লোকেরা ঠিক নকশালপন্থীরা যেভাবে অস্ত্রশস্ত্র নিয়ে জমি দখল করতে আরম্ভ করেছিল ১৯৬৭ সালে ঠিক সেইভাবে বাম কমিউনিস্টের লোকেরা অস্ত্রশস্ত্র নিয়ে যাদের ২০।২৫।১০ বিঘা জমি আছে সে সমস্ত জমির মালিকের জমি জোর করে নিয়ে তারা চাষ করছে। থানায় গেলে পুলিস বলছে আমাদের কিছু করার নেই। খুন না হওয়া পর্যন্ত আমরা যাব না। ডোমকুল অঞ্চলে ব্যাপক-ভাবে এ জিনিস চলছে, আইন অনুসারে জমি থাকলে তা নিশ্চয় দখল করবেন। হরেকৃষ্ণবাবু বলেছেন লুকানো জমি দখল করবেন। কিন্তু যারা সামান্য জমির মালিক, যাদের দোষ হচ্ছে তারা কংগ্রেসকে সমর্থন করেছিল তাদের উপর এই অত্যাচার কেন? আবার বহরমপুর থানার অন্তর্গত কলাডাঙ্গায় কয়েকদিন আগে জমি দখলের ব্যাপার নিয়ে বিরাট দাঙ্গা হয়ে গেছে এবং উভয়পক্ষের লোকেরা হাসপাতালে এখন আছেন। আমি দৃষ্টি আকর্ষণ করছি এজন্য যাতে ল অ্যান্ড অর্ডার মেনটেন হয় সেটা দেখবেন এবং এইভাবে জমি যেন দখল না নেওয়া হয় এবং পুলিস যাতে শান্তিভঙ্গকারীদের উপর হস্তক্ষেপ করেন সে বিষয়ে একটা নির্দেশ দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েকদিন হইল হরিপাল অঞ্চলে কানা নদীর ধারে ও তারকেশ্বর ও ধনেখালির কিয়দংশে যে বোরো চাষ হয়েছে সেই বোরো ধানের গাছে প্রচুর পোকা ধরেছে, এতই পোকা ধরেছে যে সমস্ত গাছ সাদা হয়ে গেছে। স্প্রে-এর যে ব্যবস্থা ছিল তাতে কিছুই হচ্ছে না। আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যে এই বিষয়ে আমরা উপরওয়ালাদের জানিয়েছিলাম কিন্তু অবস্থা যা তাতে খুব দু'একদিনের মধ্যে হেলি-কপ্টার-এ করে যদি স্প্রে না করা যায় তাহলে এই পোকা নিবারণ করা যাবে না। এ ছাড়া আমাদের পোকা নিবারণের জন্য যে সেন্ট্রাল স্কোয়াড আছে কলকাতাতে তারা যদি মোটরে করে গিয়ে বেশি পরিমাণে স্প্রে না করায় বা এই পোকা মারবার যদি ব্যবস্থা না করেন তাহলে প্রচুর ফসল নষ্ট হয়ে যাবে, সমস্ত ফসল এর উপর নির্ভর করছে।

**শ্রীনরেন্দ্রনারায়ণ রায়:** আপনার মাধ্যমে একটা জিনিসের প্রতি আমি দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় সাত্তার সাহেব যা বললেন পিকচারটা হচ্ছে ঠিক তার অপজিট, আপনার কাছে আমি জানাতে চাই যে ডোমকল থানার শিবনগর, আলিনগর, গরীবপুর, কুশাবেড়িয়া, পুসবেড়িয়া অঞ্চলের লোকেরা কংগ্রেসী গুন্ডাদের হাতে মার খেয়েছে, পুলিস সেখানে নিষ্ক্রিয়। গড়বেড়িয়া, জিতপুরে কংগ্রেস গুন্ডারা আমাদের মারবার জন্য লেঠেল নিয়ে তৈরী হয়েছিল এবং কিছু কিছু জোতদার শ্রেণীর লোক তারা ভয় দেখিয়েছে। আমি পুলিস মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব যে তিনি এম এল এ হোন বা এম পি হোন বা এম এল সি হোন যারা জমি চুরি করেছে তাদের বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক এবং জে এল আর ও প্রভৃতি অফিসারদের ট্রান্সফার করা হোক এবং যারা আহত হয়েছে তাদের উপর থেকে পুলিস কেস উইথড্র করা হোক।

**শ্রীনিরঞ্জন মুখার্জি:** মাননীয় স্পীকার, স্যার, বেহালা মিউনিসিপ্যাল অঞ্চল সারা বাংলাদেশে দ্বিতীয় বৃহত্তম মিউনিসিপ্যাল অঞ্চল, সেখানে সাড়ে তিন লক্ষ লোক বাস করেন, কিছুদিন ধরে কলেরা এবং পক্স সেখানে মহামারীরূপে দেখা দিয়েছে এবং এর ফলে বহু লোক মারা গেছে। আমি কলেরা বা মহামারীর কথা বলছি না। সেখানে মিউনিসিপ্যালিটির দুটি অ্যাম্বুলেন্স ছিল, সেই দুটি অ্যাম্বুলেন্সই গত সাত দিন ধরে খারাপ হয়ে গেছে। কলকাতা কর্পোরেশনের যে সমস্ত অ্যাম্বুলেন্স তারা কলকাতার বাইরে যান না যার ফলে সেখানকার মানুষ তাদের সেই মহামারী অবস্থায় রয়েছে, তাদের রুগীদের তারা আই বি হাসপাতাল বা অন্য কোথাও ট্রান্সফার করতে পারছে না এবং অসহায় অবস্থায় মৃত্যুমুখে পতিত হচ্ছে। আমি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অন্তত হাসপাতালে অ্যাম্বুলেন্স দিয়ে ইমারজেন্সীভাবে এরা এখানে মহামারীতে যাতে আক্রান্ত না হয়, যাতে কলকাতার সংক্রামক হাসপাতালে রুগীদের স্থানান্তরিত করা যায় তার একটা ব্যবস্থা করুন। এটাই আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই।

**Shri Siddhartha Shankar Ray:** Sir, may I now make a statement? I am grateful to you for allowing me to make a statement.

Yesterday my Hon'ble friend Mr. Birendra Narayan Ray had made an allegation against me to the effect that I did not pay rent for 10 years and had purchased the house at an undervalue. Sir, I have received a letter from the Trustee under Deed of Settlement, dated 30th November, 1953 executed by Shri Asoke Roy............

**শ্রীঅমলেন্দুলাল রায়:** আমার একটা বৈধতার প্রশ্ন আছে, মাননীয় শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় গতকাল আমাদের এখানে যে বিধান আছে তাতে তিনি প্রার্থনার এক্সপ্লানেশন দিয়েছেন, তিনি আজকে কোন বিধানের কথা বলতে উঠেছেন এবং কি বলতে উঠেছেন এ বিষয়ে আপনার কাছে আমি নিশ্চিত হতে চাই। আমার কথা হচ্ছে আমাদেরও এ বিষয়ে আলোচনা করবার সুযোগ দিতে হবে।

**মিঃ স্পীকার:** উনি যা বলছেন সেটা হোল ওনার এক্সপ্লানেশন ওনার বিরুদ্ধে অভিযোগ করা হয়েছে উনি চিঠি নিয়ে এসেছেন অ্যাটর্নির কাছ থেকে তাই উনি এখানে পড়ছেন।

**শ্রীঅমলেন্দুলাল রায়:** চিঠিটা তো আপনার কাছে দিয়ে এলেই পারতেন।

**মিঃ স্পীকার:** উনি এক্সপ্লানেশন দেবেন—অ্যাটর্নির চিঠি উনি এখানে প্লেস করবেন। যদি পারসোন্যাল এক্সপ্লানেশন হয় আমাদের রুল-এ আছে যে হি ইজ এনটাইটেলড টু সাবমিট অ্যান এক্সপ্লানেশন।

[2—2-10 p.m.]

**শ্রীনিখিল দাস:** মি স্পীকার, স্যার, যদি উনি মনে করেন যে কেউ এখানে মিথ্যা কথা বলেছেন তাহলে উনি সেটা প্রিভিলেজে দিতে পারেন এবং তার বিচার হতে পারে।

**মিঃ স্পীকার:** এটা পার্সোনাল এক্সপ্লানেশন নয়, এটা একটা স্টেটমেন্ট এবং হি উইল প্লেস ইট অন দি টেবল আফটার হি রিডস।

**Shri Siddhartha Shankar Ray:** I am obliged to you, Sir. Shri S. K. Mondal, Trustee under a Deed of Settlement, dated 30th November, 1953 executed by Sir Ashoka Roy, writes, "I understand that certain allegations have been made that while you were a tenant of the above premises under us

you did not pay the rent for 10 years and that the said premises No. 2, Beltala Road has been purchased by you at an undervalue. Such allegations are wholly untrue. Rent used to be received from you regularly so long as you were the tenant of the above premises.........

(Noise and interruption)

**শ্রীগোপাল বস্‌ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, এই বিধানসভায় কি বাইরের যে কোন লোকের বক্তব্য যে কোন মেম্বার মারফত এখানে রাখতে পারেন ? আপনি কি ভবিষ্যতে সকলকে সেই স্কোপ দেবেন? বাইরের কোন লোকের কোন স্টেটমেন্ট এখানে কোন মেম্বার করতে পারেন কিনা এবং আমাদের রুল সেটা অ্যালাউ করে কিনা? হি ক্যান প্লেস ইট টু ইউ, এটাকে যদি আপনি অ্যালাউ করেন তাহলে বাইরের সমস্ত লোক তাদের বক্তব্য বলার সুযোগ পাবে। এটা বিধানসভায় কখনও হয় না। সুতরাং হি ক্যান প্লেস ইট টু ইউ, অন ইয়োর টেবল।

**মিঃ স্পীকারঃ** উনি যেটা বলছেন সেটা রেলিভ্যান্ট অন দি ম্যাটার ইন কোশ্চেন, উনি পার্সোনাল এক্সপ্লানেশন দিতে গিয়ে যে চিঠিটা পড়ছেন ইট রিলেটস টু হিজ ওউন বিল্ডিং অ্যাবাউট হুইচ রেফারেন্স ওয়াজ মেইড ইয়েসটারডে।

**শ্রীগোপাল বস্‌ঃ** কথাটা তা নয়, কথা হচ্ছে উনি যদি নিজের বক্তব্য বলেন সেটা আলাদা কথা কিন্তু হি হ্যাজ বিন রিডিং সামথিং হুইচ ইজ রিটেন বাই অ্যান আউটসাইডার। হি ক্যাননট রিড ইট।

**শ্রীসমরকুমার রুদ্রঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, এখানে মাননীয় সদস্য সিদ্ধার্থশংকর রায় মহাশয় একজন অ্যাটর্নি কি সমস্ত বলেছেন সেই সমস্ত বিবৃতি এই সভাতে রেখেছেন এবং সেই বিবৃতিতে কার জমি নিয়ে কি আছে তা আমরা জানি না এবং তার মধ্যে কতখানি আইনত হয়েছে না হয়েছে কিম্বা কতখানি আইনত সেটা পালিত হয়েছে বা হয় নি কিম্বা বেনামী আছে বা নাই এবং সেটা সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয়ের উপর কিভাবে কার্যকরী হবে তা আমরা কিছুই জানি না। সেই ট্রাস্ট জমির নকল বা আসল দলিল তিনি আমাদের সামনে নিয়ে আসেন নি, সেখানে কোন সলিসিটার কি বললেন—স্যার, সলিসিটাররা মক্কেলের নির্দেশে অনেক কিছু আবোল-তাবোল লেখে এবং আদালতে সেগুলি অসত্য বলে প্রমাণিত হয়ে যায়, তিনি মণ্ডল মহাশয়ের চিঠি এখানে নিয়ে এসে সভাকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। এইভাবে সভাকে বিভ্রান্ত করা চলবে না। তিনি যদি মনে করেন যে এটা খুব দরকার তাহলে তিনি সেই আসল ট্রাস্ট দলিল এবং অন্যান্য নথিপত্র এখানে উপস্থাপিত করুন, আমরা সেগুলি পড়ে দেখি, বুঝি, তারপরে আলোচনা করার জন্য দিন ধার্য করুন। তবেই দেখা যাবে উনি টাকা ফাঁকি দিয়েছেন বা দেন নি, উনি ভাড়া দিয়েছেন বা দেন নি, কিভাবে আছে সেগুলি সমস্তই আলোচনা করা যাবে। কিন্তু স্যার, তার আগে পয়েন্ট অব প্রিভিলেজে বলতে দেওয়ার সুযোগ ও'কে দেওয়া উচিত না।

**মিঃ স্পীকারঃ** আপনি তো একটা লেকচার দিলেন। আমি ও'কে অ্যালাউ করেছি। আমি মনে করি এটা রেলিভেন্ট ও পার্সোনাল

explanation in connection with the allegations against him. He has got every right to say this

(এ ভয়েস: ওটা কার চিঠি?)

**Shri Siddhartha Shankar Ray:**

আমার যে ল্যান্ডলর্ড ছিল তাঁর।

"I understand that certain allegations have been made that while you were a tenant of the above premises under us you did not pay the rent for ten years and that the said premises No. 2, Beltala Road has been purchased by you at an undervalue. Such allegations are wholly untrue. Rent used to be received from you regularly so long as you were the tenant of the above premises and up to the date of completion of sale to you. The abovementioned premises was agreed to be sold to you by an agreement, dated 7th February, 1961, for Rs. 1,40,000 which was the fair market price for the said premises. The sale was agreed to be made after verifying the market value and after consulting the beneficiary. The conveyance in your favour was executed on 1st July, 1963, after receiving the full consideration money.

Yours faithfully,

S. K. MONDAL,

Trustee under a Deed of Settlement, dated 30th November, 1953 executed by Shri Ashoka Roy".

**The Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) Bill, 1969**

**Mr. Speaker:** The Hon'ble Minister-in-charge of Land and Land Revenue Department may please introduce the Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) Bill, 1969.

**Shri Hare Krishna Konar:** Sir, I beg to introduce the Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) Bill, 1969.

(Secretary read the title of the Bill.)

**Shri Hare Krishna Konar:** Sir, I beg to move that the Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) Bill, 1969, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কলকাতা এবং হাওড়া অঞ্চলে যারা জমিদারের অধীনে প্রজা ছিল এরা জমিদারী ক্রয় আইনের আওতায় পড়েনি এখানে জমিদার এবং প্রজার সম্পর্ক ঠিক করার জন্য ১৯৪৯ সালে ক্যালকাটা ঠিকা টেনান্সি অ্যাক্ট পাস করা হয়েছিল। কিন্তু পরে অভিজ্ঞতায় দেখা গেছে যে এই ঠিকা টেনান্সি অ্যাক্টে প্রজাদের যে রক্ষাকবচ দেওয়ার দরকার ছিল তা দেওয়া হয়নি এবং পরবর্তীকালে দেখা গেছে জমির দাম বাড়ার জন্য, জমি নিয়ে ফাটকাবাজি হওয়ার জন্য এবং জমিতে কোটিপতিদের লাভের ব্যবসা হওয়ার ফলে, রিয়্যাল প্রপার্টি, তার ব্যবসা বড় হওয়ার ফলে এই সব ঠিকা প্রজাদের নানা অজুহাতে আইনের ফাঁক দিয়ে তাদের প্রতি বছর উচ্ছেদ করা হতো। স্বভাবতঃই এর আগের আমলের যে গভর্নমেন্ট ছিল তাঁদের দৃষ্টি এটা আকর্ষণ করেনি এবং তাঁরা এ সম্বন্ধে কিছু করেন নি। ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট গভর্নমেন্ট হওয়ার পর গভর্নমেন্ট তখন স্থির করেছিলেন এবং ঠিকা প্রজাদের কাছ থেকে নানা রকম ডেপুটেশন ইত্যাদি পাওয়ার পর ঠিক করেন এ বিষয় গুরুত্বপূর্ণভাবে বিবেচনা করার প্রয়োজন আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টা খুবই জটিল, কেন না ঠিকা প্রজাদের ন্যায়সঙ্গত অধিকার দেওয়া, তাদের নিরাপত্তা দেওয়া যাতে জমিদাররা তাঁদের বেলায় পুতুল হিসাবে

ব্যবহার করতে না পারে, জিনিসটা খুবই কঠিন এবং সঙ্গে সঙ্গে এও আমরা জানি দু'-চারটি ঠিকা প্রজা আছে তারা নিজেরা কার্যতঃ জমিদার, তাদের অধীনে ভাড়াটিয়া প্রজা আছে, তাদের শোষণ করেন এটাও আমরা জানি। এই রকম যে দু'-চারটি কেস নেই তা নয়। জমিদারদের চেয়েও ঠিকা প্রজাদের অবস্থা ভাল, এই রকম দু'-চারটি কেস আছে আমরা জানি কিন্তু এগুলি ব্যতিক্রম। বেশীর ভাগ ক্ষেত্রে দেখা যায় ঠিকা প্রজারা জমিদারদের দ্বারা আক্রান্ত হয়। সেইজন্য এই রকম একটা জটিল জিনিস দু'-একদিন আলোচনা করেই আনা যায় না, সেইজন্য গভর্নমেন্ট স্থির করেন সামগ্রিকভাবে বিভিন্ন স্বার্থের সঙ্গে যাঁরা এই নিয়ে আন্দোলন করেন তাঁদের সঙ্গে আলোচনা করে একটা পূর্ণাঙ্গ সংশোধন বিল আনা হবে। স্বভাবতঃই এই আইন করতে দেরী হবে বলেই তদানীন্তন গভর্নমেন্ট ঠিক করেন একটা আইন করা প্রয়োজন যাতে অন্ততঃ উচ্ছেদটা বন্ধ করা যায়। কিন্তু তারপর সেই গভর্নমেন্টকে আর থাকতে দেওয়া হয় নি। স্বভাবতই সেই গভর্নমেন্ট তাঁদের সেই কাজকে শেষ করতে পারেন নি। পরবর্তিকালে ঐ অর্ডিন্যান্সের মেয়াদ যখন শেষ হয়ে যায় তখন আবার অর্ডিন্যান্স করা হয় এবং প্রেসিডেন্টের আমলে তথা গভর্নরের আমলে এটাকে শুধু স্টে অফ প্রসিডিংস হিসাবে চালান হয়। সেই আইনের মেয়াদ আগামী ২৫ তারিখে শেষ হয়ে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার গভর্নমেন্ট এই কথা মনে করেন যে এই আইনটার প্রতি সংশোধন হওয়ার প্রয়োজন আছে এবং তার জন্য কিছু আলোচনা করার প্রয়োজন হবে। স্বভাবতঃই ২৫শে মার্চের মধ্যে সেই কাজ করা যায় না, তা করতে গেলে কিছু সময় লাগবে।

[2-10—2-20 p.m.]

অন্ততপক্ষে ২।৩ মাস সময় লাগবে। পরবর্তী বিধানসভার সেসনের আগে এরকম বিল আনা সম্ভব হবে না এবং সেই বিলের আলোচনায় আপনারা যেটা সিদ্ধান্ত করবেন সেইভাবেই হবে। অথচ এর মধ্যে যদি স্টে অফ প্রসিডিংস না থাকে তাহলে উচ্ছেদ হবে। আমি খোঁজ নিয়েছি প্রায় ৪ হাজার উচ্ছেদের কেস চলছে, ডিগ্রি হয়ে আছে। কাজেই যদি একদিনও দেরী হয় তাহলে এই সমস্ত জমিদার পূর্ণ সুযোগ গ্রহণ করবে এবং ৩।৪ হাজার টেন্যান্টকে উচ্ছেদ করবে। মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি জানি এবং আমার কাছে কিছু কিছু বক্তব্যও এসেছে একবার উচ্ছেদ বন্ধ করলে একটা-দুটো গরীব মানুষ বেকায়দায় পড়বে। কাজেই আজকে সেগুলো বিচার করবার প্রয়োজন আছে। কিন্তু আজকে বিচার করা যায় না যে কে বাড়ী করেছে, কে মোটর গাড়ী করেছে—সেগুলি বিচার করে স্টে করা যায় না। সেইজন্যই বলছি সামগ্রিকভাবে উচ্ছেদ বন্ধ হোক। আমি আইনের মেয়াদ ১ বছরের জন্য চেয়েছি এবং এরপর আইনসভা আছে, কাউন্সিল আছে সেখানে আলোচনা হবে এবং তার জন্য সময় লাগবে। মাননীয় স্পীকারমহাশয়, আপনাকে বলতে পারি আগামী ৩।৪ মাসের মধ্যে বিধানসভার সামনে এবং আপনার সামনে এ সম্বন্ধে আমাদের গভর্নমেন্ট প্রয়োজনীয় বিল আনবার চেষ্টা করবেন। এখন ১ বছরের জন্য এই আইন আনার প্রয়োজন মনে করছি এবং মনে করছি এই বিল সদস্যগণ গ্রহণ করবেন এবং সমর্থন করবেন।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় অধ্যক্ষমহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয় যে বিল আজকে এনেছেন সেই বিলের প্রতি সহানুভূতি জানিয়ে আমি প্রথমেই বলতে চাই যে, এই আইন আজকে ২০ বছর ধরে নানাভাবে ওলট-পালট খাচ্ছে। ১৯৪৯ সালের ২০শে জানুয়ারী তারিখে এই ক্যালকাটা ঠিকা টেনান্সী বিল, ১৯৪৯ মুভ করবার সময় তদানীন্তন কংগ্রেস মন্ত্রী বিমলচন্দ্র সিংহমহাশয় কোলকাতার একটা বিশেষ সমস্যার দিকে দৃষ্টি আকর্ষণ করে বলেছিলেন,

The thika tenants of Calcutta bustees represent a problem for many years. The bustee problem has been one of the most baffling problems to the city and suburbs........thika tenancy.

ঠিকা টেনান্সীর সঙ্গে বস্তীর সমস্যা অঙ্গাঙ্গিভাবে জড়িত থাকাতে সরকার তখন এই আইনের বিশেষ প্রয়োজনীয়তার কথা উল্লেখ করেছিলেন এবং তার পূর্বে তাঁরা একটা অর্ডিন্যান্স করে সাময়িক কেনাবেচা বা উচ্ছেদ বন্ধ করার কথাও চিন্তা করেছিলেন। তারপর ২০ বছর কেটে গেল। যে সমস্যার কথা তখন তাঁরা বলেছিলেন সেটা হোল,

I must confess that not too much headway has been made so far. We have in thrs city large areas with sprawling huts where men, women and children live in a most insanitary condition. Recently the Government of West Bengal conducted an enquiry into the living conditions of bustee dwellers of Calcutta and Howrah...............

এটা তখনকার দিনের কথা। তাঁর রিপোর্ট থেকে আমি যেটা উধৃত করলাম সেখানে যে ভয়াবহ অবস্থার কথা আছে সেটা আমরা জানি না। আমার বক্তব্য হচ্ছে যে মন্ত্রিমণ্ডলী এত তৎপর এবং তাঁরা যখন ১৯৬৭ সালেই চিন্তা করেছিলেন তখন তাঁরা সামগ্রিক দৃষ্টিভঙ্গী না নিয়ে এই আইনের যেটুকু সামান্যভাবে কাজকর্ম বন্ধ করবার জন্য যে প্রভিসন ছিল শুধু সেটুকু করেই ক্ষান্ত হচ্ছেন? ২০ বছর আগে বলা হয়েছে, দি বস্তী প্রবলেম হ্যাজ বিন ওয়ান অফ দি মোস্ট ব্যাফলিং প্রবলেম টু দি সিটি অ্যান্ড সুবার্বস। আজও সে সমস্যা তেমনি কঠিনই থেকে গিয়েছে।

The bustee people live in a condition which demands immediate improvement. The thika tenants viz., those persons who have taken land from the landlords and set up structure and let out those structures to bharatiyas, such thika tenants are in much better condition than the bharatiyas themselves............

আমি এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় মন্ত্রিমহাশয় কি একটু দয়া করে শুনবেন?

**শ্রীহরেকৃষ্ণ কোনার:** উনি আমাদের বুঝাবার চেষ্টা করছেন ২৫শে তারিখে পূর্ণাঙ্গ বিল আনলাম না কেন, তিনি দেখছি আমাদের চেয়ে বেশী তৎপর।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** আমার বক্তব্য হচ্ছে ২০ বছরে যে সমস্যার সমাধান হল না সেই বৃহৎ সমস্যা সম্বন্ধে কোন উল্লেখ নাই এর মধ্যে। আর এই যে ঠিকা টেন্যান্টদের যে রিলিফ দেবার কথা বলা হচ্ছে, সেটার রূপ কি সেটা একটু লক্ষ্য করে দেখুন। জমির মালিকের কাছ থেকে বাৎসরিক অত্যন্ত অল্প খাজনার হারে কোন কোন তথাকথিত টেন্যান্ট রয়েছে যারা হাটমেন্ট তৈরী করে ঐ বস্তীতে ভাড়াটিয়াকে ভাড়া দেয় এবং তার থেকে প্রচুর টাকা রোজগার করে। যে আইন আজকে আমরা করতে যাচ্ছি তাতে সেই নিম্ন স্তরের ভাড়াটিয়া দরিদ্র যাদের উপর অত্যাচার হচ্ছে, সেই অত্যাচার থেকে তাদের কোন রিলিফ হচ্ছে না। এই রিলিফ দিচ্ছেন কাকে? এই মধ্যস্বত্বভোগকারী টেন্যান্ট যে লোকগুলি আছে তারা জমির মালিককে ঠকাচ্ছে এবং নীচের তলার যে ভাড়াটিয়া তাদের শুষে অর্থবান হচ্ছে। আজকে খবরের কাগজে একজন ভদ্রমহিলা আনন্দবাজার পত্রিকায় একটা চিঠি লিখেছেন, আমি সে চিঠির প্রতি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি লিখেছেন, আমার মাত্র ৪ কাঠা জমি, সেখানে আমার পক্ষে তখন বাড়ী তৈরী করা সম্ভব ছিল না, সাময়িক অবস্থাতে পড়ে একজন লোক সেখানে একটা চালা তুলবার অনুমতি চায়। চালা তুলবার পরে আমি সামান্য একটা ঘর তুলবার চেষ্টা করছি কিন্তু সরকার পক্ষ থেকে কেবল আইন করে করে সময় বাড়াবার জন্য তাকে উচ্ছেদ করার বা তার কাছ থেকে জমি নেবার কোন ব্যবস্থা হচ্ছে না। এই অবস্থায় আমি নিজে বিপর্যস্ত হচ্ছি। ভদ্রমহিলা আরও লিখেছেন কলকাতার একটা ঘৃণিত বস্তীর ঘরগুলি সারিয়ে একটা পরিষ্কার পরিচ্ছন্ন জায়গায় বসবাস করব তারও কোন উপায় হচ্ছে না। স্যার এ বিষয়ে আপনার চাইতে কেউ বেশী জানেন না। কলকাতা বস্তীর সমস্যা এবং সেখানকার টেন্যান্টদের সম্পর্কে আপনি ভালই অবগত আছেন। এখানে নূতন নূতন যেসব রাইটস বা ক্লেমস তৈরী হয় তার জন্য মামলা কোর্টে যায়, আমাদের

যা আইন আছে তাকে অচল করে কোর্টের উপর হুকুম দেওয়া হচ্ছে তারা এ সম্বন্ধে কোন বিচার করতে পারবে না। আইনের বলে যেসব সিদ্ধান্ত হয়ে গেছে কোর্ট থেকে তা কার্যকরী করতে পারবেন না, এখন যে আইন তৈরী হচ্ছে, সে আইনে এমনই ব্যাপক ক্ষমতা দেওয়া হচ্ছে। এর পরিণাম বিপদসঙ্কুল।

[2-20—2-30 p.m.]

মন্ত্রিমহাশয় নিজেও স্বীকার করেছেন যদিও ১ বছর সময় নিয়ে নেবার ব্যবস্থা হচ্ছে তিনি চেষ্টা করবেন আগামী জুন মাসে যে সেসন হবে তখন এর উপর একটা ব্যাপক আইন করবার চেষ্টা করবেন। বস্তী সমস্যার সঙ্গে এই কলকাতা ঠিকা টেন্যান্সী অ্যাক্ট আইনটির অঙ্গাঙ্গী-ভাবে সম্পর্ক রয়েছে এবং একটা বস্তী উন্নয়নের বিষয় সম্পর্কে সি এম পি ও এবং অন্যান্য যেসব করপোরেশন-এর এনকোয়ারী কমিটির রিপোর্ট রয়েছে তার পরিপ্রেক্ষিতে এই আইন তৈরী করতে হবে। এমন কি আমরা দেখেছি গভর্নমেন্টের নিজের চেষ্টায় সরকারী পর্যায়ে কতকগুলি ঐ ভাড়াটিয়াদের, বস্তীর লোকদের থাকবার জন্য টেনামেন্ট করেছেন—সেই টেনামেন্ট তৈরী করবার পর সেই বস্তীবাসীদের সেখানে বাস করবার সুযোগ হচ্ছে না। এই আইনে তাতেও বাধা পড়ছে। এই অবস্থায় আমি বিনীতভাবে অনুরোধ জানাচ্ছি যে এই আইন টেম্পোরারী না করে যথাসম্ভব শীঘ্র মূল সমস্যার দিকে এগিয়ে আসুন এবং তার জন্য সম্পূর্ণভাবে সহযোগিতা করার আশ্বাস আমরা দিচ্ছি। বর্তমানে কিভাবে সেই সমস্যা সমাধান করবেন তার কিছুটা আভাস যদি মন্ত্রিমহাশয় দেন তাহলে বাধিত হবো। বস্তুত এই আইনে গরীবের কোন উপকার হচ্ছে না—হচ্ছে মধ্যস্বত্বভোগী টেন্যান্ট নামধারী কতকগুলি লোকের লাভ হচ্ছে এবং তারা নিজেরা হয়তো একটা অংশে টিনের ঘরে বাস করে বাকী সমস্ত বস্তীর ঘরগুলিতে ভাড়াটে বসিয়ে দেয় এবং যখন দরকার হচ্ছে তখন এমন কি মাঝে মাঝে দরকার হলে তাদের তাড়িয়ে দেয় এবং বেশী ভাড়ায় ভাড়াটে বসিয়ে দেয়—এইভাবে ২০।২৫ বছর তারা এই কর্ম করছে। তাদের দিকে অনুকম্পা না দেখিয়ে প্রকৃতপক্ষে যারা কষ্ট পাচ্ছে তাদের সাহায্য করুন এই অনুরোধ জানাচ্ছি। এই বিলের সঙ্গে সঙ্গে প্রতিশ্রুতি দেন যে জুন মাসের সেসনের মধ্যে নূতন আইনের খসড়া আনবেন এবং সেপ্টেম্বরের মধ্যে আমাদের এখানে একটা ব্যাপক আইন পাশ করবার জন্য বর্তমান মন্ত্রিমণ্ডলী চেষ্টিত হবে। ধন্যবাদ।

**শ্রীলক্ষ্মীচরণ সেনঃ** মাননীয় অধ্যক্ষমহাশয়, যে বিল উত্থাপন করা হয়েছে—ঠিকা প্রজা উচ্ছেদ বন্ধ করা সম্পর্কে আমি সেই বিল সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আপনার মাধ্যমে আমার বক্তব্য রাখছি। প্রথমত, কংগ্রেস পক্ষের সদস্য যে কথা বললেন তিনি যেহেতু ঐ কলকাতার প্রায় সাড়ে তিন হাজার বস্তীর ১০ লক্ষ বস্তীবাসীদের জীবনে যে অপরিসীম দুঃখ-দুর্দশা এনেছেন তার দায়-দায়িত্ব তাঁকেও গ্রহণ করতে হবে। অবস্থাটা কি? কলকাতায় জমিদারী ব্যবস্থা বজায় রেখেছেন ও'রাই, আজকে আবার ও'রাই ঠিকা প্রজার জন্য দরদ দেখাতে চাচ্ছেন। ২০।২২ বছর ও'রা জমিদারদের স্বার্থ রক্ষা করেছেন। প্রাক্তন কংগ্রেসী মন্ত্রী বিমল সিংহ—একটা বিল এনেছিলেন কিন্তু সেই বিল থেকে পরবর্তী কালে কলকাতা এবং হাওড়াকে বাদ দিয়ে দেওয়া হয়। কলকাতা এবং হাওড়ার জমিদারী বজায় রেখে দেওয়া হয়। ঠিকা টেন্যান্সী অ্যাক্টে কি আছে?—তাতে আছে ঠিকা প্রজাকে কোন্ কোন্ ধারায় এবং কিভাবে উচ্ছেদ করা যাবে। ঠিকা টেন্যান্সী অ্যাক্টে কি হোলে প্রজা উচ্ছেদ হবে না কোনও ধারায় সেকথা লেখা নাই।

স্পীকার স্যার অবস্থাটা খুবই গুরুতর, আপনি দীর্ঘ দিন ধরে কলকাতা করপোরেসনেও আছেন—আপনি জানেন যে প্রায় ১০ লক্ষ লোক বস্তিতে বসবাস করেন, কিন্তু বস্তীর অবস্থা কি? সেখানে পাকা বাড়ী, পাকা দেওয়াল হতে পারে না—সেখানে জলের কল নেওয়া যায় না। সেখানকার রাস্তা ড্রেন পাকা করা যায় না। যে ঠিকা প্রজা আইন ও'রা পাস করেছিলেন এবং যে আইনের ভিত্তিতে ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট তৈরী হয়েছে ১৯৫১ সালে— সেই আইনের বলে কলকাতা পৌর সভাকে যাতে কোন বস্তিতে কাজ করতে না হয় সেই ব্যবস্থাই করে

দিয়েছে কংগ্রেস দল—করেছে জমিদারদের ,পুরাপুরি স্বার্থ রক্ষা করবার জন্যই। শুধু তাই নয় আপনি জানেন মিঃ স্পীকার, স্যার, বস্তী প্রজাদের করপোরেসন ট্যাক্স শতকরা সাড়ে ২৩ ভাগ যেহেতু ওটা জমিদারদের ব্যক্তিগত সম্পত্তি। বস্তীবাসীকেই সর্বাধিক হারে ট্যাক্স দিতে হয়। কাজেই ও'রা কাদের উপকার করলেন? বড় বড় জমিদার যাদের সাড়ে তিন হাজার বস্তী আছে তাদেরই। এইভাবে জমিদারদের স্বার্থ রক্ষা করে ১০ লক্ষ লোকের জীবনে দুঃখ-দুর্দশা এনে দিয়েছেন। আজকে কলকাতার বস্তীর মানুষ জল পান না। ১০০।২০০টা বালতি নিয়ে দাঁড়িয়ে থাকতে হয় এক-একটি কলে ঘণ্টার পর ঘণ্টা। এবং তাদের মধ্যে মারামারি হয়—জল পাওয়া যায় না। কাজেই আমি বলবো কলকাতার জমিদারী ব্যবস্থা যদি উচ্ছেদ করা না যায় তাহলে বস্তীর উন্নয়ন করা সম্ভব নয়, কাজেই মূল লক্ষ্য হচ্ছে কলকাতা এবং হাওড়ার জমিদারী ব্যবস্থা বিলোপ করে উন্নতি সুনিশ্চিত করা এবং সেখানে পাকা বাড়ী যাতে হতে পারে এবং করপোরেসন সেখানে যাতে যাবতীয় কাজ করতে পারে যেমন—পাকা রাস্তা, জল সরবরাহের পর্যাপ্ত ব্যবস্থা, পাকা ড্রেন প্রভৃতি তারই জন্য এই বিল আনা হয়েছে। আজকে কংগ্রেস সদস্য বললেন যে গরীব মানুষের উপকারের জন্য ব্যবস্থা করতে হবে। কিন্তু ও'রা ২০।২২ বছর তো ছিলেন, বস্তীবাসীদের জন্য তো কিছু করতে পারতেন—কোন দিন তো তা করেন নি। কাজেই কলকাতার জমিদারী ব্যবস্থা বিলোপ করে একটা মৌলিক পরিবর্তনের জন্য কিছু সময় দরকার, তাই এই বিল আনা হইয়াছে এবং কোন লক্ষ্য পূরণের জন্য আমরা এই কাজটা করতে যাচ্ছি তা মন্ত্রিমহাশয় বলেছেন। যদি এই ব্যবস্থা এখনই করা না হয় তাহলে জমিদাররা জমি বেচে দেবে। মিঃ স্পীকার, স্যার, আমি বস্তী ফেডারেসনের সঙ্গে অনেক দিন যুক্ত ছিলাম, বাগবাজারের নয়নকৃষ্ণ সাহা লেনে যখন বস্তীবাসীদের উচ্ছেদ করা হয় তখন তার জন্য আমরাই আন্দোলন করেছিলাম বিধানবাবুর সময়। সেই বস্তীবাসীদের জন্য যে বাড়ী করা হয়েছে সেখানে তারা থাকতে পারছেন না। কারণ যে ভাড়া ধার্য করা হয়েছে তাতে বস্তীর লোক সেখানে থাকতে পারেন না। বি টি রোড ফুলবাগান বস্তী বিশ্বনাথ রায়ের জমিদারী—মানুষের বসবাসের অনুপযোগী। জমিদারদের স্বার্থ বজায় রাখার জন্য এই ২০।২২ বছর কংগ্রেস দল বস্তীর উন্নতির কোন ব্যবস্থাই করে নি। আমাদের যেটা লক্ষ্য সেটা অত্যন্ত সুস্পষ্ট। কলকাতার উন্নয়নের জন্য কলকাতার ১০ লক্ষ দরিদ্র অধিবাসীদের জীবনের বিভিন্ন সমস্যা সমাধানের জন্য যদি কোন পরিবর্তন ঘটাতে হয় তাহলে কলকাতা এবং হাওড়ার জমিদারী ব্যবস্থার উচ্ছেদ-সাধন করে ঠিকা প্রজাদের প্রজাস্বত্ব অধিকার দিতে হবে এবং সেখানে ভাড়াটিয়াদেরও থাকার সুব্যবস্থা করে দিতে হবে। তার জন্য যে সময় প্রয়োজন সেই সময় নিশ্চয়ই দিতে হবে, তা না হলে জমিদারদের কবল থেকে ১০ লক্ষ বস্তীবাসীদের বাঁচানো যাবে না—তাই এই বিল আনা হয়েছে। যদি আলাপ আলোচনা করে সুষ্ঠুভাবে একটা বিল আনতে হয় তাহলেও তার জন্য কিছু সময়ের দরকার। কিন্তু যেটুকু সময় আমরা চাই তার মধ্যেই যাতে সব কাজ সম্পূর্ণ হতে পারে সেদিকে মন্ত্রিমহাশয় একটু নজর রাখবেন আশা করি। এই ২২ বছরে যারা সাধারণ লোক এবং ঠিকা প্রজাদের ব্যাপারে কোন কিছুই করেন নি তাঁরা আজকে অন্তত যেন বস্তীবাসীদের জন্য কোন দরদ না দেখান—কারণ তাঁদেরই ২২ বছরের শাসনে আজ বস্তীবাসীদের জীবনে চরম দুঃখ-দুর্দশা নেমে এসেছে। এই বলে আমি আপনাকে ধন্যবাদ জানিয়ে এবং এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-30—2-40 p.m.]

**Shri Siddhartha Shankar Ray:** Mr. Speaker, Sir, it is hardly necessary for any of us to introduce any heat into the atmosphere of the House today. The Bill which has been brought is perhaps necessary as a temporary measure, for the Hon'ble Minister has assured us that a more comprehensive Bill will be placed before the House within a year. Until that comprehensive measure is placed before the House I would like to reserve my comments on the proposals yet to be made by the United Front Government. But with regard to this Bill, I want to make a very short legal submission touching on the Constitution as well.

Sir, this Bill which has been brought is not the first of its kind. A similar measure was adopted by the Congress Government in 1948 before it actually brought the Calcutta Thika Tenancy Bill, 1949. The Hon'ble Minister then in charge of Land and Land Revenue, Mr. Bimal Chandra Sinha, had stated this in his introductory speech, "that is why the Government was forced to promulgate the ordinance in order to stop the execution of decrees for eviction." That was only a temporary measure. A similar measure, therefore, had been brought before this House in the year 1948 by the Congress Land and Land Revenue Minister before he actually brought the Calcutta Thika Tenancy Bill in 1949. But in one respect there is a difference and a difference which has become very important now. Will the Hon'ble Minister kindly inform the House that during the period all applications for ejectment, all appeals from orders made on such applications and particularly all proceedings in execution of orders for ejectment of thika tenants remain stayed, have the thika tenants to pay any rent at all or damages? During the period execution of decree is completely stayed, is the thika tenant at all liable to pay anything to anybody either in the way of rent or as damages? In the measure brought by the Congress Government in 1948 there was an extra clause, that is, clause 4. Clause 3 stated this—"Notwithstanding anything contained in any other law for the time being in force, no decree or order for the ejectment of a thika tenant shall be executed during the contiunance in operation of this ordinance." Then there was a proviso with which we are not concerned. Then clause 4 stated this—"Notwithstanding anything contained in any other law for the time being in force, a person obtaining a decree or order for ejectment to which the provisions of section 3 are applicable, shall be entitled after the commencement of this ordinance to realise from the judgment-debtor rent at the rate at which the judgment debtor was paying rent when notice to quit was served upon him, or, where no such notice was served, at the rate at which the judgment-debtor was paying rent when the suit or proceedings, as the case may be, for ejectment was instituted and the realisation of rent under clause 1 shall not be deemed to estop the person obtaining the decree or order............

**শ্রীঅনাদি দাসঃ** মাননীয় স্পীকারমহাশয়, আমার একটা পয়েন্ট অফ প্রিভিলেজ আছে এটা ইংরেজীতে করছেন কেন। উনি বাংলা ভাষা জানেন না, তা নয়। উনি জানেন। তা সত্ত্বেও উনি ইংরাজীতে বলছেন তার অর্থ এখানে আসতে হলে সবাইকে ইংরাজী জেনে আসতে হবে। আর যাঁরা ইংরাজী জানেন না ও'র বক্তৃতা বুঝতে পারবেন না। উনি যাঁরা ইংরাজী জানেন না তাঁদের বঞ্চিত করছেন। উনি যদি বাংলা না জানতেন তাহলে আলাদা কথা। কাজেই উনি যাঁরা বাংলা জানেন তাঁদের প্রিভিলেজ খর্ব করছেন।

**মিঃ স্পীকারঃ** না, এখানে ইংরাজীতে বলবার ব্যবস্থা আছে। আইনে লেখা আছে যার যা খুসী তাইতে বলতে পারবেন।

**শ্রীঅনাদি দাসঃ** এটা বোঝা যাচ্ছে যাঁরা ইংরাজী জানেন তাঁদের পক্ষে হয়েই উনি কথা বলছেন। আর যাঁরা ইংরাজী জানেন না তাঁদের উনি বঞ্চিত করছেন। এটা আপনার কাছে রাখছি।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** আমি নিশ্চয় বাংলায় বলতে পারি। বাংলা আমার মাতৃভাষা। সেদিন শুনেছিলাম যেদিন আমি বাংলায় বলেছিলাম এবং আশা করি যে ভীত হয়েছিলেন। কিন্তু এখানে আইন সংক্রান্ত বক্তব্য রাখছি এবং যে অর্ডিন্যান্স থেকে তুলছি সেটা ইংরাজীতে লেখা। অনাদি দাস মশাই পয়েন্ট অফ প্রিভিলেজ তুললেন। আমি যেটা পড়ছি, সেই অর্ডিন্যান্স ইংরাজীতে লেখা। আমায় একটা অর্ডিন্যান্সের বাংলা দিন, আমি বাংলায় পড়ছি।

স্যার, আমি যেটা পড়ছি,

May I continue in English? Clause 4—this is an important point, Sir and I hope we shall discuss it in a peaceful atmosphere. This was the clause in the 1948 Ordinance.—

"Notwithstanding anything contained in any other law for the time being in force a person obtaining a decree or order for ejectment to which the provisions of section 3 are applicable shall be entititled after the commencement of this Ordinance to realise from the judgment-debtor, rent at the rate at which the judgment-debtor was paying rent when notice to quit was served upon him or where no such notice was served at the rate at which the judgment-debtor was paying rent when the suit or the proceedings, as the case may be, for ejectment was instituted and the realisation of rent under clause 1 shall not be deemed to estop the person obtaining the decree or order for ejectment from executing the decree or order, as the case may be, when such decree or order becomes executable."

Then there is an explanation to clause 4 of the Ordinance. It is not relevant for the purposes of aubmission which I am making now, Sir. Therefore, in the 1948 Ordinance although it was provided that execution of all decrees would be stayed, provision was made for payment of some money during the period the decree was stayed. In this Bill there is no such provision. What does it lead to? The Hon'ble Minister will kindly explain to us—if I am mistaken he will correct me—whether or not there is some provision somewhere which compels the thika tenants against whom a decree has been passed to pay rent as long as the decree is stayed. If there is no such provision anywhere in the law and if there is no such provision in the Bill which the Hon'ble Minister has placed before the House today Sir, I am afraid, this Bill when it becomes law will be thrown out by the court of law as being unconstitutional as laying an unreasonable restriction on the fundamental rights to hold properties under Article 19(1)(f). Why unreasonable? Because you are allowing a person against whom a decree has been passed for ejectment to continue in possession without paying a single pie to the owner of the plot of land. This is the question which I most respectfully put to the Hon'ble Minister for Land and Land Revenue. If there is an answer to this question, I hope there is an answer, I shall be very glad if the Hon'ble Minister kindly gives me the answer that there may be some provision somewhere. He can take advice. But if there is no provision, if the Hon'ble Minister cannot give me the answer then the conclusion is irresistible that if this Bill is enacted today by us that Act will be declared ultra vires by any court of law on the ground that you are allowing a man against whom a decree of ejectment has been passed even by the Supreme Court without providing for any compensation being paid to him during the interim period. This is the point which I make. If there is no such provision I would request the Hon'ble Minister to add an extra clause, similar to clause 4 of the 1948 Ordinance, in his Bill in which case it would be absolutely safe from any constitutional attack. These are my submissions, Sir, on this Bill.

[2-40—2-50 p.m.]

**শ্রীসাধন গুপ্ত:** মাননীয় অধ্যক্ষমহোদয়, যে বিতর্ক হয়ে গেল ঠিকা টেন্যান্সী বিলের উপর, একটা জিনিস খুব পরিষ্কার হয়ে গেল যেটা বিলে পরিষ্কার বোঝা যায় না। সেটা হচ্ছে এই এটা একটা মামুলি বিল নয়। মামলা ১ বৎসরের জন্য মূলতুবী করা হল এরূপ এ বিল

নয়। এই বিলের ভেতর কলকাতার জনসাধারণের একটা বৃহৎ অংশ এর স্বার্থ নিবিড়ভাবে জড়িত বা সম্পর্কিত। বস্তীবাসীদের স্বাস্থ্য এই শ্রেণীর লোককে ঠিকা টেন্যান্সী অ্যাক্টে ভাড়াটিয়া বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষমহাশয়, কলকাতায় প্রায় শতকরা ২৫ ভাগ লোক বস্তীতে বাস করে। ঠিকা প্রজা যারা ইজারা নিয়ে তার উপর ঘর তুলে ভাড়া দেন সেই ঘর হচ্ছে বস্তী ঘর। এই যে সমস্ত ঠিকা প্রজা এরা সাধারণভাবে খুব গরীব তা নয়, এরা রোজগার করে, কিন্তু মুনাফা করে জমিদাররা। সাধারণভাবে যে চিত্র দেওয়া হয়েছে তা নয়, সব ক্ষেত্রে ব্যতিক্রম হয়তো আছে দু'-এক জায়গায়, যখন একটি বড় বিল আনা হবে তখন ব্যতিক্রমগুলি মন্ত্রিমহাশয় নিশ্চয়ই বিবেচনা করবেন বলেছেন এবং তখন তার বিহিত কি করে করা যায় সেটা বোঝাবার আমরা চেষ্টা করবো। অনেক ঠিকা প্রজা যে জমি ইজারা নেন তা ব্যবহার করেন ঠিকা বাড়ীর জন্য নয়, হয়তো ঘর তুলে, পাকা ঘর তুলে ভাড়া দেন, কিম্বা অনেক বায়গায় ভাড়া দেন প্রচুর মুনাফা করে। এগুলি বিচার বিবেচনা করে দেখবেন। বিরোধী পক্ষ থেকে দোষারোপ করা হয়েছে যে ২০ বছর এই অবস্থা রয়েছে। এই অবস্থার জন্য তাঁরা কোন চেষ্টা করেনি। এই ২০ বছর যাঁদের হাতে দায়িত্ব ছিল তাঁরা এই বিষয়ে কিছু ভাবেন নি। ঠিকা প্রজাদের কিছু অধিকার দিয়েছেন, কিন্তু ঠিকা প্রজার অধীনে ভাড়াটিয়া যাঁদের বলা হয়েছে অর্থাৎ বস্তীবাসী, তাঁদের অধিকার তাঁরা স্বীকার করেন নি। বস্তীবাসীদের সমস্যার প্রতি দৃষ্টি দেন নি। এই ঠিকা প্রজা আইনে যদি ঠিকা প্রজা উচ্ছেদ হয়ে যায় তাহলে সঙ্গে সঙ্গে বস্তীর সমস্ত লোক উচ্ছেদ হয়ে যাবে। এই প্রশ্ন তোলা হয়েছে যে অনেকের জমি আছে যাঁরা আগে বাড়ী করতে পারে নি, কিন্তু এখন বাড়ী করতে চায়। এসব নানান প্রশ্ন উঠবে। পরস্পর-বিরোধী স্বার্থের মধ্যে একটা সংঘাত থাকবেই তার একটা সমাধান করতে হবে। বহু লোক গৃহহারা হয় সেখানে একজনের বাড়ী তৈরীর জন্য তাদের গৃহহারা করা যায় কিনা এই বিচার করতে হবে—তাদের যদি গৃহহারা করা হয় তাহলে তাদের নিশ্চিত আশ্রয় হচ্ছে ফুটপাথ। কখনই তারা বিকল্প গৃহ খুঁজে নিতে পারবে না, কোন পাকা বাড়ীতে যেতে পারবেন না। এই হচ্ছে তাদের অবস্থা। কাজেই সেখানে যে সমস্ত ছোট মালিক আছে জমিদার আছে তাদের ব্যবস্থা করতে হবে, তাদের স্বার্থ কতটা রক্ষা করা যাবে এবং সর্বোপরি বস্তীবাসীর স্বার্থ কতটা রক্ষা করা যাবে এটা বিবেচনা করতে হবে। এ সব বিচার বিবেচনা করতে সরকারের সময় লাগবে এবং মন্ত্রিমহাশয় বলেছেন তিনি আপ্রাণ চেষ্টা করবেন ৩।৪ মাসের মধ্যে একটি আইন নিয়ে আসার জন্য। এটা বাস্তবিক প্রশংসার যোগ্য। কারণ আমরা জানি ৩।৪ মাসের ভেতর এই কাজ হওয়া খুবই কঠিন। কারণ আমরা জানি যে এই সব কাজ তিন-চার মাসের মধ্যে হওয়া খুব কঠিন। যাই-হোক সেই আইনে বস্তীবাসীদের স্বার্থ দেখতে হবে। আজকে কংগ্রেসের ২২ বছর শাসনের সময় আমরা দেখেছি যে তাঁরা সম্পত্তির মালিকদের দিকটা দেখেছেন কিন্তু বস্তীর যে হাজার সমস্যা, হাজার দুরবস্থা সে সম্বন্ধে কিছু বিবেচনা করেন নি। আজকে বস্তীর ভিতরে একটা আলো আনতে গেলে অর্থাৎ বস্তীর ভিতরে যে পথ আছে সেটা আলোকিত করতে গেলে জমিদারদের পারমিশন লাগে, একটা টিউব-ওয়েল বসাতে গেলে জমিদারদের পারমিশন লাগে। ভেবে দেখবেন কতখানি অযৌক্তিক অবস্থা। শুধু মালিকের সম্পত্তির পবিত্রতা রক্ষা করার জন্য যেখানে শত শত লোকের বা হাজার হাজার লোকের জলের ব্যবস্থা করা দরকার, আলোর ব্যবস্থা করা দরকার বা পায়খানার ব্যবস্থা করা দরকার এটা শুধু জমিদারদের সম্পত্তির পবিত্রতা রক্ষার জন্য হতে পারছে না। এই হচ্ছে আমাদের আইনের ব্যবস্থা যেটা কংগ্রেসী শাসনে হয়েছে। এখন এই ব্যবস্থার রদবদল করতেই হবে। আমি জানি যে রদবদল খুব সোজা নয়, হয়ত আমাদের সংবিধানের ১৯ ধারা বাধা দেবে। ১৯ ধারায় বাধা যদি নাও দেয় তাহলে ৩১ ধারায় বিরাট বাধা আছে। কিন্তু আমাদের সংবিধানে বাধা থাকলেও সেই বাধা অতিক্রম করবারও আমাদের চেষ্টা করতে হবে। সংবিধান যাতে সংশোধিত হয় সেই ব্যবস্থা করার চেষ্টা আমাদের করতে হবে। এই বিধান সভা থেকে সংবিধান সংশোধন করতে পারি না সত্য কিন্ত তাই বলে আমরা একেবারে অক্ষমও নই। সংবিধান সংশোধন করার জন্য আমরা প্রয়োজনীয় প্রচেষ্টা করতে পারি সেটা হচ্ছে জনসাধারণের আন্দোলন দ্বারা। সেই আন্দোলনের ফলে আশা করি কেন্দ্রে যাঁরা বসে আছেন কংগ্রেসী সরকার তাঁরা সেই আন্দোলনে যুক্তিযুক্তভাবে সাড়া দেবেন,

সাড়া না দিলে এই আন্দোলনের তীব্রতাকে ঠেকান যাবে না। এতদিন পর্যন্ত গরীব জনসাধারণ চোখের জল ফেলেছে, নানা সমস্যা তাদের রয়েছে, সংবিধানের বাধার জন্য তাদের সেই সমস্যার সমাধান হয়নি। কিন্তু আজকে জনসাধারণের মেজাজ আমরা দেখেছি, আজকে যদি এই বাধা চলতে থাকে, যদি কেন্দ্রের তরফ থেকে এই বাধা অপসারিত করার ব্যাপারে কোন প্রতিবন্ধকতার সৃষ্টি করা হয় তাহলে জনসাধারণের চোখ থেকে জল পড়বে না, আগুন ঝরবে একথা মনে রাখা দরকার। আমি থ্রেট করছি না কিন্তু এই হচ্ছে আজকে বাস্তব অবস্থা। কাজেই এই অবস্থা বিচার করে কেন্দ্র যদি সহযোগিতা করেন তবেই মঙ্গল, না করলে যা হবে তার জন্য দায়িত্ব তাঁদের উপর বর্তাবে।

[2-50—3-20 p.m.]

**শ্রীদেবপ্রসাদচন্দ্র রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয় ঠিকা প্রজাদের জন্য যে বিল এনেছেন আমাদের তরফ থেকে আমাদের দুজন বক্তা সেই বিলকে সমর্থন জানিয়েছেন, আমিও সমর্থন জানাচ্ছি। সঙ্গে সঙ্গে এই কথাগুলি আমি মন্ত্রিমহোদয়ের গোচরে আনতে চাই যে ১৯৫৮ সালে এই হাউসে স্লাম ক্লিয়ারেন্স বিল বলে একটা বিল পাস হয়েছিল এবং তখন এই হাউস থেকে ঠিক হয়েছিল যে সমস্ত বস্তী উচ্ছেদ করে সেখানে ঐ বস্তীর যারা ভাড়াটিয়া এবং বস্তীর যিনি মালিক তাকেও পাকা বাড়ীতে ভাল বাড়ীতে রাখবার একটা ব্যবস্থা হয়েছিল অল্প পয়সায় ভাড়া দিয়ে। কিন্তু কালক্রমে দেখা গেল পয়সার অভাবে আমরা যে পরিকল্পনা নিয়েছিলাম সেই পরিকল্পনা অনুযায়ী কাজ করতে পারিনি। আমার মনে আছে যখন সিদ্ধার্থবাবু মন্ত্রী ছিলেন সেই সময় তিনি এই কথা স্পষ্ট করে বলেছিলেন, বিধানবাবু তখন মুখ্যমন্ত্রী ছিলেন, তিনিও স্পষ্ট ভাষায় বলেছিলেন যে এই বিরাট পরিকল্পনা আমরা তাড়াতাড়ি করে উঠতে পারবো না। সেইজন্য বস্তী বাড়ীগুলিকে কিছুটা যদি রিলিফ দেওয়া যায় বস্তীর যারা অধিবাসী তাদের বস্তির ভিতরে পাকা রাস্তা, আলো, জলের ব্যবস্থা যাতে করা যায় তার আমরা চেষ্টা করবো। স্যার, আপনি নিশ্চয়ই জানেন কলকাতা শহরের একটা বস্তিতে হয়ত দুশত লোক থাকে তাদের একটা মাত্র পায়খানা, তাদের যে কি দুর্বিসহ যন্ত্রণা সেটা আমরা সকলেই জানি। স্যার, আমার বক্তব্য হচ্ছে ঠিকা প্রজাদের স্টে করার জন্য মাননীয় মন্ত্রিমহাশয় এক বছর সময় চাচ্ছেন, পরে তিনি একটা বড় বিল আনবেন এবং সেই বিলে নিশ্চয়ই আমাদের সমর্থন থাকবে। স্যার, আজকে কি দেখছি, একটি ঠিকা প্রজা আগেকার দিনে জমিদারদের কাছ থেকে দু'চার টাকা করে কাঠা জমি ভাড়ায় নিয়েছে এবং এইভাবে ৪/৫ কাঠা জমি নিয়ে তার উপর কিছু টাকা খরচ করে একটা বাড়ী তৈরী করেছে। আপনারা এখানে ২৩ জন এম, এল, এ আছেন আপনারা সকলেই বস্তির বাড়ীগুলি দেখেছেন, সেই বস্তি বাড়ীর এক একটা ঘরের ভাড়া হচ্ছে কমপক্ষে ২৫—৩০ টাকা। এই ৩০ টাকা ভাড়া দিচ্ছে কারা, না যে নাকি ১০০ টাকা রোজগার করে। আমি বলবো যে ঠিকা প্রজা যারা আছে তাদের উচ্ছেদ বন্ধ করা নিশ্চয়ই প্রয়োজন কিন্তু সঙ্গে সঙ্গ একথাও বলবো ঠিকা প্রজারা যাদের উচ্ছেদ করছে অর্থাৎ যারা ভাড়াটিয়া তারা সকালে আসছে আবার ভাড়া না দিলে বিকালে তাদের গলা ধাক্কা দিয়ে তাড়িয়ে দিচ্ছে একথা কলকাতার যাঁরা এম, এল, এ তাঁরা অস্বীকার করতে পারবেন না। স্যার, এক বছরের জন্য ঠিকা প্রজাদের উচ্ছেদ করা যাবে না এই যে বিল এনেছেন এতে আমি সমর্থন জানাচ্ছি কিন্তু সঙ্গে সঙ্গে আমি খুব খুশি হতাম যদি এই বিলে ঠিকা প্রজাদের যারা প্রজা অর্থাৎ যারা ভাড়াটিয়া তাদের উচ্ছেদ না করার বিধান থাকতো। তাদের যাতে উচ্ছেদ না করতে পারে এটুকু সংশোধন করলে আরো মঙ্গল হতো। এর পরে যে বড় বিল আনবেন তাকে আমি সমর্থন জানাবো। আমার এলাকায় শতকরা ৪০ জন লোক বস্তীতে বাস করে, উত্তর কলকাতায় কুমারটুলি বস্তীতে অন্ততঃ ১০।১৫ হাজার লোক বাস করে, জোড়াবাগান বস্তীতে ১৫।২০ হাজার লোক বাস করে কিন্তু সেখানকার লোকের লাইফ কি, যে লাইফ সম্বন্ধে আমরা একসময়ে যখন সরকার পক্ষে ছিলাম তখন চিন্তা করেছি কিন্তু করতে পারিনি। আজকে আমাদের সরকারী দলের বন্ধু মিঃ গুপ্ত একটা কথা বললেন, আমাদের ভারতবর্ষের যে সংবিধান সেই সংবিধানের যদি কোন অ্যামেন্ডমেন্ট-এর প্রয়োজন হয় এই ভাল কাজ করার জন্য তাহলে আপনাদের সঙ্গে

আমরাও দিল্লীতে গিয়ে বলবো যে সংবিধান অ্যামেন্ডমেন্ট করতে হবে। কারণ সংবিধান কার জন্য তৈরী হয়েছে, সংবিধান তৈরী হয়েছে দেশের মানুষের মঙ্গল করার জন্য। সেই সংবিধানে যদি কোন অমঙ্গল কিছু করা হয় তাহলে নিশ্চয়ই আমরাও তার সংশোধনের জন্য আপনাদের সঙ্গে থাকবো। স্যার, অনেক দিন ধরে আমরা অনেক বড় বড় কথা শুনে এসেছি যে হ্যান করেঙ্গা ত্যান করেঙ্গা কিন্তু একটা করে অন্ততঃ আমাদের দেখান। আমাদের টাকার অভাব ছিল তাই আমরা পারিনি।

আমি সেইজন্য বলছি সব সময় আপনারা যদি ছোট ছোট স্কীম নেন তাহলে ভাল হয়। ১৯৫৮ সালে আমরা দেখেছি একবার স্লাম ক্লিয়ারেন্স বিল পাস হয়েছিল, কিন্তু কিছুই করতে পারিনি। আর একটা মজা হচ্ছে আপনারা যখন একটা বস্তীর মানুষকে তার সেই এনভায়রনমেন্ট থেকে পাকা বাড়ীতে পৌঁছে দেবেন তখন তার সেখানে ভাল লাগবে না। কাজেই একটা উপযুক্ত এনভায়রনমেন্ট তৈরী করতে হবে এবং সেই দৃষ্টিকোণ থেকে যখন বিল আসবে তখন নিশ্চয়ই আমরা তাকে সমর্থন করব। সিদ্ধার্থশঙ্কর রায় বলেছেন যে, ইন্টারিম পিরিয়ডে কে টাকা দেবে? যে মুহূর্তে উচ্ছেদ হোল এবং তারপর যখন স্টে অর্ডার হোল তখন ভাড়াটিয়া বলবে আমি টাকা দেব না। এমন কি ভাড়াটিয়া যিনি তাঁর অধীনে আছেন তিনি জানেন এস্ব উচ্ছেদ হয়ে গেছে, কি হবে, না হবে সেই সুযোগ নিয়ে ভাড়াটিয়া ঠিকা প্রজাকে ভাড়া দেবে না। এইসব কথা চিন্তা করে বড় বিল আনুন এবং কোলকাতা শহরের যেসব লোক বস্তী এলাকার প্রতিনিধিত্ব করেন তাঁদের সঙ্গে আলাপ-আলোচনা করে যদি এটা আনেন তাহলে ভাল হবে। আপনারা বর্তমানে ন্যায়-অন্যায় সবই পাস করতে পারেন কারণ আপনারা এখন মেজরিটি। আমরা মেজরিটিতে স্লাম ক্লিয়ারেন্স বিল পাস করেছিলাম কিন্তু টাকার অভাবে কার্যকরী করতে পারিনি। যে জমিদারদের কথা বলছেন যাদের কাছ থেকে ঠিকা প্রজারা ভাড়া নিয়েছিল ৩০।৪০।৫০ বছর আগে সেই জমিদারদের আজকে অস্তিত্ব নেই। ঠিকা প্রজারা ক্ষুদে জমিদার হয়ে বসে রয়েছে এবং তাদের প্রোটেকসন দেবার জন্য আপনারা বিল এনেছেন। এ ব্যাপারে অবশ্য আমাদের কোন আপত্তি নেই। আমরা জানি ঐ ঠিকা প্রজারা কেউ বড় ঘর থেকে আসেনি, তারা দুর্গন্ধময় জায়গায় বাস করছে। আমরাও চাই কোলকাতা শহর ভালভাবে, সুন্দরভাবে গড়ে উঠুক। আর এই বস্তীর মানুষগুলো তাদের আমরা মানুষ বলি বটে, কিন্তু আসলে তারা মানুষ নামধারী ছাড়া আর কিছু নয়। আমি জানি বস্তীতে মানুষ বাস করতে পারে না। আমি পৃথিবীর অন্যান্য জায়গায়ও বস্তী দেখে এসেছি, কিন্তু এরকম ধরনের বস্তী কোথাও দেখিনি। যখন আমাদের দেশের বস্তীর কথা সেখানে বসে চিন্তা করেছি তখন লজ্জায় আমার মাথা হেট হয়ে গেছে। পৃথিবীর সব দেশেই বস্তী আছে, এটা নূতন কথা নয়। এরকম স্লাম এরিয়া সারা পৃথিবীতে আছে, চীন বা রাশিয়ায়ও আছে, সেখানেও মানুষ ওই রকম অবস্থায় বাস করে— তবে কিছুটা উন্নত ধরনের একথা বলতে পারি। কাজেই মন্ত্রিমহাশয়কে বলছি খুব ভেবে চিন্তে এই বিল আনুন এবং আপনারা সব সময়েই আমাদের সমর্থন পাবেন। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[At this stage the house adjourned for 20 minutes.]

[3-20—3-30 p.m.]

[After adjournment]

**Business Advisory Committee**

**Mr. Speaker:** In accordance with the provisions of rule 284 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative

Assembly, I nominate the Business Advisory Committee which shall consist of the following members of the Assembly, namely:—

(1) Shri Hansadhwaj Dhara,

(2) Dr. Zainal Abedin,

(3) Shri Tarun Kumar Sen Gupta,

(4) Shri Monoranjan Baksi,

(5) Shri Mani Sanyal,

(6) Shri Ajit Kumar Biswas,

(7) Shri Jatin Chakraborty, and

(8) Shri Renupada Halder

and shall include the Speaker who shall be the Chairman of the Committee.

**Committee on Petitions**

**Mr. Speaker:** In accordance with the provisions of rule 299 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate the following members of the Assembly to form the Committee on Petitions:—

(1) Shri Ramkrishna Saraogi,

(2) Shri Narayan Naskar,

(3) Shri Joykesh Mukherjee,

(4) Shri Abinash Basu,

(5) Shri Bireswar Ghosh,

(6) Shri Siddheswar Mondal,

(7) Shri A. H. Besterwitch,

(8) Shri Rabin Mondal,

(9) Shri Kumud Ranjan Mondal,

(10) Shri Balailal Das Mahapatra,

(11) Shri Girish Matato, and

(12) Shri M. Makshed Ali.

Under rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I appoint Shri Balailal Das Mahapatra to be the Chairman of the Committee on Petitions.

## Committee of Privileges

**Mr. Speaker:** In accordance with the provisions of rule 304 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate the following members of the Assembly to form the Committee of Privileges:—

(1) Shri Bijoy Singh Nahar,

(2) Shri A. K. M. Ishaque,

(3) Shri Syed Abul Mansur Habibullah,

(4) Dr. A. M. O. Ghani,

(5) Dr. Sunil Kumar Mitra,

(6) Shri Nikhil Das,

(7) Shri Prabodh Purkait,

(8) Shri Dhananjoy Kar, and

(9) Shri Apurba Lal Majumdar, Deputy Speaker,

and in terms of proviso to rule 255(1) of these Rules, I appoint Shri Apurba Lal Majumdar, Deputy Speaker, to be the Chairman of the Committee of Privileges.

## Committee on Rules

**Mr. Speaker:** In accordance with the provisions of rule 309 of the Rules of Procedure and Conduct in the West Bengal Legislative Assembly, I nominate the Committee on Rules which shall consist of the following members of the Assembly, namely:—

(1) Shri S. M. Fazlur Rahman,

(2) Shri Prasenjit Barman,

(3) Shri Sadhan Gupta,

(4) Shri Sachindra Nath Mondal,

(5) Shri Saroj Roy,

(6) Shri Sasabindu Bera,

(7) Dr. Taraknath Chakravorty, and

(8) Shri Bazle Ahamad

and shall include the Speaker, who shall be the Chairman of the Committee.

**শ্রীসরল দেব:** মাননীয় স্পীকারমহাশয়, বাইরে ছাত্ররা ডেমনস্ট্রেশন করে এসেছেন, তাঁরা কারিগরী ছাত্র, তাঁরা আমাদের শিক্ষামন্ত্রীর সঙ্গে দেখা করতে চান, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি যে ছাত্ররা এসেছেন তাঁদের ৫ জন শিক্ষামন্ত্রীর সঙ্গে দেখা করতে চান, তিনি যেন তাঁদের সঙ্গে দেখা করেন।

**মিঃ স্পীকার:** যতীনবাবু আছেন, তিনি ব্যবস্থা করছেন, তাঁরা কি কাগজপত্র কিছু দিয়েছেন?

**শ্রীসরল দেব:** তাঁরা মেমোরেন্ডাম একটা দিয়েছেন।

**মিঃ স্পীকার:** যতীনবাবু, যা করলে হয় আপনি করুন।

**শ্রীমণি সান্যাল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ভূমি-রাজস্ব মন্ত্রিমহাশয় কলকাতা ঠিকা টেন্যান্সী অ্যাক্ট বিলটি পেশ করেছেন এবং এই বিলটি পেশ করতে গিয়ে যে বক্তব্য রেখেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি এবং সঙ্গে সঙ্গে বিলটির প্রতি আমি সমর্থন জানাচ্ছি। ঠিকা টেন্যান্সী অ্যাক্ট—ঠিকা প্রজা আইন এই কথা বলবার সাথে সাথে কলকাতার বস্তীজীবনের এক ভয়াবহ চিত্র আমাদের সামনে ভেসে উঠে। কলকাতা শহরে সাড়ে তিন-চার হাজার বস্তী আছে, ছোটবড় মিলিয়ে যাতে প্রায় ১০ লক্ষ লোক বাস করে। এই ১০ লক্ষ লোক যাঁরা বস্তীতে বাস করেন তাঁদের জীবনযাত্রা একেবারে বিপর্যস্ত হয়ে পড়েছে—তাদের জীবনে যদি কোন উন্নতি করতে হয় তার জন্য বিধান প্রণয়ন প্রয়োজন। ঠিকা প্রজা আইনকে সামগ্রিকভাবে ঢেলে না সাজালে এর কোন উন্নতিবিধান হবে না। এবং শুধু এই আইনই নয়, সঙ্গে সঙ্গে কলকাতা মিউনিসিপ্যাল অ্যাক্ট-এর যে সমস্ত প্রভিসনগুলি বস্তী আইনের সঙ্গে জড়িত সেগুলিরও সামগ্রিক পরিবর্তন করা দরকার। আপনি স্যার, কলকাতা করপোরেসন-এর সঙ্গে বহুদিন যাবত জড়িত, আপনি জানেন বস্তীতে টিউবওয়েল বসাতে হলে করপোরেসনকেও জমিদারদের পারমিশন নিতে হচ্ছে। এই অবস্থা দীর্ঘকাল ধরে চলছে—এমনভাবে আইন তৈরী করে রাখা হয়েছে যে আইনের ফলে স্বাস্থ্যকর স্থানে ভাল আবহাওয়ায় তারা বাস করতে পারে না। কংগ্রেস আমলে এইভাবে আইন তৈরী করা হয়েছে যাতে তারা নোংরা ও অস্বাস্থ্যকর আবহাওয়ায় বাস করতে বাধ্য থাকে। কলকাতা কর্পোরেসন-এর আইন, ঠিক প্রজা আইন—সেইভাবেই পাশ করা হয়েছে। তাদের ঘরবাড়ী তৈরী করা সম্পর্কে আইনে যে সমস্ত বিধিনিষেধ আরোপ করা আছে তাতে মাটি থেকে ১।। ফুট পর্যন্ত তারা ইট গাঁথতে পারে এবং তার উপরে আর তারা পাকা বাড়ী তৈরী করতে পারে না—তার উপর ছিটে বেড়া দিয়ে ঘর তৈরী করে লোকেরা অস্বাস্থ্যকর আবহাওয়ায় পশুর মত থাকতে বাধ্য হয়েছে। দীর্ঘ ২০ বছর ধরে স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট হবার পর বস্তীর কোন কিছু উন্নতি করতে পেরেছেন কি? আমি বলছি তিনি জানেন না যে সেখানে বিভিন্ন রুল-এ এবং স্টেটমেন্ট-এ ক্লিয়ার্লি একথা বলে দেয়া হয়েছে—যে এই অ্যাক্ট সম্বন্ধে রুল তৈরী করতে হবে এবং সেই রুল অনুযায়ী কাজ করতে হবে, কিন্তু আজ পর্যন্ত কোন রুল তৈরী করা হয়নি। ১৯৫৮ সালের পর থেকে ১৯৬৯ সাল, এই দীর্ঘ ১১ বছর কেটে গেছে, আজ পর্যন্ত রুল তৈরী হয়নি। ক্যালকাটা স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট-এ কাজ করবেন কি—তাতে কাজ করবার ইচ্ছাই ছিল না। বস্তীর জমিদারদের তাঁরা রক্ষা করেছেন—স্টেট অ্যাকুইজিসন অ্যাক্ট থেকে কলকাতা সহর এবং হাওড়া সহরের জমিদারী বাদ দিয়ে এই সমস্ত বড় বড় জমির মালিকদের মুনাফা করবার সুযোগ করে দিয়েছেন এবং বস্তীর লোকেরা একটা পূতিগন্ধময় আবহাওয়ায় পশুর মত বাস করুক এই দৃষ্টিভঙ্গীই তাদের ছিল। আজকে আমরা চাচ্ছি সামগ্রিকভাবে উন্নত একটা অবস্থা—নূতন করে আবার বস্তীর সামগ্রিক উন্নতিবিধানের জন্য চেষ্টা করা হোক এবং সেই চেষ্টা নিশ্চয় ২৫শে মার্চের মধ্যে করা সম্ভব নয়, তাই এই বিল আনা হয়েছে যাতে উচ্ছেদ রদ করা যায় এবং উচ্ছেদ রদ করে তারপর সমস্ত কিছু বিবেচনা করে একটা নূতন বিল আনা যায়। কলকাতা সহরে আর একটা জিনিষ দেখতে পাচ্ছি—এই জিনিষ বস্তীর ক্ষেত্রে খুব বেশী করে ঘটছে। বস্তীকে বস্তী কলকাতার জমিদারেরা বিক্রি করে দিচ্ছে—নূতন নূতন জমিদার তৈরী হচ্ছে, নূতন মালিক হচ্ছে তারা, যারা বহু টাকার হঠাৎ মালিক হয়েছে। তারা সমস্ত বস্তী কিনে বস্তীর লোকদের উচ্ছেদ করে সেই জমিকে বেশী দামে বিক্রী করবার ব্যবস্থা করছে এবং ৮।১০।১২ তলা বাড়ী তৈরী করে ফ্ল্যাট ভাড়া দেবার ব্যবস্থা করছে। এই সমস্ত জমি হস্তান্তর বন্ধ করার প্রয়োজন আছে। সেজন্য এই বিল আনা উচিত হয়েছে। যে নূতন আইন আনবার চেষ্টা হচ্ছে আমি সে সম্পর্কে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ

করব এইজন্য যে শুধু ঠিকা প্রজাদের উচ্ছেদ বন্ধ করলে হবে না, ঠিকা প্রজাদের অধঃস্তনদের ভাড়াটে ঠিকা প্রজারা যাতে উচ্ছেদ করতে না পারে সেটাও দেখতে হবে এবং সেইভাবে সমস্ত উচ্ছেদ রদ করতে হবে। এমন একটা আইন আনতে হবে যে আইনে বস্তীর সামগ্রিক উন্নতি-বিধানের ব্যবস্থা থাকবে এবং আইন করবার সময় নিশ্চয় কলকাতা মিউনিসিপ্যাল অ্যাক্ট-এর বিভিন্ন প্রভিসনের কথা চিন্তা করতে হবে। কলকাতা সহরের চার হাজার বস্তীতে থাকেন ১০ লক্ষ লোক, তাদের নাগরিক জীবনে যে সমস্ত সমস্যা আছে সেই সমস্ত সমস্যা নিশ্চয় সকলের জানা আছে।

[3-30—3-40 p.m.]

পানীয় জল পান না এমন এক লোক যদি নিজের বাড়ীতে জল নিতে চান জমিদারদের অনুমতি ব্যতীত লাইন দিতে পারে না কলকাতা করপোরেশন। করপোরেশন জলের লাইন দেবে না যতক্ষণ পর্যন্ত না জমিদার অনুমতি দেবে এবং স্বভাবতঃই জমিদাররা অনুমতি দেন না। যদি দেন প্রচুর টাকা সেলামীর বিনিময়ে তবে অনুমতি দেন। বস্তীর গরীব লোকদের পক্ষে সেই সেলামী দেওয়া সম্ভব নয়। এইভাবে কেউ ইলেকট্রিক লাইনও নিতে পারে না। "ইলেকট্রিক কেব্‌ল" ততক্ষণ পর্যন্ত আসে না যতক্ষণ পর্যন্ত জমিদার অনুমতি দিচ্ছেন। এখানে মধ্যস্বত্ব-ভোগীদের সম্পর্কে অনেকে অনেক কথা বলেছেন। তারা নাকি বহু টাকা মুনাফা লুটছে এবং ভাড়াটিয়াদের শোষণ করে বহু মুনাফা করছে। কিন্তু একথা সকলের জানা আছে যে কলকাতা সহরে এই সমস্ত বস্তীর জমির মালিক যাঁরা তাঁরা করপোরেশনের ট্যাক্স পর্যন্ত দেন না। অথচ প্রজাদের কাছ থেকে তাঁরা ট্যাক্স আদায় করে নেন। শুধু তাই নয়, কলকাতা করপোরেশন আইনে প্রভিসন আছে যে এই ট্যাক্স আদায় করে জমা দেবার জন্য তাঁরা রিবেট পান সাড়ে ১২ টাকা শতকরা। তাঁরা এই সমস্ত সুযোগ-সুবিধা ভোগ করেন, কিন্তু প্রজাদের কাছে জমিদাররা ট্যাক্স আদায় করবার পরে অধিকাংশ ক্ষেত্রে যা ঘটে সেটা হচ্ছে এই যে, অনাদায়ী ট্যাক্সের জন্য করপোরেশন সেই প্রজাদের উপর ডিসট্রেস ওয়ারেন্ট করেন, তাদের ঘটিবাটি ধরে টানেন। এই সমস্ত কিছু যাতে বন্ধ হতে পারে তার জন্য সব থেকে বড় যেটা প্রয়োজন সেটা হচ্ছে কলকাতা সহরের বুক থেকে বস্তীর জমিদারী অবিলম্বে সম্পূর্ণভাবে বিলোপসাধন করা। এই সমস্ত জমিদার সেই জমি থেকে যা কিছু ভোগ করছে তাদের সেই ভোগ করার দিন শেষ হয়ে গেছে এটা তাদের জানিয়ে দেবার দিন এসে গেছে এবং এই সমস্ত বস্তীতে যারা দীর্ঘকাল ধরে বাস করে এসেছে, যারা একদিন জঙ্গল পরিষ্কার করে জলা বুজিয়ে সেখানে বস্তী স্থাপন করেছে তাদের সেই জমির উপর স্থায়ী দখলী স্বত্ব কিভাবে দেওয়া যেতে পারে সে সম্বন্ধে মন্ত্রিমহাশয় নিশ্চয় আমাদের জানাবেন এটাই আমি আশা করি।

**শ্রীনিখিল দাসঃ** মাননীয় অধ্যক্ষমহাশয়, আমাদের সামনে যে বিলটি মাননীয় মন্ত্রিমহাশয় এনেছেন সেই বিলটিকে আমি সমর্থন করছি। অত্যন্ত দুঃখের এবং লজ্জার কথা যে আজও বাংলাদেশে অন্তত কলকাতা এবং হাওড়াতে ঠিকা প্রজা আছে, কংগ্রেসের ২০ বছর রাজত্বে তাঁরা জমিদারী প্রথা তুলে দিয়েছিলেন। কিন্তু কলকাতা এবং হাওড়া থেকে তুললেন না। এই কারণে তুললেন না যে জমিদাররা যাতে কলকাতার মাটি বিক্রি করে লক্ষ লক্ষ টাকা মুনাফা করতে পারে। সেই জন্য সামন্ততন্ত্রের যে জমিদারী ব্যবস্থা তা আজও কলকাতার বুকে বেঁচে আছে। আমাদের বিরোধী দলের নেতা সিদ্ধার্থবাবু বল্লেন ১৯৪৮ সালে বিমল সিংহমহাশয় তখন মন্ত্রী ছিলেন তিনি একটা অর্ডিন্যান্স তৈরী করেছিলেন—সেই অর্ডিন্যান্সের পরে কিন্তু ঠিকা টেনেন্স এ্যাক্ট তৈরী হয়েছে। সেই অর্ডিন্যান্স করেছিলেন এই কারণে যে তখন জমিদাররা হুড় হুড় করে ঠিকা প্রজাদের তুলে দিচ্ছিলেন। অর্ডিন্যান্সের পরে যে আইনটা করলেন তাতে কিন্তু ঠিকা প্রজারা উচ্ছেদের হাত থেকে রেহাই পেল না। ঠিকা প্রজাদের উচ্ছেদ করার ধারাটা পরিষ্কারভাবে সেখানে লিপিবদ্ধ হয়ে গেল। যার ফলে আজও ঠিকা প্রজারা উচ্ছেদ হয়ে যাচ্ছে সেটা বন্ধ করা যাচ্ছে না। মাননীয় স্পীকারমহাশয়, আপনি জানেন যে কথা মণিবাবু বল্লেন যে জমিদাররা তাদের জমির স্বত্ব প্লট বাই প্লট করে বিক্রি করে দিচ্ছে জমির দাম উঠেছে বলে। এটা একটা

প্লটের জমির সর্ত বিক্রি করে দিলেন এবং যিনি কিনলেন তিনি ঠিকা প্রজাকে উচ্ছেদ করে ঠিকা স্বত্ব এবং জমিদারী স্বত্ব হাতে থাকার জন্য জমির মালিক হয়ে গেলেন। এবং তারা এসে প্রজাদের উচ্ছেদ করে দিচ্ছে এই অবস্থা গত ৫।৭ বছর ধরে সাংঘাতিকভাবে কলকাতা সহরে চলছিল। সেই সময় ১৯৬৭ সালে হরেকৃষ্ণবাবু যখন মন্ত্রী হলেন তখন তাকে বলেছিলাম এই অবস্থা চলছে—আপাততঃ আইন পাল্টানো যাবে না—আপাতত একটা আইন করুন যাতে উচ্ছেদ বন্ধ হয়ে যায়।

তখন তিনি একটা আইন তৈয়ারী করলেন উচ্ছেদ বন্ধ করার জন্য এবং কথা তখন হয়েছিলো পরে একটা ভালভাবে আইন তৈয়ারী করবেন। ওর আমল চলে গেল, অন্য আমল এল। অর্ডিনেন্স করে করে বজায় রেখেছেন এটাকে। এখন একটা ব্যাপক আইনের প্রয়োজন এটা কেউ অস্বীকার করছে না। একটা প্রশ্ন নলিনাক্ষবাবু তুলেছেন তার জবাব আমি দিচ্ছি। তিনি বলেছেন মধ্যস্বত্বভোগী যারা তাদের জন্য। ঠিকা প্রজা যদি উঠে যায় তাহলে ভাড়াটিয়াও উঠে যাবে। ভাড়াটিয়াদের যদি রক্ষা করতে হয় এই অবস্থায় দাঁড়িয়ে কলকাতা শহরে জমিদারী ব্যবস্থা থাকে যতদিন পর্যন্ত ঠিকাপ্রজা ব্যবস্থা কলকাতা শহরে থাকবে ততদিন যদি ভাড়াটিয়াদের রক্ষা করতে হয় তাহলে ঠিকাপ্রজা উচ্ছেদ বন্ধ করলেই ভাড়াটিয়াকে রক্ষা করা যাবে। কেননা ঠিকা প্রজা উচ্ছেদ হলে ভাড়াটে উচ্ছেদ হয়ে যাবে। কারণ ঐ জমির যে মালিকানা সেই মালিকানা যার কাছে যাবে ঐ ভাড়াটিয়া তিনি রাখবেন না, ঠিকা প্রজা বন্ধ করার অর্থ ভাড়াটিয়া উচ্ছেদ আপাততঃ যেভাবে হচ্ছে সেটা বন্ধ হয়ে যাওয়া। ঠিকা প্রজা উচ্ছেদ বন্ধের মাধ্যমে যে তিন (৩) নম্বর কথা উনি বলেছেন এই যে আইনটা এসেছে যদি সমস্ত মামলা বন্ধ থাকে রেণ্ট দেওয়ার ব্যবস্থা যদি না থাকে তবে এটা অলট্রা ভায়ার্স হয়ে যাবে কন্সটিটিউসান অনুযায়ী। আমি আইন অতো জানিনা; শুধু একটা কথা বলতে চাই—দু-বছর ধরে কিন্তু এটা ছিলো, দু-বছর ধরে আইনটা চালু আছে। জমিদার যারা তাদের টাকার অভাব নেই। সিদ্ধার্থবাবুর মতো উকিল বড় ব্যারিষ্টার যারা তাঁদের নিয়োগ করবার মতো ক্ষমতা তাদের আছে। যদি এটা বেআইনী হোত কন্সটিটিউসান অনুযায়ী টিকতে না পারতো তাহলে দুই বছরে কয়েক হাজার মামলা হাই কোর্ট-এ হতো। কিন্তু আজ পর্যন্ত একটা মামলাও হাই কোর্টে হয়নি। তাতে মনে হয় সিদ্ধার্থবাবু যে বাধা দেওয়ার চেষ্টা করছেন, সেই বাধা টিকবে না এবং সেই সম্বন্ধে আমার সন্দেহ আছে। কিন্তু যদি টেকেও আইনের বাইরে একটা কথা আছে সেটা জনতার কথা। ঠিকা প্রজাদের যদি আইনের ত্রুটি দেখে উচ্ছেদের ব্যবস্থা করা হয় ভাড়াটিয়াদের যদি উচ্ছেদ করা হয়, যেভাবে বস্তি উচ্ছেদের বিরুদ্ধে স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট-এর বিরুদ্ধে কলকাতার বস্তিবাসীরা আন্দোলন করেছিলো ঠিক সেইভাবে আন্দোলন করবে এবং উচ্ছেদকে বন্ধ করবার জন্য আপ্রাণ চেষ্টা করবে। শেষ কথা আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে এই যে ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট-এ বস্তি সম্বন্ধে যে কথা বলা আছে সে পরিবর্তন পরের কথা। জমিদারী ব্যবস্থা যদি উঠে যায় ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট-এর মধ্যে আর আসছি না। জমিদারী যদি কলকাতা শহর থেকে উঠে যায় এবং সেই জমির মালিক যদি সাধারণ মানুষকে করে দেওয়া যায়, তাহলে ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট-এর ধারাগুলো ওখানে প্রযোজ্য হচ্ছে না এবং সেই ক্ষেত্রে একমাত্র কলকাতার বস্তির উন্নতি হতে পারে।

নেপালবাবু স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্টের কথা বলেছেন। স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট যে জমিদারী রেখে আপনারা করেছেন। বস্তির মালিক থাকছে, তাতে যদি স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট আপনারা করতে চান তাহলে বস্তিবাসীরা উচ্ছেদ হয়ে যাচ্ছে, কিন্তু জমিদারের ক্ষতি হচ্ছে না। অতএব সেই স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট ছিলো বস্তিবাসীদের বিরোধ অ্যাক্ট, সেই অ্যাক্টটি বস্তিবাসীদের স্বার্থবিরোধী অ্যাক্ট, যার জন্য আমরা তখন বস্তি উচ্ছেদের বিরুদ্ধে আন্দোলন করেছিলাম। ৩নং স্লাম ক্লিয়ারেন্স অ্যাক্ট-এ যে ধারা আপনারা দিয়েছিলেন তাতে হাজার বছরেও কলকাতা শহরের বস্তি পরিস্কার করা যেত না। বস্তি পরিষ্কার করতে সরকারের এক পয়সাও লাগে না। জমিদারী প্রথা তুলে দিন, জমিদারী ব্যবস্থা উঠে যাক। এই জমির মালিকানা সরকার নিজের হাতে নিন বা ঠিকাপ্রজা, ভাড়াটিয়া যারা আছে তাদের হাতে দিন, কিভাবে দেবেন সরকার সেটা

(Secretary then read the Title of the Bill)

**Dr. Nalinaksha Sanyal:**

স্যার, এই বিলটার কপিই আমি পাইনি—লোক পাঠিয়ে আনিয়েছি—সেই জন্য অনুরোধ করবো কাগজে-কলমে ডিস্ট্রিবিউটেড হয়েছে।

**Mr. Speaker :**

১৭ তারিখে ওটা সার্কুলেট হয়েছে—আপনি ভাল করে দেখুন।

**Dr. Nalinaksha Sanyal:**

না স্যার, সেই জন্যই বলছি যে এটা কালকে করা হোক।

**মিঃ স্পীকার ঃ**

রয়ে গেল তো—ডিসকাশন এখন করছি না তো।

[5—5-10 p.m.]

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নলিনাক্ষবাবু ভুল বুঝেছেন মিউনিসিপ্যাল অ্যামেন্ডমেন্ট বিল আমরা কালকে সারকুলেট করেছি সেই জন্য সেটা আজকে ধরছি না। আজকে চন্দননগর মিউনিসিপ্যাল অ্যামেন্ডমেন্ট বিলটি আনা হয়েছে যেটা একটা সামান্য মামুলি বিল যেটা ১৭ তারিখে সারকুলেটেড হয়েছে। উনি বোধহয় ওটা মিস করে গেছেন। এ ব্যাপারে কোন অ্যামেন্ডমেন্ট আসে নি। কাজেই বোঝা যায় যে, বিলটি সম্বন্ধে বিশেষ আলোচনার দরকার নেই।

Sir, I beg to move that the Chandernagore Municipal (Amendment) Bill, 1969, be taken into consideration.

**Dr. Nalinaksha Sanyal:**

স্যার, বিলটি কিছুই নয়, সেকশন ফোর-(টু) অনুসারে তার দ্বিতীয় সিডুলে যে সমস্ত সম্পত্তির উল্লেখ করা ছিল এবং সেই সমস্ত সম্পত্তি সম্বন্ধে যে সমস্ত অধিকার ছিল অ্যাডমিনিস্ট্রেটার অব চন্দননগর এই আইন পাস করার আগে যা ভোগ করতেন—অর্থাৎ ১৯৫৫ সাল পর্যন্ত সেটা ঐ আইন অনুসারে মিউনিসিপ্যাল করপোরেশন অব চন্দননগরে ভেস্ট করে কিন্তু একটা ভুল হয়ে যায় যে, তিনটি ফেরীর কথা এখানে মেনসন করা হয়েছে সেটা সিডুলে কি কি জিনিস ভেস্ট করলো লেখা হয়েছিল তাতে তিনটি ফেরীর কথা ইন এডভার্টেন্টলি অমিটেড হয়ে যায় সেই জন্য সেটা সংশোধন করার জন্য এই তিনটি ফেরী যাতে ইনক্লুডেড হয়, এই বিলটি এসেছে। এর মধ্যে তর্ক-বিতর্ক কিছু নেই, আমি আশা করি এই হাউসে এর বিশেষ আলোচনা করার দরকার হবে না। এটা ওঁরা পাস করে দেবেন, কারণ এতে কোন অ্যামেন্ডমেন্টের ব্যাপার নেই।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** মাননীয় স্পীকার মহাশয়, এই বিলটির কনসিডারেশন সম্পর্কে মাননীয় মন্ত্রিমহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন এটাকে যত ইনোসেন্ট বা নির্দোষ বলে মনে করছেন আমি কিন্তু তা মনে করছি না। কারণ ১৯৫৫ সালে মিউনিসিপ্যাল আইন চন্দননগর তৈরী হয়—১৯৫৫ থেকে আজ ১৯৬৯ সাল পর্যন্ত এই দীর্ঘ ১৪ বছর এই তিনটি ফেরী কার দখলে ছিল এবং এই ফেরীর চার্জ কে নিতো তার পয়সা আদায় করতো কে এবং তা কিভাবে বণ্টন হোত—এটা গুরুত্বপূর্ণ জিনিস। আজ হঠাৎ এক কথায় বলে দিলেন যে, এক সিডুল থেকে বদলে অমুক জায়গায় দিয়ে দিন তাতে চন্দননগর মিউনিসিপ্যালিটির সঙ্গে ভাটপাড়া মিউনিসিপ্যালিটির ঝগড়া লাগবে। চন্দননগর এক পারে পড়ছে আর এক পাড়ে ভাটপাড়া গাড়ুলিয়া পড়ছে—তারা এর কি অংশ পাবে এবং এতদিন এটা যাদের পরিচালনাধীন ছিল তাদের পরিচালনাধীন থেকে নেবার কারণ কি হোল তা বুঝতে হবে এবং সেই জন্য কেন এটাকে এতো

মামুলি বলে মনে করা হচ্ছে আমি সেটা বুঝতে পারছি না. মন্ত্রিমহাশয় যদি অনুগ্রহ করে এটা বুঝিয়ে দেন তাহলে ভাল হয় যে. এই তিনটে ফেরীর এতদিন মালিক কে ছিল এবং এতদিন ধরে এই বাবদ টাকা কার খপ্পরে গেছে. কত পেয়েছে ইত্যাদি। আমি বলবো এটা অনুসন্ধান করতে হবে। চন্দননগর মিউনিসিপ্যালিটি যদি না পেয়ে থাকে তাহলে তারা আজ নূতন করে হঠাৎ এর উপর দাবী করছে কেন এটা বুঝতে হবে। এই বিল সম্বন্ধে ঠিকভাবে বিবেচনা করে কাজ করতে হবে। হঠাৎ তিনটি ফেরী, একটা নয়—এক একটা ফেরী থেকে সেই সব জায়গায় কম পক্ষে বছরে ২০ থেকে ২৫ হাজার টাকা আদায় হয়—এই ৭৫ হাজার টাকার আয় একটা মিউনিসিপ্যালিটি থেকে কেটে নেওয়া হচ্ছে—তাহলে ভাটপাড়ার অবস্থা কি হবে তা জানা দরকার। সুতরাং আমি আপনাকে অনুরোধ করছি একটা দিন অপেক্ষা করলে আকাশ ভেঙ্গে পড়বে না। যেখানে ১৯৫৫ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত অপেক্ষা করতে পেরেছেন সেখানে ১৯ তারিখ থেকে ২০ তারিখ করলে একটা ভীষণ বিপর্যয় ঘটবে না এ আমি বুঝতে পারছি। সুতরাং একটা রাত অপেক্ষা করলে আমরা সমস্ত জিনিসটা বুঝে নিয়ে এই বিলের ইমপ্লিকেশন কি হচ্ছে সেটা বুঝে নিয়ে তখন এই বিলের উপর মতামত কি হবে তা আমরা স্থির করতে পারি এই জন্য অনুরোধ করেছিলাম যে, একটা দিন রেখে দিন, কালকে এই বিলটি আলোচনা করবেন।

**Shri Bhabani Mukherjee :**

মিঃ স্পীকার, স্যার, এই বিল সম্বন্ধে নলিনাক্ষবাবু যে কথা তুলেছেন তা ভালো করেই বলেছেন। এতে করে ওদের স্বরূপ প্রকাশ হলো। আমার কাছে সব তথ্য আছে এ্যাসেম্বলী প্রসিডিংস আছে ইতিহাসের কাহিনীও আছে। কিভাবে ফেরিগুলো কংগ্রেসের দালালকে দিয়েছিলেন বছরের পর বছর বিনা পয়সায়। আর সমস্ত মন্ত্রীরা তার বাড়িতে ভোজ খেতে যেতেন। সেইসব ঘটনার কথা আমি রাখতে চাই। চন্দননগর মিউনিসিপ্যাল এমেণ্ডমেণ্ট বিল ১৯৬৯ সালে এসেছে। এটা চন্দননগরের ফেরীর ব্যাপার নিয়ে। চন্দননগর ফরাসী এলাকায় থাকার পর ইণ্ডিয়া গভর্নমেন্ট-এর অধীনে আসে, তারপর ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট হয় এবং তারপর চন্দননগর মিউনিসিপ্যাল অ্যাক্ট পাস হয়। চন্দননগর মিউনিসিপ্যাল অ্যাক্ট পাস হবার সময় যেসমস্ত সম্পত্তি পশ্চিমবঙ্গ সরকারের হাতে ছিলো, মিউনিসিপ্যালিটির সম্পত্তিগুলি আইনের সিডিউল-এ মিউনিসিপ্যালিটিকে দেওয়া হয়। সেই সময় ফেরী সম্বন্ধে সিডিউলে কোনও উল্লেখ ছিল না। তৎকালীন যিনি মিউনিসিপ্যাল করপোরেশন এডমিনিস্ট্রেটর হয়েছিলেন তিনি, আমরা যখন ইলেকট হয়ে গেলাম, বললেন এইসব ফেরী আমাদের হাতে এসেছে। আমরা আইন-কানুন কিছু জানতাম না; কিন্তু সেই ফেরীগুলোর টাকা আদায়ের চেষ্টা করতে লাগলাম। দুটো ফেরী আছে। একটা হচ্ছে গোঁদালপাড়ায়, অপরটা গোবরটি। এই দুটি ফেরীই ছোট ফেরী। এই দুটো ফেরীতে আয় বেশী হয় না। বছরে পাঁচ-ছয় হাজার টাকা করে আয় হয় এবং সবচেয়ে বড় যে ফেরী সেটা হচ্ছে, ভাটপাড়া এবং চন্দননগরের রাণীঘাটের মধ্যে। এই ফেরীই হচ্ছে আসল ফেরী। এই ফেরীর ব্যাপার নিয়েই লাগল গোলমাল। কারণ এই ফেরীর যিনি ইজারাদার ছিলেন, তিনি হচ্ছেন চন্দননগরের মণ্ডল কংগ্রেস-এর প্রেসিডেণ্ট উদয়রাজ সিং। সেই ভদ্রলোক গোড়া থেকেই টাকা দেওয়া নিয়ে গোলমাল শুরু করলেন। যাই হোক, এডমিনিস্ট্রেটার বললেন এগুলো সব কর্পোরেশনের সম্পত্তি হয়েছে এবং সেইজন্য আমরা ফেরীর টাকা আদায়ের চেষ্টা করতে লাগলাম। কিছু টাকা আদায়ের ব্যবস্থা করা গেল চাপ দিয়ে। ইতিপূর্বে এস বি রায় মহাশয় ১৯৫৩ সালে, যিনি এই ফেরীর লীজ নিয়েছিলেন, উদয়রাজ সিং-কে ছয় বছরের জন্য সেই ফেরী দেওয়ার কণ্ডিশান ছিলো এক মাসের মধ্যে লঞ্চ সার্ভিস করতে হবে এবং ফেরীর ডাক ছিলো ৫১ হাজার টাকা। যদি তিনি এক মাসের মধ্যে না করতে পারেন, তাহলে প্রতিদিন ১০০ টাকা করে ফাইন হবে, এইটি ছিলো সেই এগ্রিমেণ্ট-এর মধ্যে। কিন্তু আমরা যখন ১৯৫৬ সালে কর্পোরেশন গিয়েছি তখন পর্যন্ত দেখছি লঞ্চ সার্ভিস-এর কিছুই হয় নি। লঞ্চ সার্ভিস সম্পর্কে উদয়রাজ সিং-কে প্রশ্ন করতে গেলে তিনি বলতেন পোর্ট কমিশনার নাকি আপত্তি করছেন ইরিগেশান ডিপার্টমেন্ট নাকি আপত্তি করছেন। এইরকম নানা বায়না তুললেন। আমরা সমস্ত খোঁজখবর নিলাম। পোর্ট কমিশনার-এর আপত্তি নেই, ইরিগেশান ডিপার্টমেন্ট-এরও আপত্তি নেই। কিন্তু তিনি আর শেষ পর্যন্ত লঞ্চ সার্ভিস করলেন না। যাই

হোক উদয়রাজ লিজ-এর কন্ডিশান ফুলফিল করলেন না। লীজ-এর টার্ম ১৯৫৯ সালে যখন শেষ হয়ে গেল আমরা তখন ডাক করলাম ঐ ফেরীটির জন্য। ওই ফেরী ডাক করার সঙ্গে সঙ্গেই উদয়রাজ সিং হাইকোর্ট-এ গেলো এবং হাইকোর্ট থেকে ইনজাংশান আনিয়ে নিলো। এই গ্রাউন্ডে ফেরী যখন প্রোপার্টি অফ ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট, যাহা লিগেলি কর্পোরেশান-এর উপর ভেস্ট করেনি, তখন কর্পোরেশান-এর সম্বন্ধে ডাক দেওয়ার কোন অধিকার নেই। তখন যিনি লিগেল রিমেমব্রান্সার ছিলেন, সেই কে কে হাজরা মহাশয় গভর্নমেন্টকে পরামর্শ দিলেন—এখনই চন্দননগরের মিউনিসিপ্যাল অ্যাক্ট সংশোধন করে ঐ ফেরীগুলো আনার জন্য আজকে যে আইন আনা হয়েছে এইরকম আইন করে এগুলো কর্পোরেশান-এর হাতে দেওয়া হোক। ১৯৫৯ সালে কে কে হাজরা সাজেস্ট করেছিলেন আর আজ সেই আইন ১৯৬৯ সালে এসেছে। ১০ বছর কেটে গিয়েছে এতকাল এই আইন হয় নি।

[5-10—5-20 p.m.]

কেন কংগ্রেসীরা আইন করেন নি? হাইকোর্ট-এ যাবার পর থেকে উদয়রাজ সিং কি কর্পোরেশান, কি গভর্নমেন্ট কাউকে একটা পয়সা দিলেন না- দেওয়া বন্ধ করে দিলেন। সেই টাকা কি হয়েছে তাহা সকলেই বুঝতে পারছেন। এখনকার অনেক কংগ্রেস মিনিস্টার ওঁর বাড়িতে গেছেন। শ্রীতরুণকান্তি ঘোষ, শ্রীশঙ্করদাস ব্যানার্জী, শ্রীশৈল মুখার্জী ইত্যাদি অনেক মিনিস্টার ওঁর বাড়িতে গেছেন। শ্রীব্যোমকেশ মজুমদার প্রায়ই যান। ওঁর বাড়ির নাম হচ্ছে লাখরাজ-ভবন। বার বার বলা হয়েছে যে, ঐ ফেরী থেকে বছরে ৪০ হাজার টাকা সরকারের আয় হয়, কিন্তু সে সরকারকে একটা পয়সাও দিচ্ছে না। এ বিষয়ে আমি একটা কোশ্চেন করেছিলাম ১৯৬৩ সালে ২০এ আগস্ট তারিখে টুয়েন্টিয়েথ লিস্ট-এ এটা পাবেন। এই প্রশ্নটা ছিল, রাণীঘাট-জগদ্দল ফেরী সম্বন্ধে। আমি প্রশ্ন করেছিলাম "স্বায়ত্তশাসন ও পঞ্চায়েত বিভাগের মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—(ক) চন্দননগর কর্পোরেশান এবং ভাটপাড়া মিউনিসিপ্যালিটির মধ্যে যোগাযোগকারী রাণীঘাট-জগদ্দল ফেরী চলাচল ব্যবস্থা বর্তমানে চন্দননগর কর্পোরেশান অথবা পশ্চিমবঙ্গ সরকার কাহার কর্তৃত্বাধীন?" তার উত্তরে বলা হয়েছে "(ক) পশ্চিমবঙ্গ সরকারের কর্তৃত্বাধীন।" "(খ) ঐ ফেরীঘাটের বর্তমান ইজারাদার কে?" তার উত্তরে "(খ) শ্রীউদয়রাজ সিং।" প্রশ্ন—কতদিনের জন্য তাহাদের ইজারা দেওয়া হয়েছে? "উত্তর—১৯৬৩ সালের ২০এ আগস্ট ১৯৫৯ পর্যন্ত ইজারা দেওয়া হয়েছে" অর্থাৎ উত্তর দেবার চার বছর আগে লীজ শেষ হয়ে গেছে। শ্রীউদয়রাজ সিং কোন খাজনা নিয়মিত দেন কিনা? তার উত্তরে মন্ত্রী বলেছেন "না"। এই হচ্ছে তৎকালীন মন্ত্রী জালান সাহেবের উত্তর। তারপর আমি ১৯৬৩ সালের ১৮ই ফেব্রুয়ারি থেকে ৫ই এপ্রিল পর্যন্ত যে এসেম্বলী প্রোসিডিংস-এর রিপোর্ট পড়ছি, যেখানে আমি আমার বক্তৃতায় বলেছি—"আমি আর একটা উদাহরণ দিচ্ছি চন্দননগরের এক ঘটনা সম্পর্কে এবং আশা করি এই সভায় মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয়ের কাছ থেকে তার জবাব পাবো। চন্দননগরের একজন কংগ্রেসী মাতব্বর ব্যক্তি, উদয়রাজ সিং, তাঁর বাড়ির নাম হচ্ছে লাখরাজ-ভবন, তিনি সরকারী একটা ফেরীঘাট দখল করে বসে আছেন বছরের পর বছর ধরে। সেই ফেরীঘাটটা কর্পোরেশানের এবং তা থেকে বৎসরে অন্তত ৪০ হাজার টাকা আয় হতে পারে। কয়েক বছর ধরে তিনি সেটা দখল করে আছেন। আজ পর্যন্ত সেটাকে সরকারের কর্তৃত্বে বা কর্পোরেশানের কর্তৃত্বে আনবার কোন ব্যবস্থা করা হয় নি। কারণ এই ভদ্রলোক উদয়রাজ সিং একজন কংগ্রেসের মাতব্বর ব্যক্তি এবং এঁর বাড়িতে গত অক্টোবর মাসে বর্তমান মন্ত্রিমহাশয় গিয়েছিলেন দেশ রক্ষার ন্যাশনাল ডিফেন্স ফান্ড-এ অর্থ সংগ্রহের জন্য এবং আরও অনেক কংগ্রেস মাতব্বর ব্যক্তিরা সেখানে গিয়ে মিটিং করেন এবং তাঁর বাড়িতে ভোজসভা হয়। সেই উদয়রাজ সিং মহাশয় আজ ৪।৫ বছর ধরে এই ফেরীঘাটটা দখল করে বসে আছেন। একটাও পয়সা তিনি সরকারকে বা কর্পোরেশনকে দেন না। এ সম্বন্ধে বলা হয়েছে যে, হাইকোর্টে নাকি মামলা হচ্ছে, সেই জন্য কিছু করতে পারা যাচ্ছে না। কিন্তু আমরা জেনেছি কর্পোরেশান কার থেকে তদন্ত করে, যে সরকারের যিনি লিগেল রিমেমব্রান্সার বা আইন বিশেষজ্ঞ, তিনি বলেছেন কর্পোরেশনের আইনের মধ্যে যে ত্রুটি আছে, সেই ত্রুটিটা সংশোধন করে নেওয়া দরকার। সরকারের আইন-বিশেষজ্ঞ পরামর্শ দিচ্ছেন অথচ সরকার সেই আইনকে সংশোধন করছেন না। কেন না, এই যে ৪০ হাজারের মত টাকা, যেটা ঐ ফেরীঘাট থেকে সরকারের আয় হত, সেটা উদয়রাজ সিং-কে দিয়ে দেওয়া দরকার। মুখ্যমন্ত্রী এ সম্বন্ধে অভিযোগ পান নি,

একথা যদি তাঁরা বলেন আমি বলবো যে, একথাটা তাঁরা সত্যি বলছেন না, কারণ এই সম্বন্ধে কয়েক বৎসর ধরে কয়েক শত পত্র দেওয়া হয়েছে এবং মন্ত্রীদের সাথে দেখাসাক্ষাত করে বলা হয়েছে। ১৯৬৩ সাল থেকে প্রতি বছরই আমি প্রশ্ন করছি, কিন্তু কোন ব্যবস্থা করা হয়নি। আমার পরের খবর হচ্ছে ১৯৬৩ সালে হাইকোর্ট থেকে উদয়রাজ সিংহ মামলা তুলে নিয়েছিল এবং এই যে গভর্নমেন্টের সম্পত্তি সেটা ১৯৫৯ সাল থেকেই তিনি স্বীকার করে নিয়েছিল। কিন্তু তথাপি আট বছর ধরে একটা পয়সাও গভর্নমেন্ট বা কর্পোরেশান-এর জন্য আদায় করা হয়নি, যুক্তফ্রন্ট সরকার হবার পর ১৩ই এপ্রিল ১৯৬৭ সালে নিজে জেলা ম্যাজিস্ট্রেটকে বলি যে ফেরী বেআইনীভাবে জবরদখল করে রাখা হয়েছে। এ সম্বন্ধে কি ব্যবস্থা করা হবে তাহা আমি গভর্নমেন্টের কাছে জানতে চাই। ঐ ১৩ই এপ্রিল ১৯৬৭ সালে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট বলেন এ ডি এম-এর অফিসে ফাইল দেখুন। বেলা ৩টায় আমি এ ডি এম ভেঙ্কটারমনের ঘরে যাই। তিনি ফাইল দেখে বলেন—এটা অত্যন্ত সাংঘাতিক ব্যাপার, গভর্নমেন্ট এতদিন কিছুই করেন নি। এত বৎসর ধরে সম্পত্তি সরকারের বেমালুম জবরদখল করে ভোগ করছেন- গভর্নমেন্ট এর জন্য কিছু করেন নি, এ কি ব্যাপার আমি কিছুই বুঝতে পারছি না। আমি নিজে চেষ্টা করেছি তিন মাস ধরে একথা বলেছেন ভেঙ্করমন, নানান সময় নানান কথা বলা হয়েছে। ফাইলকে এল এস জি ডিপার্টমেন্ট-এ ফেলে রাখা হয়েছে অথচ এটা খাসমহলের সম্পত্তি আমার দপ্তরের ব্যাপার। শেষ পর্যন্ত ঐদিন ১৯৬৭ সালের ঐ ১৩ই এপ্রিল বেলা ৩টার সময় এ ডি এম-এর সঙ্গে কথা হয়েছে, আর বিকাল ৫টার সময় সেই ফেরী সরকার দখল নিয়েছেন ।১৯৬৭ সাল থেকে ১৯৬৮ সাল এই এক বৎসরের মধ্যে শুধু নৌকার ফেরীতে ২৪ হাজার টাকা রেভিনিউ আদায় হয়েছে সরকারের, আর এত বৎসর ধরে এই আয়ের টাকা উদয়রাজ লুট করেছিল। আর উদয়রাজের বাড়িতে তরুণকান্তিবাবু প্রভৃতিরা গিয়েছেন বার বার। তরুণবাবুর ইলেক্ট্রিকের কেলেঙ্কারীও আছে। ফেরীর ইতিহাস জানতে চাওয়া হয়েছে তাই জানালাম।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এত তথ্য বেরিয়েছে যে ভাল করে দেখে-শুনে বিবেচনা করে জবাব দেবার আছে। অনেক কিছু বুঝতে হবে, তাড়াতাড়ি করে হেস্টীলোজ স্লেমান করা উচিত নয়। আমাদের বিলে সিম্প্যাথী আছে। আজকে এ বিল সম্পর্কে বরাবরই বলছি যে, এত তাড়াহুড়ো করে গুরুত্বপূর্ণ জিনিস পাস করবার চেষ্টা করবেন না। তাই বলছি—কাল করা হোক, বাকী অংশ যেটা রইল সেটা কাল নেওয়া হোক।

**মিঃ স্পীকার ঃ** এত কিছু বলবার নেই, এবার মন্ত্রিমহাশয় বলবেন।

[5-20—5-28 p.m.]

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** আমি যে বিলটা মুভ করেছি এই বিল সম্পর্কে কয়েকটা প্রশ্ন তুলেছেন ডাঃ নলিনাক্ষ সান্যাল মহাশয়, তিনি বলেছেন অনেক কিছু বুঝতে পারছেন না আলোচনা শুনে না কি এমন কিছু বেরিয়ে এল যাতে আলোচনা পরিস্কার হল না। চন্দননগরের ভেড়ী, তা কে কতদিন ভোগ করেছিল বা তার সঙ্গে কংগ্রেস সরকার জড়িত ছিলেন কি না, কেউ জড়িত ছিলেন কিনা এটা আলোচনার বিষয়বস্তু নয়। আলোচনার বিষয়বস্তু সরল। সেটা হচ্ছে, আপাতত এটা কালেকটোরেট-এর দখলে আছে অর্থাৎ গভর্নমেন্টের দখলে আছে। সেটা দেখা গেছে এটা গভর্নমেন্ট দখলে আছে, এই কারণে যখন প্রপার্টি লিস্ট ভেস্ট করা হয়েছিল, প্রপার্টি লিস্ট-এ এই তিনটি আইটেম ভেস্ট করতে ভুল হয়েছিল। এটা বর্তমান গভর্নমেন্ট স্বীকার করেছেন এবং অতীতের গভর্নমেন্টও শেষের দিকে স্বীকার করেছিলেন, সেই ভুলটা সংশোধন করবার জন্যই এই বিল সেকথা বর্তমান গভর্নমেন্ট অন্ততঃ স্বীকার করেছেন এবং অতীতে গভর্নমেন্টও সেটা স্বীকার করেছিলেন শেষ দিকে। কাজেই সেই ভুলটা সংশোধন করতে হবে। ইতিমধ্যেই কে টাকা দিয়েছেন কি দেননি, কে টাকা পাওয়া না পাওয়া সম্বন্ধে মামলা করেছেন কি করেননি সেটার সঙ্গে বিলের কোন সম্পর্ক নেই। কারণ বিল সেই স্টেজ থেকে আরম্ভ হয়েছে। যেহেতু উনি অতীত তুলেছিলেন, কিন্তু অতীতের সঙ্গে এই বিল সম্পর্কিত নয়, বিল হচ্ছে গভর্নমেন্টের

দখলে আছে ফেরী কিন্তু সেই ফেরীটা যাওয়া উচিত কর্পোরেশনের সম্পত্তি হিসাবে। ভেস্টিং লিস্টে আইটেম বাদ পড়ে গিয়েছিল সেই কারেকশনটুকু আমরা করে দিয়েছি। ভাটপাড়ায় ভেস্ট করার কথা নয়, চন্দননগর এ্যাডমিনিস্ট্রেশনে ফরাসী আমল থেকে যা ভেস্টেড হল সেটা চন্দননগরে ভেস্টেড হল, ভাটপাড়ায় কিছু ভেস্টেড হল না। চন্দননগর ফরাসী সরকারের আইন অনুসারে সম্পত্তি ভাটপাড়ায় ভেস্টেড হয়নি। সুতরাং ভেস্টিং যা হয়েছিল সেই সময় সেটা চন্দননগর সম্পর্কে, তার মিউনিসিপ্যালিটির যে প্রাপ্য জিনিস সেটা মিউনিসিপ্যালিটি পাবে, অনেকটা পেয়েছিল, তিনটি আইটেম বাকী ছিল। এখন গভর্নমেন্টের হাতে আছে, গভর্নমেন্ট সেই ভুলটা সংশোধন করছে। অতীত নিয়ে তর্ক নিশ্চয়ই করতে পারেন কিন্তু তার সঙ্গে বিলের কোন সম্পর্ক নেই। সুতরাং তর্ক আপনারা আর একদিন অন্য ব্যাপার নিয়ে করবেন, আপাততঃ আমার বিলের বক্তব্য খুব সহজ সরল, গভর্নমেন্ট এ বিষয়ে নিঃসন্দেহ যে এজিনিস গভর্নমেন্টের দখলে থাকার কোন অইনতঃ যৌক্তিকতা নেই, চন্দননগর ট্রান্সফারের যে ব্যবস্থা সেই অনুসারে গভর্নমেন্ট এখন চন্দননগর মিউনিসিপ্যালিটিকে সেই ফেরীর দখল দিতে চান। সেই অনুসারে এই ভুল সংশোধন করে এই বিল উপস্থিত করেছি, আমি আপনাদের অনুরোধ করবো এই বিল আপনারা গ্রহণ করুন।

The motion of Shri Somnath Lahiri that The Chandernagore Municipal (Amendment) Bill, 1969, be taken into consideration, was then put and agreed to.

*Clauses 1, 2 and the Preamble*

The question that clauses 1, 2 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Somnath Lahiri:** Sir, I beg to move that The Chandernagore Municipal (Amendment) Bill, 1969, as settled in the Assembly, be passed.

**শ্রীবিজয় সিং নাহারঃ** স্যার, এই বিল সম্বন্ধে যে সাজেশনগুলি ছিল এবং আমরা গোড়ায় বলেছি যে যে কোন কারণেই হোক আমাদের এদিকের অনেকেই এই বিলের কপি পাননি তাতে কষ্টে একটা আনান হয়েছে তাই দেখছিলাম। এখন মিনিস্টারের স্পীচ শুনে মনে হচ্ছে যে চন্দননগর কর্পোরেশনকে নাকি ভাটপাড়া ফেরীটা দিয়ে দেওয়া হচ্ছে। আমরা এ সম্বন্ধে একটুখানি জেনে নিতে চাই। আপনি যদি অনুগ্রহ করে ওঁকে রাজী করান, লাস্ট, থার্ড রিডিংটা কালকে যদি হয় তাহলে এটা ১০ মিনিটেই হয়ে যাবে, আমাদের স্যাটিসফ্যাকশন হবে এবং আমরাও বুঝতে পারবো ওঁরা জোর করে পাস করিয়ে নিচ্ছেন নিশ্চয়ই এর মধ্যে কোন কিছু থাকতে পারে এজন্য আমাদের মাইন্ডটা আমরা ক্লিয়ার করে নিতে চাই। এতে ত কোন অসুবিধা নেই। সেজন্য আবার আপনাকে অনুরোধ করবো এবং মন্ত্রিমহাশয়ের কাছেও অনুরোধ করবো আজকে এটা তাড়াতাড়ি পাস না করে আমাদের একটু টাইম দিন, আমরা বুঝে নিই। এটা কালকে হবে। কতক্ষণই বা লাগবে?

**মিঃ স্পীকারঃ** আমিও আপনাদের অনুরোধ করছি দেখুন না যদি কালকে হয়, ওঁরা যদি করতে পারেন তাহলে আমার কিছু বলার নেই।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** স্যার, আমার টেবিলে বিলটা এক ঘণ্টাও হয়নি দিয়ে গিয়েছে, অবশ্য যতীনবাবু বলেছিলেন ..................

**শ্রীযতীন চক্রবর্তীঃ** স্যার, আমরা দু-তিনদিন আগে এটা সার্কুলেট করেছি। এর পরেও যদি না বলেন তাহলে ইট ইজ এ এ্যাসপার্সন অন মি এবং ইট ইজ এন এসপার্সন অন দি সেক্রেটারিয়েট অফ দি এসেম্বলী। ওঁরা যদি সেই কাগজপত্র না দেখে থাকেন ত আমরা কি করবো? তাহলে ত ওঁদের অন্য গ্রাউন্ড থাকতো। কিন্তু এই পিল যদি ওঁরা টেক আপ করেন যে আমরা এই বিল পাইনি তাহলে এটা আমাদের প্রতি অত্যন্ত ইনজাস্টিস করা হচ্ছে।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** আমি কোন এ্যাসপার্সন করছি না, আমি যতীনবাবুর কাছ থেকে যথেষ্ট সহযোগিতা পেয়েছি, কোন কমপ্লেন করার কিছু আমাদের নেই। ওঁরা বিল দিয়ে গিয়েছে দু-দিন আগে কিন্তু আজকে আমি পেয়েছি। তার জন্য আমরা কিছু বলছি না, একটু সামান্য ১০ মিনিটের জন্য আমরা সময় চাচ্ছি। যতীনবাবুর কাছ থেকে আমরা বরাবর সহযোগিতা পেয়েছি, সহযোগিতা পেয়ে থাকি, আপনারা ১০ মিনিট সময় আমাদের দেবেন না? বাংলাদেশে একটা আইন পাশ হবে আর আমরা ১০ মিনিট সময় পাবো না? আমি সোমনাথবাবুকে অনুরোধ করবো, মাননীয় অধ্যক্ষমহাশয়, আপনাকেও অনুরোধ করবো, আবার আমরা বিরোধী পক্ষ থেকে মাত্র ১০ মিনিট সময় চাচ্ছি, আপনি থার্ড রিডিং-এর সময় বেঁধে দিন যে ১০ মিনিটের বেশী হবে না, কি ৫ মিনিট করুন তাতেও আমরা রাজী আছি। শুধু এই সময়টুকু আমরা চাচ্ছি।

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** মাননীয় অধ্যক্ষমহাশয় আমার মনে হয় না যে কোন বিশেষ কিছু দরকার আছে, তাহলেও বিরোধী পক্ষ যখন একটা ইনফিরিয়রিটি কমপ্লেক্সে ভোগে এবং সেই হিসাবে যখন আবদার করছেন তখন আমরা আবদার রক্ষা করবো, ১০ মিনিট করে দেবো।

## Adjournment

The House was then adjourned at 5-28 p.m. till 1 p.m. on Thursday the 20th March, 1969, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Thursday, the 20th March, 1969, at 1 p.m.

**Present**

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 22 Ministers, 3 Ministers of State and 232 Members.

## STARRED QUESTIONS

**(to which oral answers were given)**

[1—1-10 p.m.]

### Drilling in Canning area by the Oil and Natural Gas Commission

***13.** (Admitted question No. *33.) **Shri Sadhan Gupta:** Will the Minister-inc-harge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether gas and oil sand have been found in wells dug in the Canning area by the Oil and Natural Gas Commission;

(b) whether it is a fact that the Oil and Natural Gas Commission have recently stopped drilling without drilling up to the depth of 5,000 metres as previously planned; and

(c) if the answers to (a) and (b) above be in the affirmative, will the Minister be pleased to state—

(i) whether the State Government is aware of the reason of this abandonment of drilling operations; and

(ii) whether any representation has been made or is proposed to be made to the Oil and Natural Gas Commission or to the Central Government against premature abandonment of drilling operations in West Bengal?

**শ্রীসুশীলকুমার ধাড়া:** (ক) না।

(খ) হ্যাঁ।

(গ) ১, ২ হ্যাঁ।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** এই কাজ বন্ধ হবার ব্যাপারে তাঁরা কি কি কারণ দর্শিয়েছেন এবং সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করা হয়েছে কিনা সেটা আমি প্রথমে জানতে চাই। এটা বন্ধ হয়ে গেলে প্রায় ৩০০-র উপর কর্মী এখনই সরাসরি বেকার হয়ে যাচ্ছে। বাংলাদেশের একটি বিশেষ সমীক্ষা বন্ধ হয়ে গেলে ঐ ন্যাচারাল গ্যাস বা তেল পেলে হলদিয়ায় যে রিফাইনারি হচ্ছে তার কাজও ব্যাহত হতে পারে বলে যে আশঙ্কা দেখা দিয়েছে এই প্রসঙ্গে আপনার কি বক্তব্য আছে জানাবেন কি ?

**শ্রীসুশীলকুমার ধাড়া:** বক্তব্যের প্রশ্ন আসছে না। আপনি কি জানতে চাচ্ছেন সেটা আমি বুঝতে পারছি না।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** আজকে সংবাদপত্রে দেখলাম ড্রিলিং বন্ধ হয়ে গেলে বাংলাদেশের অর্থনীতিতে একটা বিশেষ বিপর্যয়ের আশংকা আছে। এই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করা হয়েছে কি?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** আমার দৃষ্টি ওই দিকে ভীষণভাবে আছে।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** এই বিষয়ে আপনারা কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাপ আলোচনা করেছেন কি?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** করেছি।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** কেন্দ্রীয় সরকার কি জবাব দিয়েছেন?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** আমরা জবাবের জন্য অপেক্ষা করছি।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** যেসব লোক এখন ওখানে বেকার হয়ে যাচ্ছে তাদের ওখানে কোন বিকল্প কাজ দেবার সুযোগ হবে কি?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** সেটা শ্রমমন্ত্রী বলতে পারেন, আমি বলতে পারি না।

## Egra-Ramnagar Road

***14.** (Admitted question No. *37.)

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার এগরা থানার "এগরা-রামনগর" রাস্তার কাজ কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়,

(খ) ইহা কি সত্য যে ঐ রাস্তাটির জন্য প্রয়োজনীয় জমি দখলের কাজ এখনো শেষ হয় নাই;

(গ) সত্য হইলে উহার কারণ কি,

(ঘ) ঐ রাস্তার স্কীম কোন্ সালে সুরু হইয়াছিল এবং ঐ রাস্তার জন্য কত টাকা বরাদ্দ হইয়াছিল ও এ যাবত কত টাকা খরচ হইয়াছে, এবং

(ঙ) ঐ রাস্তা শীঘ্র সম্পূর্ণ করিবার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হইতেছে কি?

**Shrimati Protiva Mukherjee :**

(ক) প্রয়োজনীয় অর্থ বরাদ্দ হইলে, ১৯৭০ সালের জুন মাস নাগাদ।

(খ) কিছু বাস্তু জমি বাদে প্রায় সবই দখল পাওয়া গিয়াছে।

(গ) অগ্রিম ক্ষতিপূরণ না পাওয়া পর্যন্ত জমির দখলদানে জমির মালিকদের অসম্মতি।

(ঘ) রাস্তার স্কীম ১৯৬৪ সালে সুরু হয়। উহার এস্টিমেট ছিল ৪০,৪৩,৬০০ টাকা। এ যাবৎ ২৩,৩৯,৯৫৯ টাকা খরচ হইয়াছে।

(ঙ) রাস্তার কাজ চলিতেছে এবং যখন যেরূপ অর্থের সংকুলান হইতেছে তদনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** এই যে ক্ষতিপূরণ না পাবার জন্য তাদের ঘরবাড়ী ছাড়লেন না, তাদের কোন ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা অবলম্বন করা হবে কিনা? সেই লোকগুলি দখল করে নেওয়া হবে কিনা?

**শ্রীমতী প্রতিভা মুখার্জিঃ** এই সমস্ত দৃষ্টিতে আনলে নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রীবিভূতি পাহাড়ী :** মাননীয় মন্ত্রিমহোদয়া বললেন ১৯৫৪ সাল থেকে নাকি আরম্ভ হয়েছে, কিন্তু আমার ধারণা ১৯৬৪ সালে এই কাজ আরম্ভ হয়েছে। তিনি উত্তর দিলেন ১৯৭০ সলের জ়ুন নাগাদ শেষ হবে, পাঁচ বছরে যেখানে অর্ধেকের বেশী কাজ হয় নি, তিনি কিভাবে এই ধারণা নিলেন, দয়া করে বলবেন কি ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জি :** এখানে বলা হয়েছে যে যদি অর্থ পাওয়া যায় তাহলে পর হবে, এটা অর্থের উপর নির্ভর করে বলা হয়েছে, প্রয়োজনীয় অর্থ বরাদ্দ হলে ১৯৭০ সালের জুন মাস নাগাদ হবে।

**শ্রীবিভূতী পাহাড়ী :** মাননীয় মন্ত্রিমহোদয়া বলবেন কি রাস্তার কাজ কত মাইল এবং কত মাইল পর্যন্ত সম্পূর্ণ শেষ হয়েছে ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জি :** এই সমস্ত জানতে হলে নোটিশ দেবেন, নিশ্চয়ই উত্তর দেওয়া হবে।

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র :** মাননীয়া মন্ত্রিমহোদয়া দয়া করে জানাবেন কি যে সমস্ত জমি দখল করা হয়েছে, সকলের ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কিনা, এবং যদি দেওয়া হয়ে থাকে তো কি হারে দেওয়া হয়েছে ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জি :** সকলের ক্ষতিপূরণ দেওয়া হয় নি, কিন্তু এখানে একটা অসুবিধা হচ্ছে সেটা হল ওয়েস্ট বেঙ্গল অ্যাক্ট ১৯৪৮ অনুযায়ী যে সকল বাস্তু জমি দখল করা হয়, তার মালিককে ৫০০ টাকা ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা আছে. এই ক্ষেত্রে উক্ত টাকা অধিক হওয়ায় বিষয়টি পৃথকভাবে বিবেচনা করা হইতেছে, এ বিষয়ে নিষ্পত্তি হইলে কাজ ত্বরান্বিত করা হইবে বলিয়া আশা করা যাইতেছে।

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র :** কি হারে দেওয়া হয়েছে ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জি :** হার যেটা অ্যাক্টে আছে সেটাই তো বলা হল।

**শ্রীবিভূতি পাহাড়ী :** ১৯৫৪ সালে আরম্ভ হয়েছে বললেন, সেটা ১৯৬৪ সালে না ১৯৫৪ সালে সেটা আর একবার ভাল করে জানাবেন কি ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জি :** ১৯৬৪ সাল।

**Rise in price of some commodities with the presentation of Lok Sabha Budget**

***15.** (Admitted question No. *80.)

**শ্রীসনৎকুমার রাহা :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কেন্দ্রীয় বাজেট লোকসভায় পেশ হবার সঙ্গে সঙ্গেই এই রাজ্যে ট্যাক্স প্রস্তাবের বাহিরে কোন্ কোন্ জিনিষের দাম বাড়ে—ইহা সরকার অবগত আছেন কিনা; এবং

(খ) যদি অবগত থাকেন, তবে এই দর বৃদ্ধির জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**Shri Sudhin Kumar :**

(ক) সাধারণতঃ এরূপ ঘটনা ঘটে থাকে, ইহা সরকার অবগত আছেন।

(খ) সরকার যতদূর খবর পেয়েছেন তাতে এই ধরনের ঘটনা এই বৎসর অন্য বারের মত ব্যাপকভাবে দেখা যায় নি। যেসব জিনিষের মূল্য ও সরবরাহ সম্বন্ধে কোন আইন অনুসারে নিয়ন্ত্রণের বিধান নাই, সে সম্বন্ধে সরকারের এ বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণের সুযোগ নাই।

**শ্রীসনৎকুমার রাহা:** চিরকাল কোশ্চেন অ্যান্সার এই রকমভাবে যাচ্ছে। এর একটু ব্যতিক্রম হওয়া উচিত ছিল এবার যুক্তফ্রন্ট সরকারের আমলে। বাজেট পাশ করার সঙ্গে সঙ্গে বাজারে জিনিষের দাম বাড়ে, বিভিন্ন দপ্তর আছে সেগুলি তদারক করার জন্য, কোন্ কোন্ আইটেম, কোন্ কোন্ কমোডিটিজ বাড়ল, তার উপর ভিজিলেন্স থাকার দরকার এবং বর্তমান আইন যা আছে তাতে কি অ্যাকসন নেওয়া যায় সেটা দেখা উচিত। আমরা জানি বাজেট পাশ করার সঙ্গে সঙ্গে বাংলাদেশের বাজারে সিগারেট ইত্যাদি জিনিসের দাম যেভাবে বাড়ল, সে বিষয়ে সরকারী কোন তথ্য আছে কিনা, যদি থাকে তার বিরুদ্ধে কোন অ্যাকসন নেওয়ার কি কোন আইন নেই ?

[1-10—1-20 p.m.]

**শ্রীসুধীন কুমার:** আমি সদস্য মহাশয়কে জানাতে চাই যে একটা কেন্দ্রীয় আইন আছে যার ফলে বাজেট প্রস্তাবের সঙ্গে সঙ্গে যারা বিক্রেতা তারা দাম বর্ধিত হারে মূল্য আদায় করতে পারে এই রকম আইন আছে। কোন কোন ক্ষেত্রে সরকারের নিয়ন্ত্রণ ব্যবস্থাও আছে।

**শ্রীসনৎকুমার রাহা:** ট্যাক্স আইটেমের বাইরে যদি কোন জিনিসের দাম বাড়ে তাহলে তার উপর পশ্চিমবঙ্গ সরকার কোন আইনগত ব্যবস্থা নিতে পারেন কিনা ?

**শ্রীসুধীন কুমার:** যেখানে আইন নিয়ন্ত্রণের জন্য থাকে সেখানে করতে পারেন, যেখানে নেই সেখানে সেই ব্যবস্থা করা সম্ভব নয়।

**শ্রীনেপালচন্দ্র রায়:** মন্ত্রিমহাশয় জানাবেন কি সনৎবাবু যে প্রস্তাব করেছেন যে, যে আইটেমের উপর কর বৃদ্ধি হয়েছে সেন্টারের সেই সব আইটেম বাদ দিয়ে অন্য কোন আইটেম-এ ব্যবসায়ীরা দাম বাড়ান তাহলে তাকে নিয়ন্ত্রণ করার আইন আছে কিনা ?

**শ্রীসুধীন কুমার:** একজন প্রশ্ন করছেন, অপর একজন তার মানে করছেন, আর একজন তার টিকা করবেন, এই অবস্থায় প্রশ্নের পরিষ্কার উত্তর দেওয়া সম্ভব নয়। সনৎবাবুর প্রশ্নটা যদি পড়েন তাহলে বুঝতে পারবেন যে ঐ প্রশ্নের সম্বন্ধে ২।৩ রকম করে বোঝা যায়, তার যেটা সহজ মানে তার জবাব দিয়েছি। এমন কোন বিষয় হয়তো বলতে পারেন যেখানে যত পরিমাণ ট্যাক্স বসানো হয়েছে তার থেকে সেখানে কেউ বেশী নিতে পারেন। আবার কোন কোন বস্তুর উপর ট্যাক্স হয় নি সেখানে দাম বাড়ে। উনি কোনটা মিন করেছেন সেটা পরিষ্কারভাবে বলা নেই। আমি সহজ হিসাবে যেটা ধরেছি সেটার জবাব দিয়েছি এবং সেই দাম সম্পর্কে যদিও আমরা নজর রাখি তাহলেও সেটা নিয়ন্ত্রণ করার জন্য কোন আইন নাই। সেখানে কোন ব্যবস্থা গ্রহণ সম্ভবপর নয়, সেখানে সাধারণ নিয়মে দাম বাড়াবার অধিকার আছে, আমাদের বন্ধ করার অধিকার নাই। যদি আইনসভা আইন করে দেয় তাহলে নিশ্চয় সেখানে ব্যবস্থা হবে।

**শ্রীসনৎকুমার রাহা:** আমি মন্ত্রিমহাশয়ের কাছ থেকে জানতে চাচ্ছি যে কেন্দ্রীয় বাজেট পেশ করার সঙ্গে সঙ্গে চিরচরিতভাবে আমাদের দেশের বড় বড় ব্যবসায়ী, মুনাফাখোর বিভিন্ন কমডিটি ট্যাক্সড আইটেম, এবং নন-ট্যাক্সসড আইটেম যেকোন জিনিষের দাম বাড়িয়ে দিয়ে মুনাফা লোটে। আমি বলছিলাম পশ্চিমবঙ্গ সরকার এই বিষয়ে কোন ভিজিলেন্স রাখবার ব্যবস্থা করেছেন কিনা ? যদি করে থাকেন তাহলে কোন্ কোন্ আইটেমের দাম বেড়েছে, সেটা ট্যাক্সড আইটেমের বাইরে হলে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা ?

**শ্রীসুধীন কুমার:** কোন্ কোন্ আইটেম বেড়েছে সে সম্পর্কে আমরা বাজারে খোঁজ করার চেষ্টা করছি, এই অল্প কয়িকদিন মাত্র আমরা এসেছি। কোথাও কোথাও নিয়ন্ত্রণের ব্যবস্থা হয়েছে, সেখানে আমাদের হাতে যে ক্ষমতা দেওয়া হয়েছে সেই ক্ষমতা অনুসারে সে সম্পর্কে ব্যবস্থা চলছে।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মন্ত্রিমহাশয় বললেন সনৎবাবুর কোয়েশ্চেনে যেটা ট্যাক্স বহির্ভূত জিনিষের দামের কথা—প্রশ্নে আছে কোন্ কোন্ জিনিষের দাম বেড়েছে, সেটা আপনার কাছে আছে কিনা—এর জবাবে বললেন হ্যাঁ, সচরাচর হয়ে থাকে?

**শ্রীসুধীন কুমার:** ডিটেলড ইনফর্মেসন যদি চান তাহলে নোটিশ দিতে হবে।

**শ্রীনলিনাক্ষ সান্যাল:** ডিটেলড ইনফর্মেসন তো চেয়েছেন সনৎবাবু আউটসাইড দি ট্যাক্স আইটেম।

**শ্রীসুধীন কুমার:** তিনি যা চেয়েছেন আর আপনি যা বোঝেন তা এক জিনিষ নয়। তাঁর প্রশ্নের জবাব দিতে উঠেছি, আপনার বোঝার জবাব কি করে দেব? নোটিশ দিলে বলতে পারব।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মন্ত্রিমহাশয় জানেন কি যে এসেনসিয়্যাল কমডিটিজ অ্যাক্ট বলে একটা কেন্দ্রীয় আইন আছে যে আইনের বলে প্রয়োজন হলে যেগুলি এসেনসিয়্যাল কমডিটিজ বলে ডিক্লেয়ার্ড থাকে তার দাম অযথা বাড়ালে আইন অনুযায়ী তাদের শাস্তি দেবার ব্যবস্থা আছে?

**শ্রীসুধীন কুমার:** হ্যাঁ, আমার জানা আছে।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** মন্ত্রিমহাশয় জানাবেন কি সেচ পরিকল্পনার জন্য যেসব পাম্প ব্যবহার হচ্ছে সেই পাম্পগুলির উপর ট্যাক্স বাড়াতে খুব কষ্ট হচ্ছে চাষীদের সেগুলি কিনবার ক্ষেত্রে এটা আপনি জানেন কি?

**শ্রীসুধীন কুমার:** এ সম্পর্কে আমাদের এনকোয়ারী করে দেখতে হবে।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী:** বাজেট প্রস্তাবের সঙ্গে সঙ্গে যে সমস্ত জিনিস ওপেন বাজারে সারকুলেসন থেকে একেবারে সম্পূর্ণভাবে সিকরেট হোডে চলে যায় যেমন সিগারেট প্রভৃতি সেইসব ক্ষেত্রে কোন অ্যাকসন নেবার ক্ষমতা মন্ত্রিমহাশয়ের আছে কিনা এ সম্পর্কে বলুন?

**শ্রীসুধীন কুমার:** এ সম্পর্কে সমস্ত আইনটা আমাদের বিবেচনা করে খুঁজে দেখতে হবে কোথায় কোথায় আমাদের কতটুকু ক্ষমতা আছে—যে যে সম্পর্কে আছে সে সম্পর্কে কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করছি—কিন্তু সমগ্র সাপ্লায়ের যত রকম বস্তু আছে তার কোথায় কতটুকু আইন আমরা ব্যবহার করতে পারি সেগুলি আমাদের খুঁজে দেখতে হবে—এর জন্য আমরা আরও কিছু সময় চাই।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মন্ত্রিমহাশয় জানাবেন কি যে পেট্রোলের দাম ট্যাক্সের পরিমাণের তুলনায় অনেক বেশী বাড়িয়ে লিটার প্রতি ৭ পয়সা করে করা হয়েছে—এই দাম করবার সময় আমাদের এখানে যে পেট্রোল বিক্রি হয় আমাদের সরকারের সঙ্গে সেই পেট্রোল কোম্পানী কোন পরামর্শ করেছিলেন কি?

**শ্রীসুধীন কুমার:** আমার জানা নেই করেছিলেন বলে।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** মন্ত্রিমহাশয় জানেন কি—অবশ্য নলিনাক্ষবাবু পেট্রোলের কথা বললেন উনি গাড়ী চড়েন ওদিকে ও'দের ঝোঁক—আমরা গাড়ী চড়ি না, কেরোসিনের দর এর মধ্যে লিটারে ১০ নয়া পয়সা বেড়ে গেছে, এটা জানেন কিনা এবং জানলে আপনারা তার জন্য কোন ব্যবস্থা অবলম্বন করার কথা ভাবছেন কিনা?

**শ্রীসুধীন কুমার:** কেরোসিনের ব্যাপারে আমাদের কেন্দ্রীয় গভর্নমেন্ট যে কোটা নির্ধারণ করেছেন কখনও সেই কোটা অনুসারে দেন না এবং তা না দেবার জন্য যখন বাজারে থাকে না তখন বেশী দাম বাড়িয়ে লুকিয়ে চোরাকারবারীরা তা বিক্রি করেন—বার বার আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি যে আমাদের কোটা যা আছে পুরা করে দাও তাহলে এই ধরনের চোরাকারবারীদের আমরা কন্ট্রোল করতে পারবো।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** আমি আর একটা কথা জিজ্ঞাসা করছি এই কেরোসিনের ব্যাপারে এস, ও, কোম্পানী এবং ফরেন কোম্পানী তাঁরা কনসপিরাসী করে এবং সেন্ট্রাল গভর্নমেন্টের কিছুটা ইনডাইরেক্ট কোলাবরেসন নিয়ে তারা এই রকমভাবে মুনাফা লোটার ষড়যন্ত্র করছে একথা আপনারা জানেন কি?

**শ্রীসুধীন কুমার:** ষড়যন্ত্রের কথা জানি না, অন্তত বার বার দেখা যায় যে কেরোসিন নিয়ে এই ধরনের ব্যাপার বাংলাদেশে বহুদিন ধরে চলে আসছে, গত বছর কোন মাসে আমাদের যতটা কোটা আছে ততটা বাংলাদেশে দেওয়া হয় নি।

**শ্রীকানাইলাল ভৌমিক:** এই যে কোটা মত আমরা পাচ্ছি না, এইভাবে চললে ভবিষ্যতে দাম বাড়তে পারে এই অভিজ্ঞতায় মন্ত্রিমহাশয় যাতে কেরোসিনের দাম না বাড়ে সে সম্পর্কে কোন ব্যবস্থা আগে থেকে ভেবে নিয়েছেন কি?

**শ্রীসুধীন কুমার:** কেরোসিন সম্পর্কে বলা ছিল যে এই রকম সরবরাহ গত মাসে কমে যাবে না—কিন্তু হঠাৎ দেখা গেল কেন্দ্রীয় প্রতিশ্রুতি স্বত্বেও যে পরিমাণ সরবরাহ করা হয়েছিল তার থেকে অনেক পরিমাণ সরবরাহ কমে গেল এবং সেই সময় আমাদের ব্যবস্থা গ্রহণের সুযোগ ছিল না—মন্ত্রিসভা তখন তৈরী হয় নি বলে।

**শ্রীসরোজ রায়:** মন্ত্রিমহাশয় জানাবেন কি যে কেরোসিন যে কম আছে সেটা ঠিক—কিন্তু বিভিন্ন ডিস্ট্রিক্টে যে এজেন্ট আছে তারা বাজেটের খবর বেরোনোর সঙ্গে সঙ্গে লুকিয়ে দিল, বহু গ্রামাঞ্চল অন্ধকার হয়ে উঠল এ সম্পর্কে তিনি কিছু জানেন কিনা এবং যদি জানেন তাহলে তার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

[1-20—1-30 p.m.]

**শ্রীসুধীন কুমার:** এক্ষেত্রে আমরা যেটা জেনেছি সেটা হচ্ছে লুকিয়ে সরাবার আগে কেন্দ্রীয় সরবরাহটা কমে গিয়েছিল। লুকিয়ে সরিয়েছে কিনা সে সম্পর্কে আমাদের কাছে কোন তথ্য নাই।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** আপনি বললেন হঠাৎ কেরোসিনের সরবরাহ কমে গেল, সরবরাহ আগে ঠিক ছিল। আমাদের এটা জানার দরকার আছে যে, এই যে হঠাৎ কমল সেটা কি আমাদের গভর্নমেন্ট বসবার সঙ্গে সঙ্গেই বা কেন্দ্রীয় বাজেটে ট্যাক্স বাড়বার সঙ্গে সঙ্গেই কমল?

**শ্রীসুধীন কুমার:** আরও বিশেষভাবে অনুসন্ধান না করে কোন তারিখ থেকে কমে গেল আমরা ঠিক বলতে পারছি না। এটা ঠিক যে যে তারিখে জাহাজ আসার কথা ছিল, সেটা ঠিক তারিখে আসে নি।

**শ্রীহেমন্তকুমার বসু:** মন্ত্রিমহাশয় বলবেন কি সরবরাহ বাড়ার বা কমার সঙ্গে সঙ্গে জিনিসের দাম কেন বাড়ছে বা কমছে? সেদিকে আপনি লক্ষ্য রাখবেন কি?

**শ্রীসুধীন কুমার:** যতক্ষণ ব্যবসাদারদের হাতে এটা থাকবে ততক্ষণ এটা হবে। সরকার যদি নিজের হাতে এর সম্পূর্ণ কন্ট্রোলের ভার গ্রহণ করেন তাহলে ন্যায্যমূল্যে বিক্রি হওয়া সম্ভব। ব্যাবসাদারদের হাতে থাকলে এটা চলবে।

**শ্রীহেমন্তকুমার বসু:** চোরাকারবারীদের কন্ট্রোল করবার কোন ক্ষমতা আপনাদের নেই কি?

**শ্রীসুধীন কুমার:** যদি সম্পূর্ণ জিনিসটা আমাদের থাকে তবে কন্ট্রোল করা সম্ভব। জিনিস অন্যের হাতে থাকবে আর বাইরে থেকে কন্ট্রোল করা সেটা আমাদের দ্বারা সম্ভব হয় না। অতীতে দেখা যায় যে, আগে ঘটনা ঘটে গিয়েছে পরে সেটাকে কন্ট্রোল করতে গিয়ে কোন ফল হয় না।

**শ্রীবিভূতিভূষণ ঘোষ:** তাহলে মন্ত্রিমহাশয় কি একথা বোঝাতে চাইছেন যে কালোবাজারী যদি কালোবাজারী করতে চায় আপনারা তাকে কন্ট্রোল করতে পারবেন না ?

**শ্রীসুধীন কুমার:** বাজার যদি সরকারের হাতে না থাকে আর যদি কালোবাজারীর সুযোগ থাকে তাহলে কালোবাজারী পরিপূর্ণভাবে সম্ভব।

**শ্রীবিভূতিভূষণ ঘোষ:** কেন্দ্রীয় ট্যাক্স বাড়ার সঙ্গে সঙ্গে সরবরাহটা কমে গেল এবং তার জন্য জনসাধারণকে ২।৩ গুণ দাম দিতে হয়েছে—এই তথ্য আপনার কাছে আছে কি ? যদি থাকে আপনার এই তথ্যের ভিত্তিতে কোন অ্যাকসন নিয়েছে কি ?

**শ্রীসুধীন কুমার:** যখনই হয়েছিল এই অবস্থা তখনই কেন্দ্রীয় সরকারকে লিখি যে, আপনারা যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেইমত সরবরাহ করা হচ্ছে না। অন্যথায় কেরোসিনের অভাবে বাংলাদেশে যে কি ঘটনা ঘটে যেতে পারে, সে সম্পর্কে সম্যক অভিজ্ঞতা আমাদের আছে। কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে সরবরাহের জন্য অনুরোধ জানাই।

(Voices: Supplementary question, Sir, supplementary question, Sir.)

**Mr. Speaker:** Having regard to the importance of the question, members should get more clear answers from the Hon'ble Minister. The question is rather vague and he is not giving very definite reply, that is the trouble.

**শ্রীবিভূতিভূষণ ঘোষ:** অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত বিনয়ের সঙ্গে এ কথাটা বলতে হচ্ছে, যদি প্রশ্ন করে প্রশ্নের ঠিক উত্তর না পাওয়া যায়, তাহলে ঠিক উত্তর পাওয়ার জন্য আমাদের সাপ্লিমেন্টারী প্রশ্নগুলো করতে হবে।

**Mr. Speaker:** I fully agree with you, the question is very important—I appreciate it. If I have any voice, I would only request the Hon'ble Minister to give more clear answers. The questions are to be put in a different way.

**শ্রীদমন কৈরী:** মন্ত্রিমহাশয় জানাবেন কি যারা কেরোসিনের দাম বাড়িয়েছে, তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা হিসাবে তাদের লাইসেন্স ক্যানসেলের কথা চিন্তা করছেন কি ?

**শ্রীসুধীন কুমার:** বিবেচনা করব।

**শ্রীসনৎকুমার রাহা:** আমাদের যুক্তফ্রন্ট সরকারের যে মেসিনারী নিয়ে এই চোরাকারবারী দমন করতে পারি সেই রকম ধরনের মেসিনারী বর্তমানে অল্পদিনের মধ্যে চালু করে আমরা তা কন্ট্রোল করতে পারি কিনা ? এখনও সময় আছে বাজারে যে চোরাকারবারী চলছে তাকে জব্দ করতে পারি সে সম্বন্ধে মিনিস্ট্রি যেন চিন্তা করেন। ট্যাক্সড আইটেম হোক বা আন-ট্যাক্সড আইটেম হোক সেখানে আমাদের এসেনসিয়াল কমোডিটিস অ্যাক্ট বা পশ্চিমবঙ্গ সরকারের যে আইন আছে তা ঠিক প্রয়োগ করার জন্য এই হাউস-এ আমরা প্রশ্ন রাখতে চেয়েছিলাম।

(উত্তর নাই)

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** কেরোসিন ইত্যাদি যেসব ব্যাপার হাউস-এ উঠল তার পরিপ্রেক্ষিতে মন্ত্রিমহাশয় সমস্ত জিনিসটা বিশেষভাবে অনুসন্ধান করে হাউস-এ সেসান চলাকালীন কোন স্টেটমেন্ট রাখতে পারেন কিনা ?

**শ্রীসুধীন কুমার:** বিবেচনা করব।

**Places of historical importance in Lalbag and Nasipur towns**

***16.** (Admitted question No. *87.)

**শ্রীসনৎকুমার রাহা:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) মুর্শিদাবাদ জেলার লালবাগ, নসীপুর সহরে যেসব ঐতিহাসিক ক্ষেত্র আছে এবং যেগুলি অবহেলায় দিনের পর দিন ধ্বংস পাইতেছে সেইসব সংরক্ষণীয় ঐতিহাসিক ক্ষেত্রগুলিকে রক্ষা করিবার জন্য কোনও ব্যবস্থা সরকার কর্তৃক গৃহীত হইয়াছে কিনা; এবং

(২) যেসব প্রাচীন সুবৃহৎ অট্টালিকা ও বিস্তীর্ণ এলাকার সম্পত্তি লালবাগ সহরে পতিত অবস্থায় আছে তাহার সদ্ব্যবহার করার কি ব্যবস্থা করা হইয়াছে বা হইবে?

**Shri Subodh Banerjee:**

(১) মুর্শিদাবাদ জেলাস্থ লালবাগ ও নসীপুর সহরে ঐতিহাসিক ক্ষেত্রগুলির মধ্যে ৪টি ভারত সরকারের প্রত্নতত্ব সমীক্ষা কর্তৃক ও ১টি রাজ্য সরকারের প্রত্নতত্ব অধিকার কর্তৃক সংরক্ষিত।

(২) লালবাগ সহরের প্রাচীন অট্টালিকা প্রভৃতি রাজ্য প্রত্নতত্ব অধিকার কর্তৃক সংরক্ষণ বিষয়ে এখনও কোন সিদ্ধান্ত গৃহীত হয় নাই। প্রাথমিক সমীক্ষার পর ও রাজ্য সরকারের সীমিত আর্থিক সামর্থ্যের পরিপ্রেক্ষিতে এই বিষয়টি বিবেচনা করিতে হইবে।

**শ্রীসনৎকুমার রাহা:** ৪টি ভারত সরকারের অধীনে প্রত্নতত্ব যে সংরক্ষণ করা হয়েছে সেই ৪টি কোন্ কোন্ এবং পশ্চিমবঙ্গ সরকারের অধীনে যে বিভাগ আছে তাঁরা কোন্ কোন্ সংরক্ষণের কাজ করছেন?

**শ্রীসুবোধ বন্দ্যোপাধ্যায়:** ভারত সরকারের প্রত্নতত্ব বিভাগ কর্তৃক যে ৪টি তা হল (১) জাহান কোষা, (২) কামান, (৩) কাটরা মসজিদ ও (৪) খুসবাগ সমাধিস্থল; আর নাগিনীবাগের সরফরাজ খাঁর সমাধি রাজ্য সরকারের প্রত্নতত্ব অধিকার কর্তৃক সংরক্ষিত। কুটি মসজিদ সম্বন্ধে প্রাথমিক সমীক্ষা ইতিমধ্যে রাজ্য প্রত্নতাত্বিক অধিকার চালাইয়াছেন।

**শ্রীসনৎকুমার রাহা:** লালবাগ সহরের মধ্যে যে সমীক্ষার কাজ সুরু হয়েছে সেটা কবে থেকে এবং কয়টি বিষয় নিয়ে?

**শ্রীসুবোধ বন্দ্যোপাধ্যায়:** মাননীয় সদস্য হয়তো জানেন যে রাজ্য সরকারের অধীনে যে প্রত্নতত্ব অধিকার আছে সেই অধিকারের পূর্ণ ক্ষমতা নেই কোন প্রত্নতত্ব বিষয়ে অনুসন্ধান করেন। ভারত সরকারের অধীনে প্রত্নতত্ব বিষয়ে যে অনুসন্ধান অ্যাডভাইসরী কমিটি আছে তাদের কাছে লিখতে হয় এবং তাঁরা যদি পারমিসন দেন তাহলে আমরা তা গ্রহণ করতে পারি। দ্বিতীয় নং আমাদের বিভাগের অধীনে যে প্রত্নতত্ব বিভাগ রয়েছে সেই বিভাগের ঠিক চুণকাম করার অর্থ নেই। অর্থাৎ প্রত্নতত্ব বিষয়ের জন্য যে প্রচুর পরিমাণ অর্থের প্রয়োজন সেটা যদি এই হাউস থেকে আপনারা বিবেচনা করতে পারেন তাহলে বাংলাদেশে যে সুযোগ সুবিধা আছে নিশ্চয় সেসব কাজ আমরা তখন করতে পারব।

**শ্রীসনৎকুমার রাহা:** আমি (খ) প্রশ্নের উত্তর চেয়েছিলাম সমীক্ষার কাজ কতটুকু অগ্রসর হয়েছে? অ্যাকচুয়ালি অল সমীক্ষার কাজ সুরু হয়েছে কিনা সেটা জানতে চাই?

**শ্রীসুবোধ বন্দ্যোপাধ্যায়:** আমি আগেই বলেছি সমীক্ষা করতে গেলে এক একটা স্কীম করতে হয়। সেই স্কীম যদি ইন্ডিয়া গভর্নমেন্ট-এর আর্কিওলজিক্যাল অ্যাডভাইসর অনুমতি দেয় তবে আমরা সেই স্কীম অ্যাকসেপ্ট করতে পারি। আমরা দুটো জায়গায় কাজ সুরু করেছি—একটা হচ্ছে মুর্শিদাবাদে, আর একটি হচ্ছে উত্তরবঙ্গে নলরাজার ঢিবি।

[1-30—1-40 p.m.]

**শ্রীদেবেন্দ্রনাথ অধিকারী :** আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে একটি সাপ্লিমেন্টারী করছি, আপনি বললেন যে প্রত্নতাত্বিক বিভাগ পশ্চিম বাংলায় যা আছে তার ঐ ব্যাপারে কোন ক্ষমতা নেই, টাকা নেই। যাকে বলা হয় সাধ আছে সাধ্য নাই। কিন্তু একটা কথা হয়তো বলতে অসুবিধা হবে আপনারা সদ্য গিয়েছেন বলে তবু আমি জিজ্ঞাসা করছি যে আপনারা কি দেখেছেন যে সেন্ট্রাল গভর্নমেন্ট-এর প্রত্নতাত্বিক বিভাগের কাছে ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট আগের যে সমস্ত ঐতিহাসিক ক্ষেত্রের কথা বললেন তার রক্ষণাবেক্ষণের জন্য কোন প্রপোজাল গিয়েছিল কিনা, গিয়ে থাকলে তা কি অবস্থায় আছে?

**শ্রীসুবোধ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্য বোধহয় জানেন যে আমরা নিজেরাই এরূপ একটা চেষ্টা করেছি এবং আমরা নিজেরা চেষ্টা করে যেটা আমি মুর্শিদাবাদের সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে আমাদের কাছে এরূপ ৩৫টি মূল্যবান প্রত্নতাত্বিক লিস্ট আছে। আমি এই যে তালিকা তৈরী করেছি এইগুলির সবই ঐতিহাসিক মূল্য আছে যদি জানতে চান তাহলে আমি সার্কুলেট করতে পারি। কিন্তু প্রশ্ন হল আমরাই এ জিনিসটা করেছি কিন্তু আগের সরকার ভারত সরকারকে কিছুই জানান নি। আমরা নিঃসন্দেহে মনে করি এটা ভারত সরকারকে জানান দরকার।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল :** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে ভারত সরকারের কাছ থেকে যতদিন পর্যন্ত টাকা বা প্রয়োজনীয় প্রত্নতাত্বিক স্থানের বাড়ীর রক্ষণাবেক্ষণের ভার না পাওয়া যাচ্ছে ততদিন পর্যন্ত আমাদের কিছু করবার নেই, আমার কথা হচ্ছে যে এগুলি বেহাত হবার বা ভেঙ্গে দেবার কোন চেষ্টা হলে তাকে বাধা দেবার ক্ষমতা তো আমাদের আছে। সেগুলি যেন অটুট থাকে তার চেষ্টা করবেন কি?

**শ্রীসুবোধ বন্দ্যোপাধ্যায় :** আমি মাননীয় সদস্যকে একটা পাল্টা অনুরোধ করব সেটা হচ্ছে এই যে এরূপ কোন সংবাদ যদি তাঁদের কাছে আসে বা তাঁরা যদি এরূপ কোন সংবাদ পান তাহলে আমার বিভাগকে জানিয়ে দিলে আমরা নিশ্চয়ই তার ব্যবস্থা করব।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল :** ক্লাইভের নৌকার সঙ্গে লড়াই করেছিল সেই ঘসেটি বেগমের বাগান বাড়ীটি নষ্ট হয়ে যাচ্ছে।

**শ্রীসুবোধ বন্দ্যোপাধ্যায় :** সেটার নাম যদি দেন তাহলে আমি দেখব যে এই যে ৩৫টার লিস্ট আছে এর মধ্যে ইনক্লুড আছে কিনা?

**ডাঃ নলিনাক্ষ সান্যাল :** মতি মসজিদের কথা বলছি।

**শ্রীসুবোধ বন্দ্যোপাধ্যায় :** আমি দেখবো আছে কিনা।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** মুর্শিদাবাদেরই নাম লালবাগ, এইসব জায়গার ঐতিহাসিক মূল্য দেবার জন্য লালবাগে কোন টুরিস্ট লজ করবার কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রীসুবোধ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্যের কথা আমি ঠিক বুঝতে পারছি না। আমার ত্রুটির জন্য কি না যে কোন প্রত্নতাত্বিক জিনিসই পশ্চিমবঙ্গ সরকারের হাতে নেই। এ সব কি করবেন না করবেন তা নির্ভর করে কেন্দ্রের কাছ থেকে অর্থাৎ কেন্দ্রের আরকোলজিক্যাল অ্যাড-ভাইসরি বোর্ডের কাছ থেকে যদি অনুমতি আসে বা টাকা খরচ করবার ক্ষমতা আসে তবেই রাজ্য সরকারের কোন কিছু নেই এই হচ্ছে অবস্থা—এবং এই হল ১নং উত্তর। দ্বিতীয় কথা হচ্ছে মাননীয় সদস্যদের একটা কথা বলি যে মেরামত করা একটা বড় কথা নয়, এমন মেরামত করলাম যে তার ঐতিহাসিক মূল্য চলে গেল তা হলে তার মানে হয় না। এইসব ক্ষেত্রে যারা প্রত্নতাত্বিক আছেন তাদের সঙ্গে আলাপ আলোচনা করে করা হয় যে কি রকম করা দরকার, কি রকম করলে তার ঐতিহাসিক মূল্য থাকে সেইভাবেই করা হয়। এই প্রসঙ্গে একটা কথা বলি যে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে আমাদের রাজ্যের নামকরা প্রত্নতাত্বিকদের নিয়ে একটা অ্যাডভাইসরি কমিটি করা হয়েছে। এই সংবাদটি আমি দিচ্ছি।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** আমি মেরামতের কথা বলি নি। ভারত গভর্নমেন্ট এবং বাংলা সরকারের প্রত্নতাত্বিক বিভাগ যেগুলি গ্রহণ করেছেন সেগুলি ছাড়াও রাস্তার আশেপাশে যে সমস্ত মসজিদগুলি রয়েছে সেগুলির মেরামতের কথাও বলি নি। আমি বলতে চাচ্ছি, এগুলি পরিস্কার করা এবং এগুলির ঐতিহাসিক মূল্য বোঝাবার জন্য লোক রাখা ও মুর্শিদাবাদে টুরিস্ট লজ করার কোন প্রস্তাব মন্ত্রিমহাশয়ের আছে কিনা?

**শ্রীসুবোধ বন্দ্যোপাধ্যায়:** মাননীয় সদস্য নতুন কিনা জানি না। কোয়েশ্চেনটা হচ্ছে লালবাগ এবং নসীপুর সম্পর্কে গোটা বাংলাদেশ খুলে দিলে চলবে কেন? তাছাড়া মাননীয় স্পীকার মহাশয়, বাংলাদেশের কোথায় কি মসজিদ আছে তার উত্তর আমি কি করে দেব?

**মিঃ স্পীকার:** উনি লালবাগের কথা জেনে এসেছেন, গোটা মুর্শিদাবাদের কথা জানেন না বলে বলতে পারছেন না, আপনি এ সম্বন্ধে স্পেসিফিক কোয়েশ্চেন করুন উনি উত্তর দিয়ে দেবেন।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** লালবাগের অন্য নাম মুর্শিদাবাদ, আর মুর্শিদাবাদের অন্য নাম লালবাগ। কাজেই লালবাগ বলতে যা বুঝাবে মুর্শিদাবাদ বলতেও তাই বুঝাবে। আমি জিজ্ঞাসা করছি লালবাগের উপর কোন টুরিস্ট লজ তৈরী করার প্রস্তাব আছে কিনা?

**শ্রীসুবোধ বন্দ্যোপাধ্যায়:** পর্যটন বিভাগের মন্ত্রী শ্রীবরদা মুকুটমণিকে জিজ্ঞাসা করুন।

### Deep tubewells at Gouribag

***17.** (Admitted question No. *88.)

**শ্রীসনৎকুমার রাহা:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) লালবাগ মহকুমার গৌরীবাগে যে চারিটি গভীর নলকূপ বসান হইয়াছে তাহাতে মোট কত বিঘা জমিতে সেচের জল পায়; এবং

(খ) এই চারিটি নলকূপের পুরোপুরি সদ্ব্যবহার সম্বন্ধে সরকারী রিপোর্ট কি?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** (ক) গৌরীবাগে এ পর্যন্ত কোন গভীর নলকূপ বসানো হয় নাই।

(খ) এ প্রশ্ন উঠে না।

**শ্রীসনৎকুমার রাহা:** প্রথমত এই কোয়েশ্চেনের রিপ্লাই টেবিলে পাই নি। দ্বিতীয়তঃ মন্ত্রি-মহাশয়কে জানাই যে আমার রিপোর্ট হচ্ছে এই গৌরীবাগে ৪টি গভীর নলকূপ বসানো হয়েছে এবং সেগুলি দিয়ে কয়েকটি কায়েমীস্বার্থের লোকের জমি চাষ করা হচ্ছে, আরও পাইপ বসালে সেখানে অনেক গরীব লোকের বেশী পরিমাণ জমি চাষবাস করা যায়। এগুলি অনুসন্ধানের জন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** এটা আপনার রিপোর্ট, আমার খবর গৌরীবাগে কোন গভীর নলকূপ বসানো হয় নি, যাই হোক খোঁজ নেওয়া যাবে।

## UNSTARRED QUESTIONS

### (to which written answers were laid on the table)

### Temporary Cinemas in Murshidabad district

**15.** (Admitted question No. 39.)

**শ্রী[illegible]শ রায়ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৪ সাল হইতে বর্তমান সময় পর্যন্ত মুর্শিদাবাদ জেলার কোন্ কোন্ স্থানে কত দিনের জন্য সাময়িক সিনেমা (টেম্পোরারী সিনেমা) লাইসেন্স জেলা কর্তৃপক্ষ মঞ্জুর করিয়াছিলেন, এবং

(খ) লাইসেন্স প্রাপ্তদের নাম ও ঠিকানা কি?

**The Minister for Home (Political):**

(ক) ও (খ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

### Trust-estate of Nawab Bahadur, Murshidabad

**16.** (Admitted question No. 44.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদের নবাব বাহাদুরের সম্পত্তি কোন্ বৎসর ট্রাস্টভুক্ত করা হয়;

(খ) ট্রাস্টভুক্ত করার পর কোন্ বৎসর কত টাকা আয় এবং ব্যয় হইয়াছে; এবং

(গ) উক্ত সময়ের মধ্যে কোন্ বৎসর কোন্ সত্ত্বভোগী (বেনিফিসিয়ারী) কত টাকা পাইয়াছেন?

**The Minister for Judicial Department:**

(ক) ১৯৬৩ সালের মুর্শিদাবাদ এস্টেট (ট্রাস্ট) অ্যাক্ট-এর বিধান অনুযায়ী উক্ত সালের ১লা মে হইতে মুর্শিদাবাদের নবাব বাহাদুরের সম্পত্তি ট্রাস্টভুক্ত করা হয়।

(খ) ট্রাস্টভুক্ত করার পর কত টাকা আয় এবং ব্যয় হইয়াছে তাহার ক চিহ্নিত একটি তালিকা সংলগ্ন করা হইল।

(গ) ট্রাস্টভুক্ত করার পর কোন্ কোন্ স্বত্বভোগী কত টাকা পাইয়াছেন তাহারও খ চিহ্নিত একটি তালিকা সংলগ্ন করা হইল।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 16.*

'ক' তালিকা

| বৎসর | আয় টাকা | ব্যয় টাকা |
|---|---|---|
| ১৯৬৩ সালের ১লা মে হইতে .. .. .. | ২,৪৪,২৩৯ | ২,১২,২৫৭ |
| ১৯৬৪ .. .. .. .. .. | ৩,৮৩,১৬০ | ৪,০৬,১৬২ |
| ১৯৬৫ .. .. .. .. .. | ৪,০০,২০৬ | ৪,০১,২০৬ |
| ১৯৬৬ .. .. .. .. .. | ৪,৬৩,৩৫৫ | ৪,২১,২১৯ |
| ১৯৬৭ .. .. .. .. .. | ৩,৯২,৯৭৯ | ৪,৬০,২০৯ |
| ১৯৬৮ .. .. .. .. .. | ৫,৮৪,৭৪৫ | ৫,৪২,৫১৮ |

'খ' তালিকা

| | ১৯৬৩ | ১৯৬৪ | ১৯৬৫ | ১৯৬৬ | ১৯৬৭ | ১৯৬৮ |
|---|---|---|---|---|---|---|
| | টাকা পঃ | টাকা পঃ | টাকা পঃ | টাকা পঃ | টাকা পঃ | টাকা পঃ |
| (১) মুর্শিদাবাদের নবাব বাহাদুর .. | ৬০,৫৮৭.০৭ | ২,৭৯,৬৯৬ ৩৭ | ৮৪,০০০.০০ | ৮৪,০০০.০০ | ৮৪,০০০.০০ | ৮৪,০০০.০০ |
| | ৬,০০,০০০ ০০ | | | ২,১০,৩৯২.০০ | | |
| (২) সাহেবজাদা দিলাব সা এফ আলি মীর্জা | ২,৮৭৯ ৩০ | ৪৯৮.৬৮ | .. | .. | .. | .. |
| (৩) সাহেবজাদা কাওয়াল শা সৈয়দ কাজেম আলি মীর্জা | ২,৫৮৩.০০ | ২.৫৮৩ ০০ | .. | .. | .. | .. |
| (৪) সাহেবজাদা ছামসেদ সা সৈয়দ ইমরান আলি মীর্জা | ২,৬৪১ ২০ | ৭৩৪ ৫৬ | .. | .. | .. | .. |
| (৫) সাহেবজাদা মুসকর সা সৈয়দ সাজিদ আলি মীর্জা | .. | .. | ২,৭৮১.৭৬ | .. | .. | .. |
| (৬) সাহেবজাদী হাসমাতুন্নিসা বেগম .. | ৬৪৫.০০ | ১৯৮.৭৬ | .. | .. | .. | .. |
| (৭) সাহেবজাদী সাকীল আরা বেগম | ৭০৪ ২৭ | .. | ৯৯.৭৩ | .. | .. | .. |
| (৮) সাহেবজাদী জামাল আরা বেগম | ৭০৪.২৭ | . | ৭৮.১২ | .. | .. | .. |
| (৯) সাহেবজাদী কুমার জাহান হোসেন আরা বেগম (এখন পাকিস্তানে) | নিল্ | .. | .. | .. | .. | .. |
| (১০) সাহেবজাদী অঞ্জুমান আবা সফিয়া বানো বেগম (এখন পাকিস্তানে) | নিল্ | .. | .. | .. | .. | .. |

### Issue of passport to travel to Pakistan

**17.** (Admitted question No. 46.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** স্বরাষ্ট্র (ছাড়পত্র) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ হইতে পাকিস্তানে যাইবার কোনও শ্রেণীর পাশপোর্ট বর্তমানে দেওয়া একেবারে বন্ধ অথবা নিয়ন্ত্রণ করা হইতেছে কি; এবং

(খ) হইয়া থাকিলে তাহার কারণ কি?

**The Minister for Home (Passport):**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### Squatters' Colonies

**18.** (Admitted question No. 72.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে এখনও জবরদখল কলোনী আছে কি;

(খ) থাকিলে কোথায় কোথায় আছে এবং উহাদের প্রত্যেকের আনুমানিক লোকসংখ্যা কত;

(গ) উক্ত কলোনীগুলি বৈধ করার জন্য অর্পণপত্র না দেওয়ার কারণ কি; এবং

(ঘ) কতদিনের মধ্যে এই অর্পণপত্র দেওয়া হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Refugee Relief and Rehabilitation:**

(ক) হ্যাঁ।

(খ) কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রক নির্ধারিত এবং পূর্বতন সরকার অনুসৃত নীতি অনুসারে বৈধকরণযোগ্য বলিয়া বিবেচিত কলোনীগুলির একটি লোকসংখ্যা সহ তালিকা লাইব্রেরী টেবিলে দেওয়া হইল।

(গ) অদ্যাবধি ২০৭,০০০টি পরিবারকে অর্পণপত্র/যোগ্যতাপত্র (Eligibility letter) দেওয়া হইয়াছে। নিম্নে বর্ণিত কারণে বাকি পরিবারকে যোগ্যতাপত্র বিতরণে বিলম্ব ঘটিতেছে—

(১) বিভিন্ন কারণে ১৬টি কলোনীর ভূমি গ্রহণের কাজ সম্পূর্ণ করা যায় নাই।

(২) ২১টি কলোনীর অংশ বিশেষে ভূমি গ্রহণের কাজ সম্পূর্ণ হয় নাই।

(৩) রেল মন্ত্রকের জমির অন্তর্ভুক্ত প্রফুল্লনগর কলোনীর অংশ এবং লক্ষীনগর কলোনীর অংশ হস্তান্তর করার ব্যাপারে এই মন্ত্রকের নিকট প্রস্তাব দেওয়া হইয়াছে এবং পুনঃ পুনঃ তাগাদা দেওয়া হইয়াছে। কিন্তু ১৯৪৬ সালের ডিসেম্বর মাসের দরে জমি হস্তান্তর করার প্রস্তাব উক্ত মন্ত্রক কর্তৃক পুনঃ পুনঃ প্রত্যাখ্যাত হওয়ায় সংশ্লিষ্ট জমিগুলিতে বসবাসকারী উদ্বাস্তু পরিবারগুলির বৈধকরণের কাজ বিলম্বিত হইতেছে। একই কারণে কেন্দ্রীয় নভশ্চরণ মন্ত্রকের জমির অন্তর্ভুক্ত মহাজাতি, মতিলাল ও শরৎচন্দ্র এই তিনটি কলোনীর অধিকাংশ জমিতে বসবাসকারী উদ্বাস্তুদের বৈধকরণের কাজ বিলম্বিত হইয়াছে। এইসকল কলোনীর সংশ্লিষ্ট পরিবার সংখ্যা ৪৬৯। প্রতিরক্ষা বিভাগের জমির অন্তর্ভুক্ত বান্ধবনগর কলোনীর বৈধকরণের কাজও বিলম্বিত হইতেছে।

(ঘ) সঠিক সময় বলা আপাততঃ সম্ভবপর হইতেছে না। তবে যতদূর সম্ভব ভূমি গ্রহণ ও হস্তান্তরের কাজ ত্বরান্বিত করিবার চেষ্টা করা হইতেছে এবং এই কাজ সম্পূর্ণ হওয়া মাত্র যোগ্যতাপত্র দেওয়া হইবে। উদ্বাস্তু প্রমাণপত্র ইত্যাদি ব্যাপারে কাজ ত্বরান্বিত করিবার জন্য কলোনী কমিটিগুলির সহযোগিতা গ্রহণ করা হইবে।

### Health-Centres

**19.** (Admitted question No. 74.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কোন্ কোন্ স্থানে স্বাস্থ্যকেন্দ্রের বাড়ি তৈয়ারি শেষ হইলেও এখনও স্বাস্থ্যকেন্দ্র চালু হয় নাই (জেলার নাম ও স্থান সহ);

(খ) ঐরূপ স্বাস্থ্যকেন্দ্রগুলিতে কাজ চালু না হওয়ার কারণ কি; এবং

(গ) কতদিন নাগাদ ঐগুলি চালু হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Health:**

(ক) জেলা, স্থান ও স্বাস্থ্যকেন্দ্রের নাম—

(১) চব্বিশপরগনা—রাজারহাট ব্লক, রেকজোয়ানী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র।

(২) চব্বিশপরগনা—বসিরহাট দ্বিতীয় ব্লক; রাজেন্দ্রপুর উপস্বাস্থ্য কেন্দ্র।

(৩) মেদিনীপুর—গোপীবল্লভপুর দ্বিতীয় ব্লক; তপসিয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র।

(৪) মেদিনীপুর জামবনী ব্লক; চিলকিগড় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র।

(৫) হুগলি—খানাকুল প্রথম ব্লক; ঘোষপুর উপস্বাস্থ্যকেন্দ্র।

(৬) বর্ধমান—কাটোয়া প্রথম ব্লক; সুদপুর উপস্বাস্থ্যকেন্দ্র।

(৭) বর্ধমান—কেতুগ্রাম প্রথম ব্লক; পাণ্ডুগ্রাম উপস্বাস্থ্যকেন্দ্র।

(৮) বর্ধমান—রায়না ব্লক; মাধবদিহি (অহর) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র।

(৯) বাঁকুড়া—রানীবাঁধ ব্লক; ঝিলিমিলি উপস্বাস্থ্যকেন্দ্র।

(১০) বাঁকুড়া—বাঁকুড়া প্রথম ব্লক; কাঞ্চনপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র।

(১১) মুর্শিদাবাদ—লালগোলা ব্লক; কৃষ্ণপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র।

(খ) স্বাস্থ্যকেন্দ্রগুলি চালু করিবার সরকারী আদেশ দেওয়া হইয়াছে। কিন্তু এখনও ডাক্তারেরা কাজে যোগদান না করায় অন্যান্য কর্মচারী নিয়োগ করা হয় নাই এবং স্বাস্থ্যকেন্দ্রগুলি চালু করা সম্ভব হয় নাই।

(গ) সঠিক তারিখ বলা সভব নহে। তবে আশা করা যায় যে শীঘ্রই স্বাস্থ্যকেন্দ্রগুলি চালু করা যাইবে।

### Minimum Wages

**20.** (Admitted question No. 61.) **Shri Birendra Narayan Ray:** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state what are the respective wages of different categories of labourers under the Minimum Wages Act, 1948, and when the same were revised and fixed last?

**The Minister for Labour:** Minimum rates of wages have been fixed under the provisions of the Minimum Wages Act, 1948, in respect of employments of (1) Rice Mill, (2) Oil Mill, (3) Dal Mill, (4) Flour Mill, (5) Tobacco (Bidi and Cigarette making), (6) Stone-breaking and Stone-crushing, (7) Lac Manufactories, (8) Public Motor Transport, (9) Tanneries and Leather Manufactories, (10) Agriculture, (11) Plantation (Tea and Cinchona), (12) Local Authorities, (13) Construction or Maintenance of roads or building operation, (14) Bone Mill, (15) Silk Printing, (16) Cinema, (17) Tailoring, (18) Printing Press and (19) Chaki Mill.

**শ্রীহরিপদ মুখার্জি:** মিঃ স্পীকার, স্যার, নলিনাক্ষবাবু ধান ভানতে শিবের গীত গাইলেন, আর কিছু নুতন কথা বলে অপদস্থ করা যায় কিনা। প্রশ্ন হল যেভাবে জিনিসটা রাখা হয়েছে, ঘটনা সেভাবে নয়, আমার কাছে এখানে চন্দননগর গেজেট আছে, ডেটেড ১৩।৩।৫৩। আপনারা জানেন চন্দননগর যখন ডি-জুরে ট্রান্সফার হয় তখন সেই ডি-জুরে ট্রান্সফারের পর সেখানে কেন্দ্রীয় সরকারের যে অ্যাডমিনিস্ট্রেটর ছিলেন তিনিই সেই ঘাট লীজ দেন ১৯৫৩-তে, এই গেজেটে তার নোটিফিকেসন আছে। এর মধ্য দিয়ে আমি একথা বলতে চাইছি ফরাসী আমল থেকে চন্দননগর কর্পোরেশনের ঘাট হিসাবে স্বীকৃত, সেখানে ডকুমেন্ট আছে যে অফিস অফ দি কমিশনার, বার্ডওয়ান ডিভিসন থেকে তাঁরা জানিয়েছেন যে আমরা যে রেট অব টোল্স চেঞ্জ করেছিলাম তার সমর্থনে...........

**মিঃ স্পীকার:** কথা হচ্ছে, দুপক্ষই রাজী যাতে এই বিল পাস হয়, এখন আপনি রাজী না অরাজী, যদি রাজী হন তো ভাল কথা, নইলে কে কার কি তাতে আমি ব্যস্ত নই এবং এই হাউসও শুনবে না, কেনই বা শুনবে? এ'রা বলছেন আমাদের অবজেকশন নাই, ও'রা বলে· · এখন পাস করার ব্যবস্থা করুন, আমি কাউকে শাট আউট করছি না, যদি আপনি বলতে চান বলুন।

**শ্রীহরিপদ মুখার্জি:** আমার কথা হচ্ছে ... ...

[2-50—3-30 p.m.]

**শ্রীসোমনাথ লাহিড়ী:** মাননীয় স্পীকার মহাশয়, নলিনাক্ষবাবু আজকে বুঝতে পেরেছেন—কালকে তো টি-পটে তুফান তুলেছিলেন, সেইজন্য ও'কে ধন্যবাদ। আমি একথা কালকে বলেছিলাম যে ফেরী যে চালাচ্ছিলেন তার সঙ্গে এই বিলের কোন সম্বন্ধ নেই বা ভাটপাড়া আর চন্দননগরের সমস্যা কি তার সঙ্গে এই বিলের কোন সম্বন্ধ নেই। বিলের মোট কথা হচ্ছে যে জিনিসটা গভর্নমেন্ট-এর আছে যেহেতু ভেস্ট করার সময় ঐ তিন নামের তালিকায় যোগ করতে ভুল হয়েছিল এখন গভর্নমেন্ট সেই ভুলটা ধরতে পেরেছেন—ধরে সেটা ভেস্ট করে দিচ্ছেন চন্দননগর মিউনিসিপ্যালিটিকে। এ তো সহজ সরল কথা। তার মধ্যে নলিনাক্ষবাবু যদি ঐ সমস্ত না তুলতেন তাহলে ভবানীবাবু এতো বই-পত্র নিয়ে আসতেন না। আমি ওনাকে একটু সংশোধন করে দিচ্ছি যেহেতু কথাটা তুলেছেন ঐ যে উদয়রাজ সিংহের জন্য তিনি অনেক ওকালতি করে বলেছিলেন সেই উদয়রাজ সিংহের নামে একটা হ্যান্ডবিল পেলাম ২৭এ জুন ১৯৬৪ যে, উদয়রাজ সিংহ অন্যায়ভাবে এতদিন ভোগদখল করছিলেন। তার হ্যান্ডবিল তিনিই ইস্যু করেছেন চন্দননগরে বিদ্যুৎ সরবরাহের হার বৃদ্ধির প্রতিরোধে ঐক্যবদ্ধ হউন। তাতে স্বাক্ষর করেছেন তিন জন। শ্রীব্রহ্মপদ ঘোষ, সভাপতি, দক্ষিণ মণ্ডল কংগ্রেস কমিটি, শ্রীসুধীর-কমার ঘোষ, সভাপতি, পশ্চিম মণ্ডল কংগ্রেস কমিটি, চন্দননগর; উদয়রাজ সিংহ, সভাপতি, উত্তর মণ্ডল কংগ্রেস কমিটি। সুতরাং সম্প্রতি যেমন আমরা দেখলাম যে কংগ্রেসকে কবর থেকে তোলবার জন্য সপ্তর্ষি মণ্ডল সৃষ্টি হয়েছে, তার মধ্যে বিরোধী দলের নেতা একজন উজ্জ্বল জ্যোতিষ্ক তেমনি উদয়রাজ সিংহ চন্দননগর কংগ্রেসের উজ্জ্বল জ্যোতিষ্ক- তারই হ্যান্ডবিল থেকে তিনি জানিয়ে দিয়েছেন। যাহোক এসব কথা অবান্তর। আমি একথা কখনই তুলতাম না।

**শ্রী এ, কে, এম, ইসাক:**

Mr. Speaker, Sir, I rise on a point of order. Can the Hon'ble Minister refer to a handbill which is not the property of the Government?

**মিঃ স্পীকার:**

The subject of the handbill is a part of the Minister's speech and he is in order.

**শ্রীসোমনাথ লাহিড়ী:** স্যার, উনি এতদিন অ্যাসেম্বলীতে কেন আছেন আমি বুঝতে পারছি না, এর আগে আমরা এবং কংগ্রেস পক্ষ উভয়ে প্রতিদিন বস্তা বস্তা হ্যান্ডবিল নিউজপেপার কাটিং পড়েছি, সাবমিট করেছি। সুতরাং এখন আকাশ থেকে পড়ার কোন্ মানে। যাহোক

**মিঃ স্পীকার** স্যার, আমি এসব বলতে চাই না, উনি তুলেছিলেন বলে আমাকে এইসব বলতে হোল—এখন আমি অনুরোধ করছি যে আর দেরী না করে এই বিলটা সম্বন্ধে আপনি মতামত নিয়ে নিন। আমি তো আগেই মোসন ফর থার্ড রিডিং প্লেস করে দিয়েছি আপনার কাছে।

The motion of Shri Somnath Lahiri that the Chandernagore Municipal (Amendment) Bill, 1969, as settled in the Assembly be passed, was then put and agreed to.

**Shri Somnath Lahiri:** Sir, I beg to introduce the Bengal Municipal (Amendment) Bill, 1969.

(Secretary read the title of the Bill.)

**Mr. Speaker:** The House stands adjourned for half an hour.

(After adjournment)

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** স্যার, হাউসে কোরাম নেই, আপনি গুণে দেখুন, ওরা সব খাচ্ছেন আর ঘুমুচ্ছেন।

(আবার ঘণ্টা বাজিতে লাগিল)

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** স্যার, আমি এইমাত্র খবর পেলাম যে, সেন্টজেভিয়ার্স কলেজ, বিদ্যাসাগর কলেজ এবং বঙ্গবাসী কলেজে বি এস সি পার্ট ওয়ান পরীক্ষায় সেখানে বাহিরের লোক ঢুকে গিয়ে পরীক্ষা বন্ধ করে দিয়েছে, পুলিস নিষ্ক্রিয়। ভিক্টোরিয়া ইন্সটিটিউসন মেয়েদের কলেজ, সেখানেও পরীক্ষা বন্ধ হয়ে গিয়েছিল। মেয়েদের জামা কাপড় ধরে টানাটানি করেছে, পুলিস নিষ্ক্রিয়, আবার পরীক্ষা আরম্ভ হয়েছে। আর একটা হুগলি ইন্ডাস্ট্রিয়াল ইন্সটিটিউটে প্রিন্সিপ্যাল ঘেরাও হয়ে আছে। ঊর্ধতন কর্তৃপক্ষ বলছেন ঘেরাও তুললে তারপরে ব্যবস্থা করব দাবী দাওয়া সম্বন্ধে। আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে যাতে এই পরীক্ষাগুলি আবার হয় তার জন্য সুবন্দোবস্ত করবেন। বাইরের লোক ঢুকে গিয়ে গুণ্ডামী করে সেখানে পরীক্ষা যে বন্ধ করে দিচ্ছে সেটা একটু দেখা দরকার।

**Shri Somnath Lahiri:** Sir, I beg to move that the Bengal Municipal (Amendment) Bill, 1969, be taken into consideration.

মিঃ স্পীকার স্যার, আমি একবার বলে শেষ করে দিতে চাই যাতে সময় কম লাগে। মোটের উপর এই প্রধান উদ্দেশ্য হল যে মিউনিসিপ্যালিটিগুলির অবস্থা খুব খারাপ। তাদের কিছুটা আর্থিক আমদানির নূতন ব্যবস্থা করা যায় কিনা সে সম্বন্ধে কয়েকটি ব্যবস্থা এই বিলের মারফৎ করা হয়েছে। আমি আপনার অগতির জন্য জানাতে পারি যে এই বিল করার সম্বন্ধে ১৯৬৭ সালে যখন প্রথম ইউনাইটেড ফ্রন্ট গভর্নমেন্ট হয়েছিল সেই সময় আমরা বিভিন্ন মিউনিসিপ্যাল অ্যাসোসিয়েশন ইত্যাদির প্রতিনিধির সকল দল এবং সকলের সঙ্গে আলাপ-আলোচনা করি এবং তাদের মতামতের মধ্যে যেটা জেনারেল কনসেন্সাস বেরিয়ে আসে মোটের উপর তার ভিত্তিতে তখন আমরা এই বিলটি তৈরী করেছিলাম। অবশ্য তখন বিলটি পাস করা সম্ভব হয় নি-কারণ তখন আমাদের শেষ করে দেওয়া হয়। এবারে প্রথম সুযোগ আমরা সেই বিলটিকে এই হাউসের সামনে উপস্থিত করছি। আমি আগেই বলেছি যে মোটের উপর সমস্ত ধরনের মত মত প্রতিনিধিস্থানীয় মিউনিসিপ্যাল কর্তৃপক্ষের সম্মতি আমরা আগে থেকেই পেয়েছিলাম। এই হিসাবে বলা যেতে পারে যে তাদের সকলের মতামত নিয়েই আমরা বিলটি রচনা করেছিলাম। এই বিলের প্রধান উদ্দেশ্য আমি বর্ণনা করেছি যে কিছু আর্থিক সঙ্গতি বাড়ানো যায় কিনা তার জন্য চেষ্টা করা হচ্ছে। তাছাড়া এতে আর একটা বিষয় আছে যেটা প্রথমেই এসেছে যেহেতু সেখানে কজটা গোড়ার দিকে আছে সেটা হচ্ছে যে মিউনিসিপ্যাল আইনে আছে যে এমন লোক যার নাম ভোটার তালিকায় উঠা সত্ত্বেও তিনি সেই সময় কোন কারণে ভোট দিতে যেতে পারেন নি মিউনিসিপ্যাল আইনে একটা বিধান ছিল যে সেই রকম লোক কমিশনার নির্বাচনে দাঁড়াতে পারবেন না। এই জিনিসগুলো কলকাতা কর্পোরেশন আইনে অথবা আমাদের অ্যাসেম্বলীর ব্যাপারে নেই। কিন্তু মিউনিসিপ্যালিটির ব্যাপারে এই একটা অসুবিধাজনক নিয়ম কমিশনার

দাঁড়াবার দিক থেকে রেখে দেওয়া হয়েছিল। সেই অসুবিধা দূর করবার জন্য বেঙ্গল মিউনিসিপ্যাল আইনে এই হল। কলিকাতা কর্পোরেশন বা বিধানসভার সংগে সঙ্গতি রাখা হল। সেইজন্য এই সংশোধন প্রস্তাবটা করা হয়েছে।

[3-30—3-40 p.m.]

আর বাকিগুলো সম্বন্ধে, মোটের উপর দু-একটি করে কথা রাখছি আপনাদের সামনে।

প্রথমত ক্লজ থ্রি-তে যা আছে তা হচ্ছে, ১২৩(ক) ধারা সংশোধন করা হচ্ছে। এর উদ্দেশ্য হচ্ছে যে মিউনিসিপ্যাল কমিশনাররা বিল্ডিং প্ল্যান স্যাংসন করতে একটা ফি ধার্য করতে পারবেন—এটা কলকাতা কর্পোরেশনে আছে, মিউনিসিপ্যালিটিতে নেই। অবশ্য আমরা হাট-গুলো বাদ দিয়েছি। বিল্ডিং-এর স্যাংসন করতে তাঁরা অল্প ফি ধার্য করতে পারবেন।

তারপর ১২৪(গ) ধারায় ছিল যতক্ষণ ওনার-হোল্ডিং-এর মধ্যে মূল্য ৬ টাকা বেশি হয়, তাহলে তারা হোল্ডিং-এর ট্যাক্স থেকে আদায় করবে। এই যে ৬ টাকা ছিল এটা কনসিডারেবল সাম বলে বিবেচিত হবে। কিন্তু ৬ টাকা অব্যাহতি দেওয়া হল। এর বিশেষ কোন সার্থকতা থাকছে না। সেটা কোন অব্যাহতি নয়। সেইজন্য অব্যাহতির পরিমাণ আমরা ৬ টাকা থেকে ৫০ টাকায় তুলে দিচ্ছি অর্থাৎ ৫০ টাকা পর্যন্ত যদি হোল্ডিং-এর অ্যানুয়াল ভ্যালুয়েসন হয়, তাহলে সেই ট্যাক্স থেকে অব্যাহতি দেওয়া হবে যাতে গরীব ট্যাক্সওয়ালা বা গরীব বাড়িওয়ালার সুবিধা হতে পারে।

তাছাড়া, ক্লজ ফাইভে হচ্ছে, ১২৬ ধারার তিন উপধারা অনুসারে একটা নিয়ম ছিল কোন কোন বড় বড় বাড়ি যাদের নিজেদের কনস্ট্রাকশন-এর ব্যবস্থা আছে তাঁরা কনসেসন ভোগ করতো পারবেন। তাঁরা অন্য নাগরিকরা যা দেবেন তার সিকি ভাগ বেট দিয়েই পার পেয়ে যাবেন। আগেকার কালে এটা নিশ্চয় জানেন আমাদের মিউনিসিপ্যাল আইন তৈরী হয়েছিল, মিউনিসি-প্যালিটি প্রতিষ্ঠিত হয়েছিল মফঃস্বল এলাকায় গঙ্গার ধারে যেখানে বিলাতী মালিকরা শিল্প কল-কারখানা প্রতিষ্ঠা করেছিল, সেখানে তারা শিল্প প্রতিষ্ঠান গড়ে, সেখানে মিউনিসিপ্যালিটি গড়ার ব্যবস্থা হয়েছিল এবং সেই মিউনিসিপ্যালিটি এইভাবে প্রতিষ্ঠা করা হয়েছিল যাতে বিদেশী মিল মালিকরা অতিরিক্ত সুবিধা ভোগ করতে পারে। এইভাবে সাম্রাজ্যবাদী ব্যবস্থা রচিত হয়েছিল। যার জন্য এই ব্যবস্থা করা হয়েছিল। কিছু কিছু ব্যবস্থা পরে নূতন করা হলেও কংগ্রেসী আমলে বিদেশী সাম্রাজ্যবাদী শোষক শ্রেণীর যে স্বার্থ সেই নূতন আইনেও শোষক শ্রেণীর স্বার্থকেই বজায় রাখা হয়েছিল। সেইভাবে রেখে দেওয়া হয়েছিল। আমরা এটাকে সংশোধন করে চার ভাগের তিন ভাগ তুলে দিচ্ছি চার ভাগের এক ভাগ থাকছে।

তারপর, সিক্স ক্লজের 'ক' ধারা, ঐ জিনিসটা আরও উগ্রভাবে প্রকাশ করা হয়েছিল। তাতে ছিল বড় বড় হোল্ডিং যাদের অ্যানুয়্যাল ভ্যালুয়েশন তিন লক্ষ টাকার উপরে সেই সমস্ত হোল্ডিং-এর অর্থাৎ বড় বড় মিল কারখানা তাতে তাদের যা সম্পত্তির পরিমাণ তাতে তারা কোথায় আরও বেশী ট্যাক্স দেবে, না আরও কম দিত। তাদের মোটের উপর তিন লক্ষ টাকার উপরে তাদের শতকরা ৫০ ভাগ দিলেই চলবে।

এটা আপনি অনায়াসে কল্পনা করতে পারেন যে এই সমস্ত বৃটিশ মিল মালিক ইত্যাদির স্বার্থ রক্ষা করার জন্য এটা হয়েছিল। আমাদের কর্পোরেশন প্রভৃতিতে এই আইন চালু আছে যে যত হোল্ডিং-এর দাম বেশী হবে অ্যানুয়্যাল ভ্যালুয়েসন তত বেশী হবে করের হার তত বেশী হবে। যার বেশী আছে তারা বেশী বহন করতে পারে, তারা তার থেকে আরও বেশী বহন করতে পারে। কিন্তু আমাদের মিউনিসিপ্যালিটিগুলোতে প্রাচীন কাল থেকে ব্যবস্থা করে রাখা হয়েছিল যে যার সম্পত্তি তিন লক্ষ টাকার উপর, তার করের হার যে সম্পত্তি তিন হাজার টাকা, তার চেয়ে কম হার হবে এই ব্যবস্থা ছিল। আমরা সেই ব্যবস্থা তুলে দিচ্ছি তারা যাতে সম্পূর্ণ হারে কর দিতে পারে। তাতে আমার মনে হয় যে সমস্ত মিউনিসি-প্যালিটিতে কল-কারখানা ইত্যাদি আছে তাদের কিছুটা আর্থিক সঙ্গতির ব্যবস্থা হবে এবং

নাগরিকদের সুখ স্বাচ্ছন্দ্য বিধানের কিছু অতিরিক্ত ব্যবস্থা তারা করতে পারবে। তারপর ক্লজ ৬(ক)-এর সাব-সেকসন ১২৮ ধারার ৩ উপধারায় আছে যে যখন কোন হোল্ডিং-এর মূল্য নিরূপণ করা হয় তখন সে হোল্ডিং-এর ভেতরে মেসিনারী এবং ফার্নিচার-এর মূল্য এর মধ্যে ধরা হবে না। এই বলে বড় বড় মিল মালিকদের সুবিধা দেওয়া ছিল বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট-এ। আমরা এখানে সেই মূল্যের সঙ্গে প্ল্যান্ট এবং মেসিনারীর মূল্য যোগ করে টোটাল ভ্যালুয়েশন করা হবে যাতে তারা বাস্তব মূল্যে ফাঁকি না দিতে পারে সেই ব্যবস্থা করেছি। আপনি নিশ্চয় জানেন কর্পোরেশন-এ বহুদিন মেয়র ছিলেন। কর্পোরেশন-এ এই ব্যবস্থা আছে। সেই হিসাবে কোন কোন প্ল্যান্ট এবং মেসিনারী অ্যানুয়্যাল ভ্যালুয়েসন-এর জন্য হিসাবের মধ্যে ধরা হবে তার একটা পূর্ণ লিস্ট কর্পোরেশন-এর আইনের সিডিউল-এর মধ্যে দেওয়া আছে। আমরা সেই কর্পোরেশন-এর আইন থেকে সেই সিডিউল নিয়ে মিউনিসি-প্যাল অ্যাক্ট-এ যোগ করে এই অ্যাক্ট-এ ট্যাক্স-এর ব্যবস্থাকে যুগোপযোগী এবং মানুষের ক্ষমতার উপযোগী করার ব্যবস্থা করেছি। তারপর ক্লজ ৬(গ)-এ বলা হচ্ছে এখন কোন প্ল্যান্ট বা মেসিনারী ধরা হবে না হবে এ সম্বন্ধে যদি কোন বিবাদ হয় সেই বিবাদ নিষ্পত্তি কি করে করা হবে এ সম্বন্ধে একটা নূতন প্রভিসান এখানে অ্যাড করছি। যেহেতু প্ল্যান্ট মেসিনারী ইত্যাদি হিসাবে ধরা হবে বলে সেহেতু আমরা ঠিক আগের ক্লজ নিয়ম করতে যাচ্ছি। তারপর ক্লজ ৭, ক্লজ ৮, ক্লজ ৯-এ মোটের উপর একই জিনিস, কিন্তু বিভিন্নভাবে আছে। আমাদের ৩টা আলাদা আলাদাভাবে ধরা আছে, এর জন্য তার মূল কথা হল বর্তমানে ২৫৮ সাব-ক্লজ-এর ৪ ধারাতে যে ব্যবস্থা আছে তাতে কমিশনাররা হুকুম দিতে পারবেন যে সার্ভিস ল্যাট্রিন-এর বদলে সেপটিক ট্যাংক লেট্রিন ইত্যাদি বসানো যাবে। কিন্তু তাতে প্রভিসান আছে যে তা করতে হলে বাড়ির একটা ভ্যালুয়েশন- মিনিমাম ভ্যালুয়েশন আগে ফিক্সড করতে হবে। আমরা এই প্রভিসান তুলে দিচ্ছি। বাড়ীর মিনিমাম ভ্যালুয়েশন কি হবে না হবে এই রকম কোন ভিত্তি না রেখে মোটের উপর কমিশনাররা যদি মনে করেন যে কোন হোল্ডিং-এর সার্ভিস লেট্রিন ইত্যাদি বসানোর ডাইরেকশন দিতে পারবেন এইভাবে যে সংশোধন এসেছে সেটা ইরেকসান-এর ব্যাপারে হতে পারে, রিপ্লেসমেন্ট-এর ব্যাপারে হতে পারে বা অন্য ব্যাপারেও হতে পারে। অতএব ৭, ৮, ৯ ক্লজ-এ এই ব্যবস্থা করেছি। তারপর ক্লজ ১০-এর ৩১৮ ধারার ২ উপধারার পর একটা নূতন সাব-সেকসন যোগ করা হচ্ছে তাতে বাড়ী তৈরী করার জন্য যে ফি ধার্য হবে তার কতকগুলি মাত্রা আমরা সেখানে নির্ধারিত করে দিচ্ছি।

[3-40—3-50 p.m.]

১১নং কলম-এ ৫২০ উপধারাতে যে লেখা আছে ২৬৯ ধারামতে কমিশনারকে যে সমস্ত কাজ করবার ডিরেকশান দেবেন সেগুলি যাদের কাছ থেকে খরচ করবার কথা তাদের কাছ থেকে ইনস্টলমেন্ট আদায় করে দিতে পারবেন, এবং দারিদ্র্য থাকলে বা দারিদ্রের কারণে পুরো খরচের কোন অংশ মকুব করে দিতে পারবেন। সে জিনিস আমরা সেকসন্স ৫৮-এর (৪) উপ-ধারায় ২৬৯((২) উপধারামতে ২৬৩ সেকশন-এর ১ সাব-সেকশন্স-এ (ডি) ধারাতে সে জিনিসটার প্রয়োগ করছি। বিশেষ করে সার্ভিস লেট্রিনের বদলে সেপটিক ট্যাংক তৈরী করা, মেরামত করা বা রিপ্লেস করা এই হল মোটের উপর সংশোধনী যা উপস্থিত করেছি। এই সম্বন্ধে বেশী বক্তৃতা করবার দরকার আছে বলে মনে করি না। আমি কি সরকার পক্ষ কি বিরোধী পক্ষ সকলেই বলন যে আপনারা নিশ্চয়ই অবগত আছেন যে মিউনিসিপ্যালিটিগুলির অবস্থা কি ? মিউনিসিপ্যালিটিগুলি অত্যধিক আর্থিক দুরবস্থার মধ্যে আছে। এই অবস্থার উন্নতির জন্য কিছুটা চেষ্টা করা হচ্ছে। সেখানে এমনই দুরবস্থা যে শ্রমিক এবং কর্মচারীদের মাসে মাসে মাহিনাই দিতে পারেন না, নাগরিকদের সুখ সুবিধার ব্যবস্থা দূরে থাক। এই অবস্থায় মিউ-নিসিপ্যালিটিগুলিকে কিছুটা অর্থাগমের উপায় দেখিয়ে দেওয়া প্রয়োজন। এই দাবী সমস্ত পক্ষ থেকেই দলমতনির্বিশেষে বারম্বার এসেছে এবং সেই হিসাবেই এই বিল তৈরী করেছিলাম। আমি আপনাদের অবগতির জন্য জানাতে পারি যে এই বিল যা তৈরী করে গিয়েছিলাম আগের

গভর্নমেন্টের আমলে সে বিল পাস করান হয় নি। রাজ্যপালের শাসনকালে এইভাবেই প্রেসিডেন্টের কাছে পাঠান হয়েছিল, সুতরাং সেদিক থেকে এই বিলের বিশেষ কিছু আপত্তি নেই বা থাকা উচিত নয় এটা ধরে নিতে পারি। সেইজন্য কথা না বাড়িয়ে সমস্ত সদস্যকে অনুরোধ করবো তাঁরা এই বিলে অ্যাসেন্ট দিন, সংক্ষেপে আলোচনা করে এই বিল যাতে তাড়াতাড়ি পাস হয় সেদিকে দৃষ্টি দিন।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল উত্থাপন প্রসঙ্গে যেভাবে সামগ্রিক হিসাবে বিলের সমস্ত ক্লজ আমাদের কাছে রাখা হয়েছে এবং মন্ত্রিমহাশয় তার অর্থ এবং উদ্দেশ্য বুঝিয়ে দিয়েছেন সেই সুযোগ নিয়ে সময় সংক্ষেপ করবার জন্য আমাদের দিক থেকে যেটুকু বক্তব্য আছে তা সামগ্রিকভাবে উপস্থিত করছি। ক্লজ বাই ক্লজ আলোচনার সময় যাতে সময় নষ্ট না করতে হয় সেইভাবে আমাদের মন্তব্য বলছি। মোটামুটিভাবে এই বিলের যা উদ্দেশ্য তার সঙ্গে আমাদের ভিন্ন মত নেই। আমরা দেখেছি যে মিউনিসিপ্যালিটিগুলির আর্থিক সঙ্গতি বাড়াবার জন্যই নাকি এই বিল রচনা করা হয়েছে। এর প্রয়োজনীয়তা আছে। বাংলাদেশের প্রত্যেকটি মিউনিসিপ্যালিটি আজ আর্থিক অভাবে জনসেবার কাজ করতে পাচ্ছে না ও কাজ করবার জন্য সরকারের কাছে হাত পেতে সাবভেনসানের টাকার জন্য দিনের পর দিন ঘুরছে ও মিউনিসিপ্যালিটিগুলির কাজ অচল হয়ে উঠেছে—এসব কথা আমরা শুনেছি। আমার জিজ্ঞাস্য হচ্ছে এই যে সংশোধনী আমাদের কাছে উপস্থিত করা হয়েছে এর ফলে মোটামুটি মিউনিসিপ্যালিটির আর্থিক সঙ্গতি কি পরিমাণ বাড়তে পারে তার কোন একটা আনুমানিক হিসাব দেখান হয় নি। যদি দেখা যায় এর ফলে সত্যসত্যই আয় কিছু বাড়ছে না আর এই অর্থ আদায়ের জন্য মিউনিসিপ্যালিটির খরচ বেড়ে যাচ্ছে, আদায় করবার মেসিনারী, তারও অনেক পরিবর্তন করতে হবে তাহলে এই আয় বাড়াবার জন্য করদাতাদের উপর নূতন করের ভার চাপাবার মূল্য আছে কিনা এটা দেখার জন্য মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি। তিনি তার বিভাগকে জিজ্ঞাসা করুন। ২।১টি মিউনিসিপ্যালিটি এমন আছে যেখানে জনসংখ্যার চাপ খুব বেশী সেখানে আনুমানিক আয় কি বাড়তে পারে তার একটা হিসাব আমাদের কাছে নেই। ভবিষ্যতে তিনি যদি এরূপ একটা হিসাব দেখান তাহলে বাধিত হব।

প্রথমে যে ২নং ক্লজ করা হয়েছে এই ২নং ক্লজ যে উদ্দেশ্যে করা হয়েছে তার সঙ্গে আমরা সম্পূর্ণ একমত। কে জেলে থাকল বা কাকে পুলিস ধরে রাখল তার ভিত্তিতে আমরা অ্যাসেম্বলীর মেম্বারশীপে দাঁড়াবার অধিকার কাড়তে চাই নি অথচ মিউনিসিপ্যালিটিতে এই অধিকার কাটা ছিল—এটা দুর্ভাগ্যের বিষয় এবং এবং এটা দূর হওয়া দরকার। এখানে একটা জিনিস ঠিক পরিষ্কার করা হয় নি যে "হুজ নেম ইজ নট ইনক্লুডেড ইন দি ইলেকটোরাল রোল ফর দি ইলেকসন" স্যাল বি সাবসিটিউটেড। যে বলা হয়েছে ইলেকটোরাল রোলের পরই আপনি দেখুন মিউনিসিপ্যালিটি ইলেকসনের জন্য ভিন্ন বা আলাদা ইলেকটোরাল রোল মিউনিসিপ্যালিটির পক্ষ থেকে সব সময় ছাপানো হয় না, অ্যাসেম্বলীর ইলেকসনের যে ওয়ার্ডে অ্যাসেম্বলীর ইলেকটর থাকে— অ্যাসেম্বলীর যে ইলেকটোরাল রোল সেই ইলেকটোরাল রোলটাই মিউনিসিপ্যালিটির জন্য প্রযোজ্য হবে এটাই ধরে নেওয়া হয়। আমাদের অন্যত্র এ ব্যবস্থা রয়েছে যে যে কোন জায়গায় যদি একজনের দাঁড়াবার অধিকার থাকে তাহলে সে অন্য যে কোন এক পর্যায়ে যে নির্বাচকমণ্ডলী সেখানে নির্বাচনপ্রার্থী হতে পারে না। এখানে পরিষ্কার একটা জিনিস পরিষ্কার হল না যে ইলেকটোরাল রোল, যে দাঁড়াবে তার যে ওয়ার্ড সেই ওয়ার্ডেই তার নাম থাকতে হবে, না সমস্ত মিউনিসিপ্যালিটির মধ্যে যে কোন ওয়ার্ডে তার নাম থাকলে তার নির্বাচনপ্রার্থী হবার সুযোগ থাকবে এটা পরিষ্কার করে দিলে বোধহয় ভাল হয়। মাননীয় স্পীকার মহাশয়, আমরা দ্বিতীয় পর্যায়ে দেখছি যে ৩নং যে ক্লজ এই বিলে উত্থাপন করা হয়েছে তাতে বলা হয়েছে এ ফি ফর অ্যাপ্লিকেসন টু ইরেক্ট এ বিল্ডিং। আমার যতদূর স্মরণ আছে কলকাতা কর্পোরেশন এবং অন্যান্য স্বায়ত্বশাসনমূলক যে সমস্ত প্রতিষ্ঠান তাদের কাছে অ্যাপ্লিকেসনের সঙ্গে একটা ফি নয়, ফি-টা যা দেওয়া হয় স্যাংসনের সময়। এখানে প্রথমেই যে দরখাস্ত করবে সেই দরখাস্তকারীর কাছ থেকে আপনি ফি আদায় করে নিতে চাইছেন, না বিল্ডিং স্যাংসনের জন্য—এটা কি হবে? আমার মনে হয় এখানে বোধহয় একটা ভুল থেকে গেল না আপনি এর পরে ১০নং-এ বলছেন—সেখানে ২এ-তে দেখুন দি কমিশনার্স অ্যাট এ মিটিং মে

ফিকস্ এ স্কেল অফ ফিজ টু বি পেইড ইন রেসপেক্ট অফ গ্র্যান্ট অফ পারমিসন। বলা হয়েছে, আমার মনে হয় সেটাই হল যুক্তিযুক্ত, পারমিসন দেবার সম্পর্কে ফি ঠিক হোক। অ্যাপ্লিকেসনের সময় যদি ফি করেন তাহলে সেটা বোধহয় একটু অযৌক্তিক হবে, কেন না অ্যাপ্লিকেসন রিজেকটেড হলেও তার ফি ফেরত পাবার কোন অধিকার থাকবে না। সুতরাং এটা বিচার করে দেখবেন যে অ্যাপ্লিকেসন মিন করছেন, না ফি ফর বিল্ডিং পারমিসন মিন করছেন সেটা পরিষ্কার হওয়া দরকার। তারপর ৪নং ক্লজে বলছেন ৬ টাকা থেকে ভ্যালুয়েশন ৫০ টাকায় তুলে দেওয়া উচিত, নিশ্চয় উচিত। যে ভাষা আইনে রয়েছে সেটা হচ্ছে এগ্রিগেট অ্যানুয়াল ভ্যালুয়েসন, অ্যানুয়াল ভ্যালুয়েসন কোন মিউনিসিপ্যালিটির জমি এবং ন্যুনতম স্ট্রাকচার যদি কিছু থাকে তা ৫০ টাকার কম হয় না, হতে পারে না—এটা এখন বর্তমান বাজারে অনুমান করা কঠিন হবে না।

[3-50—4 p.m.]

সুতরাং আমার মনে হয় ফিফটি রুপিসটাও অচিরে খুব লো হয়ে যাবে। এখন যেমন আমরা ৬ টাকাটাকে লো বলছি তেমনি ৫০ টাকাটাও খুব লো। কাজেই এই সীমা দরকার হলে আরও বাড়িয়ে দেওয়া উচিত। যদি বুঝতাম ৬ টাকা ট্যাক্স তাহলে তার একজেমশনের মানে হোত কিন্তু এটার টোটাল ভ্যালুয়েসন হচ্ছে অর্থাৎ তার জমির দাম এবং তার স্ট্রাকচারের দাম যেখানে ৫০ টাকা তার উপর হস্তক্ষেপ করছেন না, এতে দরিদ্র লোকের কারোও উপকার হচ্ছে না। এটা একটা লোকদেখান ছাড়া আর কিছু নয়। ৬ টাকা থেকে ৫০ টাকা—৫০ টাকা ভ্যালুয়েসন কোন হোল্ডিং-এর হতে পারে বলে আমার অন্ততঃ জ্ঞান নেই। খোলা মাঠও যদি পড়ে থাকে তাহলেও মিউনিসিপ্যাল ভ্যালুয়েসনে ৫০ টাকার কমে ভ্যালুয়েনস সম্ভব নয়। কাজেই এটা অবাস্তব জিনিস। এটার যদি প্রয়োজন হয় তাহলে এটা সংশোধন করে নেবেন। (এ ভয়েস ফ্রম গভর্নমেন্ট বেঞ্চ: আপনি কত টাকা ভ্যালুয়েসন মনে করেন?) অন্তত পক্ষে ৩০০ টাকা হলে ভাল হয়। কেন না এটা টোটাল ভ্যালুয়েসনের কথা বলা হচ্ছে। ল্যাঙ্গুয়েজটা একটু শুনুন,

where the aggregate annual value of all the holdings held by any one owner within the municipality does not exceed Rs. 6, the rate of holding shall not be imposed on any one of the holdings of the said owner.

এটা ভ্যালু অফ দি হোল প্রপার্টি অ্যান্ড বিল্ডিং, এটা নট ভ্যালু অফ দি টোয়েন্টি পার্সেন্ট। সেজন্য বলছি যে কোন মিউনিসিপ্যালিটির হোল্ডিং-এর টোটাল ভ্যালু তার ল্যান্ড এবং বিল্ডিং সব মিলে ৫০ টাকার নিম্নে হবে এই রকম হবার কোন সম্ভাবনা আমি দেখছি না। কাজেই আমার মনে হয় এ বিষয়ে মাননীয় মন্ত্রিমহাশয় বোধহয় ঠিকভাবে উপদিষ্ট হন নি। তারপরে কথা হচ্ছে ক্লজ ফাইভ, সেকসন ১২৬, সাব-সেকসন ৩-এ যেকথা বলা হয়েছে তাতে বলা ছিল যে কোন হোল্ডার যদি নিজে, সে স্কুল হোক মিল হোক, কারখানা হোক, হাসপাতাল হোক, এরা যদি সম্পূর্ণ নিজেদের কনজারভেন্সির ব্যবস্থা নিজেরাই করেন, নিজেরা সেপটিক ট্যাঙ্ক তৈরী করে থাকেন এবং সেই সেপটিক ট্যাঙ্ক নিজেদের খরচায় মেনটেন্ড হয় এবং সেটা যদি তারা পরিষ্কার রাখে টু দি স্যাটিসফ্যাকসন অফ দি মিউনিসিপ্যাল কমিশনারস্, তাহলে তাদের রেট কি হবে এই প্রশ্নটা উঠেছিল। সাধারণ নাগরিকদের যে কনজারভেন্সি সার্ভিস মিউনিসিপ্যালিটি দেয় তার দরুন যে রেট চার্জ করা ছিল যে নিজের খরচায় সমস্ত সার্ভিস করে নিচ্ছে তাকে বলা হয়েছিল যে তার ১/৪ অফ দি রেট তাকে দিতে হবে। এটা কিছু গরীব লোক বা বড় লোকের ব্যাপার নয়, তারা নিজেরা নিজেদের খরচায় ব্যবস্থা করেছে বলে এই রেট তাদের ধরা হয়েছিল। এখানে যে লিস্ট আছে তার মধ্যে আপনি দেখবেন হাসপাতাল আছে, স্কুল ডক ইয়ার্ড মার্কেট কোল ডিপো পর্যন্ত আছে। যেখানে কোন মিল বা ফ্যাক্টরী কোল ডিপো তৈরী করেছে কোল ডিপোর জন্য তাদের নিজেদের পানীয় জলের ব্যবস্থা, নিজেদের সেপটিক ট্যাঙ্কের ব্যবস্থা খরচ করেছে সেখানে মিউনিসিপ্যালিটি কি দেবে, কি পাবে সেটাই প্রশ্ন। যেমন ধরুন রেলওয়ে প্রেমিসেস, বিরাট রেলওয়ে প্রেমিসেস্ তাঁদের নিজেদের জল সরবরাহের ব্যবস্থা, কল পায়খানার ব্যবস্থা, ঝাঁট দেওয়া, পরিষ্কার করার ব্যবস্থা সমস্ত নিজেদের ব্যবস্থা আছে এবং তারা সেই অবস্থায় কি দেবে সেটাই প্রশ্ন ছিল বলে এর আগেকার যাঁরা কর্তা তাঁরা বললেন যে, হ্যাঁ ওরা

যেহেতু মিউনিসিপ্যালিটির মধ্যে থাকেন অতএব ও'দের কিছু দেওয়া উচিত এবং সেই হিসাবে বলা ছিল অন্য লোক যে রেটে দিচ্ছে সেই রেটের সিকি অংশ ও'রা দেবেন। এখন সেই সিকি অংশ থেকে একেবারে ১২ আনা করে দেওয়া, থ্রি-ফোর্থ করে দেওয়া আমার মনে হয় এটা তাদের উপর বড় বেশী চাপ সৃষ্টি করা হলো। দ্বিতীয়তঃ হল আমরা মিল ফ্যাক্টরি এবং ছোটখাটো কারখানাগুলিকে উৎসাহ দিতে চাই কিন্তু এইরকমভাবে যদি তাদের উপর চাপ সৃষ্টি করা হয় তাহলে তাদের যে নূতন ভার বহন করতে হবে তাতে অনেক মধ্যবিত্ত ছোটখাটো কারখানা অত্যন্ত দুর্বল হয়ে পড়বে এই আশঙ্কা আমার আছে। কাজেই আমি বলি যে ওয়ান-ফোর্থ যেখানে ছিল সেখানে আপনি কিছু বাড়াতে চান, হাফ করুন কিন্তু একেবারে ওয়ান-ফোর্থের জায়গায় থ্রি-ফোর্থ করে দেবেন এটা অত্যন্ত অযৌক্তিক হচ্ছে। কাজেই ওটাকে কিছুটা বাড়িয়ে দিতে আমার অপত্তি নেই কিন্তু এত বেশী বাড়ানটা আমার মনে হয় গুরুভার হবে। এর মধ্যে মিল, ফ্যাক্টরী, স্কুল, এমন কি হাসপাতাল পর্যন্ত আছে, এতে আছে . . .

Notwithstanding anything contained in this section, any person otherwise liable to pay the rate on any railway premises or on any premises used as a mill, factory, dockyard, workshop, coal-depot, school, hospital, market, court house or other similar places may from year to year by application to the Commissioners, require that the rates shall be levied on such premises at a percentage not exceeding one-fourth of the percentage fixed under sub-section (1), provided that he proves to the satisfaction of the Commissioners that all latrines and urinals on such premises are served, cleansed and kept in a satisfactory condition by an establishment maintained at his own cost, and that the sewage therefrom undergoes such treatment at his cost, by means of septic tanks or other similar works constructed to the satisfaction of the Commissioners, as to render effluent, innocuous and inoffensive and capable of being discharged into the municipal drains, and the Commissioners shall levy such rate accordingly.

অর্থাৎ সম্পূর্ণ নিজের খরচায় যারা সব রাখছে তাদের উপর আপনি যে ট্যাক্স করছেন সেটা একেবারে এত বাড়িয়ে দেওয়াটা যুক্তিসংগত হচ্ছে না বলে আমার মনে হচ্ছে, কিছুটা বাড়িয়ে দিন কিন্তু তিন গুণ বাড়িয়ে দেওয়াটা উচিত হবে না। এর পরে সেকসন ১২৮, তার মধ্যে সাব-সেকসন ২ যেটা সেটাকে তুলে দেওয়া হোল তাতে বলা হল যে- ওটা অবশ্য ৩ লক্ষ টাকা ভ্যালুয়েসনের কথা তুলেছেন সেটা আছে, তবে সেটা প্রভাইসোতে আছে, কিন্তু এই সমস্তটাই উঠে যাচ্ছে, .. . .

If such gross annual rental cannot, in the opinion of the Assessor, be easily estimated or ascertained, the annual value of such holding shall be deemed to be an amount which may be equal to but may not exceed, seven-and-half per centum on the value of the building or buildings on such holding at the time of such assessment plus a reasonable ground rent for the land comprised in the holding.

এটা হল এর বক্তব্যের প্রথম অংশ আর তার প্রোভাইসোতে বলা হচ্ছে

Provided that, where the value of the building or buildings on the holding exceeds 3 lakhs of rupees, the percentage on the annual value to be levied in respect of so much of the value as is excess of 3 lakhs of rupees shall not exceed one-half percentage determined by the Commissioners under section 125.

অবশ্য আমাদের সাধারণ লোকের মনে এই ৩ লক্ষ টাকা লিমিট উঠিয়ে দেওয়ার যে প্রস্তাব করছেন তাতে মানুষ মনে করতে পারে যে আমরা খুব একটা লাভ করলাম, কিন্তু সেই সঙ্গে সঙ্গে আপনারা ভেবে দেখুন এক একটা মিউনিসিপ্যালিটি, ধরুন বালী মিউনিসিপ্যালিটি, কোন্নগর মিউনিসিপ্যালিটি, এদের সঙ্গে আলাপ আলোচনা করবার আমার একটা সুযোগ হয়েছিল, এইসব মিউনিসিপ্যালিটির নিজেদের চেষ্টাতে পরিষ্কার করবার সুযোগ ছিল না আশে-পাশে যেসব পরিত্যক্ত জমি ছিল সেই সব জমিতে বড় বড় কারখানা তৈরী হয়েছিল এবং তারা

জমির উন্নতি করেছে, সেখানে বাড়ী-ঘর-দোর, কারখানা তৈরী করার ফলে শুধু তাদের জমি নয় আশেপাশের অন্যান্য জমির দাম বেড়ে গিয়েছে।

[4—4-10 p.m.]

তাঁরা এই কন্ট্রিবিউসন করল এবং নিজেদের টাকা খরচ করে লোকজনের বাস বাড়াল, মিউনিসিপ্যালিটিরও অন্যান্য সম্পত্তির দাম বেড়ে গেল। কাজেই তাদের উৎসাহ দেওয়া প্রয়োজন। মিউনিসিপ্যালিটির যে ভ্যালুয়েসন হচ্ছে ৩ লক্ষ টাকার উপর তার জন্য যদি ফিফ্টিপারসেন্ট বা হাফ দি রেট অব ট্যাক্স করতে প্রস্তুত থাকেন তাহলে মিলদের উৎসাহ দেওয়া হবে। আপনারা কারখানাকে মিউনিসিপ্যালিটির সন্নিকটে তৈরী করবার জন্য ইনসেনটিভ দিন। যাঁরা পূর্বের ব্যবস্থা করেছিলেন তাঁরা সেই হিসেবেই এটা করেছিলেন। কারখানার মালিকরা যে পরিপ্রেক্ষিতে মিউনিসিপ্যালিটির এলাকার মধ্যে জমি কিনে কারখানা তৈরী করেছে তার উপর আপনারা যদি আইন করে নূতন ট্যাক্স বাড়ান তাহলে সেটা এক হিসেবে চুক্তিভংগ হবে এবং অন্যায় হবে। যদি আগে তাঁরা এটা জানতেন তাহলে তাঁরা মিউনিসিপ্যালিটির লিমিটের বাইরে জমি নিয়ে কারখানা করতে পারতেন। মিউনিসিপ্যালিটিকে যাঁরা সাহায্য করেছেন তাঁদের উপর হঠাৎ বেশী ট্যাক্স বাড়িয়ে দেওয়া উচিত হবে না বলে আমি মনে করছি। যে পারসেন্টেজ ছিল সেভেন হাফ পার সেন্টাম অন দি ভ্যালু অব দি বিল্ডিং এবং প্লাস এ রিজনেবেল গ্রাউন্ড রেন্ট যেটা বলা হয়েছে সেটা তো লিমিট আছেই। সুতরাং তার উপর আমাদের নির্ভর করলেই চলতে পারত। এই প্রোভাইসোতে ৩ লক্ষ টাকা এক্সিড করা হয়েছে,

"the percentage on the annual value to be levied in respect of so much of the value as is excess of three lakhs of rupees shall not exceed one-half percentage."

এখানে আপনি ওয়ান-হাফ পারসেন্টেজ করে আর একটু বাড়িয়ে দিতে পারেন—থ্রি-ফোর্থ পারসেন্টেজ করে দিন। কিন্তু পুরো কনসেশন যেটা ছিল সেটা পুরো উড়িয়ে দেওয়া যুক্তি-যুক্ত নয় বলে মনে করছি। এটা যদি করেন তাহলে তাঁদের পক্ষে বহন করা সম্ভব হবে না বলে মনে করছি। এই হোল ক্লজ সিক্স-এর সেকশন ১২৮, তার প্রোভাইসো সাব-সেকশন টু যেটা তুলে দেবার কথা বলেছেন সে সম্বন্ধে আমার বক্তব্য। তারপর ক্লজ বি এবং ক্লজ সি সম্বন্ধে সিডিউল তৈরী হয়েছে। আগে ছিল প্রভিসন-এ,

"The value of any machinery or furniture which may be on a holding shall not be taken into consideration in estimating the annual value of such holding under this section."

মিউনিসিপ্যালিটির আগেকার আইনে স্ট্রাকচার এবং ল্যান্ড এই দুটোর ভ্যালুয়েসনটা বেশী ছিল। এখন আপনারা বলছেন স্ট্রাকচার এবং ল্যান্ড ছাড়াও সেখানে মেসিনারি, ফার্ণিচার যেগুলো একজেমপ্ট করা ছিল তার মধ্যে এমন একটা লম্বা লিস্ট করেছেন যে এই মেসিন্যারি বাদে অন্য মেসিন্যারি লে বাদ পড়বে। আমি সিডিউলে যা দেখছি তাতে এই মেসিন্যারি বাদে আর কি মেসিনারি হতে পারে সেটা আমি কল্পনাও করতে পারি না। এই যে লম্বা লিস্ট ৩ পৃষ্ঠাব্যাপী রয়েছে তার মধ্যে এমন জিনিসও রয়েছে যেগুলো সত্যিকারের মধ্যবিত্ত লোকেরা যারা ঘরে বসে পরীক্ষা নিরীক্ষার কাজ করে তারাও পড়ে যাচ্ছে রয়েছে। যেমন, ব্লিচিং, কেমিক্যাল রিঅ্যাকসন। একজন ডাক্তার যদি তাঁর নিজের বাড়ীতে লেবোরেটরিতে বসে টেস্ট টিউবে প্রস্রাব, বাহ্য প্রভৃতি পরীক্ষার ব্যবস্থা করেন তাহলে তাঁকেও এই নূতন ট্যাক্সের আওতায় আসতে হবে।

যদি কুলিং প্ল্যান্ট, ড্রাইং প্ল্যান্ট লাগায় বা কুকিং ওভেন লাগায়, এমন কি যদি কেউ ইন্ডেনের গ্যাস বাড়ীতে নিয়ে গিয়ে রান্না করবার জন্য লাগায় তাহলে সেটার দাম মিউনিসিপ্যালিটির মধ্যে ধরে দেওয়া হচ্ছে। এটা আমার মনে হচ্ছে গোয়িং টু ফার। এতটা না নেওয়াই উচিত ছিল। কলকাতায় কিন্তু যাদের বাড়ীতে গ্যাস কানেকসন নেওয়া হয়েছে তাদের সেই কানেকসন

অ্যাডিসনাল ভ্যালুয়েসনের মধ্যে নেওয়া হয় না, আলাদা ভ্যালুয়েসন দিতে হয় না। অথচ হাওড়া মিউনিসিপ্যালিটিতে যেখানে গ্যাস কানেকসন নাই সেখানে যদি কেউ তার বাড়ীতে ইন্ডেন গ্যাসের ব্যবস্থা রাখে তাহলে তার ভ্যালুয়েসন দিতে হবে, এটা কোন্ যুক্তি আমি বুঝতে পারছি না। তারপর আরও লিস্টে আছে, কন্ডেন্সার, অ্যাসিড আলকালী মেসিনারী এই সমস্ত আমার মনে হয় অত্যন্ত বাড়াবাড়ি হয়ে গেল। আগে যে ব্যবস্থা ছিল তাতে কোন মেসিনারীর উপর কোন ফার্নিচারের উপর ভ্যালুয়েসনের সময় দাম ধরা হোত না কিন্তু এখন আপনারা যে ব্যবস্থা করছেন তাতে কেউ যদি ফ্যান লাগায় কোন ইভাপোরেটার লাগায় গ্যাস প্রডিউসার লাগায় এমন কি বাড়ীতে র‍্যাক লাগান থাকে মেসিনারী তৈরী করার জন্য ছোটখাট কারখানা হাওড়াতে বহু আছে। তাহলে তার জন্য দিতে হবে কেন? শিপ কনস্ট্রাকশনের ব্যাপার হয় বুঝি, এখানে সাইলো স্টীল আছে, ট্যাঙ্কের কথা লিস্টে আছে। ট্যাঙ্কের ভ্যালুয়েশন, টাওয়ার, এবং স্ট্রাকচারের ভ্যালুয়েসন যেটা আগে হত এখন হবে কিনা। এখানে যে ট্যাঙ্কের কথা দেখছি এটা কোন্ ট্যাঙ্ক, বাড়ির উপর ছাদে জল তুলবার জন্য যে ট্যাঙ্ক তৈরী করছে, না যে কারখানা তাকে মিন করছেন না কি বাড়ীতে যারা ট্যাঙ্ক করছে তাদের ভ্যালুয়েসনের কথা বলছেন বোঝা কঠিন। সেজন্য বলি এই যে সিডিউল করা হয়েছে এটা বিবেচনা করে কিছুটা পরিবর্তন করা দরকার আছে। এর পর যে ক্লজ আছে ২৫৮(৪), ২৫৯(২) এবং ২৬৩(১)-ডি সম্পর্কে বলছি, এই তিনটি একই উদ্দেশ্যে করা হয়েছে আমার সহানুভূতি এতে আছে আপত্তি করার কিছু নাই এবং এ সম্বন্ধে কোন বক্তব্যও রাখতে চাই না। ক্লজ ১০-এ সাব-সেকসন (২) অফ সেকসন ১২৮ অফ দি অ্যাক্ট যেটা বলা হয়েছে, এখানে আমার জানা আছে মিউনিসিপ্যাল ভ্যালুয়েশন দি কমিশনার্স অ্যাট এ মিটিং যে প্রসিডিওরে যে রেট ফিক্স করবেন, অ্যাসেসমেন্ট ফাইন্যাল পাস করেন এ সম্পর্কে নানা অভিযোগ আছে, আসে চারিদিক থেকে, এ বিষয়ে চিন্তা করা উচিত ছিল। কমিশনার অ্যাট এ মিটিং ফিক্স করে দেবেন স্কেল অফ ফীজ তাদের কাজ এক্সিকিউট করার সময় কি পরিমাণ আদায়ের ব্যবস্থা করে দেবেন, নাকি গভর্নমেন্ট তাদের উপর কন্ট্রোল রাখতে চাইবেন। আমার বিবেচনায় এটা সম্পূর্ণভাবে কমিশনারের হাতে ছেড়ে দেওয়া ঠিক হবে না। কেন না অনেক জায়গা থেকে এ সম্পর্কে অভিযোগ পাওয়া যায়, কমিশনার অ্যাসেসমেন্টের কাজে অনেক সময় নিরপেক্ষতা রক্ষা করতে পারে না।

পরিশেষে আমি বলি যে ক্লজ ১১ এবং ১২ এটা কন্সিকোয়েন্সিয়েল, এ সম্পর্কে কিছু বলার দেখছি না। এই বলে এই বিলের যে কন্সিডারেসন মোশন এনেছেন সেই কন্সিডারেসন মোশন সমর্থন করছি।

[4-10—4-20 p.m.]

**শ্রীনিরঞ্জন মুখার্জী:** স্পীকার, স্যার, আমি সংক্ষেপে এই বিল সমর্থন করতে গিয়ে দু-একটা কথা বলব। প্রথমতঃ এখানে এই বিলের উপর একটু আগে আমাদের বিরোধী দলের পক্ষ থেকে ডঃ নলিনাক্ষ সান্যাল কি বললেন বুঝলাম না, তবে এটুকু বুঝলাম যে মন্ত্রিমহাশয় যে কথা বলেছেন মিউনিসিপ্যালিটির সৃষ্টি হয়েছিল সাম্রাজ্যবাদী, কলকারখানার মালিক কায়েমী স্বার্থ রক্ষা করবার জন্য একটা স্থান করে দিয়েছিল। তাদের স্বার্থে ১৯৩২ সালে এই মিউনিসিপ্যাল অ্যাক্ট তৈরী হয়। মোটামুটি ইনডাইরেক্ট ওয়েতে পুরো দালালী করে এই কথা বলে গেলেন। এখানে এটুকু বলব যে আজকে এই বিল দেরীতে হলেও এটা অভিনন্দনযোগ্য যদিও এই বিলে আমরা যেটা আশা করেছিলাম—আগামী দিনে করতে হবে মন্ত্রিমহাশয়কে বলব যে মিউনিসিপ্যাল অ্যাক্টের আমূল পরিবর্তন সাধনের জন্য। বর্তমান অবস্থায় দেশের গণতান্ত্রিক আবহাওয়ার সাথে স্বায়ত্তশাসনের সুযোগ যদি সাধারণ মানুষকে দেয়া যায় তার জন্য মিউনিসিপ্যাল অ্যাক্টের পরিবর্তন করা দরকার, তার জন্য বিশেষজ্ঞ দিয়ে মিউনিসিপ্যালিটির সঙ্গে যারা যুক্ত সেইসব লোকদের নিয়ে কমিটি করা উচিত এবং তার মাধ্যমে এই অ্যাক্টকে আমূল পরিবর্তন করা দরকার। যতক্ষণ না আমাদের সেটা হচ্ছে—স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন ডঃ সান্যাল জানেন না—কংগ্রেস থেকে ১৯৬২ সালে এই আইন পাস করেছিলেন যে যদি কোন ব্যক্তি জেলে থাকেন, কনসাইনমেন্টে থাকেন তাহলে তিনি মিউনিসিপ্যালিটির ইলেকসনে দাঁড়াতে পারবেন না। এই যে সামান্য গণতান্ত্রিক অধিকার, এই ভারতবর্ষের ইতিহাসে কোথাও নেই, এমন কি করপোরেশনে

নেই, অ্যাসেম্বলীতে নেই, কোন ক্ষেত্রে নেই, শুধু এই মিউনিসিপ্যাল অ্যাক্টের ক্ষেত্রে সেটা হল—এমন কি বৃটিশ সাম্রাজ্যবাদের আমলে তারা করতে চাইনি। কিন্তু ১৯৬২ সালে কংগ্রেস মন্ত্রিসভা এই অ্যাক্টের অ্যামেন্ডমেন্ট করে ঐ সেকশন ঢুকিয়েছিলেন। স্যার, আপনি জানেন ঐ সেকশন ২৩((২)তে যে কথা বলছে যেখানে সংশোধনী আনা হয়েছে সেটা সমর্থন করছি। তার সাথে আরো তিনি যেটুকু করলেন মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব একটু ভেবে দেখুন এটাও যে-কোন ব্যক্তি যেমন এখানে বলছেন

No person shall be entitled to vote at an election of commissioners in any municipality who has been adjudged by a competent court to be of unsound mind or who is confined in a prison or is in the lawful custody of the police.

এখন কথা হচ্ছে মিউনিসিপ্যালিটির যখন ইলেকসন হবে বা হয়, যেমন আমাদের একটা মিউনিসিপ্যালিটি সাউথ সুবোরবান মিউনিসিপ্যালিটি বাংলাদেশের দ্বিতীয় বৃহত্তম মিউনিসিপ্যালিটি, সেই মিউনিসিপ্যালিটির ইলেকসনের সময় করলেন কি—যেহেতু কংগ্রেসের অবস্থা কাহিল, আমাদের সকলকে ডি, আই, আর-এ গ্রেপ্তার করে জেলে পাঠিয়ে দিলেন এবং এই ফাঁকে নির্বাচন করলেন কিন্তু তা সত্ত্বেও ঐ জেল থেকে সর্বাধিক ভোট দিয়ে আমাদের জনসাধারণ নির্বাচন করেছিলেন যার ফল হল যে ওরা যে আইন পাস করালেন এই আইনের সুযোগ নিয়ে হাইকোর্টে মামলা করে রাখলেন—এটা হচ্ছে ১৯৬৫ সালের কথা, ২২৬এ মামলা করলেন যার ফলে ৩।৩।। লক্ষ লোকের প্রতিষ্ঠান সেই প্রতিষ্ঠানে নির্বাচিত প্রতিনিধি যারা তাদের দ্বারা সেই প্রতিষ্ঠান পরিচালিত হতে পারল না। এইভাবে তারা আটকে রেখেছেন ১৯৬৫ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত; তার কারণ ঐ বাস্তুঘুঘুদের আড্ডা ভেঙ্গে দেয়া হয়েছিল বলে সেখানকার জনসাধারণ ভোট দিয়ে তাদের পরাজিত করেছিলেন। সেজন্য ১৯৬২ সালে এই সংশোধন এনে যে সমস্ত মানুষকে নির্বাচনে ভোট দেয়ার অধিকার থেকে বঞ্চিত করলেন। আজকে এটা নতুন আসেনি। সুতরাং এখানে এই যে সংশোধন এটা অনেক আগে আনা উচিত ছিল এবং যে সংশোধন আনা হয়েছে তাতে আরো অনেক পৌরসভা ভুক্তভোগী হয়ে রয়েছে তাদের এটাকে রেট্রসপেকটিভ এফেক্ট দেয়া যায় কিনা দেখুন। এইভাবে তারা চক্রান্ত করেছে যার ফলে বাংলাদেশের অনেকগুলি মিউনিসিপ্যালিটি তাদের কায়েমী স্বার্থ রক্ষা করার জন্য চেষ্টা করেছে। যাতে সেটা কি করে কি করা যায় তার জন্য মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব যে একটু ভেবেচিন্তে দেখুন। তার সাথে আমি বলব এই ক্লজটাকে তুলে দেয়া যায় কি।

who is confined is prison or is in lawful custody of the police.

ডি, আই আর বা পি, ডি, সি-তে আমাকে অ্যারেস্ট করলে পলিটিক্যাল রাইটস বা সিটিজেনসিপ নষ্ট হচ্ছে না এবং ভোট দেওয়ার অধিকার নষ্ট হচ্ছে না। সেজন্য নির্বাচনের আগে গ্রেপ্তার করলে বিশেষ কারণে উদ্দেশ্যপ্রণোদিতভাবে যেটা করা হয়েছে সেটা যদি করা হয় তাহলে তাদের ভোট দেবার অধিকার থেকে বঞ্চিত করা হবে এই জিনিসটা ভেবে দেখার দরকার আছে। অন্যান্য প্রদেশে ব্যবস্থা আছে যে তারা না কি ভোট দিতে পারেন এবং কলকাতা করপোরেশনের মেয়র নির্বাচনেও তারা ভোট দিতে পেরেছেন। মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে এইভাবে নির্বাচনে অংশ গ্রহণ করতে পারবেন না কেন এটা ভেবে চিন্তে দেখা দরকার। আর একটা কথা বলছি বিল্ডিং প্ল্যান—আজ মিউনিসিপ্যালিটির আর্থিক সঙ্কটের কথা সবাই জানেন। ১৯৩১ সালের অ্যাক্টকে সামগ্রিকভাবে পরিবর্তন করা দরকার। কিন্তু এখন এই যে অবস্থা চলছে তার প্রতিকারের জন্য সামান্য সুযোগ করার ব্যবস্থা মন্ত্রিমহাশয় করেছেন আমি বলবো এটা অন্তত বর্তমান অবস্থায় খুব অভিনন্দনযোগ্য এবং এটা আমাদের গ্রহণ করা উচিত। ডাক্তার স্যানাল এটা সমর্থন করতে গিয়ে বললেন যাকে বলে কায়েমী স্বার্থ এবং বড় বড় লোকগুলোর স্বার্থ যাতে রক্ষা করা যায় সেই কথা বললেন। তিনি কোথায় বললেন যে—বিল্ডিং প্ল্যানের জায়গায় যেখানে দরিদ্র সাধারণ মানুষ ২ কাঠা দেড় কাঠা জমি কিনে বাড়ী করছেন—কোনরকম ইট দিয়ে চালা করে ঘর করছেন তাদের ক্ষেত্রে ৬ টাকা ৫০ টাকা রাখা হয়েছে। তিনি বললেন ৬০০ টাকা করো। আর যেখানে কলকারখানার মালিকদের কথা বলা আছে সেখানে বললেন বেশী করা হচ্ছে এটা পুনর্বিবেচনা করা হোক। এটা কোন জাতীয় সমর্থন এবং কাদের স্বার্থ রক্ষা করছেন তা বুঝি না। যা হোক এখানে আমার বক্তব্য হচ্ছে মূল কথা আমি খুব সংক্ষেপে বলতে চাই যে যতটুকু সংশোধন করা

হয়েছে সেটা নিশ্চয় আমাদের সমর্থনযোগ্য কিন্তু তার সাথে সাথে অবিলম্বে এই মিউনিসিপ্যাল অ্যাক্টকে আরও ভালভাবে করে যাতে দেশের মানুষকে এবং পৌরসভাগুলিকে রক্ষা করা হয় স্বায়ত্তশাসনকে আরও প্রসারিত করা হয় এবং সাধারণ মেহনতী মানুষকে তাদের বাসোপযোগী ব্যবস্থা সুন্দর স্বাস্থ্য এবং তাদের সুস্থ নাগরিক জীবন গড়ে তোলা যায় তার জন্য ভালভাবে একটা কমিটি করে মডিফিকেসন করুন এই আশা করে আমি এই বিলকে সমর্থন করছি।

**শ্রীঅরুণ সেন:** মাননীয় স্পীকার মহোদয়, আমি এই বিলকে সমর্থন করতে গিয়ে প্রথমত উল্লেখ করতে চাই যে বিরোধী দলের সদস্য তিনি এই বিলকে সমর্থন করতে গিয়ে যা বলেছেন সেটা এই বিলের সমর্থন তো নয়ই বরণ্চ তিনি এই বিলের দ্বারা যাতে মিউনিসিপ্যালিটিগুলির আয় বাড়তে পারে তার বিরোধীতা প্রকারান্তরে করেছেন এবং এই বিলের যে মূল উদ্দেশ্য তার বিরোধীতা করেছেন। তার প্রমাণস্বরূপ আমি দেখাচ্ছি প্রথমত তিনি ক্লজ ৫-তে বলেছেন যেখানে সিতমিত করে দেওয়া হয়েছিল ½ পারসেন্টকে—সেখানে ¾ পারসেন্ট করা হয়েছে। সেটাতে তিনি আপত্তি করেছেন। আপনি জানেন যে বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে বড় বড় কারখানা যেগুলি আছে তারা সাধারণত কনজারভেন্সি ট্যাক্স ইত্যাদি দেয় না। তার কারণ তাদের ল্যাট্রিন কিছু আছে বলে, কিন্তু আসলে মিউনিসিপ্যালিটির বহু ড্রেন ইত্যাদি ব্যাপারে ন্যায়কম এনক্রোচমেন্ট হয় এবং তার দ্বারা মিউনিসিপ্যালিটির খরচ অনেক পরিমাণে বাড়ে—কিন্তু ট্যাক্স হিসাবে তারা কিছু দেয় এবং ট্যাক্স তারা দেয় না।

[4-20—4-30 p.m.]

এটা বোঝাতে গিয়ে তিনি বলেছেন ওয়ান ফোর্থটা হাফ করে দিতে। তিনি এটা করবার চেষ্টা করেছেন। তারপর, দু নং ক্লজে ৬তে তিনি যে আপত্তি তুলেছেন, সে আপত্তি সম্পর্কে দু একটি কথা বলতে চাইছি। এই বিল পাস হলে ও সেটা প্রয়োগ করে যেতে পারলে অনেক মিউনিসি-প্যালিটির আর্থিক সম্পত্তির পরিমাণ বাড়তে পারে। আমি যে অঞ্চল থেকে এসেছি সেই গার্ডেনরিচ মিউনিসিপ্যালিটিতে বোধ হয় ভারতবর্ষের সবচেয়ে বড় বড় লোকের কারখানা আছে। যেমন বিড়লার কেশোরাম কটন মিলস, লিভার ব্রাদার্স, গার্ডেনরিচ ওয়ার্কশপ, আই সি এন আর প্রভৃতি বড় বড় কারখানা, তার মধ্যে কিছু কিছু কারখানা মিউনিসিপ্যালিটির বাইরে, যেমন ধরুন বিড়লা কেশরাম কটন মিলস, তারা কোয়ার্টারলি ট্যাক্স ৩০ হাজার টাকা মোট দেয়। কিন্তু সে কারখানায় বাৎসরিক মুনাফা প্রায় ৩ কোটি টাকার মত। সেখানে কারখানার একটা লাইন আছে, সে লাইনে প্রায় ৬ হাজার শ্রমিক বাস করে। সেখানে নামমাত্র ট্যাক্স দেয়। সেই ৬ হাজার শ্রমিক তাদের জল ইত্যাদি ড্রেন দিয়ে বের হয়, আর কারখানার মধ্যে ৩ লক্ষের উপর লোক অতিরিক্ত সুবিধা পান। এখন গার্ডেনরিচ মিউনিসিপ্যালিটি ৫ লক্ষ টাকা বিভিন্ন মিল মালিকদের থেকে পান। এখানে ৬ নং ধারা যদি তাদের উপর প্রয়োগ করা হয়, তাহলে সেখানে ১৩ লক্ষ টাকা বার্ষিক আয় হতে পারে। তাহলে ৭।৮ লক্ষ টাকা বার্ষিক আয় বাড়তে পারে এবং গরীব ট্যাক্সদাতাদের উপর সেই ভার কিছুটা লাঘব হতে পারে।

তারপর, শেষ অংশে যেখানে নলিনাক্ষবাবু আপত্তি করেছেন বিভিন্ন প্ল্যান্ট অ্যান্ড মেসিন-গুলোতে মিউনিসিপ্যাল ট্যাক্স ধরা হয় নি, সেটা সম্পর্কে আপনারা জানেন বিভিন্ন কারখানা যখন প্রথম স্থাপিত হয়েছিল তারপর এক এক করে নানা ধরনের বড় বড় মেসিন সেখানে বসান হয়েছে। বিভিন্ন ধরনের গ্যাস উৎপন্ন হয় এমন ধরনের গ্যাসও আছে যাতে স্বাস্থ্যেরও ক্ষতি হয়। আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব যে, এর মধ্যে এমন কিছু কিছু জিনিষ বাদ গিয়েছে যেগুলো আগামী দিনে যুক্ত করে দিতে। তার কারণ এইখানে যে লিষ্ট দেখছি, তাতে আরও কিছু লিষ্ট দেওয়া যেতে পারে যাতে মালিক পক্ষ নূতন প্ল্যান্ট অ্যান্ড মেসিনারী যেগুলো বসিয়েছে তাতে রেহাই পেতে না পারে। নলিনাক্ষবাবু বলেছেন ব্লিচিং অ্যান্ড ডাইং অফ কেমিক্যালস উপর করলে তাতে সাধারণ মানুষের উপর নাকি ভীষণ ট্যাক্স হবে। এই প্রসঙ্গে তিনি রিষড়া মিউনিসিপ্যালিটির কথা উল্লেখ করেছেন। এটা বড়লোকদের উপরই পড়বে তাই তিনি বলেছেন। কারণ তাঁর মনে আছে যে, রিষড়া মিউনিসিপ্যালিটিতে আই, সি, আই [illegible] অ্যালকালি কেমিক্যালসের কারখানা আছে।

**ডঃ নলিনাক্ষ সান্যাল:** আমি রিষড়ার কথা বলি নি। বালির কথা বলেছি।

**শ্রীঅরুণ সেন:** বালি মিউনিসিপ্যালিটিতে আপনি পাবেন বালি চটকল। তাছাড়া আশে-পাশে যে সমস্ত কারখানা আছে তাদের আপনি ব্লিচিং প্ল্যান্টের ঐ সব কথা বলে কিছুটা সুবিধা করে দেবার জন্য বলেছেন। তাদের দিকে তাকিয়েই আপনি একথা বলেছেন।

যদি অ্যালকালি কেমিক্যাল-এর কর্তৃপক্ষ জানতেন যে আপনি এটা বলবেন তাহলে তাঁরা সন্তুষ্ট হতেন। নলিনাক্ষবাবু যেসব কথা বলেছেন এবং যা উল্লেখ করেছেন সেগুলি আমাদের অঞ্চলের মালিকরা খুব বেশি ব্যবহার করেন। অর্থাৎ ব্লিচিং, ডাইং, কেমিক্যাল এসিড এবং অ্যালকালির কথা তিনি বলেছেন। লিভার্স ব্রাদার্স, কেশোরাম, গার্ডেনরিচ ওয়ার্কশপ প্রভৃতির বড় বড় মালিকরা আনন্দিত হবে এগুলি যদি আগে থেকে বাদ পড়ে যায়। করপোরেশন সম্বন্ধে আমার যতদূর জানা আছে তাতে এগুলি ধরা হয়। তবে আমার ধারণা এটা সম্পূর্ণ কম্প্রিহেনসিভ নয়। যতগুলি প্ল্যান্ট এর থেকে বাদ পড়েছে সেগুলি এসে যায়। এটা সকলেই জানেন মিউনিসিপ্যালিটিগুলি তৈরি বৃটিশ গভর্নমেন্ট করেছিল। জনসাধারণের উপর ট্যাক্স-এর ভার বাড়িয়ে বড় বড় মিল মালিক বিশেষ করে বৃটিশ সাম্রাজ্যবাদীদের স্বার্থ রক্ষা করেছিল। তাই আজ যুক্তফ্রন্ট থেকে যে প্রচেষ্টা হচ্ছে তাতে আমার পূর্ববর্তী বক্তা যেটা বলেছেন যে একটা কমপ্রিহেনসিভ আরও অ্যামেন্ডমেন্ট করা উচিত আমিও সেখানে বলছি যে অনেক অগণতান্ত্রিক জিনিস এ বিলের মধ্যে আছে যেগুলোর পরিবর্তন করে একটা সর্বাঙ্গসুন্দর বিল করা উচিত। কিন্তু যেটুকু করার চেষ্টা করা হচ্ছে যার দ্বারা সাধারণ মানুষের উপর ট্যাক্সের ভার কিছুটা কমান যায় ও মিউনিসিপ্যালিটিগুলি স্বয়ংসম্পূর্ণ হতে পারে সে ব্যবস্থা করা হচ্ছে। কিন্তু কংগ্রেস পক্ষ থেকে প্রচেষ্টা হচ্ছে শিল্পপতিদের স্বার্থ রক্ষা করা এবং সেই হিসাবে তাঁরা এখানে বলছেন। আমি আশা করব আগামী দিনে আরও সর্বাঙ্গসুন্দর বিল একটা আসবে। এই বলে আমি এই বিল সমর্থন করছি।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** মাননীয় স্পীকার মহোদয়, নির্বাচনের পর মন্ত্রিসভা গঠিত হওয়ামাত্র ২০।২২ দিনের মধ্যে এইরকম একটা বিল নিয়ে আসায় নিশ্চয় যুক্তফ্রন্ট মন্ত্রিসভা ধন্যবাদের পাত্র হয়েছেন। এই বিলটা সমর্থন করে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা মন্ত্রি-মহাশয়ের কাছে রাখতে চাই। এতে যেভাবে মিউনিসিপ্যালিটিগুলির টাকা আমদানী করার ব্যবস্থা করা হয়েছে তাতে এটা এতদিন করা উচিত ছিল। নলিনাক্ষবাবু অনেক কথা বলেছেন কিন্তু একটা কথা ওঁর মুখ থেকে কিছুতেই বের হল না যে ২০ বছর ধরে ওঁরা এই কথা বলেননি কেন? আমরা যখন এসব কথা বলেছি তখন ওঁরা ট্রেজারী বেঞ্চে ছিলেন এবং বলেছিলেন এটা হয় না। আজ ওঁরা বলতে আরম্ভ করেছেন এই যে বিল এসেছে এতে এইটুকু হওয়া উচিত ছিল। সেজন্য বলছি একটা প্রবাদ আছে যে ঘা খেলে মানুষ শেখে—ওঁরা এই যে শিখতে শুরু করেছেন তার জন্য আমি ব্যক্তিগতভাবে আনন্দিত। কিন্তু মিউনিসিপ্যালিটির ইনকাম যদি শুধু হোল্ডিং-এর উপর রাখা যায় তাহলে মিউনিসিপ্যালিটিগুলির অর্থসংগতি খুব বেশী বাড়বে না। বহু বছর কমিশনার থাকাকালীন আমি এটা বলছি। মিউনিসিপ্যাল অ্যাক্ট যা আছে সেই মিউনিসিপ্যাল অ্যাক্ট এর প্রতিবাদে এত ফাঁক আছে যে সেই ফাঁকগুলি পূরণ করার মত অবস্থায় আমরা এখন পৌঁছতে পারিনি। এ বিষয়ে আমি একটা সাজেশন দিচ্ছি। যেসব ডেভেলপিং মিউনিসিপ্যালিটি আছে সেসব মিউনিসিপ্যালিটিতে অনেক ফাঁকা জমি পড়ে আছে। সেই ফাঁকা জমির মালিক অধিকাংশ ক্ষেত্রে যারা মিউনিসিপ্যালিটির মধ্যে বেশ মালদার লোক তারাই ওর সেই ফাঁকা জায়গার জন্য তারা প্র্যাকটিকাল কোন ট্যাক্স দেয়না। আমার সাজেশন হচ্ছে, এই ফাঁকা জমি-গুলির যারা ওনার, যাদের ভাল বাড়ী আছে তাদের উপর একটা ট্যাক্স করা দরকার। এই প্রস্তাবটা আমি মন্ত্রিমহাশয়ের কাছে রাখছি। দ্বিতীয় কথা হচ্ছে, মিউনিসিপ্যালিটিগুলিতে একটা জিনিস দেখা গেছে যে আইনটা যেভাবে আছে তাতে হোল্ডিং ট্যাক্স অনাদায় রয়ে গেলে তার উপর ডিসট্রেস ওয়ারেন্ট হলে সেটা হোল্ডিং-এর উপর হয়। আজকাল প্রত্যেকটা মিউনিসিপ্যালিটিতে ভাড়াটিয়া অনেক আছে। সেজন্য এ ব্যাপারে ওনার করে কি তারা তাদের হোল্ডিং-এর ভাড়াটিয়াদের উপর লিখিয়া দেয়?

[4-30—4-40 p.m.]

আমি আপনার কাছে সেই বিষয়ে বলতে চাই, ধরুন—একজন ভাড়াটিয়া ভাড়া দিয়ে রেখেছে, ভাড়া ক্লিয়ার করে রেখেছে, বাড়ীর মালিক যেহেতু হোল্ডিং ট্যাক্স ক্লিয়ার করে রাখলো না ডিসট্রেস ওয়ারেন্ট সেইহেতু এই আইনের এরূপ করা আছে যার জন্য ঘটি-বাটি তুলে নিয়ে যাবে তার জন্য। সেই জন্য বলছি এই আইনের পরিবর্তন দরকার। তৃতীয় কথা হচ্ছে মিউনিসিপ্যালিটির কাছ থেকে সরকার এ্যামুজমেন্ট ট্যাক্স পান। সেই এ্যামুজমেন্ট ট্যাক্স মোটা অংশ যা আছে সেটা মিউনিসিপ্যালিটিকে দেওয়ার বা এমন কোন ব্যবস্থা হতে পারে না যাতে এ্যামুসমেন্ট ট্যাক্সের উপর গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল সার চার্জ করার ব্যবস্থা করতে পারেন। এটা আইনজ্ঞদের সঙ্গে আলোচনা করলে ভাল হয়। চতুর্থ হচ্ছে মিউনিসিপ্যালিটিতে যে হাট বাজার গঞ্জ ইত্যাদি আছে সেখানে প্রচুর আমদানী রপ্তানী হয়। সেই আমদানী রপ্তানী প্রচুর হবার ফলে প্রচুর লোক সেখানে আসে অথচ তারা কোন ট্যাক্স দেয় না। সেই হাট বাজার গঞ্জগুলিকে মিউনিসি-পালিজেসান স্কীম করে এর আওতায় আনা যায় কিনা সেটা চিন্তা করা উচিত। আমি আমার শেষ কথা বলতে চাই যে এই বিলের স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনস বলা হয়েছে ২৩নং ধারায় সেখানে বলতে চাই যে, যারা প্রিজিনে থাকবে তাদের বঞ্চিত করবার অধিকার নিয়ে এই কথা আগেও বলেছি, কিন্তু একটা জিনিস বুঝতে পারছি না, মাননীয় অধ্যক্ষ মহোদয় এইটি না থাকলে ভাল হত অলসো হি মে বি ডিবার্ড ফ্রম ভোটিং রাইট- ভোটিং রাইট ব্যাপারে স্বীকার করে নিচ্ছি যে, যে প্রিজনে থাকবে তার ভোটিং রাইটটা অটোমেটিকালি ক্যানসেল হয়ে যাবে। এটা না থাকলেই ভাল হত। সব শেষে স্যার বলব বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট অফ নাইনটিন থার্টি টু এটা ব্রিটিশ সাম্রাজ্যবাদ স্বায়ত্তশাসনের নামে একটা খেলাঘর তৈরি করেছিল। এই নিয়ে অনেক খেলা হয়েছে। আমি মনে করি যুক্তফ্রন্ট সরকার আগামী কয়েক মাসের মধ্যে একটি পূর্ণাঙ্গ মিউনিসিপ্যাল অ্যাক্ট নিয়ে আসবেন। মন্ত্রিসভা এ ব্যাপারে সচেষ্ট হবে এবং যার ফলে এই সমস্ত অ্যানোমালি, এই সব জোড়াতালি দিয়ে সংশোধন করা যাবে না। অ্যানোমালি বন্ধ করে দিয়ে খেলাঘর বন্ধ করে দিয়ে সত্যকারের আইন তৈরি করতে পারবেন। এই বলে এই বিলকে সর্বান্তঃকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kalimuddin Shams:**

मिस्टर स्पीकर सर, आज बंगाल म्युनिसिपल ऐक्ट का अमेण्डमेन्ट बिल हमारे सामने आया हुआ है। हमें खुशी है कि लोकल-सेल्फ मिनिस्टर ने इस अमेण्डमेन्ट बिल को इतनी जल्दी लाया है। इसके सिलसिले मे मैं १-२ बाते बताना चाहता हूँ। यहाँ पर जितनी भी म्युनिसिपल्टियाँ है, उनकी तरक्की नही हुई है, इसके अलावा आज इनकी हालत बहुत खराब हो चुकी है।

आज हमारे सामने गार्डेनरीच म्युनिसिपल्टी का मिशाल मौजूद है। गार्डेनरीच म्युनिसिपल्टी का आज जो इन्तजाम होता है, उसको कुछ लोग ही करते है। मेरे ख्याल मे कुछ लोग ही वहाँ का देखभाल करते है और उसमे वहाँ की कोई पब्लिक को कोई फायदा नही है। मिस्टर स्पीकर सर, आपको मालूम हो शायद गार्डेनरीच म्युनिसिपल्टी के इलाके मे जरूरत से ज्यादा वर्कशाप और जरूरत मे ज्यादा फैक्टरियाँ है। मगर उसके बावजूद भी गार्डेनरीच म्युनिसिपल्टी को कलकत्ता कार्पोरेशन जो पानी देता है, गार्डेनरीच म्युनिसिपल्टी कार्पोरेशन को फिल्टर वाटर—पानी का पैसा आज तक नही दे सकी है। इसमे यह पता चलता है कि वहाँ के तमाम कारखानो और फैक्टरियो को टैक्स देने के सिलसिले मे ऐसा कोई कानून बना हुआ नहीं था जैसा कि अभी हमारे एक कबल—हमारे एक आनरेबुल मेम्बर ने कहा कि यह ऐक्ट जो बना था, वह सही माने मे बृटिश सरकार ने बनाया था और कांग्रेस पार्टी ने उसीको अपने फायदे के लिए इस्तेमाल किया। हमें बड़ी खुशी हुई कि आज इस बिल के सिलसिले में एक अमेण्डमेन्ट लाया जा रहा है।

एक बात मैं कहना चाहता हूँ कि म्युनिसिपल्टी के एलेक्शन में वह आदमी भी एलेक्शन लड़ सकता है, जो जेल में बन्द है—जो पुलिस कस्टडी में है। मिस्टर स्पीकर सर, आपको मालूम है कि इस किस्म की बहादुरी के साथ बिल में अमेण्ड करने की ताकत—हिम्मत सिर्फ युक्त फ्रन्ट की सरकार में है। कांग्रेस के अन्दर इतनी हिम्मत नही है। क्योंकि कांग्रेस में वोट देना और वोट में खड़ा होने की बात तो दूर की है, इन बेइमानों ने सन् १९६५ ई० में जब कलकत्ता कार्पोरेशन का एलेक्शन हुआ और उसमें विरोधी दल के तमाम कौन्सिलर मेजारीटी में आगए थे, तब इन बेइमानों ने जीते हुए कौन्सिलरों को जेल में बन्द करके एल्डरमैनों का चुनाव करके अपनी मेजारीटी किया था, जो बडे शर्म की बात है।

तो हमें बडी खुशी है कि युनाइटेड फ्रन्ट की सरकार ने यह जो आईन लाया है कि जो शक्स भी जेल मे हो, या पुलिस कस्टडी म हो, अगर वह चाहे तो एलेक्शन लड सकता है। इस बिल में इसका पूरा-पूरा इन्तजाम हुआ है। युनाइटेड फ्रन्ट की सरकार जनता का—पब्लिक का फण्डामेन्टल राइट्स खत्म नही करना चाहती है। हम इस सिलसिले मे एक और बात जोड़ देना चाहते है, अगर मुमकिन होसके तो—जो शक्स म्युनिसिपल एलेक्शन जेल मे रहने के बाद जीत जाता है, तो जीतने के बाद उस शक्स को इस बात का राइट दिया जाय कि अगर जरूरत हो तो वोट देने के लिए—एल्डरमैन या और किसी एसोसिएट मेम्बर वगैरह को वोट देने के लिए हाजिर होना लाजिमी हो तो उसे इस बात की इजाजत दी जाय। जिस तरह से वह चुनाव लड सकता है, जेल में रह कर उसी तरह से अगर जरूरत पडे तो वह पैरोल मे आकर के म्युनिसिपल्टी मे वोट भी दे सकता है। ताकि जिस तरह बेइमान कांग्रेसियों ने विरोधी दल के कौन्सिलरों को जेल में बन्द करके एल्डरमेन चुन कर इन बदमाश कांग्रेसियों ने कार्पोरेशन में अपनी ५० परसेन्ट मेजारीटी की थी उस तरह से इस देश मे और न होने पाए। क्योंकि नेताजी सुभाषचन्द्र बोष का बंगाल इस तरह की धाँधली और बेइमानी को बरदास्त नही कर सकता है।

**শ্রীসুবোধগোপাল গুছাইত:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে যে বিল আনা হয়েছে সেটা আমি সম্পূর্ণ সমর্থন করে আপনার মাধ্যমে দু-একটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই বিলে কিছু আর্থিক আয় বাড়াবার জন্য বলা হয়েছে এবং কনজারভেন্সী রেটও কিছু কিছু বাড়াবার জন্য প্রস্তাব করা হয়েছে। কিন্তু এই কনজারভেন্সী সিস্টেমকে যারা চালু রাখেন ঐ মেথর ঝাড়ুদারদের অবস্থা সম্পর্কে মাননীয় মন্ত্রিমহাশয় নিশ্চয়ই অবগত আছেন। অধিকাংশ জায়গায় তাদের মাইনে খুবই কম, তাদের জন্য কোন স্পেশাল কোয়ার্টারের ব্যবস্থা নেই। মফঃস্বলে অধিকাংশ বাস করে, তাদের বসবাসের ব্যবস্থা নেই। আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি এ বিষয়ে আকর্ষণ করছি এবং ভবিষ্যতে এ সম্পর্কে কি ব্যবস্থা করা যায়, কোন কম্প্রিহেনসিভ লেজিসলেশন এনে এদের বসবাসের ব্যবস্থার জন্য বা ঘরবাড়ীর ব্যবস্থা করার জন্য কি করা যায় সেটা চিন্তা করে দেখবেন।

[4-40—4-50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই বিলের একটা প্রভিসন সম্পর্কে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে সেকশন ৬, প্রভাইসোর মধ্যে রয়েছে যে প্ল্যান্ট অথবা মেশিনারি সেটা এ্যানুয়াল ভ্যালু এস্টিমেশনের মধ্যে পড়বে কিনা, যদি কোন ডিসপিউট এ্যারাইজ করে তাহলে প্যানেল অব রেফারি এ্যাপয়েন্ট করা হবে তাদের উপর বিচারের ভার দেওয়া হবে এবং প্রভাইসো বি-তে বলা হয়েছে এই রেফারি যে ডিসিশন করে দেবেন দ্যাট উইল বি ফাইনাল এ্যান্ড কনক্লুসিভ। আমি বলতে চাই যে এ বিষয়ে আমার কোন আপত্তি নেই, রেফারি যে ডিসিশন

করবেন, যে কোন একটা অথরিটি ত ডিসিশন করবেনই তবে সাধারণ ভাবে আদালতের দৃষ্টিভঙ্গী নিয়ে নয়, সাধারণভাবে যে কোন লোক যদি এ্যাগ্রিভ্‌ড হয় তাহলে তার আইন আদালতে যাবার একটা অধিকার থাকলে ভাল হয়। সেটা যে করতেই হবে এমন নয় যেমন ল্যান্ড এ্যাকুইজেশন এ্যাক্টে বিধান আছে সেটা কোর্টে রেফারেন্স হতে পারে, কোর্টে না হোক কোন এ্যাডমিনিস্ট্রেটিভ অফিসারের উপর তার এ্যাপিলের অন্ততঃ অধিকার দেওয়া যায় কিনা সেটা তিনি দয়া করে বিবেচনা করে দেখবেন। তা না হলে কোন মানুষ যদি এ্যাগ্রিভ্‌ড হয় তাহলে এই নিচের অথরিটি যে বিচার করে দেবেন সেটাই ফাইনাল হবে, তার বিরুদ্ধে তাঁর বলার কিছু থাকবে না। আমি আর একটি বিষয়ে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপন্যর মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে এই যে শুধু কলকাতা কর্পোরেশনের এলাকার মধ্যে নয় মফঃস্বলের প্রায় সমস্ত মিউনিসিপ্যাল এলাকার মধ্যে ধনী ব্যক্তিরা নানাভাবে কৌশলে জোর করে জবরদখল করে ঘর তৈরী করে অথবা দোকান করে সেখানে বসে আছে এবং প্রচুর টাকা তারা লাভ করছে। অনেক ক্ষেত্রে তাদের তাড়াবার কোন ব্যবস্থা হয়নি অথবা সামান্য যে চেষ্টা হয়েছে তাতে তাদের তাড়াতে পারা যায়নি। মাননীয় মন্ত্রিমহোদয় নিশ্চয়ই বিবেচনা করে দেখবেন কেমন করে সেই জবরদখল-কারীদের সেখান থেকে সরিয়ে দেওয়া যায় অথবা এ বিষয়ে কি প্রতিকার করতে পারা যায় তা নিশ্চয়ই বিবেচনা করে দেখবেন। আমি কনটাই মিউনিসিপ্যালিটি এলাকার লোক, সেখানে কিছু কিছু কংগ্রেসী চাঁই এইভাবে জবরদখল করে পাকা ঘর করে ফেলেছে কংগ্রেসী আমলে। এখন তাদের কিভাবে বিতাড়ন করা যায় সেটা একটু মন্ত্রিমহাশয় ভেবে দেখবেন এবং আমি অনুরোধ করবো এই ধরনের লোকের উপর অতিরিক্ত ট্যাক্সের বা সেই ধরনের কোন বিধানের যদি ব্যবস্থা করা যায় তাহলে ভাল হয় এবং এ বিষয়ে মন্ত্রিমহাশয় নিশ্চয়ই বিবেচনা করে দেখবেন। আর একটি জিনিস মাননীয় মন্ত্রিমহাশয়কে বিবেচনা করতে বলবো সেটা হচ্ছে মিউনিসিপ্যাল অ্যাক্টে যে বিধান রয়েছে তাতে অ্যানুয়াল ভ্যালুর উপর রেট অব ট্যাক্স নির্ধারণ হয়, অনেক ক্ষেত্রে সম্পত্তি হয়ত এমনি দামী অথচ তার কোন ইনকাম নেই অথবা কাঁচা ঘর তার প্রচুর ইনকাম হয়, ভবিষ্যতে এ সম্বন্ধে কোন সংশোধন অ্যাক্টে করা যায় কিনা যে অ্যানুয়াল ভ্যালুর যে রেট হবে সেটা শুধু মূল্যের উপর নয় তার ইনকাম কত এটাও বিবেচনা করতে হবে। এই কথা বলে এই বিলকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীভবানী মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিল আমাদের স্বায়ত্ত্বশাসন বিভাগের মন্ত্রিমহাশয় এনেছেন তাকে পরিপূর্ণ সমর্থন করে আমি আমার কয়েকটি নিবেদন এই হাউসে রাখতে চাই। মিউনিসিপ্যালিটিগুলির আর্থিক দুরবস্থার কথা দেশ স্বাধীন হবার পর থেকে বারংবার উঠেছে, ২০ বছর কংগ্রেসী রাজত্বকালে এইগুলির যে কোন প্রতিবিধানের প্রয়োজন আছে তার কোন চেষ্টা দেখা যায়নি। আমার মনে আছে ১৯৫৬ সাল থেকে এই বিষয়ে আলোচনা হচ্ছে, ১৯৫৯ সলে ডাঃ বিধানচন্দ্র রায় দার্জিলিঙে একটা সম্মেলন ডাকলেন মিউনিসিপ্যালিটিগুলির সমস্যা সম্বন্ধে আলোচনা করার জন্য এবং তারপরে জালান সাহেবের সভাপতিত্বে অনেক মিটিং কনফারেন্স হল, বড় বড় সেক্রেটারীরা সম্মেলন এ্যাটেন্ড করলেন কিন্তু আজ পর্যন্ত সেই সমস্ত পর্বত একটা মূষিকও প্রসব করতে পারলেন না। আইনের কোন সংশোধন কংগ্রেসী রাজত্বে হয়নি, এই প্রথম একটা আইন এসেছে মিউনিসিপ্যালিটিগুলির আয় বাড়ানোর জন্য। সেজন্য আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। তবে বলছি যে, তিনি যেটুকু করছেন তার মধ্যে দিয়ে পশ্চিম বাংলার মিউনিসিপ্যালিটিগুলির আসল সমস্যার কতটুকু সমাধান হবে সে বিষয় আমার প্রশ্ন থেকে যাচ্ছে। কারণ বাংলাদেশে শিল্পপ্রধান বড় বড় কলকারখানা আছে এই রকম মিউনিসিপ্যালিটির সংখ্যা খুব বেশী নেই, গ্রামাঞ্চলে যে সমস্ত ছোট ছোট মিউনিসিপ্যালিটি তাদের মাননীয় মন্ত্রিমহাশয় আইনের যে সংশোধন এনেছেন এর ভিতর দিয়ে বিশেষ যে আর্থিক উন্নতি বাড়ার সম্ভাবনা আছে সেটা আমি কিছু দেখতে পাচ্ছি না। যেমন ধরুন আজকে বদ্যিবাটী মিউনিসিপ্যালিটি সেখানে একটাও বড় মিল নেই, আছে ছোটখাটো মিল, তাহলে মিলের উপর তিনি একটা বড় কর চাপিয়ে জনসাধারণের জন্য কাজ করার সুযোগ সৃষ্টি করার ব্যবস্থা করেছেন তার সুযোগ বদ্যিবাটী পাবে না। অবশ্য এই কাজের জন্য আমি তাঁকে অভিনন্দন জানাই কিন্তু আমি বলতে চাই বেশীর ভাগ মিউনিসিপ্যালিটি এই সব সুযোগ পাবে না। স্যার, বহু মিউনিসিপ্যালিটির খবর নিয়ে যদি দেখেন তাহলে দেখবেন যে আগে রাস্তা তৈরির জন্য ডেভেলপমেন্ট ফান্ড বলে কিছু দেওয়া হতো, টু থার্ড

ওয়ান থার্ড স্কীমে মিউনিসিপ্যালিটিগুলি রাস্তা তৈরি করতো. আজকে বহু মিউনিসিপ্যালিটি ডেভেলপমেন্ট ফান্ড নিয়ে খেয়ে ফেলেছে। কর্মচারীদের প্রভিডেন্ট ফান্ডের টাকাও খেয়ে ফেলছে। আজকে নির্বাচিত কমিশনাররাও বেআইনী কাজ করতে বাধ্য হচ্ছে। আজকে ইলেকশন হয়ে গেল, ১৫ দিন পরে মিউনিসিপ্যালিটির সমস্ত কমিশনাররা একসাথে পদত্যাগ করলেন এই রকম ঘটনা তিন চারটি মিউনিসিপ্যালিটিতে ঘটেছে। এত চরম দুরবস্থা যেখানে সেখানে এর প্রতিবিধানের জন্য খুব দ্রুত সামগ্রিক কি ব্যবস্থা করা যায় সে সম্বন্ধে মন্ত্রিমহাশয়ের ভাবা দরকার। আজকে ট্যাক্সেশন এনকোয়ারি কমিশন, লোকাল ফাইনান্স এনকোয়ারি কমিটি, প্রভৃতির সাজেশন যেগুলি অন্যান্য প্রদেশে চালু হয়েছে সেই বিষয়ে আমরা নীতিগতভাবে এর আগে বার বার বলেছি যে সেগুলি কি করে কার্যকরী করা যায় তার জন্য বিশেষ করে চেষ্টা করা উচিত। এর পরে আমি ধারাবাহিকভাবে কিছু আলোচনা করবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয় একটা ধারা এনেছেন এখানে যেটাতে তিনি বলেছেন যে, অন্যান্য মিউনিসি-প্যালিটির সঙ্গে আলোচনা করে তিনি এটা করেছেন সেটা হচ্ছে ৬ টাকা থেকে ৫০ টাকা যাদের অ্যানুয়াল ভ্যালুয়েশন তাদের উপর হোল্ডিং রেট চাপবে না। এখানে বিরোধী পক্ষের নলিনাক্ষবাবু বুঝতে পারছিলেন না অ্যানুয়াল ভ্যালুয়েশন মানে হচ্ছে গ্রস অ্যানুয়াল রেন্টাল ভ্যালু, অর্থাৎ যত টাকা ভাড়া দেওয়া যায়। আমি ত জানি, চন্দননগর কর্পোরেশনের সঙ্গে জড়িত হয়ে যে বহু শত কি কয়েক সহস্র হোল্ডিং সেখানে আছে যার অ্যানুয়াল ভ্যালুয়েশন হচ্ছে ২৫-৩০ টাকা, এটা দায়ে পড়ে আমাদের করতে হচ্ছে কারণ তার চেয়ে বেশি অ্যানুয়াল ভ্যালুয়েশন করলে তারা ট্যাক্স দিতে পারবে না। হয়ত মন্ত্রিমহাশয় ভালর দিকটা আশা করেছেন, হয়ত অনেক গরীব মানুষের উপকার এতে হবে কিন্তু এতে মিউনিসিপ্যালিটিগুলির আর্থিক সমস্যা বাড়বে। আমি জানি না অন্যান্য মিউনিসিপ্যালিটির কথা। কিন্ত চন্দননগর মিউনিসিপ্যালিটির যে আর্থিক সমস্যা বাড়বে এতে কোন সন্দেহ নেই। কারণ সেখানে গরীব রিফিউজিদের জন্য গরীব লোকের জন্য ভ্যালুয়েশন ২০-২২, ২৫, ৩০ টাকা এইরকম রাখতে হয়েছে। তবুও গরীব মানুষের উপকারের জন্য মন্ত্রিমহাশয় এই যে ব্যবস্থা করেছেন সেটা ভাল। কিন্তু এই ক্ষতিপূরণটা যাতে মিউনিসিপ্যালিটি অন্য কোন রাস্তায় পেতে পারে তার যেন তিনি ব্যবস্থা করেন। তৃতীয় কথা হল কনজারভেন্সি রেমিশন সম্বন্ধে ১২৬ ধারার যেটা সংশোধন সে সম্বন্ধে নলিনাক্ষবাবু হঠাৎ ঐ স্কুল হাসপাতালের কথা এনে ফেললেন। আমরা চিরকাল দেখেছি জমিদারী প্রথা উচ্ছেদের সময় ঐ বিধবাদের দিকে আঙ্গুল দেখিয়ে জমিদার জোতদাররা জমি বাঁচাবার চেষ্টা করেছেন। এখানেও ঠিক একই কৌশল। বেশির ভাগ যেসব প্রতিষ্ঠান যারা কনজারভেন্সির রেমিশন পায় তাদের অনেক কাজ মিউনিসিপ্যালিটিকে করতে হয়, মিল থেকে বহু ওঁজলা বের করে দেয় সেগুলি মিউনিসিপ্যালিটিগুলিকে পরিষ্কার করতে হয়। সেইজন্য ঐ ধারাটা ঠিকই আছে। তারপর একটা ধারা সম্পর্কে উনি বিশেষ করে বলেছিলেন যেটা সবচেয়ে বেশি প্রয়োজন ঐ সেকশন ১২৮-এর প্রভাইসো তুলে দেওয়া সেটাতে একেবারে বিড়লার দালালি করা ছাড়া নলিনাক্ষবাবু কি করেছেন আমি জানিনা। উনি বলেছেন ভাগ্যিস মিউনিসিপ্যাল এলাকায় কারখানা হয়েছিল তাই সাধারণ লোকের উপকার হয়েছে, লোকের জমির ভ্যালুয়েশন বেড়ে গিয়েছে অতএব তাদের দিকে তো দয়া দেখাতে হবে তা নাহলে তারা মিউনিসিপ্যাল এলাকার বাইরে কারখানা টেনে নিয়ে যাবে। আমরা মন্ত্রিমহাশয়কে বলবো আজকে বিড়লার কারখানা কোতরং, উত্তরপাড়া মিউনিসিপ্যালিটির এলাকার বাইরে আছে, কেন হিন্দ মোটর কারখানা আজকে উত্তরপাড়া মিউনিসিপ্যালিটির অন্তর্ভুক্ত হবে না? আমরা বার বার দাবী করছি ঐ বিড়লার কারখানাকে উত্তরপাড়া মিউনিসিপ্যালিটির অন্তর্ভুক্ত করা হোক। যদি তারা এইভাবে নাগরিকদের জন্য দেয় প্রয়োজনীয় ট্যাক্স থেকে পালাবার চেষ্টা করে তাহলে এই আইন দ্রুত পরিবর্তন করে কলকারখানা এলাকাগুলি যাতে মিউনিসিপ্যাল এলাকার মধ্যে হয়ে যায় তার জন্য মন্ত্রিমহাশয় চেষ্টা করুন এইটাই আমরা তাঁর কাছে বলছি।

[4-50—5 p.m.]

**শ্রীসনৎকুমার রাহা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বৃটিশ যুগে সাম্রাজ্যবাদীদের অস্তিত্ব রক্ষা করবার জন্য এই স্বায়ত্তশাসন প্রতিষ্ঠিত হয়েছিল। কিন্তু আজকে যে জটিল অবস্থা এসেছে তাতে মনে হয় মিউনিসিপ্যালিটি না থাকাই ভাল। তথাপি আমাদের কাছে যে আইন সংশোধিত

আকারে এসেছে তাকে সমর্থন করতে উঠে কয়েকটি কথা বলতে চাই। মূলতঃ যেখানে কল-কারখানা আছে সেইসব পৌরসভার আর্থিক সঙ্গতি বাড়ানোই এই আইনের মূল দৃষ্টিভঙ্গী এবং সেদিক থেকে এই আইন-এর দৃষ্টিভঙ্গী অভিনন্দনযোগ্য। আগে যা সোর্স অব ইনকাম ছিল তাতে তাদের উপর দয়া দাক্ষিণ্য করার সুযোগ দেওয়া হয়েছিল এবং তারা মিউনিসিপ্যালিটিকে টাকা দিতে পারতেন না। সেইজন্য এই আইন এসেছে এবং আমি তাকে সমর্থন করছি। আমি মন্ত্রিমহাশয়ের কাছে দাবী করব অবিলম্বে মিউনিসিপ্যালিটিকে অকেজো মনে না করে যদি চালু রাখতে হয় তাহলে এই যুক্তফ্রন্টের আমলে সমস্ত মিউনিসিপ্যালিটিগুলো চালাতে গেলে তাদের আর্থিক সঙ্গতি বাড়াবার জন্য কমপ্রিহেনসিভ আইন দরকার। নন-ইন্ডাস্ট্রিয়াল এলাকা, যেমন নদীয়া, বীরভূম, মুর্শিদাবাদ, ২৪-পরগনা, বাঁকুড়া, পুরুলিয়া, মালদহ প্রভৃতি মিউনিসিপ্যালিটি এলাকায় শিল্প বা কলকারখানা নেই। আমি চিন্তা করতে পারি না কি করে তাদের আর্থিক সঙ্গতি বাড়বে। সেখানে আমের উপর, আম গাছের উপর এবং সিনেমার ট্যাক্স তারা কিছু কিছু পায় এবং তার দ্বারাই মিউনিসিপ্যালিটির আর্থিক সঙ্গতি কিছু কিছু বাড়ছে। বর্তমানে স্ক্যাভেনজিং, কনজারভেন্সী মিউনিসিপ্যালিটির নেই এবং হরিজনদের বাসগৃহ দেবার ক্ষমতাও মিউনিসিপ্যালিটির নেই। ৫ টাকা করে ঘর ভাড়া এবং এক একটি ঘরে ৪/৫ জন লোক কুকুর-বেড়ালের মত বাস করে এবং এইভাবে এক একটা ঘর থেকে ৫০ টাকা করে আদায় করা হয়। এরকম বহু জিনিস আছে কাজেই ভালভাবে আলোচনা করবার প্রয়োজন হলে সিলেক্ট কমিটি করতে হবে। সমস্ত মিউনিসিপ্যালিটি বর্তমান যুগে যেরকম অচল এবং অকেজো অবস্থায় আছে তার পরিবর্তন করতে হবে এই দৃষ্টিভঙ্গী নিয়ে মিউনিসিপ্যালিটি আইন রচিত হোক একথা বলছি এবং সেটা অতি দ্রুত করতে হবে। তারপর যেখানে যেখানে ট্যাক্স করার কথা হয়েছে এবং সেই ব্যাপারে ডাঃ নলিনাক্ষ সান্যাল মহাশয় যেকথা বলেছেন সে সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে এইসব সোর্সগুলো যদি ইনকামিং এবং প্রফিটিয়ারিং না হয়, ডোমেস্টিক ফ্যামিলি যদি হয় সেখানে যদি এই সমস্ত জিনিস ব্যবহৃত হয়ে থাকে তাহলে কোনরকম সংশোধন করা যায় কিনা সেটা চিন্তা করবেন।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেহেতু ক্লজ বাই ক্লজ আমরা আলোচনা করেছি, মোটের উপর এই স্টেজে যা বলা দরকার প্রধানতঃ বলে দিচ্ছি। ক্লজ বাই ক্লজ আলোচনা করার সময় আমার বক্তৃতা করতে হয়নি, সদস্যমহাশয়ের করতে হয়নি। একটা কথা সত্য যার প্রতি অনেক সদস্য দৃষ্টি আকর্ষণ করেছেন, এই বিল দ্বারা যে সমস্ত মিউনিসিপ্যালিটি এলাকায় [illegible] কলকারখানা ইত্যাদি আছে, তাদের আর্থিক সংগতি সম্বন্ধে একটা সুরাহা হবে, কিন্তু যে সমস্ত মিউনিসিপ্যালিটির সেই সব সুবিধা নাই তাদের সম্বন্ধে কি করা হবে। বাস্তবিকই এটা একটা খুব গুরুতর এবং জটিল প্রশ্ন, যার জন্য এই বিলের মধ্যে আমরা সে সম্বন্ধে কিছু [illegible] ব্যবস্থা করে উঠতে পারিনি। এর আগে আমরা বিভিন্ন মিউনিসিপ্যালিটির প্রতিনিধি [illegible] সংগে আলাপ করেছি এই বিল তৈরী করতে গিয়ে। যুক্তফ্রন্টের একটা বিশেষত্ব এই যে জনসাধারণ বা যারা এই বিষয়ে অভিজ্ঞ মানুষ তাদের সংগে আলাপ আলোচনা করে, তাদের [illegible] নিয়ে তারপর বিল রচনা করা হয়। এ বিষয়ে যখন আমরা আলোচনা করি তখন যে সমস্ত মিউনিসি-প্যালিটিতে কলকারখানা আছে সে সম্বন্ধে স্বভাবতঃই অনেক পরামর্শ দিতে পেরেছিলেন কিন্তু এই ধরণের মিউনিসিপ্যালিটির আর্থিক সংগতি কি করে বাড়ান যায় সে সম্পর্কে [illegible] টাকার দিক ছাড়া বিশেষ কোন সাজেশন আমরা পাইনি, আমরাও খুব ভেবে উঠতে পারিনি যে সাধারণ ছাপোষা নাগরিকদের উপর করভার বৃদ্ধি না করে কি করে এই সমস্ত মিউনিসিপ্যালিটির অবস্থার উন্নতি করা যায়। আমি আমরা এখনও তা ভেবে বার করতে পারিনি। সেজন্য [illegible] বিষয়ে এই বিলে কিছু বলতে পারিনি, এখনও আমি পরিষ্কার কোন ইংগিত দিতে পারছিনা। [illegible] সদস্যদের এটুকু বলতে পারি যে এ বিষয়ে অনুসন্ধান করবার জন্য যথাসাধ্য চেষ্টা করছি যাতে এই সমস্ত মিউনিসিপ্যালিটি সম্বন্ধে একটা ব্যবস্থা গ্রহণ করতে পারি। এবং সেই অনুসারে বিল আগামী অধিবেশনে বা তার পরবর্তী অধিবেশনে যাতে আনতে পারি। এ ছাড়া অন্যান্য সদস্যরা যে কথা তুলেছেন মিউনিসিপ্যাল অ্যামেন্ডমেন্ট অ্যাক্টের অন্যান্য অংশের পূর্ণাঙ্গ সংশোধন দরকার কথাটা সত্য। বহু আগেকার অ্যাক্ট, অবস্থার পরিবর্তন হয়েছে, তাই আইনের পরিবর্তন [illegible] অনেক দিক দিয়ে প্রয়োজন আছে সন্দেহ নাই। তবে তাতে সময় লাগবে। সুতরাং [illegible] মধ্যে যদি তা আনতে পারি তাহলে আমি মনে করি খুব তাড়াতাড়ি হবে, তার চেয়ে [illegible] করলে

পর সম্পূর্ণ বা পূর্ণাঙ্গ হবে না, তাতে অনেক দোষত্রুটি থেকে যাবে। সুতরাং এ বিষয়ে আলোচনা করে ভবিষ্যতে আমরা একটা বিল আনব, এই আশ্বাস আমি দিতে পারি।

নলিনাক্ষবাবু আর্থিক সঙ্গতির আনুমানিক হিসাব চেয়েছেন। হিসাব বিভিন্ন মিউনিসিপ্যালিটির বিভিন্ন রকম আয়ের সম্ভাবনা। সুতরাং হিসাব দেওয়া অসম্ভব। অবশ্য তিনি বলতে পারেন, সমস্ত মিউনিসিপ্যালিটি সেন্সাস করে তথ্য আমাদের সামনে হাজির কর। আমার মনে হয় সেটাও সম্ভব নয়, পরিশ্রমের উপযোগী ফল তাতে পাওয়া যাবে না এবং বিশেষ প্রয়োজনও নাই। কারণ মোটের উপর আমরা সবাই জানি কলকারখানা অধ্যুষিত বিভিন্ন অঞ্চলে বাস করে এবং কিছুটা মিউনিসিপ্যালিটির ব্যাপার সম্বন্ধে খোঁজ খবর রেখে যে এই ব্যবস্থা করতে পারলে পর যথেষ্ট পরিমাণ আমদানী বাড়াবার সম্ভাবনা যেকথা উদাহরণস্বরূপ গার্ডেন রীচের সদস্য অরুণবাবু তাঁর মিউনিসিপ্যালিটির দিক থেকে জানিয়ে দিয়েছেন। আর একটা প্রশ্ন করেছেন নলিনাক্ষবাবু, অ্যাসেম্বলী রোল যদি ধরে নেওয়া যায় যে-কোন ওয়ার্ডে নাম থাকলেই কি মিউনিসিপ্যালিটির ভোটার কিংবা কমিশনার হিসাবে দাঁড়াতে পারেন? তফাৎ আছে বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টে আর ক্যালকাটা কর্পোরেশন অ্যাক্টে। ক্যালকাটা কর্পোরেশন অ্যাক্টে আছে যে ওয়ার্ডে থাকে সেই ওয়ার্ডেই ভোটার হতে হয়। বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টে ওয়ার্ড ভাগ করা হয়নি, মিউনিসিপ্যালিটির যে কোন অঞ্চলের ভোটার হলেই দাঁড়াতে পারেন। সুতরাং এ ধরনের অসুবিধা বেঙ্গল মিউনিসিপ্যাল আইনে নাই।

আর একটা প্রশ্ন তুলেছেন, সঙ্গত প্রশ্ন, বিল্ডিং স্যাংশন ফী সম্বন্ধে।

[5—5-09 p.m.

আমি এর ত্রুটি স্বীকার করছি যে আমাদের বিলে যদিও আমাদের উদ্দেশ্য ছিল স্যাংশন দেওয়ার সময় ফী টা চার্জ করা হবে যে আমরা ১০ ধারায় লিখেছি

The commissioners at a meeting may fix a scale of fees to be paid in respect of grant of permission under sub-section (1)

কিন্তু প্রথম দিকে লেখার সময় সেটা গ্রান্ট অফ পারমিশন এইভাবে হয়ে গেছে। কাজেই আমি এই বিষয়ে একটা অ্যামেন্ডমেন্ট আনবো যখন অ্যামেন্ডমেন্ট আলোচনা হবে—যাতে ফী ফর অ্যাপ্লিকেসন বদলে ফী ফর গ্রান্ট অফ পারমিশন। ঐ তিন নং ক্লজে যোগ করা হয়। তার পরে স্কুল হাসপাতাল ইত্যাদির যে একজেম্‌সনের কথা বলেছেন সেখানে স্কুল হাসপাতাল উপলক্ষ মাত্র যা অনেক সদস্য দেখিয়েছে—আসলে নলিনাক্ষবাবুর প্রধান বক্তব্য ছিল যে মিল মালিক তারা কম ট্যাক্সের লোভে সম্ভবত কারখানা খুলেছিলেন। এখন যদি আপনারা ট্যাক্স বাড়ান তাহলে তাদের প্রতি অন্যায় করা হবে। অন্যায়টা গোড়ায় কে করেছিলেন, সেটা দেখা দরকার। যে বড় বড় কারখানার মালিক যারা লক্ষ লক্ষ টাকা মুনাফা করবেন সাধারণ নাগরিকদের তুলনায় তাদের ট্যাক্স বহু কম হবে এটা স্বীকার করে নিয়েছিলেন সেটা অন্যায় হোল না—কিন্তু আজকে সেই অন্যায়টা দূর করবার জন্য যদি আমরা ব্যবস্থা করি তাহলে তাদের প্রতি অন্যায় করা হোল্‌ এ এক অদ্ভুত যুক্তি এবং এই যুক্তিটা শুধু তারাই মানবে যারা প্রথম অন্যায়টাকে সমর্থন করে যান। সরকার মনে করেন যে সে অন্যায় কেন করেছিলেন তার কারণ কিভাবে সেটা হয়েছিল ঐতিহাসিকভাবে সেইভাবে আমি আগেই বলেছি এবং অনেক সদস্যও বলেছেন তার মধ্যে আমি আর যেতে চাই না। এই হাসপাতাল সম্বন্ধে এত চোখের জল ফেলবার প্রয়োজন নেই। কারণ হাসপাতালের ট্যাক্স যদি বাড়ে সে সরকারই বহন করবেন কারণ হাসপাতালগুলি সরকারের। সুতরাং সরকার যদি মনে করেন যে তারা এই ট্যাক্স বহন করবেন স্কুলের ক্ষেত্রে সব ক্ষেত্রে তাহলে আর চিন্তার কারণ কি। তাছাড়া স্কুল বা হাসপাতাল হলেই যে একটা প্রকাণ্ড বাড়ী ইত্যাদি থাকবে তাদের সম্বন্ধে অন্যান্য যা যা খরচ সব করতে পারবেন কিন্তু সামান্য মিউনিসিপ্যালিটি তাদের প্রাপ্য থেকে বঞ্চিত হবে এই রকম মনে করার কোন কারণ আছে বলে আমার মনে হয় না। তার একজন সদস্য জিজ্ঞাসা করেছেন যে প্ল্যান ইত্যাদি সম্বন্ধে প্যানেল অব রেফারী ইত্যাদির প্রয়োজন কি। প্ল্যান্ট ইত্যাদি কোনটা থাকবে আর কোনটা থাকবে না এটার ক্লিয়ার থাকবে। অবশ্য নলিনাক্ষবাবু আশ্চর্য হয়ে গেলেন যে হেন জিনিস নেই যার নাম

এতে নেই। কিন্তু কলকাতা কর্পোরেশনে এই লিস্ট জমা আছে বছরের পর বছর ধরে- এই লিস্টের ভিত্তিতে কলকাতার ভ্যালুয়েসন হয়। সুতরাং আমরা তো নুতন কিছু আবিষ্কার করি নি। কলকাতা করপোরেশন আইনে যে যে প্ল্যান্ট এবং মেসিনারী ভ্যালুয়েসনের মধ্যে ধরা হয় সেগুলি হুবহু এই বিলের মধ্যে তুলে দিয়েছি আমরা এখানকার ব্যাপারে। সুতরাং সেখানে লোকের বাড়ির ইলেকট্রিক ফ্যানের ভিত্তিতে ভ্যালুয়েসন করতে কলকাতা অঞ্চলে কেউ আসে নি। তাই তিনি যে আশঙ্কা জাগাচ্ছেন যে ইলেকট্রিক পাখা থাকলে তার ভিত্তিতে এনুয়েল ভ্যালুয়েসন হয়ে যাবে এই সমস্ত বাজে কথা। আর প্যানেল অব রেফারী দরকার এই কারণে যে, এটা একটা টেকনিক্যাল ব্যাপার—প্ল্যান্টের অংশ কি আছে কি নেই এটা সাধারণ এ্যাডমিনিস্ট্রেটারের ব্যাপার নয়, টেকনিক্যাল ব্যাপার। সুতরাং সেই ধরনের রেফারী নিয়োগ করতে হবে যাদের ঐ ধরনে যোগ্যতা থাকবে। সেইজন্যই এটা রাখা হয়েছে। আর ভবানীবাবু বলেছেন যে ৬ টাকা পর্যন্ত ভ্যালুয়েসন এর হোল্ডিংকে ট্যাক্স দিতে হবে—সেটাকে ৫০ টাকায় যদি তুলে দেন অর্থাৎ ৫০ টাকার হোল্ডিং পর্যন্ত মালিককে ট্যাক্স দিতে হবে না তাহলে চন্দননগরের অনেক ক্ষতি হবে। সুতরাং যদিও জিনিসটা ভাল কিন্তু চন্দননগরের ক্ষতিটা কি করে পূরণ হয় বলে দিন। এই বিলের আগের বিলে ৪০ হাজার টাকার ব্যবস্থা চন্দননগরের জন্য করে দিয়েছি। সুতরাং ক্ষতি হবার আগে পূরণ হয়ে গেছে। অতএব চিন্তা করবার কিছু নেই। এই হোল মোটের উপর কথা। আর কথা বাড়িয়ে লাভ নেই ৫টা বেজে গেছে। আমি আবার অ্যামেন্ডমেন্ট আনবো। অন্য কোন অ্যামেন্ডমেন্টের প্রয়োজন নেই এবং আমাদের বিরোধী পক্ষ বিশেষ সিরিয়াস বলে মনে হোল না—কারণ তারা কোন অ্যামেন্ডমেন্ট দেন নি। সুতরাং এই বিল গ্রহণ করুন এই বলে আমি শেষ করছি।

The motion of Shri Somnath Lahiri that the Bengal Municipal (Amendment) Bill, 1969, be taken into consideration was then put and agreed to.

**Mr Speaker:** There are no amendments to Clauses 1 and 2

Clauses 1 and 2

The question that clauses 1 and 2 do stand part of the Bill was then put and agreed to.

Clause 3

**Shri Somnath Lahiri:** Sir, I beg to move that in clause 3, in the proposed clause (gg), for the words "for application" the words "for grant of permission" be substituted.

The motion was then put and agreed to.

The question that clause 3, as amended, do stand part of the Bill was then put and agreed to.

Clauses 4 to 13

The question that clauses 4 to 13 do stand part of the Bill was then put and agreed to.

Preamble

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Somnath Lahiri:** Sir, I beg to move that the Bengal Municipal (Amendment) Bill, 1969, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## First Report of the Business Advisory Committee

**Mr. Speaker:** I beg to present the First Report of the Business Advisory Committee which at its meeting held today in my chamber recommended that the discussion on food policy statement fixed for today be taken up by the House on Tuesday, the 25th March, 1969, after the disposal of the business remaining from 24th March, 1969, if any, and that the business remaining from 24th March, 1969, if any, be disposed of by the recess on that day.

**Shri Jatin Chakraborty:** Sir, I beg to move that the First Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

**Mr. Speaker:** I think there is no objection.

The motion was adopted.

## Adjournment

The House was then adjourned at 5-9 p.m. till 1 p.m. on Friday, the 21st March, 1969, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Friday, the 21st March, 1969, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 23 Ministers, 3 Ministers of State and 232 Members.

### STARRED QUESTIONS

**(to which oral answers were given)**

[1—1-10 p.m.]

**Shri Nani Bhattacharya:**

স্পীকার মহোদয়, কোশ্চেন নং ১৮ এবং ২০ এই দুটো একই বিষয় সম্পর্কে। সুতরাং দুটো একই সঙ্গে যদি টেক আপ করা হয় তাহলে একই সঙ্গে উত্তর দেওয়া যাবে।

### Subdivisional Hospital at Faizbag

***18.** (Admitted question No. *5.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় এবং শ্রীঅশ্বিনীকুমার রাজ:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ সহরের ফৈজীবাগে যে মহকুমা হাসপাতাল স্থাপনের বিষয়ে সরকার বিবেচনা করিতেছিলেন সে বিষয়ে কতদূর অগ্রসর হইয়াছেন;

(খ) ইহা কি সত্য যে উক্ত সহরের নশীপুর ওযার্ডে উক্ত স্থানের প্রাক্তন জমিদারগণ জমি এবং বাড়ী বিনামূল্যে দান করিবার প্রস্তাব সরকারকে দিয়াছিলেন; এবং

(গ) সত্য হইলে এ বিষয়ে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**Shri Nani Bhattacharya:**

(ক) জমি সংগ্রহের কাজ চলিতেছে।

(খ) হ্যাঁ।

(গ) স্থানীয় পরিদর্শনে ফৈজীবাগ অধিক সুবিধাযুক্ত বলিয়া বিবেচিত হইয়াছিল, কাজেই ফৈজীবাগে নূতন মহকুমা হাসপাতাল স্থাপনের চূড়ান্ত সিদ্ধান্ত লওয়া হইয়াছে।

## Subdivisional Hospital at Lalbag

***20.** (Admitted question No. *82.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি মুর্শিদাবাদ জেলায় লালবাগ মহকুমা হাসপাতাল কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায়?

**Shri Nani Bhattacharya:**

লালবাগে কুড়িটি শয্যা বিশিষ্ট একটি মহকুমা হাসপাতাল চালু আছে। ফৈজীবাগ গার্ডেনে আধুনিক ব্যবস্থা সম্পন্ন নূতন একটি মহকুমা হাসপাতাল স্থাপনের সিদ্ধান্ত লওয়া হইয়াছে। ১৯৬৯-৭০ সালে এ হাসপাতালের নির্মাণকার্য অনুমোদন করা হইবে বলিয়া আশা করা যায়।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** আপনি 'ক' উত্তরে সংগ্রহের কাজ চলিতেছে বলেছেন। আমি পাঁচ-ছ' বছর ধরে এই প্রশ্ন তুলে একই উত্তর পেয়েছি। আমি যতদূর জানি ফৈজীবাগের মালিক হচ্ছেন মুর্শিদাবাদ ট্রাস্ট। তাদের সংগে গন্ডগোলের জন্য জমি নিতে পারা যাচ্ছে না—এই ব্যাপারটা একটু বুঝিয়ে বলবেন কি?

**শ্রীননী ভট্টাচার্যঃ** জমি দেওয়ার ব্যাপার নিয়ে গন্ডগোল ছিল। ফৈজীবাগে হবার কথা হয়েছিল, এবং অন্যান্য জায়গায় হবার কথাও উঠেছিল। ১৯৬৭ সালে শেষ পর্যন্ত আমি পারদর্শন করে ফৈজীবাগে বাগান এবং বাগান সংলগ্ন জায়গায় হাসপাতাল প্রতিষ্ঠার সিদ্ধান্ত নিই।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** যেখানে হোক তাতে আপত্তি নেই। আমার কথা হচ্ছে, মুর্শিদাবাদ ট্রাস্ট আইনগত ভাবে দিতে পারেন না। সেইজন্যই কি ৫।৬ বছর ধরে জমি সংগ্রহের কাজ সম্ভব হচ্ছে নাকি?

**শ্রীননী ভট্টাচার্যঃ** ৫।৬ বছর ধরে হয়েছে কিনা সেটা আমি বলতে পারব না। তবে যেখানে ১২·৫৩ একর এটা রেকমেন্ড করা হয়েছে ১৯৬৪ সালে এবং ৬৮ সালের জুন মাসে কালেক্টর চেষ্টা করে পজেসন নিয়েছেন।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** ফৈজীবাগে কতদিনের মধ্যে কাজ সুরু হবে বলতে পারেন?

**শ্রীননী ভট্টাচার্যঃ** আমরা আশা করছি ফৈজীবাগে হাসপাতালের কাজ ১৯৬৯-৭০ সালে যে আর্থিক বাজেট ইয়ার সেই ইয়ারে সুরু করতে পারব।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** এর এস্টিমেটেড অ্যামাউন্ট কত?

**শ্রীননী ভট্টাচার্যঃ** সেখানে ৬৮ বেডের হাসপাতাল হবে, না ১৩১ বেডের হাসপাতাল হবে সে নিয়ে আলোচনা করছি। ৬৮ বেডের হাসপাতাল হলে তার কনস্ট্রাকশন-এর জন্য স্ট্যান্ডার্ড এস্টিমেট হচ্ছে ২৪ লক্ষ ১৩ হাজার টাকা; আর ১০০ বেডের হাসপাতাল যদি করা হয় তাহলে তার স্ট্যান্ডার্ড এস্টিমেট ৩৫ লক্ষ ৫৬ হাজার টাকা। আমরা ইতিমধ্যে আলোচনা করে ঠিক করছি যে সমস্ত ৬৮ বেডের সাবডিভিশনাল হসপিটাল আছে তাকে ১০০ শয্যাযুক্ত হাসপাতালে পরিণত করব। সুতরাং এই সমস্ত যে স্ট্যান্ডার্ড এস্টিমেট ৬৮ বেড-এর ও ১৩১ বেড-এর তার মাঝামাঝি কোন এক জায়গায় হিসাব করা হচ্ছে কি টাকার পরিমাণ দাঁড়াবে সেটা আমরা ঠিক করব। তবে এটা ধরতে পারেন ১৯৬৯-৭০ সালে এর কাজ সুরু করা হচ্ছে এর যে বাজেট বরাদ্দ ধরা দরকার তাও ধরা হয়েছে।

**শ্রীসনৎকুমার রাহাঃ** আমার প্রশ্ন ছিল এই হাসপাতাল কবে নাগাদ চালু হবে? অর্থাৎ হাসপাতাল তৈরী হবার পর হাসপাতাল ফাংশান করবে। ১৯৬৯ না ১৯৭০-তে?

**শ্রীননী ভট্টাচার্য:** সেটা বলা সম্ভব নয়। কারণ সব জমি জোগাড় হয় নি, হাসপাতালের কনস্ট্রাকশন সুরু হয় নি, বরাদ্দ এখনও ধরা হয় নি।

**শ্রীঅমিয়ভূষণ ব্যানার্জি:** স্ট্যান্ডার্ড এস্টিমেটটা কোন সালে রচিত?

**শ্রীননী ভট্টাচার্য:** এটা জেনারেল স্ট্যান্ডার্ড।

**শ্রীঅমিয়ভূষণ ব্যানার্জি:** ইট হ্যাজ সারটেন রিলেটিভ উইথ প্রাইস লেভেল। সুতরাং এই স্ট্যান্ডার্ডটা কোন সালের।

**শ্রীননী ভট্টাচার্য:** নোটিশ চাই।

**শ্রীমৃগেন ভট্টাচার্য:** আপনারা ঘোষণা করেছিলেন ঘাটাল হাসপাতাল এক সঙ্গে হবে— সেটার কি অবস্থা?

**Shri Nani Bhattacharya:**

এটা এর সঙ্গে আসে না।

**Subsidiary Health Centre in Chatla village of Egra police-station**

***19.** (Admitted question No. *36.)

**শ্রীবিভূতি পাহাড়ী:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার এগরা থানার ১নং ব্লকের চাটলা গ্রামের সাবসিডিয়ারী হেল্থ সেন্টারটি কোন্ সালে মঞ্জুর করা হইয়াছে;

(খ) ঐ স্কীমের জন্য কত টাকা বরাদ্দ করা হইয়াছে;

(গ) ঐ স্কীমের কাজ আরম্ভ করা হইয়াছে কি; এবং

(গ) যদি ঐ কাজ আরম্ভ করা না হইয়া থাকে তাহা হইলে কবে নাগাদ ঐ কাজ আরম্ভ হইবে?

**Shri Nani Bhattacharya:**

(ক) স্বাস্থ্য কেন্দ্রটার নির্মাণকার্য ১৯৬৭ সালে মঞ্জুর করা হইয়াছিল।

(খ) ৮৯,৩৬৫ টাকা।

(গ) না।

(ঘ) সঠিক বলা সম্ভব নহে। তবে আশা করা যায় যে ১৯৬৯-৭০ সালে উহা আরম্ভ করা সম্ভব হইবে।

**শ্রীবিভূতি পাহাড়ী:** এই চাটলা সাবডিভিশন হাসপাতালের জন্য স্থানীয় দান হিসাবে তাঁরা ৫০ হাজার টাকা সাহায্য পেয়েছেন ও জমি পেয়েছেন, কিন্তু তার কি হল।

**শ্রীননী ভট্টাচার্য:** ৪৮ হাজার টাকা ২ কিস্তিতে আমরা পেয়েছি। ১৯৬৭ সালের জুলাই মাসে ১১ হাজার ৪০০ টাকা পেয়েছি এবং নভেম্বর মাসের ২ তারিখে ৩৬ হাজার ৬০০ টাকা পেয়েছি। কিন্তু শুধু ৪৮ হাজার টাকায় গৃহনির্মাণ হতে পারে না। আমি আগের এস্টিমেটের কথা বলেছি, পরবর্তীকালে এই এস্টিমেট রিভাইজ করার জন্য পি ডব্লিউ ডি র চীফ ইঞ্জিনীয়ার বলেছেন যে মেটিরিয়ালস-এর দাম বাড়ার জন্য এই এস্টিমেট রিভাইজ করে ১ লক্ষ ২৮

হাজার ৫০০ টাকা করতে হবে। এটা আমরা বিবেচনা করছি। জমির ব্যাপার যেটা বলছেন সেটা ২·২৫ একর জমির মধ্যে ·৯৫ একর গিফটেড এবং ১·২০ একর হচ্ছে ভেস্টেড ল্যান্ড। এই ভেস্টেড ল্যান্ডও আমরা নিয়েছি।

**শ্রীবিভূতি পাহাড়ী:** আপনি জানাবেন কি এই টাকা কার কাছ থেকে পেয়েছেন? এই টাকা প্রায় ৩০।৪০ বছর পূর্বে থেকে মেদিনীপুরের জেলা ম্যাজিস্ট্রেটের নামে জমা দেওয়া হয়েছে।

**শ্রীননী ভট্টাচার্য:** এটা আমরা পেয়েছি লেট কে সি চ্যাটার্জী ট্রাস্ট ফান্ড থেকে এবং দুই কিস্তিতে পেয়েছি। তবে কালেক্টার-এর কাছে পড়ে আছে কিনা প্রশ্ন করলে অনুসন্ধান করব।

[1-10—1-20 p.m.]

**শ্রীবিভূতি পাহাড়ী:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে সেখানে ট্রাস্টের মূল দায়িত্ব আছে মুর্শিদাবাদের জেলা ম্যাজিস্ট্রেটের উপর কিনা?

**শ্রীননী ভট্টাচার্য:** নোটিশ চাই—বলতে পারব না।

**শ্রীবিভূতি পাহাড়ী:** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি যে, সেখানে যে ৮৯ হাজার টাকার এস্টিমেট পরে সেটা বাড়তে পারে ও যেখানে ৪৮ হাজার টাকা পেয়ে গেছেন তখন অবিলম্বে কাজ সুরু করা উচিত কিনা?

**শ্রীননী ভট্টাচার্য:** সব দিক বিবেচনা করে করতে হয়। উচিত অনেক কিছুই।

**শ্রীনিখিল দাস:** এই যে টাকাটা ট্রাস্টের কাছে ছিল বহুদিন থেকে এই ফান্ড এসেছে যুক্তফ্রন্টের আমলে নভেম্বর মাসে যুক্তফ্রন্ট যাবার কয়েকদিন আগে। তাই আমি বলছিলাম এই যে টাকা যদি থাকতো তাহলে যুক্তফ্রন্ট সরকার এই সাবসিডিয়ারী হেলথ সেন্টার গড়ে উঠার জন্য চেষ্টা করতেন। ডিলেড যেটা হয়েছে সেটা যুক্তফ্রন্ট চলে যাবার জন্যই হয়েছে, এটা সত্য কিনা?

**শ্রীননী ভট্টাচার্য:** এটা অনেক দিনের কর্মসূচী। এটা পড়ে আছে। যদিও হাইপথেটিক্যাল প্রশ্ন এটা। আমাদের মন্ত্রিসভা অর্থাৎ ফ্রন্টের আমলে আমরা ৪৮ হাজার টাকা দুই কিস্তিতে পেয়েছি এবং সেই সময় সাবসিডিয়ারী হেলথ সেন্টার ধরার ব্যাপারটা গ্রহণ করেছিলাম।

**শ্রীবিভূতি পাহাড়ী:** মাননীয় মন্ত্রিমহাশয়রা জানাবেন কি কংগ্রেস কুড়ি বৎসর ধরে এই সম্পর্কে কোন খোঁজ-খবর করেননি বরং ১৯৬৭ সালে যুক্তফ্রন্টের আমলে এই সাবসিডিয়ারী হেলথ সেন্টার মঞ্জুর করা হয়েছিল কিনা?

**মিঃ স্পীকার:** দিস কোশ্চেন ডাজ নট অ্যারাইজ।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** ঘটনাটা যেভাবে প্রকাশ হাসপাতাল প্রতিষ্ঠার জমি সম্পর্কে এত বেশী টাকা দেওয়া হয়েছে তা সত্ত্বেও প্রতিষ্ঠা হওয়ার চেষ্টা হয় নি সুতরাং মন্ত্রিমহাশয় এটাকে অগ্রাধিকার দেবার কোন আশ্বাস দিতে পারেন?

**শ্রীননী ভট্টাচার্য:** অগ্রাধিকার দেবার কোন আশ্বাস দিতে পারি না। কোন সাবসিডিয়ারী হেলথ সেন্টার আগে পড়বে সেটা দেখে বলতে হবে।

**শ্রীবিভূতি পাহাড়ী:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে পশ্চিমবঙ্গে আর কোন সাবসিডিয়ারী হেলথ সেন্টারের জন্য এক টাকা এবং এত জমি স্থানীয় দান হিসাবে পেয়েছেন কিনা?

**শ্রীননী ভট্টাচার্য:** নোটিশ চাই। বলতে পারব না।

## Acquisition of Dattapur and West Gadadharpur mouzas

***21.** (Admitted question No. *121.)

**শ্রীবলাইলাল দাস মহাপাত্র: উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহ করিয়া জানাইবেন কি—**

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার অন্তর্গত দীঘা থানা এলাকার দত্তপুর ও পশ্চিম গদাধরপুর নামক দুইখানি মৌজা পশ্চিমবঙ্গ সরকার দীঘা উন্নয়নের নামে দখল লইতে প্রয়াসী হইয়াছেন;

(খ) যদি ইহা সত্য হয়, তাহা হইলে মন্ত্রিমহোদয় জানাইবেন কি—

(১) উক্ত দুইখানি মৌজায় বসবাসকারী লোকসংখ্যা কত,

(২) জমি দখল লওয়ার ফলে কতজন গৃহস্থ বাস্তুচ্যুত হইবেন,

(৩) যাঁহাদের জমি দখল করা হইতেছে তাঁহাদের কি পরিমাণ ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা হইয়াছে,

(৪) যাঁহারা বাস্তুহারা হইবেন তাঁহাদের বসবাসের জন্য কোনও প্রকার বিকল্প ব্যবস্থা হইয়াছে কিনা; এবং

(গ) সরকারের জমি দখলের বিরুদ্ধে সংশ্লিষ্ট গ্রামবাসিগণের পক্ষ হইতে সম্প্রতি সরকার কোন আপত্তি পাইয়াছেন কিনা?

**শ্রীবলাইলাল দাস মহাপাত্র:** এই প্রশ্ন সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে যে মাত্র ২ মিনিট আগে এলাম অথচ টেবিলে এর জবাব দেওয়া হয় নি। আমি জানি না এত ইমপর্টেন্ট কোশ্চেন হওয়া সত্ত্বেও এইভাবে দেখা হল কেন?

**মিঃ স্পীকার:** এর অ্যানসার-এর কি ব্যাপার মন্ত্রিমহাশয় বলছেন।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** স্যার, দি কোশ্চেন মে কাইন্ডলী বি হেল্ড ওভার। এই কোশ্চেনটা ল্যান্ড অ্যাকুইজিসান কালেকটর এবং ল্যান্ড রেভেনিউ ডিপার্টমেন্ট-এর কাছ থেকে তথ্য চেয়ে পাঠান হয়েছে, এখনও জবাব পাইনি। সেই কারণে এর উত্তর দিতে একটু দেরী হবে। এটা হেল্ড ওভার করা হোক।

## Scarcity of drinking water in Karimpur block area

***22.** (Admitted question No. *122.) **Dr. NALINAKSHA SANYAL:**

(a) Will the Minister-in-charge of the Health Department be pleased to state whether the Government is aware—

(i) that a number of villages in Karimpur Block area of Nadia district is suffering badly for want of adequate supply of drinking water, specially in mohallas of poor and scheduled caste villagers; and

(ii) that a large number of tube-wells in a good number of villages are found to be inoperative and even derelict over long periods?

(b) If the answer to (a) be in the affirmative, will the Minister be pleased to state—

(i) what measures are proposed to ensure improvement in drinking water-supply in the villages within Karimpur Block area before the hot season sets in; and

(ii) what help may be obtained from Government in the sinking or re-sinking of new tube-wells and what is the procedure to be followed for the same?

**শ্রীননী ভট্টাচার্য:** স্যার, এই প্রশ্নেরও তথ্য সংগ্রহের জন্য একটু সময় লাগছে। অনেক তথ্যই সংগ্রহ করতে হবে সেই কারণে এখনও শেষ করতে পারিনি বিশেষ করে কোশ্চেনটা যেভাবে এসেছে তাতে তথ্য সংগ্রহের একটু দেরী হবে বলেই মনে হয়। এটা হেল্ডওভার করা হোক।

**Tourist Lodge in Murshidabad district**

***23.** (Admitted question No. *59.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** স্বরাষ্ট্র (পর্যটন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ঐতিহাসিক সমৃদ্ধি সম্পন্ন মুর্শিদাবাদ জেলার মুর্শিদাবাদে পর্যটকদের জন্য যে রেস্ট হাউস তৈয়ারী করার প্রস্তাব সরকারের ছিল এ বিষয়ে সরকার কতদূর অগ্রসর হইয়াছেন; এবং

(খ) ঐ জেলায় আর কোন রেস্ট হাউস হওয়ার কথা থাকিলে তাহা কোথায়?

**Shri Barada Mukutmoni:**

মুর্শিদাবাদ জেলায় মুর্শিদাবাদে পর্যটকদের জন্য রেস্ট হাউস নির্মাণ এখনও সরকারী পরিকল্পনার অন্তর্ভুক্ত হয় নাই।

মুর্শিদাবাদ জেলায় বহরমপুরে একটি টুরিস্ট লজের নির্মাণ কার্য প্রায় শেষ হইয়া আসিয়াছে।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে মুর্শিদাবাদ জেলায় মুর্শিদাবাদ শহরে কোন প্রস্তাব নেই। মাননীয় মন্ত্রিমহাশয়কে কি আমি জিজ্ঞাসা করতে পারি যে অতি শীঘ্র সেটা পরিকল্পনার মধ্যে নেবেন কিনা?

**শ্রীবরদা মুকুটমনি:** এ প্রশ্ন পরে ভেবে দেখা হবে।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে বহরমপুরে একটা রেস্ট হাউস খোলা হচ্ছে। মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন, সেটা হচ্ছে একটা স্কুলের পাশে এবং তার সঙ্গে একটা বারও খোলা হচ্ছে?

**শ্রীবরদা মুকুটমনি:** রেস্ট হাউস এখনও চালু হয়নি, এ অভিযোগ সত্য কিনা পরে তদন্ত করে দেখা হবে।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** মাননীয় মন্ত্রিমহাশয়কে আমি বলতে চাই যে ঐ স্কুলের পাশেই যদি রেস্ট হাউস খুলতে চান তাহলে অন্ততঃ দেখবেন যেন বার ওপেন না হয়।

(নো রিপ্লাই)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে জবাব চাওয়া হয়েছিল রেস্ট হাউস আছে কিনা? মাননীয় মন্ত্রিমহাশয় জবাব দিলেন বহরমপুরে টুরিস্ট লজ তৈরি হয়েছে। মন্ত্রিমহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা, রেস্ট হাউস ও টুরিস্ট লজের মধ্যে তফাত কি?

**শ্রীবরদা মুকুটমনি:** রেস্ট হাউস মানে রেস্ট হাউস আর টুরিস্ট লজ মানে টুরিস্ট লজ। মাননীয় সদস্য নিশ্চয় তার মধ্যে তফাত বুঝতে পারছেন।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, বহরমপুরে যে টুরিস্ট লজ হয়েছে সেটার বাড়ী তৈরি করার আগে যথাযথভাবে টেন্ডার কল করা হয়েছিল কিনা এবং যদি করা হয়ে থাকে তাহলে কন্ট্রাকটর কে ছিলেন?

**শ্রীবরদা মুকুটমনিঃ** নোটিশ চাই।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে বহরমপুরে যে টুরিস্ট লজ তৈরি হয়েছে সেটা কবে নাগাদ চালু করা হবে এবং এই টুরিস্ট লজ চালু করার জন্য কোন কেটারার কনট্রাকটর বা বার কনট্রাকটর ঠিক করা হয়েছে কিনা?

**শ্রীবরদা মুকুটমনিঃ** যথাসম্ভব সত্বর যাতে এটা চালু করা যায় তার জন্য ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** আমার প্রশ্নটা হচ্ছে এখানে কোন কেটারিং কনট্রাকটর ঠিক করা হয়েছে কিনা?

**শ্রীবরদা মুকুটমনিঃ** এখনও হয় নি।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, আপনাদের হিসাব মত টুরিস্ট লজে যদি কোন লোক যায় এক বেডের বা ডবল বেডেড রুমে তার ভাড়া কত এবং রেস্ট হাউসে . (গোলমাল) আমার প্রশ্নটা হচ্ছে একজন টুরিস্ট গেলে টুরিস্ট লজে কত ভাড়া তার রেস্ট হাউসে কত ভাড়া সেটা জানাবেন কি?

**মিঃ স্পীকারঃ** দ্যাট ইজ এ জেনারেল কোশ্চেন।

[1-20—1-30 p.m.]

**শ্রীসনৎকুমার রাহাঃ** মুর্শিদাবাদ জেলায় বহরমপুর সহরে যে রেস্ট হাউস বা টুরিস্ট লজ তৈরী হয়েছে সেটা মুর্শিদাবাদের লালবাগ টাউন থেকে প্রায় ৬ মাইল দূরে কিন্তু অজস্র দর্শক লালবাগ টাউনের বিভিন্ন রাস্তা দিয়ে সেখানে হাজির হয়। লালবাগ টাউনে কোন টুরিস্ট লজ বা রেস্ট হাউস নেই। এখানে মাননীয় মন্ত্রিমহাশয় স্টেটমেন্ট দিয়েছেন, কাগজে দেখেছিলাম, যে সাধারণ মানুষ অল্প পয়সার লোক যাতে করে টুরিস্ট লজের সুযোগ পেতে পারে তার জন্য তিনি চিন্তা করছেন। আমার প্রশ্ন হচ্ছে লালবাগ টাউনে অজস্র গরীব দর্শক যারা দেখতে যায় তাদের থাকবার, বিশ্রাম করবার জায়গা হিসাবে কোন পরিকল্পনা মন্ত্রিমহাশয় রচনা করেছেন কিনা?

**শ্রীবরদা মুকুটমনিঃ** এখন নেই তবে বিবেচনা করে দেখা হচ্ছে।

**শ্রীসনৎকুমার রাহাঃ** বহরমপুর টুরিস্ট লজ যেখানে স্কুল গ্রাউন্ডের সামনে হয়েছে সেখানে বার ক্যাটারিং সম্বন্ধে সেখানকার জনসাধারণের মধ্যে সমালোচনা শুরু হয়েছে। এই বিষয়ে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবো এবং প্রশ্ন করবো ঐ ক্যাটারিং দেবার সময় বার সম্পর্কে বিশেষ বিবেচনা করা হবে কিনা?

(নো রিপ্লাই)

**শ্রী[illegible] রায়ঃ** বহরমপুরে এই যে রেস্ট হাউসে যে বার করা হবে এই শুনে কি নেপালবাবু উৎসাহিত হয়ে উঠেছেন?

**মিঃ স্পীকারঃ** এ কোশ্চেনের উত্তর দেওয়ার দরকার নেই।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** এখানে যে রেস্ট হাউস, টুরিস্ট লজ হয়েছে এর কনট্রাকটার সম্পর্কে গুরুতর অভিযোগ করা হয়েছে এবং তার সঙ্গে বড় বড় সরকারী কর্মচারীদের নাম জড়িয়ে করা হয়েছে। আপনার কাছে কি সেই অভিযোগ এসে পৌঁছেছে? যদি এসে থাকে তাহলে তার তদন্ত করবার ব্যবস্থা করবেন কি?

**শ্রীবরদা মুকুটমনি:** এখন পর্যন্ত কোন অভিযোগ আমার কাছে আসেনি।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, মুর্শিদাবাদে যে সমস্ত দর্শনীয় বিষয়গুলি আছে সেগুলিকে সংরক্ষিত করবার প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা হয়েছে কি?

(নো রিপ্লাই)

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করছি এই যে মিডল ক্লাস ফ্যামিলি বা লো ইনকাম গ্রুপের অনেক লোক লালবাগ ইত্যাদি দেখতে যায় তাদের জন্য লালবাগ সহরে কোন ট্যুরিস্ট লজ করবার যে পরিকল্পনা করছেন তাতে কি একথা আপনি মনে রেখেছেন এরা যাতে সস্তায় থাকতে পারে সেই ব্যবস্থা করা হবে?

**শ্রীবরদা মুকুটমনি:** এ সম্বন্ধে স্কীম আছে, এটা কার্যকরী হলে এ সম্বন্ধে সহানুভূতির সাথে বিবেচনা করা হবে।

## Jail Code

***24.** (Admitted question No. *89.)

**শ্রীসনৎকুমার রাহা:** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য জেল কোড্ সংস্কার করার কথা সরকার ভাবিতেছেন,

(খ) সত্য হইলে, এ বিষয়ে সরকার কতদূর অগ্রসর হইয়াছেন; এবং

(গ) কয়েদীদের জেলে থাকিয়া পরীক্ষা দিবার কোনও ব্যবস্থা সরকার করিতেছেন কি?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** (ক) হ্যাঁ।

(খ) এ বিষয়ে সমস্ত আনুসঙ্গিক দিক পরীক্ষাধীন আছে।

(গ) জেলে থাকিয়া কয়েদীদের পরীক্ষা দেবার ব্যবস্থা রহিয়াছে।

**শ্রীসনৎকুমার রাহা:** জেলে যেসব কয়েদীরা থাকবে সেই কয়েদী হচ্ছে ডিভিশন, সমস্ত কয়েদীদের জন্য সমস্ত রকম বই, পলিটিক্যাল, নন-পলিটিক্যাল, অ্যাকাডেমিক ক্লাসের বই সব অ্যালাউ করা এখন থেকে কি হচ্ছে?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** এখন থেকে হয়নি, তবে এটা আমরা জেলে করা যায় কিনা বিবেচনা করে দেখছি।

**শ্রীসরোজ রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই যে জেল কোড সংস্কার করার কথা হচ্ছে সেই বিষয়ে কি কমিটি হয়েছে, যাঁরা বসে আলোচনা করবেন, বিবেচনা করবেন?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** আমি জবাবে দিয়েছি যে এটা পরীক্ষাধীন আছে। একটা কমিটি করার ইচ্ছা আছে তবে এখনও হয়নি।

**শ্রীনিতাইপদ সরকার:** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি, জেলে বর্তমানে কোন সংবাদপত্র দেওয়া হয় কিনা এবং দেওয়া হলে কি কি সংবাদপত্র দেওয়া হয়?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** জেলে সংবাদপত্র দেওয়া হয়, ডেটিনিউ এবং ক্লাসিফায়েড প্রিজনাররা স্টেটসম্যান, আনন্দবাজার পত্রিকা, অমৃত বাজার পত্রিকা এবং যুগান্তর কাগজ পায়। সম্প্রতি এটা করা হয়েছে।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি, ডিভিশন থ্রি কয়েদীদের জন্য কাগজের ব্যবস্থা আছে কিনা, অন্ততঃপক্ষে বাংলা কাগজের?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** এখনও পর্যন্ত চালু করা যায়নি, কারণ এতে খরচ অসম্ভব। তাই আমরা এই ব্যাপারটা বিবেচনা করছি।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় নিজেও বহুদিন জেলে ছিলেন তাই আপনি যেভাবে জেল সংস্কার করতে যাচ্ছেন, এর আগেও চেষ্টা করা হয়েছে, সেটা সত্যই বাংলাদেশের মানুষ অ্যাপ্রিসিয়েট করবে। আমি আপনাকে জিজ্ঞাসা করছি আপনিত জানেন ক্লাস থ্রি প্রিজনাররা মশারী পায় না, তাদের এক রকমের পরিধেয় দেওয়া হয়, যেগুলি বৃটিশ আমল থেকে রয়ে গিয়েছে, এগুলি সম্বন্ধে জেল কোড সংস্কারের সময় বিবেচনা করবেন কিনা?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** নিশ্চয়ই বিবেচনা করবো।

**শ্রীনিরঞ্জন মুখার্জীঃ** এই যে জেল বন্দীদের জন্য পরীক্ষা দেওয়ার যে ব্যবস্থা আছে এটা কি বিচারাধীন বন্দীদের পক্ষে প্রযোজ্য?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** সব রকম বন্দীদের জন্য এটা প্রযোজ্য।

**শ্রীনিতাইপদ সরকারঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি, পি, ডি, এফ, আমলে নলিনাক্ষ সান্যাল বাবুরা গিয়ে কালান্তর পত্রিকা বন্ধ করে দিয়েছেন, সেই কালান্তর পত্রিকা এখন জেলে যাচ্ছে কিনা?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** আবার চালু করা হয়েছে, তাদের অর্ডার ক্যানসেল করা হয়েছে।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলিঃ** ঐ বেইমান ভদ্রলোক কালান্তর পত্রিকা বন্ধ করে দিয়েছিলেন এ কথা কি সত্য?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** এইভাবে প্রশ্ন করলে জবাব দেওয়া যায় না। তবে এটা দেখেছি পি, ডি, এফ, আমলে ওটা বন্ধ হয়ে গিয়েছিল।

**শ্রীবিভূতিভূষণ ঘোষঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, জেল কয়েদীদের জেলের মধ্যে থেকে পরীক্ষা দেবার কোন সুযোগ সুবিধার ব্যবস্থা করা আছে কি?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** জবাব আগেই দিয়েছি যে সুযোগ সুবিধা দেওয়া হয়।

**শ্রীঅজিতকুমার বিশ্বাসঃ** যারা পরীক্ষার্থী তাদের বই এবং পড়ার সুযোগ সমস্ত আছে কি?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্তঃ** জেল থেকে কিনে দেওয়া হয় না তবে বাইরে থেকে দিলে আমরা বাধা দিই না।

**শ্রীকালীপদ মন্ডলঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, ডিভিশন থ্রি বন্দীদের যে খাদ্য দেওয়া হয় সেই খাদ্য ব্যবস্থার উন্নতি করার, তাদের চা সরবরাহ করার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** ডিভিশন থ্রি প্রিজনারদের খাদ্য পরিবর্তন করা যাবে কিনা এই প্রশ্ন আমিও অনেক ভেবেছি। কেননা আমি নিজেও জেলে ছিলাম কিন্তু এটা এমন একটা সমস্যা যে এটা হঠাৎ আমি আপনাকে এখানে বললাম যে আমি পরিবর্তন করবো তা করা যাবে না। আমরা চিন্তা করে দেখছি কি পরিবর্তন করা যায়। অন্ততঃ চা'টা ইন্ট্রোডিউস করা যায় কিনা আমি দেখবো।

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই সংস্কারের মধ্যে কয়েদীদের সুযোগ সুবিধা দেওয়ার যে কথা ভাবছেন তাছাড়া জেলের মধ্যে ২০ বছর ধরে যে দুর্নীতি, ঘুষ এবং নানা রকমের চুরি চলছে তা সংস্কারের জন্য এ সংস্কার কমিটির মাধ্যমে তদন্তের ব্যবস্থা হবে কি?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** এ প্রশ্ন থেকে যদিও আপনার এই প্রশ্ন আসে না তবুও ন্যাচারালি এই সব প্রশ্ন চিন্তা করা হবে যখন সমস্ত ব্যাপারটা দেখা হবে।

**শ্রীবিভূতিভূষণ ঘোষ:** রাজনৈতিক কারণে বন্দীদের অনেক সময় দেখা যায় যে ম্যাজিস্ট্রেটরা ক্লাসিফিকেশন দেয় না, তাদেরও তৃতীয় শ্রেণীর মত থাকতে হয়। এই ক্ষেত্রে তিনি বিশেষ ব্যবস্থা গ্রহণ করবেন কি?

[1-30—1-40 p.m.]

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** এই প্রশ্নটি আমরা অবিলম্বে হাতে নিয়েছি এবং আমাদের ইচ্ছা আছে এই প্রশ্নটি আমরা ক্যাবিনেটের কাছে কিছুদিনের মধ্যেই রাখব এবং কিভাবে করা যায় সেটা দেখব।

**শ্রীসরল দেব:** মন্ত্রিমহাশয় নিশ্চয়ই জানেন আন্ডার ট্রায়াল প্রিজনারদের সম্বন্ধে আইনে যে ব্যবস্থা আছে তাতে দেখা যায় ২।৩ বছর পর তাদের রায় বেরোয় এবং তার ফলে এই আন্ডার ট্রায়াল প্রিজনাররা কোন সুযোগ সুবিধা পায় না, সংবাদপত্রের সুযোগ সুবিধা পায় না, এ সম্বন্ধে কি করবেন জানাবেন কি?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** এটা আমার আওতায় পড়ে না, যাঁর আওতায় পড়ে তাঁকে জিজ্ঞেস করুন।

**শ্রীবিভূতিভূষণ ঘোষ:** জেলখানায় এই যে জুভেনাইল ওয়ার্ড আছে অর্থাৎ ছোট ছোট বাচ্চাদের জন্য যে ব্যবস্থা রয়েছে তাতে আপনি কি মনে করেন এই ব্যবস্থার আশু প্রতিকার করা উচিত?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** জেলের ভেতর এমন অনেক জিনিস আছে যার আশু পরিবর্তন করা দরকার। তবে কোনটায় অবিলম্বে হাত দেওয়া দরকার সেটা আমি জানি না। সব জিনিস পরীক্ষা করে দেখা হবে এটা আমি বলেছি এবং তাদের প্রশ্নও নিশ্চয়ই বিবেচনা করে দেখা হবে।

**শ্রীবিভূতি পাহাড়ী:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, কোন জেলখানায় কোন রাজনৈতিক বন্দী কিংবা রাজনৈতিক বন্দী যদি স্বামী-স্ত্রী হন তাহলে তাঁদের এক জায়গায় থাকার সুযোগ দেওয়া হবে কিনা অথবা মন্ত্রিমহাশয় রাজনৈতিক বন্দীদের এই সুযোগ দেবার কথা চিন্তা করছেন কিনা?

**মিঃ স্পীকার:** দিস কোশ্চেন হ্যাজ সাফিসিয়েন্টলি বিন অ্যানসারড।

**শ্রীবিভূতি পাহাড়ী:**

This question was discussed in the floor of the Parliament. Now it is up to the Minister to give the answer.

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** মাননীয় স্পীকার মহাশয়, আমি একথা কখনও বলিনি যে এই জিনিস চিন্তা করা হচ্ছে। স্বামী-স্ত্রী একত্রে জেলে থাকবে এরকম কোন আইনই নেই। যাদের আইন যখন নেই তখন এবিষয়ে আর কি চিন্তা করব এবং সেদিক থেকে এই প্রশ্ন আসে না।

**শ্রীবিভূতি পাহাড়ী:** মন্ত্রিমহাশয় এবিষয়ে কোন আইন করার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রীনিরঞ্জন সেনগুপ্ত:** না।

### New bridge of the Hooghly

*25. (Admitted question No. *91.)

**শ্রীসনৎকুমার রাহা:** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী নদীর উপর নূতন সেতু নির্মাণের কাজ কবে নাগাদ সুরু হইবে বলিয়া আশা করা যায়; এবং

(খ) এই প্রকল্প পরিচালনা করার ভার কোনও প্রতিষ্ঠানকে দেওয়া হইয়াছে কিনা এবং হইয়া থাকিলে কাহাকে?

**Shri Somnath Lahiri:**

(ক) প্রস্তাবিত নূতন পুল নির্মাণের কাজ আগামী আর্থিক বৎসরে (১৯৬৯-৭০) সুরু হইবে বলিয়া আশা করা যায়।

(খ) এই প্রকল্প পরিচালনার ভার কোন্ সংস্থার উপর ন্যস্ত হইবে তাহা বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রীকানাই ভৌমিক:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, কোন কোন সংস্থা এই পুল নির্মানের ব্যাপারে বিবেচনার জন্য সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** এটা হয় আমরা পোর্ট কমিশনারকে দিতে পারি যেটা কেন্দ্রীয় সরকার চান, অথবা আমরা অন্য কোন স্ট্যাটুটরী অথরিটি প্রতিষ্ঠা করতে পারি। এবিষয়ে আমরা এখনও পর্যন্ত কোন সিদ্ধান্তে পৌঁছাইনি।

**শ্রীসনৎকুমার রাহা:** এই যে হুগলী সেতু নির্মাণের কাজের যাবতীয় অর্থ কেন্দ্রীয় সরকার দেবেন এর মধ্যে পশ্চিমবঙ্গ সরকারের কোন আর্থিক দায়িত্ব আছে কিনা?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আমি বিষয়টা পরিষ্কার করে দিই তাহলে বুঝতে পারবেন। সেতুটার খরচের বিস্তৃত বিবরণ এই রকম—মূল সেতু তৈরীর খরচ ৪ কোটি টাকা। হাওড়ার দিকে সংযোগকারী রাস্তার জমির দাম হল ৭ কোটি ২৬ লক্ষ টাকা, কলকাতার দিকে সংযোগকারী রাস্তার জমির দামসহ ৫ কোটি ২৬ লক্ষ টাকা, মোট ১৬ কোটি ৫২ লক্ষ টাকা। এ ছাড়া ঐ সেতুর সঙ্গে ৬ নম্বর ন্যাশনাল হাইওয়ে সংযোগকারী কোনার এক্সপ্রেস ওয়ের জন্য অনুমানিক খরচ হবে ৪ কোটি ১৭ লক্ষ টাকা। এই কোনার এক্সপ্রেস সমেত সেতু প্রকল্পের খরচ দাঁড়াবে আনুমানিক ২০ কোটি ৬৯ লক্ষ টাকা। এর মধ্যে সেতু প্রকল্পের কাজের জন্য প্রয়োজনীয় অর্থ কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে ঋণ হিসাবে দিতে স্বীকৃত হয়েছেন। কিন্তু কোনার এক্সপ্রেস ওয়ের জন্য কেন্দ্রীয় সরকার টাকা দেবেন কিনা তা এখনও স্থির হয়নি।

**শ্রীসনৎকুমার রাহা:** এই যে ঋণ শোধ করতে হবে তার মেয়াদ কি, রেট অফ ইন্টারেস্ট কত, এ সম্পর্কে লাইয়াবিলিটিজ কি দাঁড়াবে, নির্মাণ কার্য শেষ হলে এ থেকে পশ্চিমবঙ্গ সরকার কোন ইনকাম ফেচ করবে কিনা, এই সম্পর্কে কোন হিসাব করা হয়েছে কিনা?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** এই বিষয়ে নোটিশ দিলে জবাব দিতে পারি আমার হাতে এখন তথ্য নাই।

**শ্রীকানাই ভৌমিক:** এই সেতু নির্মাণ ব্যাপারে আমাদের দেশের ইঞ্জিনীয়ারদের নিয়োগ করে তাদের উপর প্রধান দায়িত্ব দেবার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আমি একথাটা বলে দিতে পারি। আগেকার রাজ্য সরকারের অনুরোধে ক্যালকাটা পোর্ট কমিশনারের সংযোগে র‍্যান্ডেল পামার অ্যান্ড ট্রিটন সংস্থা একটা প্রকল্প তৈরী করে, তার ভিত্তিতে পোর্ট কমিশনার-এর টেন্ডারের আহ্বানে একটা খসড়া তৈরী করেছে, সেই খসড়া সম্বন্ধে আমরা এখন বিবেচনা করতে পারি। এত দিন এই অবস্থা ছিল, সেই খসড়া অনুসারে বিজ্ঞাপন দেওয়া হবে। এখন আমরা পুনর্বিবেচনা করবো কিনা চিন্তা করছি। সুতরাং যখন সাব্যস্ত হবে যে কেন্দ্রীয় সংস্থার উপর এটার ভার দেওয়া হবে, তখন সেই সংস্থা স্থির করবে পুল কি রকম হবে কোথা থেকে টেন্ডার কল্ করা হবে কি করা হবে না। সুতরাং এই স্তরে এই সম্বন্ধে কোন জবাব দেওয়া সম্ভব নয়।

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were laid on the table)**

### Election of Commissioners of the Berhampore Municipality

**24.** (Admitted question No. 97.)

**শ্রীসনৎকুমার রাহা:** স্বায়ত্তশাসন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর পৌরসভার নির্বাচনের দিন ধার্য হইয়াছে কিনা; এবং

(খ) এই নির্বাচনের জন্য ভোটার তালিকা সংশোধন করা হইবে কিনা?

**The Minister for Local Self-Government:**

(ক) এবং (খ) হ্যাঁ।

### Approval of Primary Schools in Murshidabad district

**25.** (Admitted question No. 105.)

**শ্রীসনৎকুমার রাহা:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯-৭০ সালে মুর্শিদাবাদ জেলায় কয়টি প্রাথমিক স্কুলকে অনুমোদন করা হইবে; এবং

(খ) কয়টি প্রাথমিক স্কুল অনুমোদনের জন্য আবেদন করিয়াছেন?

**The Minister for Education:**

(ক) বিষয়টি বর্তমানে পরীক্ষাধীন আছে।

(খ) এই পর্যন্ত মুর্শিদাবাদ জেলা স্কুল বোর্ড হইতে ৯৬টি নূতন প্রাথমিক বিদ্যালয় অনুমোদনের প্রস্তাব পাওয়া গিয়াছে।

### Government Fisheries in Murshidabad district

**26.** (Admitted question No. 110.)

**শ্রীসনৎকুমার রাহা:** মৎস্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কোন্ কোন্ জলাধার সরকার কর্তৃক মৎস্য চাষের জন্য অধিগ্রহণ করা হইয়াছে; এবং

(খ) বিষ্ণুপুরের বিলে মৎস্য চাষ শুরু হইয়াছে কি না?

**The Minister for Fisheries:**

(ক) ঐ জেলায় মৎস্য চাষের জন্য কোন জলাধার অধিগ্রহণ করা হয় নাই। তবে সরকারে ন্যস্ত তিনটি জলাশয়ে মৎস্য বিভাগের উদ্যোগে মৎস্যচাষ করা হইতেছে।

(খ) হ্যাঁ, ১৯৬৭ সালের সেপ্টেম্বর মাস হইতে ঐ বিলে মৎস্যবিভাগের উদ্যোগে মৎস্যচাষ শুরু হইয়াছে।

### Reclamation of Bishnupur, Bhandardaha, Chaltia and Chandore Beels in Murshidabad district

**27.** (Admitted question No. 111.)

**শ্রীসনৎকুমার রাহা:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় (১) বিষ্ণুপুর বিল, (২) ভাণ্ডারদহ বিল, (৩) চালতিয়া বিল এবং (৪) চাঁদোর বিল সংস্কার করার জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি, এবং

(খ) করিয়া থাকিলে কি কি?

**The Minister for Irrigation and Waterways:**

(ক) ও (খ) (১) বিষ্ণুপুর বিল সংস্কার হইয়াছে।

(২) ভাণ্ডারদহ বিল সংস্কার করার কোন প্রস্তাব বর্তমানে সেচ ও জলপথ বিভাগের বিবেচনাধীন নাই।

(৩) বিবিগঞ্জ খাল ও চালতিয়া বিল-এর পলি অপসারণের একটি প্রকল্প প্রস্তুত করা হইয়াছে এবং উহা বর্তমানে প্রযুক্তিগত পরীক্ষাধীন রহিয়াছে।

(৪) চাঁদোর বিলের জলনিকাশের প্রশ্ন এবং বিকল্প প্রস্তাবসমূহ পরীক্ষা করিয়া কোন প্রস্তাবই গ্রহণযোগ্য বলিয়া মনে হয় না।

### Construction of Pucca Roads in Murshidabad district

**28.** (Admitted question No. 118.)

**শ্রীসনৎকুমার রাহা:** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৬৯-৭০ সালে মুর্শিদাবাদ জেলার কোন কোন্ নূতন রাস্তা তৈয়ারীর এবং কোন্ কোন্ রাস্তা (পাকা রাস্তা) করিবার ব্যবস্থা গৃহীত হইয়াছে?

**The Minister for Public Works (Roads):**

১৯৬৯-৭০ সালে কোন নূতন রাস্তা তৈয়ারীর পরিকল্পনা আপাতত নাই। তবে, যে সকল রাস্তার কাজ ইতিমধ্যে আরম্ভ করা হইয়াছে আর্থিক সঙ্গতি অনুযায়ী তাহাদের মধ্যে কয়েকটি পাকা করিবার ব্যবস্থা হইবে।

### Electrification of Hingalganj

**29.** (Admitted question No. 135.) **Shri HAZARI LAL MANDAL:** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether Government has received from the State Electricity Board recently any plan to extend electricity up to Hingalganj; and

(b) if so, when the project is likely to be taken up?

**The Minister for Commerce and Industries:** (a) No. it is, however, within the knowledge of the Government that the question of electrification of Hingalganj and neighbouring areas was examined by the West Bengal State Electricity Board, but the scheme was not found to be finacially justified in accordance with the accepted yard-stick of revenue return of the Board.

(b) Does not arise.

### Erosion of Raimangal

**30.** (Admitted question No. 142.) **Shri HAZARI LAL MANDAL:** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) whether the Government is aware that about 1,500 acres of land at Madhabkati mouza under Jogeshganj section in Basirhat have been eroded due to erosion of Raimangal; and

(b) if so, what permanent remedy Government propose to do?

**The Minister for Irrigation and Waterways:** (a) According to our report about 300 acres of land had to be sacrificed during the last 5 years for the purpose of retirement of the embankment at the site.

(b) As the cost of undertaking suitable protective measures is prohibitive, it appears for the present that there is no other way of protecting the area except by retirement of embankment as and when necessary.

### Calling attention to a Matter of Urgent Public Importance

**Mr. Speaker:** The Minister-in-charge of the Agriculture and Community Development Department will please make a statement on the subject of cold-storage facilities for peasants in police-station Garbeta in the district of Midnapore—called attention by Shri Saroj Roy on the 18th March, 1969.

[1-40—1-50 p.m.]

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য:** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য শ্রীসনৎকুমার রাহা যে কলিং অ্যাটেনসান দিয়েছেন তার উত্তরে আমি আমার বক্তব্য এই হাউসে রাখছি। মেদিনীপুর জেলার গড়বেতা থানায় ব্যক্তিগত মালিকানায় তিনটি কোল্ড স্টোর আছে। ঐগুলির নাম ১। রাধানগর কোল্ড স্টোর, ২। গড়বেতা আইস ও কোল্ড স্টোর, ৩। ঘাটাল ভান্ডার কোল্ড স্টোর। ২৮-২-৬৯ তারিখ পর্যন্ত স্থানীয় অফিসারদের কাছ হইতে যে সমস্ত রিপোর্ট পাওয়া গিয়াছে তাহাতে জানা যায় যে ঐ তিনটি কোল্ড স্টোরই চালু আছে। স্থানীয় চাষীদের আলু রাখার প্রয়োজনে উক্ত তিনটি কোল্ড স্টোরে যে জায়গা আছে তাহা সংরক্ষণের পক্ষে অপর্যাপ্ত নয়। গত বছর কোল্ড স্টোরগুলির আনুমানিক ২৮ শতাংশ জায়গা ব্যবহৃত হয় নাই। হুগলী এবং বর্ধমান জেলার বেশীর ভাগ কোল্ড স্টোরগুলির আলু সংরক্ষণের জায়গা অনেক বেশী। জায়গা বেশী থাকায় এবং তাহাদের মধ্যে ব্যবসায়িক প্রতিযোগিতা থাকায় ঐগুলির সংরক্ষণ ভাড়া তুলনামূলক-

ভাবে কম। পশ্চিমবঙ্গ কোল্ড স্টোরেজ অ্যাক্ট অনুসারে যে রুলগুলি তৈরী করা হইয়াছে তাহাতে আলু চাষীদের স্বার্থ রক্ষার ব্যবস্থা আছে। ইহা ছাড়া কোল্ড স্টোরগুলির মালিকদের অবহেলায় সংরক্ষিত আলু নষ্ট অথবা ক্ষতিগ্রস্ত হইলে মালিকদের নিকট হইতে আলুচাষীদের ক্ষতিপূরণ আদায়ের ব্যবস্থা আছে। অধিকন্তু অন্যান্য কারণে সংরক্ষিত আলু ক্ষতিগ্রস্ত হইলে চাষীরা বীমা মারফত ক্ষতিপূরণ পাইবে। কোল্ড স্টোরগুলিতে সংরক্ষিত আলুর ভাড়া যাহাতে কুইন্টাল প্রতি ১৫ টাকার বেশী না হয় তাহারও ব্যবস্থা কোল্ড স্টোরেজ অ্যাক্ট এবং তদনুযায়ী রুলগুলিতে রাখা হইয়াছে। কোন তারিখ হইতে পশ্চিমবঙ্গ কোল্ড স্টোরেজ অ্যাক্ট চালু করা হইবে তাহা সরকারের বিবেচনাধীন আছে। উপরোক্ত আইনটি চালু হইলে আলুচাষীদের বর্তমানে যে সমস্ত অসুবিধা ভোগ করিতে হয় তাহা দূর হইবে। একথা ঠিক যে গড়বেতায় একটি সরকারী কোল্ড স্টোর তৈয়ারী হইয়াছে। উহাতে আলু সংরক্ষণের নীতি নির্ধারণের প্রশ্ন সরকারের বিশেষ বিবেচনাধীন আছে। ঐ বিষয়ে চূড়ান্ত সিদ্ধান্ত গৃহীত হইলে ঐ কোল্ড স্টোরটি চালু করা হইবে।

(গোলমাল)

**শ্রীসরোজ রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, মন্ত্রিমহাশয় যে স্টেটমেন্টটি দিলেন তা একেবারে ভুল—পর্যাপ্ত জায়গা আছে এটা ভুল কথা।

**মিঃ স্পীকারঃ** কলিং অ্যাটেনসনের উপর কোন বক্তৃতা হয় না।

**ডাঃ কানাইলাল ভট্টাচার্যঃ** স্যার, মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে এই যুক্তফ্রন্ট সরকার মাত্র কয়েকদিন হোল এসেছে। আগের সরকারের যে সমস্ত নীতিগুলি ছিল সেগুলি বদলাতে কিছু কিছু সময় লাগবে। যেমন এ বছর আলুর দর অনেক পড়ে গেছে। কোল্ড স্টোরেজ আইন যে তৈরী হয়েছিল তা এখনও চালু করার ব্যবস্থা হয় নি। এবং সরকারী নূতন যে কোল্ড স্টোর তৈরী হয়েছে সেগুলিও চালু করা হয় নি। যত সত্বর সম্ভব সে সম্পর্কে আমরা ব্যবস্থা গ্রহণ করছি। আগের সরকার যেসব ভুল-ত্রুটি করেছে সেগুলি যত তাড়াতাড়ি সম্ভব সংশোধন করার চেষ্টা করছি।

**Shri Saroj Roy:**

স্যার, আমি একটা কথা বলতে চাই এ ব্যাপারে.........

**Mr. Speaker:** I will not allow any discussion on this matter.

**Shri Saroj Roy:**

স্যার আমি বলছি..... .......

**Mr. Speaker:** I am not going to create a precedent on a matter on which there was none.

### Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker:** I have received sixteen notices of calling attention on the following subjects, namely:—

(1) Reported clash between labourers of Waverly Jute Mills in 24-Parganas—from Shri Sanat Kumar Raha.

(2) Reported death of a boy by police firing in Tollygunge—from Shri Sanat Kumar Raha.

(3) Rowdism at two examination centres at Mc William Higher Secondary School and Girls' High School at Alipurduar for Higher Secondary Examination on 19th March 1969—from Shri Denis Lakra.

(4) Raid on the house of Shri Sushil Sen Gupta of Bapuji Nagar, Calcutta-32—from Shri Akshay Kumar Barma.

(5) Raid on the house of one Shri Sushil Majumdar of B/1 Bapuji Nagar—from Shri Akshay Kumar Barma.

(6) Assault on Shri Mihir Lal Saha, General Secretary of Jadavpur Athletic Club—from Shri Md. Fazle Haque.

(7) Raid on the house of one Shri Upendra Nath Dutta—from Shri Md. Fazle Haque.

(8) Raid on the house of one Shri Anil Das of Bapujinagar—from Shri Birendra Nath Ray.

(9) Raid on the house of one Shri Jagadish Das of Bapujinagar—from Shri Birendra Nath Roy.

(10) Anti-social work of the miscreants in guise of Home Guard in Mahestola and other places of West Bengal—from Shri Sudhir Chandra Bhandari.

(11) Loan for rehabilitation of the people affected by communal disturbances in 1964 in 24-Parganas from Shri Sudhir Chandra Bhandari.

(12) Meeting between U.S. Ambassador to India and West Bengal Ministers—from Shri Kalipada Mondal.

(13) Scarcity of water in the district of Howrah—from Shri Pralay Talukdar.

(14) Non-availability of Primary books—from Shri Banamali Das.

(15) Status of the so-called Naxalites prisoners in Jail or under-trial—from Shri Amal Ray.

(16) Police action in Suri Vidyasagar College from Shri Anil Kumar Mukherjee.

I have selected the notice of Shri Anil Kumar Mukherjee on the subject of police action in Suri Vidyasagar College. The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Jyoti Basu:** On Tuesday, the 25th March, 1969.

**শ্রীবিভূতিভূষণ ঘোষঃ** মাননীয় স্পীকার মহাশয় আমি একটা বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমাদের মুখ্যমন্ত্রী এবং শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছি যে সাউথ ইস্টার্ন রেল এর প্রায় এক হাজার শ্রমিক গেটে দাঁড়িয়ে আছেন তাঁদের ছাঁটাই করে দেওয়া হয়েছে। আমি আশা করি লেবার মিনিস্টার দয়া করে ওখানে গিয়ে ওঁদের সঙ্গে কথা বলবেন।

**শ্রীঅমিয়ভূষণ বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় স্পীকার মহাশয় আমি আপনার মাধ্যমে আমার অঞ্চলের একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, বসিরহাট ব্লক টু চৈতা অঞ্চলে সরকারের যে বাঁধ আছে ইরিগেশন ডিপার্টমেন্টে সেই বাঁধ কয়েকজন লোক তারা জেলকরের স্বার্থে কেটে তিন হাজার বিঘা জমি জলমগ্ন করার ব্যবস্থা করেছেন। স্থানীয় লোকেরা স্থানীয় অফিসারদের সঙ্গে কথাবার্তা বলেছেন কিন্তু তারা বিভিন্ন রকম খুঁটি নাটি আইনগত প্রশ্ন তুলছেন। আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে এ ব্যাপারে দৃষ্টি দেওয়ার জন্য বিশেষ অনুরোধ করছি কারণ এইরকম ঘটনা এর আগেও ঘটেছে—ইট রিকয়ার্স সিরিয়াস অ্যাটেনশন।

**শ্রীসাধনকুমার সেন:** মাননীয় স্পীকার মহাশয়, আসানসোলের নিকটবর্তী রতিবাড়ী কয়লা খনিতে দুর্ঘটনার ফলে সর্বশ্রী রাসু রায়, লাল্ডু যাদব, রামবিলাস মাহাতো এবং রামাশিস শা নামে যে চারজন শ্রমিক অভ্যন্তরে আটক হয়ে পড়েছিল, প্রায় ১২৫ ঘন্টা পরে তাদের গত কাল উদ্ধার করা হয়েছে। এর ফলে সমগ্র দেশবাসীর সাথে আমাদেরও উদ্বেগের অবসান হয়েছে, এবং সকলেই আনন্দিত হয়েছি। এই শ্রমিকরা যেরূপ বীরত্বের সাথে মৃত্যুর সাথে লড়াই করে জয়ী হয়েছে, তাতে তারা আমাদের অভিনন্দন যোগ্য। যাতে তাদের চিকিৎসা এবং পুনর্বাসনের কোন অসুবিধা না হয় আশা করি সে বিষয়ে আমাদের শ্রমমন্ত্রী দৃষ্টি দেবেন--এই সব শ্রমিকদের সহকর্মী যে সব শ্রমিকরা এদের উদ্ধারের জন্য কমরেড সুলভ কর্তব্যবোধ ও নিষ্ঠা সহকারে অক্লান্ত পরিশ্রম করে রেসকিউ টানেল তৈরী করেছেন তারাও বিশেষ অভিনন্দনযোগ্য। আশা করি তাদের পুরস্কারের বিষয়টি যুক্তফ্রন্ট সরকার বিবেচনা করবেন।

**শ্রীসুরেশচন্দ্র সিংহ:** শ্রদ্ধেয় অধ্যক্ষ মহাশয় পশ্চিম দিনাজপুর জেলায় চাকুলিয়া থানায় বিগত ১৯৬০ সাল থেকে উদ্বাস্তু পরিবাররা এসে বসবাস করছে—তারা যখন পাকিস্তান থেকে সর্বহারা হয়ে আসেন তখন তাদের কিছুই ছিল না, এখানে এসে তারা বহু লোকের জমিতে বসবাস করছে—আবার কেউ কেউ টাকা দিয়েও জমি কিনেছে। তারা জোতদারদের জমিতে অল্প জমির মালিকের জমিতে, সব জমিতেই এইভাবে জবরদখল করে রয়েছে এতে একটা সাম্প্রদায়িক হাঙ্গামা হবার আশঙ্কা দেখা দিয়েছে। আমি খবর পেলাম যে এই সমস্ত উদ্বাস্তুদের উচ্ছেদ করার জন্য কিছু কিছু সমাজবিরোধী লোক উস্কানি দিচ্ছে। আমি আপনার মাধ্যমে উদ্বাস্তু ত্রাণ বিভাগের মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো যাতে এখানে কোন সাম্প্রদায়িক হাঙ্গামা না হয় এবং তারা যাতে ওখান থেকে উচ্ছেদ না হয়ে যেতে পারে তার উপর নজর দেবেন।

[1-50—2 p.m.]

**শ্রীঅনাদী দাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি এমপ্লয়িজ স্টেট ইন্সিওরেন্সে যে ব্যবস্থা চলছে তার দিকে। এখানে অব্যবস্থার ফলে কর্মচারীদের জীবন অসহনীয় হয়ে উঠেছে। বালটিকুরী হাসপাতালে রেলওড ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস মেন ইউনিয়নের সেক্রেটারী বিশ্বনাথ দাস ভর্তি হয়েছিলেন সেখানে কোন ভাল চিকিৎসা হয় না। নানা রোগে তিনি দু' বছর ধরে ভুগছেন। শেষ পর্যন্ত আমি অ্যাডমিনিস্ট্রেটিভ মেডিক্যাল অফিসারের কাছে যাই বিশেষ ব্যবস্থার জন্য। তিনি ১৬-৩-৬৯ তারিখে ইসলামিয়াতে ভর্তি করবার চেষ্টা করেন। কিন্তু বেড পাওয়া গেল না। ১৭-৩-৬৯ তিনি বনহুগলী হাসপাতালে পাঠান, কিন্তু ৪-৩০ বেজে গিয়েছিল বলে ভর্তি হল না। ১৮ তারিখে আবার যান এবং ভর্তি করা হয় কিন্তু ১৮, ১৯ ও ২০ তিনি বিনা চিকিৎসায় পড়ে আছেন। তাঁকে কোন ডাক্তার দেখে নাই এবং কোন ঔষধ দেওয়া হয় নি। ফলে অসুখ হাসপাতালে থাকা কালেই বেড়ে যায়। তিনি প্রেসক্রিপশনের ব্যবস্থামত ঔষধ কিনে খাচ্ছিলেন, তাই খেতে পারেন। ইহা এক অসহনীয় অবস্থা। শ্রমিকরা আর সহ্য করবে না। বালটিকুরীতে যে হাসপাতাল আছে—তাতে ডাক্তার আছে তো ঔষধ নেই, ঔষধ আছে তো ডাক্তার নেই, স্পেশালিস্ট আসে তো যন্ত্র বিকল, যন্ত্র আসে তো স্পেশালিস্ট নেই। সকল ই এস আই হাসপাতালেই এই অবস্থা, আমি এ বিষয়ে মাননীয় শ্রমমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি।

**শ্রীনেপালচন্দ্র রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কামারহাটি মিউনিসিপ্যালিটির একটি ঘটনার কথা বলব। সেখানে ৫-২-৬৯ তারিখ থেকে ৫শ জন মজুর স্ট্রাইক করেছে। সেখানে তাদের ডিমান্ড ৭ তারিখের মধ্যে মাইনে দিতে হবে এবং গভর্ণমেন্ট থেকে যে ডি এ দেওয়া হয় সেই ৮;৫০ চাইছে। এই মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান হচ্ছেন লেফট কমিউনিস্ট পার্টির একজন নেতা। এখানে হিরন্ময় ঘোষ দস্তিদার নামে একজন কমিশনার এইভাবে শ্রমিকদের উপর যে শোষণ ও পীড়ন করা হচ্ছে তার বিরুদ্ধে তিনি রেজিগনেশন দিয়েছিলেন। ওঁরা বড় বড় কথা বলে আর নিজেদের গরীবের মা, বাপ বলে পরিচয় দেন—এই হচ্ছে তাদের কাজ। এখনকার ১৫ জন লেবার কমিশনারের কাছে গিয়েছে। আমি তাই বলি শুধু বড় বড় কথা বললেন আর গরীবদের শোষণ করবেন—এ হতে পারে না।

**শ্রীদেবশরণ চক্রবর্তী:** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে কয়েকটি বিশেষ ঘা আপনার দৃষ্টি আকর্ষণ করছি এইজন্য যাতে সরকার এই বিষয়ে নজর দেন। গত ১৯শে ম ইটচুনা কলেজের একটি ছাত্র শ্রীঅসীম মণ্ডল রাত্রি ১০টায় ফিরছিল তাকে আর এস এস-এ ক্যাম্পের ৪।৫ জন ছেলে অন্ধকারে ছোরা মেরেছে এবং সেই অবস্থায় আমরা খবর পে হাসপাতালে নিয়ে যাই। গত ১৮ই তারিখে ৪।৫শ' জন ঐ কলেজের হোস্টেলে যায় এ সেখানে ছেলেদের ধরে মারধর করে এবং সেখানে কয়েকজন আহত হয় এবং তারা কয়েক হাসপাতালে চিকিৎসাধীন রয়েছে। আমরা সেখানে পুলিশকে জানিয়েছি—এস পি ডি এম-ক জানিয়েছি। এই আর, এস এস চালাচ্ছেন পরাজিত কংগ্রেস প্রার্থী রাজনারায়ণ কুণ্ডু। এলাকায় যাতে শান্তি ফিরে আসে সেদিকে যেন সরকার নজর দেন। সরকার যদি এই ঘটনা অবহেলা করেন তাহলে সেখানকার মানুষ এই গুণ্ডাশাহীর বিরুদ্ধে যথোপযুক্ত ব্যব অবলম্বন করবে।

**শ্রীপ্রবোধ পুরকাইত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের এবং যু ফ্রন্টের মন্ত্রিমণ্ডলীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। কুলতলী ব্লকে যে সম কৃষকদের সরকারী ঋণ দেওয়া হয়েছিল এবং বহুকাল আগে কংগ্রেসের সময় ইউনিয়ন বোর্ডে আমলে যে সমস্ত ঋণ দেওয়া হয়েছিল, সেই সব ঋণ সরকারের পক্ষ থেকে সাধারণ গর চাষীদের উপর পুলিশ দিয়ে আদায়ের জন্য ব্যাপক ধরপাকড় সুরু হয়েছে। সেইজন্য আ সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত নির্বাচনে যুক্তফ্রন্ট সরকার তার ৩ দফা কর্মসূচীর মধ্যে এই কথা ঘোষণা করেছিলেন যে সরকারী ঋণ মকুব করা হবে।

কিন্তু এখনও পর্যন্ত পুলিশ বাড়ীতে বাড়ীতে গিয়ে গরুবাছুর, স্থাবর অস্থাবর জিনি ধরে সাধারণ চাষীদের বিব্রত করছে। গত বর্ষায় চাষীদের মধ্যে যে ব্যাপক অভাব সৃষ্টি হয়ে তার উপর সরকারের তরফ থেকে ঋণ আদায়ের জন্য পুলিশী হামলা চলে তাহলে সাধার মানুষের অবস্থা কাহিল হয়। সেজন্য এদিকে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** স্যার, পাকিস্তানের সীমান্তবর্তী কয়েকখানা গ্রামে অধিবাসীরা আ সকালে আমাকে একটা দরখাস্ত পাঠিয়েছেন তাতে তাঁরা বলছেন—"ব্যাপকভাবে পাকিস্তা গুণ্ডারা বর্তমানে এইরূপ হিংসাত্মক উপায়ে এবং এরূপ ব্যাপকভাবে অত্যাচার আর করিয়াছে যে আমরা ধনপ্রাণের নিরাপত্তা বিষয়ে উদ্বিগ্ন হইয়া পড়িয়াছি। বর্তমানে পাকিস্তা গুণ্ডারা ধারালো অস্ত্রশস্ত্রে সজ্জিত হইয়া অতর্কিতে ঘুমন্ত ব্যক্তিকে আক্রমণ করিতেছে এ কোথাও প্রহার করিয়া, কোথাও মৃত্যু পর্যন্ত ঘটাইয়া গবাদি পশু অপহরণ করিতেছে। এরূ অবস্থা চলিতে থাকিলে ভয়াবহ অবস্থার সৃষ্টি হইবে। থানা কর্তৃপক্ষ অসহায় দর্শক ও সীমা পুলিশ বাহিনী সাক্ষীগোপালের ভূমিকা অবলম্বন করিয়াছে। এই অবস্থার প্রতিকার আমরা জানতে চাই। আমরা বিভিন্ন ঘটনা সম্বলিত দুইখানি দরখাস্ত জেলা ম্যাজিস্ট্রেট পুলিশ সুপারিন্টেন্ডেন্টকে দিয়াছি। এতদ্দ্বারা আপনাকেও জানাইতেছি যে, আপনি পা ভারত সীমান্ত অঞ্চলের এই বিরাট সমস্যার কথা বিধানসভায় উপস্থিত করুন এবং আ প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বনের দাবী জানান। আশা করি মন্ত্রিসভা এ বিষয়ে একটা আ ব্যবস্থা গ্রহণ করবেন যাতে সেখানে এরূপ ঘটনা না ঘটে। আমি ছোটবেলায় আমার পণ্ডি মহাশয়ের কাছে শুনেছি "তথাপি চ্যাংড়া নচেৎ ভদ্রলোক"—সেটা এখানে আমি বলতে পারি

**Laying of Appropriation and Finance Accounts of the Government of West Bengal for 1966-67 and Audit Report, 1968.**

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Mr. Speaker, Sir, under the prov sions of Article 151(2) of the Constitution of India I beg to lay before tl Assembly—

(i) The Appropriation Accounts of the Government of West Bengal f 1966-67;

(ii) The Finance Accounts of the Government of West Bengal for 1966-6 and

(iii) The Audit Report, 1968.

**Laying of Annual Report of the Public Service Commisison, West Bengal, for 1964-65.**

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Mr. Speaker, Sir, in accordance with the provisions contained in sub-clause (2) of Article 323 of the Constitution of India, I lay before the House the Annual Report of the Public Service Commission, West Bengal for the year 1964-65 and the explanatory memoranda.

[2—2-10 p.m.]

**Government Resolution**

**Shri Jatin Chakraborty:** Sir, I beg to move that the Legislative Assembly of the State of West Bengal resolves that the Legislative Council of the State be abolished.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবিধানের ১৬৯ ধারা অনুসারে আমি এই প্রস্তাব এখনে উত্থাপন করছি, এই প্রস্তাব সংক্ষেপে হল এই। দ্বিধাহীন ভাষায় এই প্রস্তাব রচনা করা হয়েছে, এবং আমরা যুক্তফ্রন্টের পক্ষ থেকে যে সরকার গঠন করেছি নির্বাচনের আগে আমরা জনসাধারণের কাছে যে কর্মসূচী রেখেছিলাম সেই ৩২ দফা কর্মসূচীর মধ্যে ৩১ নং কর্মসূচীতে আমরা এটা রেখেছিলাম। আমরা বলেছিলাম যুক্তফ্রন্ট সরকার গঠিত হলে তারা এ ব্যবস্থা গ্রহণ করবেন, যাতে ঐ উচ্চ পরিষদ সেটা বিলোপ করা যায় এবং এখানে প্রত্যেকটি দল যারা যুক্তফ্রন্টে আছেন তাঁরা সকলেই সমর্থন করেছেন, এবং এখানে জনসাধারণের রায় নিয়ে এসেছেন। আজকে সংবাদ পত্রে দেখলাম বিরোধী দল কংগ্রেস তাঁরাও নাকি সিদ্ধান্ত নিয়েছেন যে এই প্রস্তাবের বিরোধীতা করবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই প্রস্তাব উত্থাপন করতে গিয়ে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। অবশ্য এই প্রস্তাব উত্থাপন করতে গিয়ে একটা বেদনা বোধ করছি তা হল দীর্ঘ ৬ বৎসর ধরে আমি বিধান পরিষদের সভ্য ছিলাম। বিধান পরিষদের অনেক সদস্য বন্ধুরা আমাকে ঠাট্টা করে—পরিহাস করে বলেছেন এখনও আপনার গা থেকে গন্ধ যায় নি। আপনি বিধানসভার সভ্য হয়েই এই প্রস্তাব উত্থাপন করতে চলেছেন? স্যার, আগেও বিধান পরিষদে যাঁরা ছিলেন অনেক বন্ধুই, বিশেষ করে ফরওয়ার্ড ব্লকের নেতৃস্থানীয় অধ্যাপক নির্মলবাবু তিনিও এরূপ প্রস্তাব এনেছিলেন। আজকে এখানে দাঁড়িয়ে যে কথা বলতে চাই যে তিনি তাঁর বক্তৃতার মধ্য দিয়ে যে কথা বলেছিলেন—যে প্রস্তাব করেছিলেন সেটাই এখানে আর একবার বলতে চাই যে, বর্তমান অবস্থায় এই বিধান পরিষদ অপ্রয়োজনীয়, অযৌক্তিক ও ব্যয়বহুল বিলাসিতা মাত্র। সেটার কারণগুলি আপনার কাছে রাখবার আগে আমি আপনার কাছে এর কি প্রয়োজন —সংসদীয় গণতন্ত্রে দুই পক্ষের প্রয়োজনীয়তা আছে কিনা, মোটেই তার প্রয়োজনীয়তা আছে কি না, সুবিধা কি আছে, এটার অসুবিধা কি আছে এই তত্ত্বগত আলোচনা আমি করতে চাই না। কারণ অনেক বড় বড় সংবিধান পণ্ডিত ও রাষ্ট্র বিজ্ঞানের পণ্ডিতেরা তাঁরা দীর্ঘদিন ধরে অনেকই তত্ত্বগত আলোচনা করেছেন। লর্ড করলে, ওয়েব প্রভৃতি গ্রন্থকার সে সব আলোচনা করেছেন যে

How far the second House may prove its utility as a revising chamber to point out the defects of hasty legislation.

এইসব বিষয় নিয়ে দীর্ঘ আলোচনা হয়েছে। এখানে সে সব বলার প্রয়োজন নেই। হাউস অফ কমন্স এবং হাউস অফ লর্ডসের যে বিরোধ সে বিরোধ দীর্ঘদিন ধরে চলেছে। ১৯১১ সালে যে পার্লামেন্ট অ্যাক্ট পাশ হয় তাও এখানে উল্লেখ করবার প্রয়োজন নেই। লর্ড ব্রাইস কমিটি যেটা বিলাতে গঠিত হয়েছিল যে হাউস অফ লর্ডস রিফর্মস কতটা করা যায় সে সমস্ত তত্ত্বগত কথা না বলে আমি সংক্ষিপ্তভাবে বিধান পরিষদের যে ইতিহাস তার কথা আপনার মাধ্যমে রাখতে চাই। ১৯৩৭ সালের আগে এখানে কোন দ্বিতীয় পরিষদ ছিল না। গভর্নমেন্ট অফ ইন্ডিয়া অ্যাক্ট ১৯৩৫ তার সেকসান ৬০-তে অন্যান্য কয়েকটা প্রদেশের সঙ্গে বাঙলা দেশের জন্য একটা

আপার হাউসের প্রভিসান ছিল। কিন্তু প্রভিসানটা হল সম্পূর্ণভাবে বা পাকাপাকিভাবে যে প্রদেশে দ্বিতীয় পরিষদ ছিল না সেখানে যখন খুশী ঐ দ্বিতীয় পরিষদ বা আপার হাউস করা যাবে কিম্বা যেখানে আছে সেটা যখন খুশী তুলে দেওয়া যাবে এই সমস্ত প্রভিসান সেখানে ছিল না—ফ্লেকসিবল কনস্টিটিউসানের ধারা এরূপ সে সময় ছিল না।

পার্টিসান পর্যন্ত বাংলাদেশে ওইরকম একটা উচ্চ পরিষদ বা আপার হাউস ছিল। ১৯৪৭ সালে স্বাধীনতা আসার সময় ভারত শাসন আইন যখন আবার অ্যাডপ্ট করা হয় তখন বাংলা আসাম এরকম কয়েকটা রাজ্যে আপার হাউস তুলে দেওয়া হল। কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলীতে যখন ড্রাফট কনস্টিটিউসান কন্সিডার করা হচ্ছিল তখন বাংলা এবং আসামের জন্য কোন ব্যবস্থা সেখানে ছিল না। কিন্তু সে সময় কংগ্রেসের কিছু নেতৃস্থানীয় বাংলাদেশের যাঁরা রাষ্ট্রনায়ক, তাঁরা দিল্লী ছুটে গেলেন এবং একটা উচ্চ পরিষদ স্থাপনের জন্য বন্দোবস্ত যাতে থাকে আমাদের কনস্টিটিউসানে সে ব্যবস্থা তারা করে এলেন। আসামে কিন্তু তারা সেটা করলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজ পর্যন্ত এই উচ্চ পরিষদ অনেকগুলি রাজ্যে নেই—আসামে নেই, নাগাল্যান্ডে নেই, উড়িষ্যা, কেরালা, গুজরাট, রাজস্থান, হরিয়ানায় নেই। মধ্যপ্রদেশে যদিও ১৯৫৬ সালে এই রকম একটা প্রস্তাব গৃহীত হয়েছিল যে সেখানে উচ্চ পরিষদ করা হোক কিন্তু আজ পর্যন্ত সেখানে কোন উচ্চ পরিষদ বা আপার হাউস নেই। সেজন্য সে সময় যখন কথা উঠল যে কেউ চাইছে, কেউ চাইছে না তখন কনস্টিটিউসনের মধ্যে এই আর্টিকেল ১৬৯ এটা যোগ করে দেয়া হল যে যেখানে আপার হাউস নেই সেখানকার অ্যাসেমব্লী যদি ইচ্ছা করে বা প্রস্তাব গ্রহণ করে তাহলে আপার হাউস গঠন করা যাবে। আবার আপার হাউস যদি থাকে তাহলে যদি অ্যাসেমব্লী যদি প্রস্তাব গ্রহণ করে সেটা তুলে দেবার তাহলে সে ধারাও সন্নিবেশিত হল এবং আর্টিকেল বা ধারা অনুসারে সেটা সংবিধানের মাধ্যমে সম্ভবপর এরকম একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে এরকম একটা ফ্লেকসিবিল ব্যবস্থা করা হল। আমরা যদি আজকে এখানে এই প্রস্তাব গ্রহণ করি তাহলে আমাদের পার্লামেন্ট-লোকসভা এবং রাজ্যসভা—একটা অর্ডিনারী বিল দিয়ে সেটা আইনসঙ্গত করে নেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উচ্চ পরিষদের যৌক্তিকতা সম্পর্কে সাধারণতঃ কয়েকটি কথা বলা হয়ে থাকে। এটা বলা হয়ে থাকে যে এটা একটা ব্রেক হিসাবে আমাদের বিধানসভা যেখানে জনসাধারণের দ্বারা নির্বাচিত হয়ে আসে প্রতিনিধিরা তারা যদি তাড়াহুড়া করে কোন ভাবনা চিন্তা না করে কোন বিল বা আইন পাশ করেন বা আইন তৈরী করেন তাহলে তার উপর একটা চেক একটা ব্রেক রাখার জন্য এই উচ্চ পরিষদ বা আপার হাউসের প্রয়োজনীয়তা আছে। তারপর এটাও বলা হয়ে থাকে যে যারা প্রবীণ বা যারা চিন্তানায়ক, রাষ্ট্র পরিচালনার ব্যাপারে যারা বহুদিনের অভিজ্ঞ অথচ যারা ইলেকসনের ঝামেলা পোয়াতে রাজী হন না তাদের রাষ্ট্র পরিচালনার ব্যাপারে সামিল করার জন্য এটা একটা খুব ভাল এবং সহজ পন্থা। এখানে খুব সহজেই ইনডাইরেকট ইলেকসন আছে, এখানে সীমিত ভোটাধিকারের ভিত্তিতে নির্বাচন হতে পারে, তা ছাড়া এখানে নমিনেসনেরও বন্দোবস্ত আছে কিন্তু স্যার, কারো উপর কটাক্ষ না করে একথা কি বলতে পারি না যে এখান থেকে এমন অনেক সদস্যকে নমিনেসন দেয়া হয়েছে এবং নির্বাচিত করা হয়েছে যারা বিশেষ একটি দলকে নির্বাচনের সময় সাহায্য করেছেন এবং পুরস্কার হিসাবে তাদের এই উচ্চ পরিষদে নির্বাচিত করা হয়েছে।

[2-10—2-20 p.m.]

স্যার, তাছাড়া আমরা দেখেছি অনেক সদস্য সেখানে আছেন যাঁরা নমিনেশনের মাধ্যমেই হোক বা পরোক্ষ নির্বাচনের মাধ্যমেই হোক সেখানে গিয়েছেন। আমরা দেখেছি যে ওঁরা চিন্তানায়কও নন কিম্বা এমন কোন অভিজ্ঞ ব্যক্তিও নন যাতে করে সেখানে গিয়ে যে উদ্দেশ্য বা যে যুক্তি দেখান হয়ে থাকে ঐ উচ্চ পরিষদকে বাঁচিয়ে রাখবার জন্য আমাদের এই নিচু পরিষদ থেকে যদি কোন বিল সেখানে আমরা তাড়াহুড়া করে পাঠাই তাহলে তাঁরা সেটাকে সেখানে পুনর্বিবেচনা করবেন এবং যদি দরকার হয় তার সংশোধন করবেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকটি হিসাব আপনার কাছে উপস্থিত করছি সেটা হচ্ছে ১৯৫১ সাল থেকে ১৯৬৫ সালের ৩০শে

নভেম্বর পর্যন্ত মোট ৪৩৬টি বিল আমরা বিধান সভায় পাশ করেছি তার মধ্যে মাত্র দুটি বিল বিধান পরিষদ সংশোধন করেছেন। ১৯৫৭ সালে একটা করেছেন, ওয়েস্ট বেঙ্গল স্টেট অ্যাকুই-জিশন সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৫৭ আর ১৯৫৮ সালে একটা করেছেন, ওয়েস্ট বেঙ্গল ইরিগেশন ইম্পোজিশন অফ ওয়াটার রেট ফর দামোদর ভ্যালি করপোরেশন ওয়াটার বিল, ১৯৫৮ এবং এই ৪৩৬টি বিলের মধ্যে দুটি বাদে অন্য যে বাকী বিলগুলি ৪৩৪টি তার কোন 'কমা', 'সেমিকোলন', 'ফুলস্টপ' পর্যন্ত পরিবর্তিত হয়নি, যেমন সেখানে পাঠান হয়েছে সেটা তেমিন ওখান থেকে ফিরে এসেছে। আর একটা কথা হচ্ছে বলা হয় যে ঠান্ডা মাথায় যাঁরা অভিজ্ঞ এবং জীবনের নানা ক্ষেত্রে যাঁদের নানা রকম অভিজ্ঞতা আছে, বিদ্যান, বুদ্ধিমান যে সব ব্যক্তি ওখানে নির্বাচিত হয়েছেন তাঁরা এটাকে পুনর্বিবেচনা করবেন। কিন্তু তার কি প্রয়োজনীয়তা সেটা একটু বোঝা মুশকিল কারণ, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আইন কিভাবে পাশ হয়। আমরা জানি বহু আগে আইন সংক্রান্ত ব্যাপারে খসড়া বিল বিবেচনা করা হয়, তারপর ধীরে সুস্থে বিল উত্থাপন করা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিলের দুটি অংশ, একটা হচ্ছে ড্রাফটিং আর একটি হল সেটাকে মঞ্জুরী করিয়ে নেওয়া। ড্রাফটিংএর জন্য যাঁরা এক্সপার্ট, যে সব দক্ষ কর্মচারী আছেন তাঁরা বিলটাকে ড্রাফট করে থাকেন, যারা আইনজ্ঞ তাঁরা এটাকে দেখেশুনে দেন। মঞ্জুরীর প্রশ্নে বা স্যাংশনের প্রশ্নে সে ক্ষেত্রে জনসাধারণের দ্বারা যারা প্রত্যক্ষভাবে নির্বাচিত হয়ে আসেন বিধান সভায় তাঁরাই এই মঞ্জুরী বা স্যাংশন দিতে পারেন এবং সেটাই গণতন্ত্রের দিক থেকে নীতি সম্মত এবং রীতি সম্মত হবে। তার উপর কি ধরনের বিল হবে সেটা হল একটা নীতির ব্যাপার। বর্তমান যুগে কি ধরণের বিল হবে সরকারই তার নীতি স্থির করে থাকেন, আইনসভায় নীতি কোন সময়েই নির্ধারিত হয় না। বর্তমান যুগে যে সংসদীয় গণতন্ত্র চলছে তাতে সরকার নীতি নির্ধারণ করেন, বিধানসভার অভ্যন্তরে কখনও নীতি নির্ধারিত হয় না। সেজন্য একজন পন্ডিত বলেছেন

"Legislation reflects the policy of those who for the time being are in power. All the policies are not determined by the existence or non-existence of a Second Chamber."

স্যার, আর একটা যুক্তি দেওয়া হয় ঐ উচ্চ পরিষদকে রাখবার জন্য সেটা হচ্ছে ডিভিশন অফ লেবার বা কাজ ভাগ বাটোয়ারা করে নেওয়া। এখানে কতকগুলি বিল এলো, ওখানে কতকগুলি বিল উত্থাপন করা হল, এই হাউস থেকে ঐ হাউসে কতকগুলি বিল পাঠান হল এই রকম ভাগবাটোয়ারা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এ খুব যুক্তি সঙ্গত কথা নয়। আমি তথ্য দিয়ে অভিজ্ঞতা থেকে বলতে পারি যে একথার কোন ভিত্তি নেই। কারণ ১৯৫২ সাল থেকে ১৯৬৫ সালে পর্যন্ত আমি যে ৪৩৬টি বিলের কথা উল্লেখ করেছি আগে তার মধ্যে মাত্র ৮টি বিল এই কক্ষে প্রথম অবস্থায় উত্থাপিত হয়েছে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে আমাদের এখানে সেকেন্ডারি এডুকেশন বিল ১৯৫৭ সালে যখন রায় হরেন্দ্রনাথ চৌধুরী মহাশয় শিক্ষা মন্ত্রী ছিলেন তখন ঐ উচ্চ পরিষদে, আপার হাউসে সেই বিল সেখানে পাশ হল। কিন্তু ১৯৬২ সাল পর্যন্ত সেটা পড়ে থাকলো এবং অ্যাসেম্বলী ডিজল্‌ভ্‌ড হয়ে গেল, পাশকরা বিল ল্যাপ্স হয়ে গেল। তারপর ১৯৬২ সালে নির্বাচনের পর বিধানসভায় নুতন আইন তৈরী করা হল এবং সেটা কাউন্সিলে পাঠিয়ে কাউন্সিল থেকে পাশ করিয়ে দেওয়া হল এবং আপনি, স্যার, জানেন যে সেই সময় আমাদের বিধানসভা এবং বিধান পরিষদ উভয় সভাতেই কংগ্রেস মেজরিটি বা সংখ্যাগরিষ্ঠ দল ছিল তা সত্ত্বেও কিন্তু তাঁরা ঐ হেস্টি লেজিসলেশন করা হবে, ডিভিশন অফ লেবার করা হবে এ যুক্তিগুলি আমাদের দেওয়া হয়ে থাকে, এগুলি আমি যে তথ্য উপস্থিত করলাম তার মধ্যে দিয়ে প্রমাণিত হয় না। তাহলে আসল উদ্দেশ্য কি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এখান থেকে ঐ বিধান পরিষদে যখন পরোক্ষ নির্বাচন হয় তখন সেখানে আমরা নির্বাচন করিয়া থাকি। এটা অবশ্য পকেট কনস্টিটিউয়েন্সি কারণ সাম্প্রদায়িক বা কোন জাতের ভোট পাওয়ার জন্য এটাকে ব্যবহার করা হয়, যে সব লোকের প্রভাব প্রতিপত্তি আছে, যেসব লোক নির্বাচনের

সময় ভোট প্যাইয়ে দিতে পারেন তাঁদেরই পরিষদে সদস্য করা হয়। আর কি করা হোত, ক্ষমতা-শালী দল যারা তাদের বিভিন্ন অঞ্চলে ভোট পাওয়ার সুবিধার জন্য যেসব অঞ্চল থেকে কিছু কিছু ব্যক্তিকে ওখানে পরোক্ষভাবে নির্বাচিত করা হোত বা নমিনেশান দেওয়া হোত যার সমর্থন নির্বাচনের সময় দরকার। আর কি করা হোত, না যারা নির্বাচনে হেরে যান তাঁদের যদি প্রয়োজন হয় ক্ষমতার আসনে বসিয়ে রাখার জন্য দলের তাগিদে প্রয়োজন—বিরোধী দলে আমি যখন ছিলাম, ১৯৬২ সালের নির্বাচনে, স্যার, আপনি জানেন এবং দেশের মানুষ জানে যে গুণ্ডামী করে অসৎ উপায়ে আমাকে মাত্র ৫০০ ভোটের ব্যবধানে যে প্রার্থী পরাজিত করেছিলেন সেই প্রার্থী যখন এবারের নির্বাচনে সেই গুণ্ডামী এবং অসৎ উপায়ের আশ্রয় নিতে পারেন নি তখন সেখানে ৫ হাজারের বেশি ভোটে পরাজিত করে এখানে আমি এসেছি। কংগ্রেসের সমস্ত ক্ষমতা, অর্থ সত্বেও তাঁকে পরাজিত করে এসেছি। সে সময় বিধান পরিষদে বিরোধী দল হিসাবে আমি সেখানে ছিলাম এবং যেটুকু কাজ সংসদীয়ভাবে আমার করার সুযোগ ছিল সে সুযোগের আমি সদ্ব্যবহার করেছি। স্যার, ক্ষমতাশালী দল যারা তারা কিভাবে এটাকে এ্যাবিউজ করে থাকে সেটা আপনি জানেন। আরামবাগ থেকে প্রাক্তন মুখ্যমন্ত্রী যিনি ছিলেন যাঁকে আমরা দুর্ভিক্ষ মন্ত্রী বলে থাকি সেই কুখ্যাত প্রফুল্ল সেন যখন পরাজিত হয়েছিলেন ১৯৫২ সালে সে সময় তাঁকে ঐ বিধান পরিষদ থেকে নিয়ে গিয়ে খাদ্যমন্ত্রী হিসাবে চালিয়ে নিয়ে যাওয়া হয়েছিল। তিনি ২২ হাজার ভোটে পরাজিত হয়েছিলেন, জনমত তাঁকে ছুঁড়ে ফেলে দিয়েছিল, তাঁকে নিয়ে গিয়ে বিধান পরিষদে বসিয়ে রাখা হয়েছিল এবং তার মাধ্যমে তাঁকে মন্ত্রিমণ্ডলীতে আসন দেওয়া হয়েছিল। পরলোকগত কালীপদ মুখার্জী মহাশয়কেও ঐ বিধান পরিষদের মাধ্যমে নেওয়া হয়েছিল। হরেন রায়চৌধুরী, আশু ঘোষ, এই রকম বিখ্যাত বিখ্যাত ব্যক্তিদের ঐ বিধান পরিষদের মাধ্যমে নিয়ে আসা হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর বেশী সময় নেব না, আমি বলেছি যে এটা শুধু অযৌক্তিক, অপ্রয়োজনীয় নয়, এটা ব্যয়বহুল বিলাসিতা। আমাদের এই রাজ্যে যখন অর্থনৈতিক সংকট চলেছে, কেন্দ্রের সঙ্গে যখন আমাদের যেকোন কারণে হোক সম্পর্ক এমন যে তাঁরা আমাদের যে আর্থিক সাহায্য করা প্রয়োজন সেটা করছেন না।

[2-20—2-30 p.m.]

সেই সময় এই উচ্চ পরিষদ, এই শ্বেত হস্তী পোষণ করবার জন্য আমাদের যে খরচ হয় তার ২।৩ বছরের একটা হিসেব আমি এখানে দিচ্ছি। ১৯৫২-৫৩ সালে ১ লক্ষ ৩ হাজার টাকা খরচ হয়েছিল, ১৯৫৩-৫৪ সালে ১ লক্ষ ১১ হাজার টাকা খরচ হয়েছিল, ১৯৫৯-৬০ সালে সেই অঙ্ক দাঁড়িয়েছে ২ লক্ষ ৪৭ হাজার টাকায়, ১৯৬২-৬৩ সালে সেটা বেড়ে হোল ৩ লক্ষ ৪২ হাজার টাকা, ১৯৬৩-৬৪ সালে খরচ হয়েছিল ৩ লক্ষ ৫৮ হাজার টাকা, ১৯৬৭-৬৮ সালে সেই অঙ্ক দাঁড়িয়েছিল ৪ লক্ষ ৫ হাজার টাকায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে যে বাজেট উপস্থিত করা হয়েছে সেখানে দেখেছি ১৯৬৮-৬৯ সালের জন্য ৫ লক্ষ ৪০ হাজার টাকা এবং ১৯৬৯-৭০ সালের জন্য ৫ লক্ষ ৪৮ হাজার টাকা বরাদ্দ ধরা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কারণে আমি এটাকে বিলাসবহুল বলে মনে করি। আমাদের রাজ্যের যখন আর্থিক সংগতি নেই তখন এই ধরণের বিলাসিতা আমাদের চলে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একজন ডাক্তার বন্ধু আমাকে বলেছিলেন মানুষের শরীরে অ্যাপেন্ডিক্স বলে একটা যন্ত্র আছে। এর ফাংশন প্রাচীন কালে হয়ত ছিল। কিন্তু এখন তার একমাত্র ফাংশন হোল এটা অ্যাপেন্ডিসাইটিস রোগে গিয়ে দাঁড়িয়েছে। সেইজন্য ডাক্তাররা যখন কারুর পেটের রোগের জন্য অন্য অপারেশন করেন তখন এই অ্যাপেন্ডিকস সুস্থ হলেও বাদ দিয়ে দেন। আমাদের এই উচ্চ পরিষদেরও এই অ্যাপেন্ডিকস-এর মত কোন প্রয়োজনীয়তা নেই এবং সেই কারণে একে ছেটে ফেলে দেওয়া দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সংবিধানে যে ধারা আছে এবং সেই অনুসারে আমাদের যে অধিকার আছে সেই অধিকার অনুসারে আমি এই প্রস্তাব আপনার কাছে আনলাম এবং আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করলাম। আমি আশা করছি যে ভোটের প্রয়োজনীয়তা রয়েছে সেই ভোটে এটা গৃহীত হবে। এই প্রস্তাব এখানে গৃহীত হবার পর আমাদের কন-স্টিটিউশন-এর আর্টিকেল ১৬৯ অনুসারে যখন এটা পার্লামেন্টে যাবে তখন আমার বিশ্বাস আছে পার্লামেন্টে কংগ্রেস সংখ্যাগরিষ্ঠ দল হলেও এর বিরোধিতা করতে তাঁদের সাহস হবে না।

জনসাধারণের যে রায় এবং যে কর্মসূচীর উপর দাঁড়িয়ে যুক্তফ্রন্ট কংগ্রেসকে প্রায় নির্মূল করে দিয়ে এখানে এসেছে, জনসাধারণের সেই রায় আমাদের পক্ষে আছে। যে কর্মসূচীর ভিত্তিতে নির্বাচন হয়েছে তাতে কেন্দ্রে কংগ্রেস সরকার সংখ্যাগরিষ্ঠ থাকলেও অর্থাৎ পার্লামেন্টে তাঁরা সংখ্যাগরিষ্ঠ থাকলেও তাঁদের এই দুঃসাহস এবং স্পর্ধা হবে না যে তাঁরা আমাদের এই প্রস্তাবের বিরুদ্ধে রায় দেবেন। কেন্দ্র বার বার বলছেন আমরা রাজ্যের সঙ্গে তিক্ত সম্পর্ক করতে চাই না। আজকে তাঁদের সুযোগ এসেছে তার প্রমাণ দেবার। অর্থাৎ আমাদের সঙ্গে যে তাঁরা তিক্ত সম্পর্ক করবেন না এর মধ্য দিয়ে তাঁরা সেটা প্রমাণ করবার সুযোগ পাবেন। আমি আশা করব আমাদের এখানকার প্রস্তাব কেন্দ্রে পাঠাবার পর লোকসভা এবং রাজ্যসভা কনস্টিটিউশন অনুসারে তাঁদের যে অধিকার আছে সেটা প্রয়োগ করে আমাদের এই প্রস্তাবের সমর্থন যা করবার সেই ভাবে তাঁরা আইন রচনা করবেন। একথা বলে আমার এই প্রস্তাব গৃহীত হবে এই আশা রেখে বক্তব্য শেষ করছি।

**শ্রীসিদ্ধার্থশংকর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দক্ষ সার্জেন হিসাবে মাননীয় মন্ত্রী যতীনবাবু যে অ্যাপেনডিক্স অপারেশন সুরু করলেন, সেটাতে সাহায্য করার জন্য দক্ষ সার্জেনের সহকারী হিসাবে দাঁড়িয়ে আমি তার প্রস্তাব সমর্থন করছি। তবে দক্ষ সার্জেনের অ্যাসিস্টান্ট হিসাবে আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই, যখন সিরিয়াস গুরুত্বপূর্ণ অপারেশন করতে হয়, তখন উত্তাপ সৃষ্টি করলে বিপদ হতে পারে পেসেন্টের। তার জন্য উষ্মার দরকার ছিল না। উত্তাপের দরকার ছিল না। ধীর চিত্তে ধীর মস্তিষ্কে এ বিষয়ে আজকে আলোচনা করে আমরা সর্বসম্মতিক্রমে যে বিষয়ে প্রস্তাব গ্রহণ করতে চলেছি সে বিষয়টা আসলে কি? এটা এতো গুরুত্বপূর্ণ এবং তাতে বাংলাদেশের কতটা সুবিধা হবে এই প্রস্তাব গ্রহণ করলে পর? আর্থিক দিকটা আমি প্রথমে শেষ করছি। মাননীয় অধক্ষ্য মহোদয় এতে বিশেষ কিছু বলার নাই আমাদের। মাননীয় মন্ত্রিমহাশয় পরিষ্কারভাবে বুঝিয়ে দিয়েছেন যে পাঁচ লক্ষের অধিক টাকা আমাদের বাঁচতে পারে বছরে এই প্রস্তাব গৃহীত হলে। ১৯৬৯-৭০ সালে সবশুদ্ধ ডিমান্ড ফর গ্রান্ট, পার্লিয়ামেন্ট স্টেট ইউনিয়ন টেরিটরীর লেজিসলেচার-এর জন্য ব্যয় বরাদ্দ আছে আমাদের ৭২ লক্ষ ৪৩ হাজার টাকা। সেই ৭২ লক্ষ ৪৩ হাজার টাকা থেকে আমরা ৫ লক্ষ ৪৮ হাজার টাকা বাঁচাতে পারি। আর এই ৪৮ হাজারের ভিতর ৪০ হাজার চার্জড এক্সপেনডিচার, তার জন্য টোটাল ডিমান্ড সরকার যা স্থির করেছেন তার মধ্যে মাত্র ৫ লক্ষ ৮ হাজার টাকা বাঁচবে। ভাল কথা। আজকের দিন হয়তো বাংলাদেশের ইতিহাসে স্বর্ণাক্ষরে লেখা থাকবে এই কারণে যে একটা গুরুত্বপূর্ণ সমস্যার সামাধান করেছি আমরা সর্বসম্মতিক্রমে। তবে এটাকে শুধু গুরুত্বপূর্ণ সমস্যাই বলা যায় কিন্তু বৈপ্লবিক সমস্যা এটা নয়। যে প্রস্তাব এসেছে এটা গ্রহণ করা হলে কোন বৈপ্লবিক অদল বদল হচ্ছে না। ১৯১০ বা ১৯১১ সালে ব্রিটেন, সে দেশের জনগণ দুইভাগে পরিষ্কার বিভক্ত হয়ে গিয়েছিল। দ্বিতীয় কক্ষ হাউস অব লর্ডস-এর ক্ষমতা কতটা রাখা যাবে আর কতটা রাখা যাবে না সে সম্বন্ধে আলোচনা করতে গিয়ে যে ১৯১১ সালের পার্লামেন্ট অ্যাক্ট পাশ হল, তাতে হাউস অব লর্ডস-এর ক্ষমতা অনেক ক্ষেত্রে কেড়ে নেওয়া হল। সেটা একটা বৈপ্লবিক পরিবর্তন বলে সর্বজন সম্মত। সংবিধান সম্বন্ধে যাঁরা আইনজ্ঞ আছেন, যাঁরা ঐতিহাসিক আছেন, তাঁরাই এক বাক্যে স্বীকার করেছেন ১৯১১ সালের পার্লামেন্ট অ্যাক্ট একটা বৈপ্লবিক আইন ছিল। সে আইন একটা বিপ্লব সৃষ্টি করেছিল সংসদীয় গণতন্ত্রের রীতি নীতিতে। ১৯১১ সালে যে রকম ব্রিটেনে এই সমস্যা নিয়ে একটা বৈপ্লবিক সিদ্ধান্ত নেওয়া হয়েছিল ঠিক সেই রকম ১৯৩৪ সালে আমরা দেখতে পেয়েছি যুক্তরাষ্ট্রের নেব্রেস্কা প্রদেশে রেফারেন্ডাম হল, সেখানে নেতারা ঠিক করলেন যে উচ্চ কক্ষ যেটা আছে সেটা আমরা চাই না, সেটা বিলুপ্ত করতে হবে। তার জন্য ১৯৩৪ সালে রেফারেন্ডাম হল এবং তিন বছরে দেখা গেল নেব্রেস্কা প্রদেশে মাত্র লোয়ার হাউস থাকল আপার হাউস অ্যাবোলিস করা হল। সেই রকম কোন বৈপ্লবিক কাজ আমরা করতে যাচ্ছি না আজকের প্রস্তাব গ্রহণ করে। এই প্রস্তাব গ্রহণের সুযোগ আমাদের সংবিধানই দিয়ে দিয়েছে। একটু পরে আমাদের সংবিধান সৃষ্টিকারীরা কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলীতে আমাদের পক্ষ থেকে কি বক্তব্য রেখেছিলেন, সেটা আপনার

সামনে উপস্থিত করব। কারণ মাননীয় মন্ত্রিমহাশয় কিছু বক্তব্য রেখেছেন সে বিষয়ে। আমি আপনার মাধ্যমে পরিষ্কার দেখিয়ে দেব বাংলাদেশের কংগ্রেস তরফ থেকে শ্রীমতী রেণুকা রায় যখন বক্তৃতা দেন তখন এটা দাবী করেছিলেন যে দুটি কক্ষ দৃষ্টি করা তিনি পছন্দ করেন না।

[2-30—2-40 p.m.]

কিন্তু আপনারা যখন মেনে নিয়েছেন যে কতকগুলি প্রদেশে দ্বিতীয় কক্ষ আমরা চাই—তখন এমন একটা ব্যবস্থা করুন যে যেকোন সময়ে অ্যাসেম্বলী যদি প্রস্তাব গ্রহণ করে দ্বিতীয় কক্ষ তুলে দিতে হবে সেই প্রস্তাব যাতে গৃহীত হয় এবং সেই প্রস্তাব অনুযায়ী যাতে আইন পাশ করা যায় তার ব্যবস্থা করুন। তার জন্য এখানে নূতন কিছু করতে যাচ্ছি না। ১৭৯ ধারা যেটা মাননীয় মন্ত্রিমহাশয় আপনার কাছে রাখলেন তাতে পরিষ্কার বলা হয়েছে যে মেজরিটি, সংখ্যাগরিষ্ঠ যারা আমরা আছি—অর্থাৎ ১৪১ জন আমরা এখানে আছি আমরা উপস্থিত হয়ে এই রকম ১৪১ জনের ভিতর ২।৩ অংশ যদি বলি বিধান পরিষদ তুলে দিতে হবে তবে পার্লামেন্টের ক্ষমতা থাকলে আইন করে সেই বিধান পরিষদ তুলে দেবার। এখানে আমি বলতে পারি সর্বসম্মতিক্রমে যে প্রস্তাব গ্রহণ করা হোল সেই প্রস্তাব অনুযায়ী নিশ্চয় কেন্দ্রীয় সরকার কাজ করবেন। তার জন্য কোন আন্দোলন করার দরকার হবে না। যদি কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আন্দোলন করবার জন্য এই প্রস্তাব এনে থাকেন তবে সেই প্রচেষ্টা করা বৃথা—আন্দোলনের কোন দরকার হবে না। তবে আইনসঙ্গতভাবে সংবিধান অনুযায়ী আমরা নিশ্চয় মেনে নেবো কংগ্রেসের তরফ থেকে এই কথা আমি বলতে চাচ্ছি—কেবল যতীনবাবু দু একটা কথা বলেছেন বলে আমি পরিষ্কারভাবে বলছি যে যে কোন প্রস্তাব আনবেন সেটা যদি দেখি আইন শৃঙ্খলার ভিত্তিতে সংবিধান অনুযায়ী আনা হচ্ছে এবং সেই প্রস্তাবে যদি দেখি বাংলাদেশের কোন অনিষ্ট করবে না, বাংলাদেশের হয়তো উপকারে লাগবে তাহলে সেই প্রস্তাব নিশ্চয় আমরা সমর্থন করবো। আজকে এখানে এই প্রস্তাব আমরা সকলে মিলে সমর্থন করছি। এই সমস্ত সমস্যা সম্বন্ধে যতীনবাবু কিছু তার বক্তব্য রাখলেন যে দ্বিতীয় কক্ষ থাকা উচিত কিনা নীতিগত-ভাবে। তিনি কতকগুলি কথার অবতারণা করলেন যার অধিকাংশ সে কথার সঙ্গে আমি একমত। তবে আমাদের জানা দরকার সমস্যাটা কি, তার পরিধিটাই বা কি। আমরা দেখতে পাচ্ছি যুক্তরাষ্ট্রে তাদের সংবিধানের আর্টিকেল ওয়ান অনুযায়ী সিনেট অব রিপ্রেজেনটেটিভস আছে, ইংল্যান্ডে হাউস অব কমন্স, এবং হাউস অব লর্ডস আছে অস্ট্রেলিয়ায় তাদের সংবিধানের ১নং ধারা অনুযায়ী সিনেট অব রিপ্রেজেনটেটিভস, ক্যানাডায়, বৃটিশ নর্থ আমেরিকায় তাদের ১৭নং ধারা অনুযায়ী সেখানে সেনেট আছে এবং হাউস অব কমন্স আছে, আয়ারে তাদের সংবিধানের ১৫নং ধারা অনুযায়ী হাউস অব রিপ্রেজেনটেটিভস যাকে বলে ডেল আয়রা, আর সিন্যাড আয়রা —অর্থাৎ সিনেট আছে, ফোর্থ ফ্রেঞ্চ রিপাবলিক তাদের ৫নং ধারা অনুযায়ী সেখানে ন্যাশনাল অ্যাসেম্বলী আছে আবার আছে কাউন্সিল অব রিপ্রেজেনটেটিভস, ফিফথ ফ্রেঞ্চ রিপাবলিকে দেখা যাচ্ছে যে সেখানে আছে ন্যাশনাল অ্যাসেম্বলী আর সিনেট, ওয়েস্ট জার্মানীতে দেখা যাচ্ছে সেখানে আছে বুন্ডেসট্যাগ এবং বুন্ডেসর্যাট, জাপানে দেখা যাচ্ছে সেখানে আছে হাউস অব রিপ্রেজেনটেটিভ এবং হাউস অব কাউন্সিলারস। সিলোনে ৭নং ধারা অনুযায়ী সেখানে সেনেট আছে হাউস অব রিপ্রেজেনটেটিভস আছে, সুইজারল্যান্ডে সুইজ ফেডারেসনে সেখানে ন্যাশনাল কাউন্সিল আছে, কাউন্সিল অব স্টেটস আছে। এই রকম অনেক উদাহরণ দিতে পারি যে প্রায় প্রত্যেক গণতান্ত্রিক রাষ্ট্রে দেখা যাচ্ছে যে ২টি করে আইনসভা আছে, একটা উচ্চ আইনসভা আর একটা লোয়ার হাউস। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটা দেশের কথা বলতে ভুলে গিয়ে-ছিলাম যেটা আমার সর্বাগ্রে বলা উচিত ছিল যেটা আমাদের অন্যতম বন্ধু রাষ্ট্র রুশ দেশ। সেখানে দুটো হাউস আছে আর্টিকেল ৩৩

The Supreme Soviet of the USSR consists of two Chambers, the Soviet of Union and the Soviet of Nationalities.

তাই যদি কোন আক্রমণ করা হয় যে অন্যায়ভাবে দুটো আইনসভা করা হয়েছিল—আমি বলব অনেক দেশে কেন্দ্রে আছে দুটো হাউস প্রদেশে নেই। দুটো হাউস থাকা উচিত কি উচিত নয় এই মৌলিক প্রশ্নটা উত্থাপিত হয়েছে সেই মৌলিক প্রশ্ন সম্বন্ধে আমি দু-একটা বক্তব্য রাখতে চাই। ব্যক্তিগতভাবে যদি জানতে চান তাহলে আমি বলবো যে আমি দ্বিতীয় হাউস চাই না।

কিন্তু আমার ব্যক্তিগত মতামত কিছু যায় আসে না। দেখতে হবে পৃথিবীর অন্যান্য দেশে সংসদীয় গণতন্ত্র আছে সেখানে সরকারের কাজ কিভাবে চালিত হচ্ছে এবং সেটা দেখবার জন্য আমাদের দরকার অন্যান্য দেশে বিশেষ করে ভারতবর্ষের অন্যতম বন্ধু রাষ্ট্র সোভিয়েট রাশিয়া তার সংবিধান দেখে নেওয়া দরকার। সেখানে আর্টিকেল ৩৩

The Supreme Soviet of the U.S.S.R. consists of two chambers—The Soviet of the Union and the Soviet of Nationalities.

আর ওখানে আর একটা গুরুত্বপূর্ণ জিনিস আছে যে এই দুটো হাউসের একই রকম ক্ষমতা। সুতরাং দুটো আইনসভা থাকা যে খারাপ তা আমরা জোর করে কেউ বলতে পারি না—ব্যক্তিগত মতামত থাকতে পারে—কেউ হয়তো বলবেন না আমার মনে হয় থাকা উচিত না, কেউ হয়তো বলবেন থাকা উচিত। কিন্তু আমরা যদি সমস্ত দেশের সংবিধানগুলি পরীক্ষা করে দেখি তাহলে দেখতে পাই যে শতকরা ৭৫ ভাগ দেশে দুটো করে আইনসভা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দেশে কি ব্যবস্থা হওয়া উচিত সেই অবশ্য আমাদের চিন্তাধারার দ্বারা আমরা স্থির করবো—বিশেষ করে বাংলাদেশে। বাংলাদেশে একটা আইনসভা থাকবে না দুটো থাকবে সেটা বাংলাদেশের প্রত্যেক বর্গ মাইলের প্রতিনিধি আমরা ২৮০ জন উপস্থিত আছি—আমরা বিচার করবো যে বাংলাদেশে একটা আইনসভা থাকবে কিনা। যুক্তরাষ্ট্রে বা সোভিয়েট রাশিয়ায় দুটো আইনসভা আছে বলেই বাংলাদেশে দুটো আইনসভা থাকতে হবে এর কোন মানে নেই। তাই বাংলাদেশের সমস্যা সম্বন্ধে আমরা নিশ্চয় সচেতন থাকবো এবং এইটা ঠিকবে স্থির করবো যে একটা আইনসভা থাকবে না, দুটো থাকবে। এই সমস্ত বিবেচনা করে আমরা এই সিদ্ধান্তে এসেছি যে বাংলাদেশে বিধান পরিষদের দরকার নেই। তবে আমাদের বাই ক্যামেরাল সিস্টেম সম্বন্ধে যতীনবাবু অনেক কথাই বললেন—অনেক বড় বড় পণ্ডিতরা এ সম্বন্ধে তাঁদের মতামত রেখেছেন—আমার ব্যক্তিগত মতামত যেটা বলেছিলাম যে আমি দ্বিতীয় চেম্বারের বিরুদ্ধে। এই রকম মতামত স্ক্যাপটর বলে তাঁরা প্রসিদ্ধ পুস্তকে তিনি বলেছেন

The grounds upon which the bicameral system is defended today are not so convincing as they were century ago.

[2-40—2-50 p.m.]

The danger of hasty or secret action, under modern rules of legislative procedure, with the printing of proposed measures and committee hearings open to all, likewise with three readings of every measure in the legislature and with ample opportunity for consideration, not to speak on the veto power in the background and sometimes a popular referendum as a last resort with all these safeguards, the opportunities for slipping injudicious or unpopular measures upon the statute book are very few. There is more danger now-a-days that a meritorious Bill will perish on the long and tortuous road to enactment than an unworthy measure will get through with proper scrutiny. Nor does the idea that one chamber will exercise a helpful check upon the other prove to be a sound one when put to the test of a actual practice. Both chambers are composed a partymen. If the same political party controls a majority in both, the check imposed by one House upon the other is rarely of much value; whereas if different political parties control the two chambers, the checking often becomes so persistent that deadlock ensures and progress is blocked. It has been found that under normal conditions, most of the measures which pass one chamber are accepted by the other. Rarely under such circumstances, does one chamber reject as many as ten per cent. of the Bills passed by the other. This is not surprising for the same political leaders usually control both chambers, or if there are different leaders, they work together. Complaint is made in some States, however, that the upper chamber is more conservative than the lower and sometimes rejects important measures of a liberal character which have been passed by the latter.

এই চিন্তাশক্তির সমর্থন আমরা করছি এবং করছি বলেই আপনাদের প্রস্তাব সমর্থন করবার জন্য এখানে উপস্থিত হয়েছি। ভারতবর্ষের কি অবস্থা ছিল সেটা একবার দেখা দরকার। কি করে সংবিধানের ১৬৮ ধারাটা এল প্রদেশ সম্বন্ধে—সেটা বোধ করি আমাদের জানা দরকার। ১৯১৫ সালের যে আইন সেটা আপনারা সকলেই জানেন ১৯১৯ সালে সংশোধন করা হয়। সেই সংশোধন করা আমরা দেখতে পাই যে ৬৩ ধারা বলে হল। কেন্দ্রের

Subject to the provisions of this Act, the Indian Legislative shall consist of the Governor General and two chambers, namely, the Council of State and Legislative Assembly.

দিল্লীতে কাউন্সিল অফ স্টেট হল, আর লেজিসলেটিভ অ্যাসেম্বলী হল প্রদেশে। কিন্তু প্রদেশগুলিতে যেখানে কাউন্সিল রইল সেখানে দুটো আইনসভা হল। ১৯১৫ সালের ভারত সরকার আইন ১৯১৯ সালে সংশোধন করা হল তখন দেখা গেল কেন্দ্রে দুটো আইনসভা এবং প্রদেশে একটা। তারপর এর ১৯৩৫ সালের ভারত রক্ষা আইন সেটা ১লা এপ্রিল ১৯৩৭ সাল থেকে ভারতবর্ষে চলতে লাগল তার থেকে দেখা যাচ্ছে ১৮ ধারায় ফেডারেল লেজিসলেচার সম্বন্ধে বলা হচ্ছে

There shall be federal Legislature which shall consist of Her Majesty represented by the Governor General and two chambers to be known respectively as the Council of State and the House of Assembly

এর সঙ্গে সঙ্গে দেখতে পেলাম তার ৬০ ধারায় তাঁরা বলে দিলেন প্রদেশের কতকগুলোয় দুটো করে আইনসভা থাকলে,

There shall be for other provinces, a provincial Legislature which shall consist of his Majesty represented by the Governor and in the provinces of Madras, Bombay, Bengal, the United Provinces, Bihar and Assam, two chambers. In other provinces one chamber.

এই প্রথম ১৯৩৫ সালের ভারত রক্ষা আইন অনুযায়ী বাংলাদেশে আমাদের দুটি কক্ষ, দুটি আইনসভা দেখতে পেলাম। তারপর স্বাধীনতালাভের পর কন্সটিটুয়েন্ট অ্যাসেম্বলীতে এই আলোচনা সুরু হল।

কেন্দ্র সম্বন্ধে ড্রাফট কনস্টিটিউসন ছিল—আর্টিকেল ৬৬। শেষ পর্যন্ত আমরা দেখতে পাচ্ছি ৬৯ অ্যাক্ট হিসাবে সংবিধানে এবং প্রদেশ সম্বন্ধে ড্রাফট কনস্টিটিউসন ছিল আর্টিকেল ১৪৮, অ্যাক্ট ১৪৮ যেটা ছিল এখানে আমরা দেখতে পাচ্ছি ১৬৮ ধারা হিসাবে আমাদের সংবিধানের সেই আর্টিকেল ১৪৮ ড্রাফট কনস্টিটিউসন-এ বলা হয়েছিল।

For every State there shall be a legislature which shall consist of the Governor and in the States.

তখন নাম ঠিক করা হয় নি—টু হাউস। দেখা গিয়েছিল ১৯৩৫ সালে যে যে প্রদেশে দুটো করে আইনসভা ছিল বর্তমানে সব প্রদেশে দুটো করে আইনসভা আমাদের সংবিধানে সৃষ্টি করা হল—কেবলমাত্র আসাম প্রদেশ ছাড়া। অর্থাৎ আসাম প্রদেশে দুটো আইনসভা ছিল না এবং আসামের বদলে পাঞ্জাবকে সংবিধানে স্থান দেওয়া হল। কন্সটিটুয়েন্ট অ্যাসেম্বলীতে যখন এই ধারাগুলো নিয়ে আলোচনা করা হচ্ছিল তখন বাংলাদেশের পক্ষ থেকে শ্রীরেণুকা রায়, কংগ্রেস সদস্যা হিসাবে তিনি তাঁর বক্তব্য রেখেছিলেন। এটা বলার দরকার হচ্ছে এই কারণে যে মাননীয় মন্ত্রিমহাশয় ২।১টি বক্তব্য এই সম্পর্কে আপনার সামনে উপস্থিত করেছেন বলে শ্রীরেণুকা রায় কি বলেছিলেন সেটা আপনার সামনে উপস্থিত করা দরকার।

Shrimati Renuka Ray (West Bengal, General): Mr. Vice-President, I am one of those who hold the opinion that the bicameral legislature in the present context of things is unnecessary, if not retrograde. Sir, in India, particularly at the present moment when we need to go through a good deal of legislation in the economic and social fields which has been long overdue during the years of

foreign rule I do feel that the second chamber particularly in the provinces will be very dilatory. The only reason advanced for having a second chamber is that we can thus prevent hasty or careless legislation. But, Sir, when there is a Governor in the province and a President at the centre who is empowered to send back to the legislature any bills which may have been enacted carelessly for revision I don't think this excuse obtains. However, Sir, majority of provinces have decided to have a second chamber and, therefore, in the present Constitution we shall be embodying it. I want to point out only this that even if we at the present moment do have to agree to have second chambers in the provinces there should be some provision in the Constitution so that the second chambers can be got rid of as speedily as possible not at the initiative of votes of both Houses of the legislatures in the provinces, but according to the desire of the Lower House alone. I don't think that it is right that whether a chamber shall continue to exist or not should be left to that chamber to decide in any way. Although there is an Article in the draft constitution regarding the manner in which the provinces may decide later not to have second chambers if they do not wish to, that Article prescribes that this can be done by both Houses of the legislature. I hope, Sir, that when the time comes, at least the House and Dr. Ambedkar will agree that it should be done by the Lower House alone."

এই বক্তৃতা করার পর আপনারা ১৬৯ ধারায় আজকে দেখতে পাচ্ছেন তাতে পরিষ্কারভাবে লেখা হয়েছে যদি বিধান পরিষদ তুলে দিতে হয় তাহলে বিধানসভার সদস্যরাই খালি সিদ্ধান্ত নিতে পারবেন। এটা বাংলাদেশের কংগ্রেসের তরফ থেকে কন্সটিটুয়েন্ট অ্যাসেম্বলীতে বলা হয়েছিল। এটা উপস্থিত করতে হল এই কারণে যে মাননীয় মন্ত্রিমহাশয় এ বিষয়ে কিছু মন্তব্য করেছেন এবং এটা পরিষ্কার করবার জন্য কন্সটিটুয়েন্ট অ্যাসেম্বলীর ডিবেট থেকে শ্রীরেণুকা রায়ের বক্তৃতা পাঠ করতে হল। আমরা এই প্রস্তাব সমর্থন করব, আজকেই ভোট নিতে হবে। কারণ ইউনানিমাসলি খালি বললে হবে না রেকর্ড নিতে হবে যে ১৬৬ জনের বেশী আমরা সমর্থন করেছি। ১৬৬ জন হোক আর যাই হোক দুই-তৃতীয়াংশ মেজরিটির উপর আমরা সমর্থন করছি সেটা দেখাতে হবে এবং যেটা আমরা দেবো আমরাও এটা চাই।

[2-50—3-20 p.m.]

খালি একটা জিনিস রাজনৈতিক দিক থেকে বলতে চাই। স্মরণ থাকবে সে সময় শ্রীমতী রেণুকা রায় যাঁর বক্তব্য আমি রাখলাম সেই শ্রীমতী রেণুকা রায় তিনি বিধানসভার সভ্য ছিলেন না। বিষান পরিষদেরও সভ্য ছিলেন না। তখন তিনি যখন সভায় বক্তৃতা দিতে ওঠেন তখন তীব্র প্রতিবাদ জানিয়েছিলেন তৎকালীন বিরোধী পক্ষে যাবা ছিলেন। তাঁরা বলেছিলেন বিধানসভার সভ্য নন--বিধান পরিষদের সভ্য নন এরূপ লোকের মন্ত্রী হবার কোন অধিকার নেই। যদিও আমাদের সংবিধানের ১৬৪ ধারার ৪ উপধারায় বলে দেওয়া আছে যে যেকোন ব্যক্তি মন্ত্রী হতে পারবেন কেবলমাত্র ৬ মাসের ভেতর তাঁকে কোন না কোন আইনসভার সভ্য হতে হবে। আজ থেকে তো বিষান পরিষদ তুলে দিচ্ছেন, এ থেকে সিদ্ধান্ত নেবেন যে বিধান পরিষদ সম্পর্কে আর চিন্তা করবেন না। এটা আশা করবো—মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করবো যে বিধান পরিষদ তুলে দেবার সর্বসম্মত সিদ্ধান্ত নিলাম, আজ আর বিধান পরিষদের মিছামিছি নির্বাচন করবার দরকার নেই। ইলেকসান কমিশনারকে জানিয়ে দিন যে আর নির্বাচন নয়। বাংলাদেশের মানুষ তাদের ২৮০ জন প্রতিনিধির দ্বারা স্থির করেছেন যে বিধান পরিষদ থাকবে না--খরচ খামকা করবেন না, বাংলাদেশের টাকা নষ্ট করবেন না--আর নির্বাচন হবে না। এই হল এক নম্বর। দ্বিতীয়ত দুইজন মন্ত্রী আছেন যাঁরা বিধান পরিষদের সভ্য। এই দুইজন বিধান পরিষদের সভ্য, আর ৪ জন আছেন যাঁবা হবু—অর্থাৎ বিধানসভা বা বিধান পরিষদের সভ্য নন। এখন বিধান পরিষদ তো উঠে গেল, তাই বলছি আপনাদের রাজনৈতিক সততা যদি থাকে—নিশ্চয়ই

আছে, আমি বলছি না রাজনৈতিক সততা নেই। তাই আমি বলছি আপনাদের দিক থেকে ৫টা বক্তব্য রাখা দরকার। কি কি বক্তব্য? প্রথম হচ্ছে বিধানসভা বা বিধান পরিষদের সভ্য না হলেও আমি পরিষ্কার করে দিতে চাই যাঁরা মন্ত্রী আছেন তাঁরা মন্ত্রীসভায় থাকলেন না। সংবিধানের ১৬৪ ধারায় তাঁরা ৬ মাস পর্যন্ত মন্ত্রী থাকতে পারবেন বা ৬ মাসের ভেতর তাঁদের বিধানসভা, বিধান পরিষদের সভ্য হতে হবে—বিধান পরিষদের সভ্য হবার অবকাশ নেই। যে বক্তব্য বলতে চাচ্ছি তা হচ্ছে যে বিধানসভা বা বিধান পরিষদের সভ্য না হলেও আর্টিকেল ১৬৬(৪) অনুযায়ী সংবিধান অনুযায়ী ৬ মাস মিনিস্টার থাকা যায় এবং নীতিগতভাবে আপনারা তা সমর্থন করেছেন, পূর্বে আপনারা আমাদের নীতিহীন বলেছিলেন যখন শ্রীমতী রেণুকা রায়কে মন্ত্রী নিযুক্ত করা হয়েছিল। আপনারা বলেছিলেন যে আপনাদের কোন নীতি নেই আপনারা বিধানসভার সভ্য নন বা পরিষদের সভ্য নন এরূপ লোককে মন্ত্রী করেছেন। এখন আপনাদের স্বীকার করবার দিন এসেছে এটা আপনাদের স্বীকার করতে হবে। গণতন্ত্রে এটাই তো দরকার। আমাদের ভুল হলে আমরা স্বীকার করবো, আপনাদের ভুল হলে আপনারা স্বীকার করবেন। আজকে বলুন বিধানসভা বা বিধান পরিষদের সভ্য না হলেও আর্টিকেল ১৬৪ সাব-আর্টিকেল ৪ সংবিধান অনুসারে মিনিস্টার থাকা যায় এবং নীতিগতভাবে আপনারা তা সমর্থন করেছেন। দ্বিতীয়তঃ পূর্বে এর বিরুদ্ধে যা যা বলেছেন আজকে তা প্রত্যাহার করছেন। তৃতীয়তঃ শ্রীমতী রেণুকা রায় যখন মন্ত্রী হয়েছিলেন তখন তিনি বিধানসভা বা পরিষদের সভ্য না হলেও নীতিগতভাবে ঠিক হয়েছিল এবং শ্রীমতী রায়ের বিরুদ্ধে যে তর্জন করেছিলেন তা ভুল হয়েছিল। চতুর্থতঃ কংগ্রেসই এই ব্যাপারে পূর্বে নীতি অনুসরণ করেছিলেন, আপনারা বিধানসভায় এসে কয়েকদিনের ভেতরে সেই কংগ্রেসের নীতি পুরাপুরিভাবে সমর্থন করেছেন—এর পূর্বে যদিও এর বিরোধীতা করেছিলেন। পঞ্চম আপনাদের বলতে হবে এই ব্যাপারে পূর্বের বিরোধীতা অন্যায় হয়েছিল তা স্বীকার করতে হবে এ কথা জানা দরকার।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ যখন আমরা সকলে মিলে এই সিদ্ধান্ত নিলাম যে বিধান পরিষদ থাকবে না তখন আপনারাই বিবেচনা করে দেখুন—রাজনৈতিক সততা যদি কারো থাকে, তবে এই সিদ্ধান্ত নেওয়া উচিত কিনা যে আপনাদের যে ৬ জন মন্ত্রী আছেন আজকে তাঁদের পদত্যাগ করা উচিত। আমি বলছি না যে আপনাদের করতেই হবে, সংবিধান অনুযায়ী আপনারা থাকতে পারেন কিন্তু সংবিধান অনুযায়ী থাকতে পারা এক কথা, আর রাজনৈতিক সততা অনুসরণ করা আর এক কথা। যদি পদত্যাগ করতেই হয় তবে এটা ভেবে লজ্জা পাবেন না যে বিরোধীপক্ষ থেকে একটা বক্তব্য রাখল সেই বক্তব্য অনুসারে আমাদের সব কটা মন্ত্রীকে পদত্যাগ করতে হল—এতে লজ্জার কিছু নেই। গণতন্ত্রে যদি দরকার হয়—আপনারা তো গণতান্ত্রিক মানুষ, আপনারা বলেছেন যে আপনারা গণতন্ত্রে বিশ্বাস করেন, জনগণের মানুষ আপনারা, তাই জনগণের রায় হচ্ছে যে এই বিধান পরিষদ উঠে গেল। ২৮০ জন মিলে বিধান পরিষদের যারা সভ্য আছেন এবং বিধান পরিষদের যারা হবু সভ্য ছিলেন অথচ মন্ত্রী আছেন, শুধু মন্ত্রী নন, খাদ্য, শিক্ষা প্রভৃতি গুরুত্বপূর্ণ দপ্তরের মন্ত্রী—কে জানে তারা ৬ মাসের মধ্যে নির্বাচিত হবেন কিনা, তাই আমরা চাই এটা আপনারা চিন্তা করে দেখুন, এটা আপনাদের ব্যাপার, আমরা কিছু বলব না। তবে রাজনৈতিক সততা যদি থাকে আজকে বাস্তবের ভেতর এই বিধানসভার অধিবেশন শেষ হলেই ঐ ৬ জন মন্ত্রীর পদত্যাগ করা উচিত কিনা ভেবে দেখুন। সর্বশেষে এই কথাই বলব যে আপনাদের যে প্রস্তাব এটা বাংলাদেশের মানুষ আরো গ্রহণযোগ্য বলে স্বীকার করত যদি আপনাদের বিধান পরিষদে সংখ্যাগরিষ্ঠতা থাকত এবং তা সত্ত্বেও আপনারা যদি বলতেন যে না, বিধান পরিষদ তুলে দিতে হবে। এটা যদি হত তাহলে আপনাদের মানুষ আরো শ্রদ্ধা করত কারণ এতে হয়ত তারা ভাবতে পারে যে এটা একটা রাজনৈতিক অভিসন্ধি। মাননীয় স্পীকার মহাশয়, বিধান পরিষদে আমাদের সংখ্যা গরিষ্ঠতা আছে কিন্তু তা সত্ত্বেও আজকে আমি বলে যাচ্ছি যে এই বিধানসভায় যে সিদ্ধান্ত গ্রহণ করা হবে সেই সিদ্ধান্ত যাতে রূপায়িত করা হয় তার জন্য আমরা প্রাণপণ চেষ্টা করব এবং কেন্দ্রীয় সরকারও নিশ্চয় করবেন বলে আমার বিশ্বাস। সহযোগিতার যে প্রতিজ্ঞা করেছিলাম সেই সহযোগিতার প্রথম উদাহরণ আজ এই বিধানসভার কক্ষে আপনাদের দিয়ে গেলাম।

(At this stage the House was adjourned for twenty minutes.)

[3-20—3-30 p.m.]

(After adjournment)

**Shri Muhammed Khuda Buksh:** Mr. Speaker, Sir, the House in its entirety has already agreed to the motion moved by the Government and Sir, as I have to depend on the goodwill of both the sides of the House as an independant member, I agree not to speak on the motion and I abide by the decision taken collectively by the House.

**শ্রীযতীন চক্রবর্তী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা আমাদের প্রস্তাবের প্রতি সমর্থন জানিয়েছেন এবং আশ্বাস দিয়েছেন যে তাঁর দলের সদস্যরাও আমাদের এই প্রস্তাবের পক্ষে ভোট দেবেন। সুতরাং বিরোধী দলের পক্ষ থেকে কিম্বা আমাদের সরকারী দলের পক্ষ থেকে আর কেউ বক্তৃতা দেবেন না এটাই ঠিক হয়েছে এবং সেই অনুসারে এখনি ভোট নেওয়া হবে। কিন্তু আমি শুধু বিরোধী দলের নেতা যে প্রশ্নগুলি তুলেছেন তার শেষ প্রশ্নের জবাবে অত্যন্ত সংক্ষিপ্তভাবে দু-একটা কথা বলবো। প্রথমে তিনি বলেছেন আমাদের রাজনৈতিক সততা যদি থাকে, তাতে তিনি সন্দেহ প্রকাশ করেছেন, তাহলে তার প্রমাণ আমাদের দিতে বলেছেন। আমাদের যে মন্ত্রীরা যারা বিধান পরিষদের সদস্য কিম্বা যারা কোন সভার সদস্য নন তাদের যেন আমরা অনতিবিলম্বে পদত্যাগ করতে বলি এবং একথা আমাদের কাছ থেকে জানতে চেয়েছেন আমরা তা করবো কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার লজ্জা হয় আজকে আমাদের কি কংগ্রেসের কাছ থেকে রাজনৈতিক সততা শিখতে হবে? স্যার, আপনি জানেন ১৯৫৩ সালে এই কংগ্রেস দল বম্বে, মহারাষ্ট্রে যারা ক্ষমতায় আসীন ছিলেন, মহারাষ্ট্রে এবং বম্বের রাজ্য বিধানসভায় তারা প্রস্তাব গ্রহণ করেছিলেন, লোক দেখান প্রস্তাব গ্রহণ করেছিলেন যে বিধান পরিষদ তুলে দেওয়া হোক। ১৯৫৩ সালে সেই প্রস্তাব গ্রহণ করা সত্ত্বেও আজ পর্যন্ত সেই প্রস্তাবকে কার্যকরী করা সম্ভব হয়নি। ওদেরই কংগ্রেস দল কেন্দ্রে বসেছিলেন, পার্লামেন্ট থেকে সেই প্রস্তাব তারা মঞ্জুর করাতে পারেননি। সুতরাং রাজনৈতিক সততার শিক্ষা আমাদের যেন তারা না দেন। স্যার, দ্বিতীয় কথা হচ্ছে আমরা অত্যন্ত গুরুত্বপূর্ণভাবে চিন্তা করে এই প্রস্তাব এনেছি কারণ যুক্তফ্রন্ট কোন দিন কোন জনসাধারণকে ধোকা দেয়নি। সেজন্য যত তাড়াতাড়ি সম্ভব প্রথম অধিবেশনেই যে কর্মসূচী ভিত্তিতে জনসাধারণ আমাদের নির্বাচিত করেছেন তাদের সেই রায় মেনে নিয়ে আমরা এই প্রস্তাব এনেছি। এবং একথা পরিস্কারভাবে জানাতে চাই যে কেন্দ্রীয় কংগ্রেস সরকার পার্লামেন্টে কনস্টিটিউশনের একটা এ্যামেণ্টমেন্টের যে প্রয়োজনীয়তা আছে, যে বিল আনার প্রয়োজনীয়তা আছে, সেটা যদি তাঁরা করেন, যেদিন করবেন তারপর থেকে আমরা আমাদের মন্ত্রীদের সম্পর্কে যে কর্তব্য আছে অনতিবিলম্বে সেই কর্তব্য পালন করবো। আমরা কংগ্রেসের মত ধোঁকাবাজী করবো না একথা আমি পরিষ্কারভাবে যুক্তফ্রন্টের পক্ষ থেকে বলতে চাই। এই বলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে আমি অনুরোধ করবো আপনি এখানে ভোট নিন।

[3-30—3-40 p.m.]

The motion of Shri Jatin Chakraborty that the Legislative Assembly of the State of West Bengal resolves that the Legislative Council of the State be abolished, was then put and a division taken with the following result:—

**Ayes—222**

**Noes—Nil**

Abdul Haque, Shri
Abdul Latif, Shri Mohammed
Abdul Quiyom Molla, Shri
Abdur Rezzaque Khan, Shri
Abedin, Dr. Zainal
Abu Asad Mohammed Obaidul Ghani, Dr.
Abul Barkat Atwal Ghani Khan Chawdhury, Shri
Abul Hassan, Shri
Abul Mansur Habibullah, Shri Syed
Adhikary, Shri Sailendra Nath
Bagdi, Shri Lakhan
Baksi, Shri Monoranjan
Bandyopadhayaya, Shri Amiya Bhusan
Banerjee, Shri Subodh
Banerji, Shri Radhika Ranjan
Barma, Shri Akshay Kumar
Barman, Shri Prasenjit
Basu, Shri Abinash
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Gopal
Basu, Shri Hemanta Kumar
Basu, Shri Krishnagopal
Basu, Shri Jyoti
Basu, Shri Mukul
Basu Ray, Shri Sunil
Bauri, Shri Hari Pada
Bazle Ahmad, Shri
Bera, Shri Sasabindu
Besterwitch, Shri A. H.
Bhadra, Dr. Niranjan
Bhaduri, Shri Panchugopal
Bhandari, Shri Nitai
Bhandari, Shri Sudhir Chandra
Bhattacharjya, Shri Mrigendra
Bhattacharjya, Shri Jyotibhusan
Bhattacharya, Dr. Kanailal
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Gopalkrishna
Bhattacharyya, Shri Satyapada
Bhowmik, Shri Kanai
Biswas, Shri Ajit Kumar
Boral, Srri Manaranjan
Bouri, Shri Tinkori
Chakraborty, Shri Jatin
Chakraborty, Shri Sadhan Kumar
Chakraborty, Dr. Taraknath
Chakravorty, Shri Nares Chandra

Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Ram
Chattoraj, Dr. Radhanath
Chaudhuri, Shri Ashoke
Choudhury, Shri Soroshi
Chowdhury Abdul Karim, Shri
Chowdhury, Shri Benoy Krishna
Dal, Shrimati Nanda Rani
Das, Shri Anadi
Das, Shri Banamali
Das, Shri Bimal Kanti
Das, Shri Deben
Das, Shri Debendra Nath
Das, Shri Nikhil
Das, Shri Paresh
Das, Shri Sudhir Chandra
Das Gupta, Shri Bibhuti Bhusan
Das Mahapatra, Shri Balailal
Das Mahapatra, Shri Kamakhya Nandan
Datta, Shri Debabrata
De, Shri Panchkari
Deb, Shri Saral
Dey, Shri Tarapada
Dhara, Shri Hansadhwaj
Dhara, Shri Sushil Kumar
Dingal, Dr. Gobardhan
Dulay, Shri Krishna Prasad
Ekramul Haque, Dr. Md.
Elias Razi, Shri Md.
Ganguly, Shri Ajit Kumar,
Ghosh, Shri Sambhu Charan
Ghosh, Shri Bireswar
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Krishnapada
Ghosh, Dr Lokes
Golam Mahiuddin, Shri
Golam Yeazdani, Dr.
Guchhait, Shri Subodh Gopal
Guha, Shri Bikesh Chandra
Guha, Shri Panchu Gopal
Guha Neogi, Shri Anildhar
Gupta, Shri Sadhan
Gupta, Shri Sitaram
Gurung, Shri Nandlal
Gyan Singh Sohonpal, Shri
Halder, Shri Krishna Chandra
Halder, Shri Kuber Chandra
Halder, Shri Murari Mohan
Haldar, Shri Renupada
Harun Ur Rashid, Shri
Hazra, Shri Haran Chandra
Hazra, Shri Monoranjan
Hazra Choudhury, Shri Kashinath
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri
Kar, Shri Dhananjay
Khan, Shri Sukhendu

Konar, Shri Bejoy Krishna
Konar, Shri Hare Krishna
Kuar, Shri Gangapada
Kuiry, Shri Daman Chandra
Laha, Shri Mihir Kumar
Lahiri, Shri Somnath
Lakra, Shri Denis
Let Shri Panchanan
Lohar, Shri Gour
Mahata, Shri Amulya Ratan
Mahata, Shri Debendra Nath
Mahato, Shri Ramkrishna
Maiti, Shrimati Abha
Maiti, Shri Subodh Chandra
Maitra, Shri Kashi Kanta
Maji, Shri Panna Lal
Majhi, Shri Gobardhan
Majumdar, Shri Amalesh Chandra
Majumdar, Shri Apurba Lal
Makshed Ali, Shri M .
Malik, Shri Basudeb
Mallik, Shri Prabir Kumar
Mandal, Shri Hazari Lal
Mandal, Shri Kalipada
Mandal, Shri Mritynnjoy
Mandal, Shri Nabadurga
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sachindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Subal Chandra
Maulick, Shri Kumarish Chandra
Mazumdar, Shri Dilip Kumar
Misra, Shri Ahindra
Mitra, Shrimati Ila
Mitra, Dr. Sunil Kumar
Mohammad Idris Ali, Shri
Mohammed Amin, Shri
Mollah Humayun Kabir, Shri
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kumud Ranjan
Mondal, Shri Rabin
Mondal, Shri Ramgati
Mookherjee, Shri Bama Pada
Muhammed Khuda Bukhsh, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil Kumar
Mukherjee, Shri Animesh
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Haripada
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Nirmal Kumar
Mukherjee, Shri Pijush Kanti
Mukherjee, Shrimati Prativa
Mukherjee, Shri Rabin
Mukhopadhyaya, Shri Ajoy Kumar
Mukhopadhyaya, Shrimati Geeta
Mundle, Shri Salil Behari

Nandy, Shri Sachindra Mohon
Naskar, Shri Gangadhar
Naskar, Shri Narayan
Naskar, Shri Sundar Kumar
Neogy, Shri Brajo Gopal
Ojha, Shri Samarendra Nath
Padmalakshmi Subha, Shri
Pahari, Shri Bibhuti
Pakray, Shri Gobardhan
Panda, Shri Bhupal Chandra
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Rai, Shri Deo Prakash
Raj, Shri Aswini Kumar
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Manash
Ray, Shri Siddhartha Shankar
Roy, Shri Amalendra Lal
Roy, Shri Aswini
Roy, Shri Birendra Nath
Roy, Shri Dwarika Prosanna
Roy, Shri Haradhan
Roy, Shri Jagadananda
Roy, Shri Jatindra Mohan
Roy, Shri Jyotish
Roy, Shri Nepal Chandra
Roy, Shri Santi Mohan
Roy, Shri Saroj
Roy Chowdhury, Shri Biswabrata
Roy Pradhan, Shri Amarendra Nath
Rudra, Shri Samar Kumar
Saha, Shri Abani Kumar
Saha, Shri Kripasindhu
Saha, Shri Madan Mohon
Sahadat Hossain, Shri S.
Samanta, Shri Gouranga
Sai, Shri Nikhilananda
Saraogi, Shri Ramkrishna
Sardar, Shri Sarat
Sanyal, Shri Mani
Sarkar, Shri Nitaipada
Sarkar, Shri Sasthidas
Sarkar, Shri Ahindra
Sen, Shri Arun
Sen, Shri Jaminiranjan
Sen, Shri Lakshmicharan
Sen, Shri Pratulla Chandra
Sen, Shri Sadhan Kumar
Sengupta, Shri Tarun Kumar
Singh, Shri Sudarson
Sinha, Shri Suresh Chandra

Soren, Shri Bhabatosh
Soren, Shri Joyram
Soren, Shri Suchand
Talukdar, Shri Pralay
Thakur, Shri Nityananda
Thapa, Shri Prem
Tirkey, Shri Iswar Chandra
Topno, Shri Antoni

The Ayes being 222 and the Noes Nil, the motion was carried.

**Non-official Resolution**

**Mr. Speaker:** I now call upon Shri Prabir Kumar Mallick to move the resolution.

**শ্রীসৈয়দ আবদুল মনসুর হবিবুল্লা:** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মারফত একটা কথা এই হাউসকে জানাতে চাই। আমি একটা প্রস্তাব দিয়েছি, কিন্তু প্রাইওরিটি পায় নি বলে অগ্রাধিকার পায় নি বলে সেটা আসতে পারেনি। এই প্রস্তাব আমি অনেকবার হাউসের সামনে দিয়েছি, পাশ হতে পারে নি। আমার ধারণা এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে পাশ হতে পারে, কেননা এটা বিতর্কমূলক নয়। আমি প্রস্তাবে একথা বলেছি।

that this Assembly requests the Government of West Bengal to take immediate steps for publication of collected works of all published and unpublished writings of the poet Kazi Nazrul Islam.

এই প্রস্তাব প্রাইওরিটি পায়নি বলেই আসতে পারেনি। এখন আমাদের পার্টি হুইপরা মিলে যদি সম্মতি দেন তাহলেই এই প্রস্তাব পাশ হতে পারে।

**Mr. Speaker:** I am sorry your motion cannot be taken up now because Shri Prabir Kumar Mallick will move the Resolution No. 1 first.

**Shri Aswini Roy:** Sir, on behalf of Shri Prabir Kumar Mallick I move that this Assembly is of opinion that to achieve self-sufficiency in food the following steps be taken immediately, viz.—

(a) the fallow, vested as well as the Benami lands be immediately distributed to landless cultivators through a Committee mainly composed of poor peasantry;

(b)(i) irrigation facilities be extended at least to the extent of covering 30 per cent. of the existing non-irrigated lands within 3 years;

**Dr. Nalinaksha Sanyal:** Sir, I rise on a point of order. If a member fails to be present at the time when he is called upon to move his resolution, the next resolution will come up. I cannot understand how another member is permitted to move such a resolution?

**Mr. Speaker:** Mr. Sanyal, I cannot agree with the point of order raised by you. There is no point of order in it. The practice of the House is that if a member is absent, some other member may move the motion on his behalf.

**Shri Mani Sanyal :** Sir, he is also the mover of a similar motion.

[3-40—3-50 p.m.]

**Shri Aswini Roy :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি এটা মুভ করছি

On behalf of Shri Prabir Kumar Mallick.

(b) (ii) 30 per cent. of the Aman lands be brought into double croppings within a reasonable time; (c) supply of fertilizers and agricultural implements at cheap or subsidised rate to middle and poor peasants be guaranteed; (d) the purchase of agricultural produce at reasonable rate from the peasantry through appropriate Co-operatives be effected; and (e) the supply of daily necessities at the control rate through Peasants' Co-operatives be guaranteed. মাননীয় স্পীকার মহাশয়, এই প্রস্তাবটা আমি উত্থাপন করা প্রসংগে কয়েকটি কথা বলতে চাই। প্রথম হচ্ছে যে ভারতবর্ষ স্বাধীন হবার পর থেকেই খাদ্যে ঘাটতি আছে এবং এই ঘাটতি পূরণের জন্য আমাদের বিদেশ থেকে খাদ্য আনতে হয় এবং এইভাবে খাদ্য আনবার জন্য প্রতি বছর আমাদের বহু টাকা খরচ হয়—বিশেষ করে পি এল ৪৮০ মাধ্যমে যে খাদ্য আসে তাতে প্রতি বছর ৮০।৯০ কোটি টাকার মত জাহাজ খরচ হয় এবং অন্যান্য সর্তগুলি যদি দেখি তাহলে বলতে হবে যে একটা স্বাধীন রাষ্ট্রের পক্ষে সেটা অত্যন্ত হানিজনক এবং আপনি স্যার জানেন যে এই সর্তগুলি হানিকরও বটে। আমি অবশ্য বিস্তৃতভাবে সেদিকে যাচ্ছি না। এই খাদ্য আনতে গিয়ে আমাদের দেশ স্বাধীন হবার পর বিদেশের কাছ থেকে যে স্টার্লিং পাওনা ছিল সে টাকা তো খরচ হয়ে গেছেই উপরন্তু আজ কয়েক শত কোটি টাকা আমাদের আমেরিকার কাছে ঋণ হয়ে গেছে। বর্তমানে একটা স্বাধীন দেশ খাদ্য আনতে গিয়ে তাদের কাছ থেকে যে ঋণ হচ্ছে তাতে ঋণদাতা এবং গ্রহীতার যে সম্পর্ক সেই মহাজন এবং খাতক সেই সম্পর্ক বড় হয়ে যাবে। অতীতের অভিজ্ঞতায় আমরা জানি যে মহাজনের ভূমিকা এবং খাতকের ভূমিকা কি। কারণ মহাজন যে কোন সময়ে খাতকের কাছ থেকে জমি-জমা কেড়ে নিতে পারে, ডিগ্রি আইন অনুযায়ী নিয়ে নিতে পারে—তেমনিভাবে খাদ্য আনার জন্য আমাদের বিদেশী ঋণ যদি দিনের পর দিন বাড়তে থাকে তাহলে ভারতবর্ষের স্বাধীন সার্বভৌমত্ব ক্ষুন্ন এবং বিপন্ন হতে বাধ্য। সেই জন্য খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হবার প্রশ্নটা আমাদের সামনে খুব বড় হয়ে দাঁড়িয়েছে। খাদ্যের দাম হিসাবে এবং বিদেশীকে যে দাম আমরা দিই সেই অনুযায়ী আমাদের দেশের সাধারণ কৃষককে সেই দাম দিতে পারি না। দাম যেটা আমরা দিই বিদেশীকে তাতে এক গমের মূল্য পড়ছে ৩০ টাকার উপর। অথচ আজ পর্যন্ত ২৫ টাকার বেশী ধানের দর দিতে পারি নি। সেই দিক থেকে কৃষককে খাদ্য উৎপাদনে উৎসাহিত করতে গেলে তাদের যাতে ন্যায্য মূল্য দেওয়া হয় তাদের যাতে উৎসাহজনক দাম দিতে পারি সেই দিকে আমরা যদি ভাবি তাহলে আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা অর্জন করতে পারবো। আর একটা কথা আছে, পশ্চিম বাংলার যে খাদ্য ঘাটতি আছে কিন্তু আমাদের চেষ্টা করতে হবে যে কেন্দ্রের কাছে যেন আমাদের তার জন্য বরাবর ধরণা দিতে না হয়। পশ্চিম বাংলার এই খাদ্য ঘাটতির অন্যতম কারণ হচ্ছে যে একটা ব্যাপক অঞ্চল পাকিস্তান এবং ভারতবর্ষ আলাদা হওয়া। ভারতবর্ষে এই যে চটকলগুলি রয়েছে এই চটকলগুলির জন্য আমাদের পাট তৈরী করতে হয় এবং সেই পাটের জন্য আমাদের ধানের জমি কমে গেছে। চায়ের জন্যও আমাদের অনেক জমিতে ধান চাষ হচ্ছে না। তাই আমি বলছি এই পাট এবং চা যদি আমরা না করি তাহলেও আমাদের ক্ষতি হবে। কারণ এই পাট এবং চা এতে যে জমিগুলি রয়েছে এর মাধ্যমে আমরা বিদেশী মুদ্রা অর্জন করি। এবং আমাদের দেশকে শিল্পে উন্নয়ন করতে হবে এবং সেদিক থেকে বৈদেশিক মুদ্রার প্রয়োজন আছে, আমাদের যন্ত্র পাতি বিদেশ থেকে আনতে হবে। সেদিক থেকে আমাদের পাট এবং চায়ের জন্য যে জমি আছে সেগুলি অন্য ক্ষেত্রে লাগাতে পারি না। অবশ্য এই চায়ের জন্য প্রচুর জমি আছে এবং সেই জমির যারা মালিক তারা যে পরিমাণ জমি রেখেছে সেই জমি আগামী দিনে তার মধ্যে অনেক জমি নিয়ে নিতে হবে আইন করে। কাজেই পাট চাষ বন্ধ করে নয়, অন্য কি উপায়ে আমরা পশ্চিমবঙ্গে খাদ্য বাড়াতে পারি তার চিন্তা করতে হবে। এই ধরণের অবস্থা থাকার ফলে কেন্দ্রীয় সরকার আমাদের উপর প্রচণ্ড চাপ সৃষ্টি করে এবং আমাদের অনেক গণতান্ত্রিক অধিকারের উপর প্রচণ্ড চাপ সৃষ্টি করে এবং আমাদের অনেক গণতান্ত্রিক অধিকারের উপর কেন্দ্রীয় সরকার

হস্তক্ষেপ করে। কাজেই যতক্ষণ আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা অর্জন করতে পারছি না—সুষ্ঠু ভাবে একটা রাজ্যের গণতান্ত্রিক অগ্রগতিকে নিয়ে যেতে গেলে এই সব বাধাগুলিকে যদি আমর হটাতে না পারি তাহলে পশ্চিমবঙ্গের অগ্রগতি ব্যাহত হবে। এই কয়েকটি কারণের জন্য আজকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণতার প্রশ্নটা আজকে বড় হয়ে উঠেছে। এখন এই খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা আনতে গেলে আমাদের কি করা উচিত সেদিক থেকে প্রথমে আমার প্রস্তাবে আছে ভূমি সংস্কার অবশ্য ভূমি সংস্কার করতে গেলে যে মৌলিক ভূমি সংস্কার সেটা করা যাবে না—কারণ রাজ্যের ক্ষমতা সীমাবদ্ধ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ইতিপূর্বে আপনিও যখন এই বিধানসভার সদস্য ছিলেন ভূমি সংক্রান্ত আইন এবং জমিদারী উচ্ছেদ আইন যখন এখানে আলোচনা হয়েছিল তখন আমরা কতকগুলি উদাহরণ দিয়েছিলাম যে এইভাবে ভূমি সংস্কার করা যায়। কেরালায় যখন কমিউনিস্ট সরকার ছিল তখন তারা একটা ভূমি সংস্কার আইন করেছিল সেই আইনে একটা মৌলিক পরিবর্তন তারা করবার চেষ্টা করেছিলেন—সেটা হচ্ছে আমাদের প্রথম আইনে যেখানে আছে যে ব্যক্তিগতভাবে প্রত্যেককে একটা জোতের সীমা ঠিব করা হয়েছে। কেরালার আইনে কিন্তু তারা করেছিল যে পরিবার ভিত্তিক জোতের সীমা হবে —সিলিং অফ ফেমেলি বেসিস—কিন্তু হাইকোর্টে যখন সেটা চ্যালেঞ্জ হোল তখন সেটা বাতিল হয়ে গেল। কাজেই এই ধরণের সাংবিধানিক অনেক অসুবিধা আছে যার জন্য আমরা কোন মৌলিক পরিবর্তন ভূমি সংস্কারের ক্ষেত্রে করতে গেলে তাতে নানা রকম বাধা বিপত্তি আছে তাই যাতে আমরা মৌলিক পরিবর্তন করতে পারি সেইভাবে ভবিষ্যতে যাতে এই সমস্ত বাধা বিপত্তি অপসারণ করতে পারা যায় তার দিকে চেষ্টা করতে হবে। এখন এই যে ভূমি সংস্কারের কথা আমরা বললাম বর্তমানে যে ভূমি আছে সেটার পরিমাণ কি? ১৯৬১ সালের তথ্য থেকে দেখা যায় যে ১ কোটি ২৫ লক্ষ একর জমিতে চাষ হয় এবং এটা বোধ হয় আরও কিছু বেড়ে এখন ১ কোটি ৩০ লক্ষ একরের মত রয়েছে। এখন এই জমিতে যে চাষ হচ্ছে তাতে পতিত জমি আছে, ভেস্টেড ল্যান্ড আছে এবং বেনামী জমি আছে—সেটা যদি ধরা যায় তাহলে যে জমিগুলি পাওয়া যায় সেটা প্রায় ৯ লক্ষ একর—আরও আছে আবাদযোগ্য জমি যেগুলিকে আবাদযোগ্য করে নিতে হবে। এই রকম জমি আরও কয়েক লক্ষ একর আছে। কাজেই এই ভূমি সংক্রান্ত ব্যাপারে আমরা বর্তমানে বেশী দূর এগোতে চাচ্ছি না। আমাদের ভূমি ২ লক্ষ ৩০ হাজার একর জমি তিনি ইতিমধ্যে গরীবেদের মধ্যে বাটোয়ারা করতে পেরেছেন। আরও যে সমস্ত বেনামী বা অন্য জমি আছে সেই সমস্ত জমি মোটামুটিভাবে বিতরণ করা দরকার। এবং বিতরণ করতে গেলে কি হবে?—কংগ্রেসের আমলে তো বিতরণ করেছিলেন কিন্তু তাদের যে মেসিনারী আছে সেই মেসিনারীর মাধ্যমে জমি বিতরণ করলে সত্যিকারের যে গরীব চাষী যাদের জমি দিলে উৎপাদন বাড়তে পারে সেই চাষীকে জমি দেওয়া যাবে না। সেইজন্য আমার প্রস্তাবের মধ্যে রেখেছি যে গরীব চাষীদের যে সংগঠন আছে সেই সংগঠনের প্রতিনিধিদের নিয়ে মোটামুটিভাবে জমিগুলিকে বাঁটোয়ারা করতে হবে—মের্নলি পুয়োর পেজেন্ট বলতে যেটা বলতে চেয়েছি সেটা হচ্ছে গরীব চাষীদের এবং কৃষকদের যে সংগঠন তাদের প্রতিনিধি নিয়ে মোটামুটি ভাবে এই জমি বন্টন করতে হবে।

[3-50—4 p.m.]

এখন পশ্চিমবাংলায় এই যে জমি এই জমিতে যে খাদ্য হয় তাতে কি দেখা যাচ্ছে. ১৯৬৩ সাল থেকে আজ পর্যন্ত এই কয়েক বছরে আমরা দেখছি একবার ছিল ৫৩ লক্ষ ৩১ হাজার টন এবং সেই উৎপাদন ১৯৬৬-৬৭ সালে ৪৩ লক্ষ টন দাঁড়িয়ে গেল। কাজেই এই কয়েক সালে উৎপাদনের হার ধরা যায় তাহলে দেখা যাবে ৫৪—৫৫ লক্ষ টন চাল পশ্চিমবাংলায় উৎপন্ন হয়। এখন ৫৪।৫৫ লক্ষ টন পশ্চিমবাংলায় যে জনসাধারণ আছে তাতে হয় না। সুতরাং সাধারণভাবে ঘাটতি পড়ে ২২ থেকে ২৪ লক্ষ টন। এখন এই চালটা কি করে উৎপাদন করা যায়—সেইটা প্রশ্ন। যে ৪ কোটি লোক আছে, তারাই তো ৩।৪ বছর ধরে থাকবে না। জনসংখ্যা বৃদ্ধির হার দেখা যাচ্ছে প্রতি বছর পশ্চিমবাংলায় ১৩ লক্ষ করে জনসংখ্যা বাড়ছে। সেদিন বিতর্কের সময় আমাদের বিরোধী দলের জনৈক সদস্য একটা কথা তুলেছিলেন, তিনি রাশিয়ার কথা তুলেছিলেন,

তিনি বলেছিলেন রাশিয়ায় নাকি ফ্যামিলি প্ল্যানিং আছে। কিন্তু এটা ঠিক নয়। সেখানে যদি একটা মেয়ের দুটো ছেলে হয়, তাহলে তাকে পুরস্কার দেওয়া হয়। চারটের বেশি ছেলে হলে তাহলে দুটোর বেশি ছেলের ভরণপোষণের দায়িত্ব স্টেট নেয়। তাহলে আমরা কি বলব যেহেতু জনসংখ্যা বাড়ছে, সেইহেতু জনসংখ্যা যাতে না বাড়ে সেইদিকে আমাদের চেষ্টা করব, না কি করে খাদ্য উৎপাদন বৃদ্ধি করা যায় সেইদিকে চেষ্টা করব। স্বাভাবিকভাবে আমাদের সরকার একটা পলিসি নিয়েছেন যে, খাদ্য উৎপাদন বাড়াতে হবে। তার জন্য ভূমি সংস্কার দরকার। তবে একটা কথা স্বাস্থ্যের দিক থেকে দেখলে বলতে হয় বেশি সন্তানের প্রয়োজন নেই। সেটা আলাদা কথা। কিন্তু মূল নীতি কি হবে? মূল নীতি হবে খাদ্য উৎপাদন কি করে বাড়ান যায়। সেই নীতিই আমাদের গ্রহণ করা উচিত। এখন যদি দেখা যায় যে গত কয়েক বছরে (বিরোধী সদস্যদের আসন দেখাইয়া) যখন পশ্চিমবাংলায় ২০ বছর শাসন করেছিলেন তখন কি দেখা যাচ্ছে। সারা ভারতবর্ষে তিন থেকে চার ভাগ প্রতি বছর খাদ্য উৎপাদন বাড়ছে। সারা ভারতবর্ষের গড় উৎপাদন ২·২ যেখানে সেখানে পশ্চিমবাংলায় ১·১৪-র বেশি নয়। লোকসংখ্যা বৃদ্ধির হার হচ্ছে ২·২ থেকে ২·১২ এবং উৎপাদন বৃদ্ধি হচ্ছে ১·১৪। সুতরাং এই ধরণের কথা এসে পড়ে যে উৎপাদন বৃদ্ধির জন্য ২০ বছরে যে কাজগুলো দরকার ছিল সেটা ও'রা করেন নি। কয়েকটা আইন জারী করে জনসাধারণের সামনে দেখিয়েছিলেন, আমরা এই এই করছি। সেইদিক থেকে একদিকে যেমন এই ভূমি সংস্কারের প্রয়োজনীয়তা আছে অন্যদিকে তেমনি সেচ উন্নয়ন প্রচেষ্টাও থাকা দরকার। সেইদিক লক্ষ্য করে আমি বলেছি যে তিন বছরের মধ্যে দেখতে হবে। যে ১০ ভাগ নূতন জমিতে জল পাওয়া যায় না এবং বর্তমানে যে আবাদযোগ্য জমি আছে যদিও তাতে সেচ পাওয়া যায় সেই সেচ এলাকার অন্তত ১০ ভাগ জমিকে দুই ফসলা করা যায়। আমার প্রস্তাবে আছে যে সব বড় খাল রয়েছে, সেগুলোকে কাজে লাগাতে হবে এবং সেগুলোতে মাঝারি পরিকল্পনা করতে হবে, ছোট পরিকল্পনা করতে হবে। এমনকি যে সব জলাশয় রয়েছে, সেগুলোকে সেচ ব্যবস্থা করা যায়—পাম্প দিয়ে বা অন্য রকম কিছু করে সেটা দেখার জন্য আমার প্রস্তাবের মধ্যে আছে। কিন্তু কেন এই ১০ ভাগের কথা বলছি? আমরা অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করে দেখেছি মাদ্রাজের কি অবস্থা, মাদ্রাজে সত্যিকার ৯২ ভাগ জমিতে সেচের ব্যবস্থা আছে। কেরলে ৪৬ ভাগ জমিতে সেচের ব্যবস্থা আছে। আর ও'রা ২২ বছরে আমাদের জন্য সেচ ব্যবস্থা করে দিয়েছেন মাত্র ২৩ ভাগ। কিন্তু এটা কেন? এই যে কেরলের ৪৬ ভাগ এই টারগেট আমরা আগামী ৩।৪ বছরের মধ্যে কেন পৌঁছতে পারব না? সেইজন্য আমি দিয়েছি যে আগামী ৩।৪ বছরে অন্তত ৩০ ভাগ জমিতে সেচের ব্যবস্থা দরকার।

এবং যেসমস্ত চাষভুক্ত জমি রয়েছে তার ৩০ ভাগ জমিতে কিভাবে দোফসলা করা যায় তার ব্যবস্থা করতে হবে। আমি ক্যানেল অঞ্চলের লোক, আমি এ বছর দেখেছি আই আর-৮, তাইচুং ইত্যাদি যে চাষ করছে তাতে একরে ৩২ মণ ধান হয়েছে এবং এমনকি ভাল সার ইত্যাদি পেলে ১ বিঘা জমিতে ৩২।৩৩ মণ ধান হবে। কাজেই আমরা যদি এটা পারি তাহলে এক লক্ষ একরে অন্তত ১½ লক্ষ মণ খাদ্য বাড়াতে পারব। সেজন্য আমার সেচ সম্পর্কে মোটামুটিভাবে বক্তব্য এইটুকুন। কিন্তু মামুলী সেচব্যবস্থা, ড্যাম ইত্যাদি দিয়ে করা যায় না। আমরা জানি যেসমস্ত দেশে উন্নতির জন্য কাজ করেছে সেখানে কোশ্চেন অফ পাওয়ার এবং কোশ্চেন অফ ইলেকট্রিকসিটি এসে গেছে। আমি লেনিনিজমে বিশ্বাসী। লেনিন বলেছিলেন এগ্রিকালচার মিন্স মোর ইলেকট্রিফিকেশন। অর্থাৎ যদি কৃষি ফলন বাড়াতে চাই তাহলে এগ্রিকালচার-এ মোর বিদ্যুৎ দরকার। সেজন্য খালের সঙ্গে পাওয়ার-এর কি করে যোগাযোগ করা যায় তার কথা চিন্তা করতে হবে। এবং সেটা তাড়াতাড়ি করতে হবে, যেটা ২০ বছরে তাঁরা চিন্তা করতে পারেন নি। তৃতীয় পরিকল্পনায় বিদ্যুতের যে টারগেট ছিল সেটা তাঁরা তার কিছুই করতে পারেন নি। সেজন্য ডি ভি সি-র যে খাল আছে তার জল থেকে কিভাবে বিদ্যুৎশক্তি দিয়ে তা তোলা যায় সেটা চিন্তা করতে হবে। এখন এই বিদ্যুতের ক্ষেত্রে পশ্চিমবাংলার অবস্থা কি? মাদ্রাজ যেখানে ১০ হাজার গ্রামে ইলেকট্রিসিটি রয়েছে সেখানে পশ্চিমবাংলার ৩ হাজার ৮০০ গ্রামের মধ্যে ১ হাজার ২০০ গ্রামে তাঁরা ২০।২২ বছরের মধ্যে বিদ্যুৎ দিতে পেরেছেন। সেজন্য এই কাজ খুব তাড়াতাড়ি করতে হবে। এর পর সার এবং যন্ত্রপাতির প্রশ্ন আছে। সার চাষীরা পায় না। সারের ক্ষেত্রে যদি অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করি তাহলে দেখব যে কেরালায় যেখানে ৪·৭ কেজি, বম্বেতে

যেখানে ৫·৭ কে, জি, মাদ্রাজে যেখানে ৯·৯ কে, জি, সেখানে পশ্চিমবাংলায় গড় খরচ হচ্ছে ১ কে জি। অর্থাৎ ২২ বছর ওঁরা এটুকুন করেছেন। কাজেই চাষীদের কিভাবে সস্তায় স দেওয়া যায় তা চিন্তা করতে হবে। বিশেষ করে গরীব চাষী এদের যদি উৎসাহিত করতে পা এদের অর্থনীতিকে যদি সংহত করতে পারি তাহলে আমাদের উৎপাদন বাড়বে। তারপর অ একটা বক্তব্য হচ্ছে যে এই যে ফসল উৎপাদন হল, এই যে সার, যন্ত্রপাতি এবং অন্যান্য যেসম প্রয়োজনীয় জিনিষ যা চাষীদের দরকার সেই প্রয়োজনীয় জিনিষগুলি কিভাবে আমরা ে সেদিক থেকে আছে একমাত্র সমবায় গড়তে হবে—অর্থাৎ চাষীদের নিয়ে সমবায়। সেই সমবা মাধ্যমে চাষীরা তাদের ফসল ন্যায্য দামে বিক্রি করতে এবং সেই সমবায়ের মাধ্যমে তাদের দৈনন্দি যে প্রয়োজনীয় জিনিষপত্র সেটা যাতে তারা কিনতে পারে তার ব্যবস্থা করতে হবে।

[4—4-10 p.m.]

কেন করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন এবং আমাদের বিরোধী দলে সদস্যরাও জানেন রাজ্যপাল যে খাদ্যনীতি গ্রহণ করেছিলেন সে খাদ্য নীতিতে মিল মালিকদে দিয়েই সংগ্রহ করা হচ্ছে, মিল মালিকদের দিয়ে সংগ্রহ করায় কি হচ্ছে—না গ্রামে গ্রামে যে সমব ছিল তাদের কোন কাজ নেই এবং অল ইন্ডিয়া রিজার্ভ ব্যাংক বুলেটিন-এ দেখলাম যে অন্যা রাজ্যে গতবারে যেখানে ৫ কোটি ৬ কোটি টাকা তারা ব্যাংক থেকে পেয়েছেন তাদের রাইস মি গুলিকে টাকা দিয়েছেন সেখানে অন্ততঃ ৩০ ভাগ দিয়েছেন সমবায় বিপণিগুলিকে। পশ্চি বাংলায় গত এপ্রিল, মে, জুন মাসে এই তিন মাসে রাজ্যপাল সমবায়কে মাত্র ১ লক্ষ টা দিয়েছেন। যেখানে ধান চালের ব্যবসায়ী মিল মালিকদের দেওয়া হয়েছে ৪ কোটি ২২ ল টাকা অর্থাৎ এই টাকা তারা মিল মালিকদের হাতে দিয়েছেন। কিন্তু অন্ধ্র, পাঞ্জাব ইত্যা জায়গাতে যে টাকা ব্যাংক থেকে দেওয়া হয়েছে তার শতকরা ৩০।৩৪ ভাগ টাকা দেখছি সমবা সমিতিগুলির মাধ্যমে কাজ করতে দেওয়া হয়েছে। কাজেই পশ্চিম বাংলায় এই যে বিপন সমিতিগুলি বা কো-অপারেটিভ যা আছে তাদের অবস্থা কি সেদিক থেকে কি তা দেখবার জ মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি মন্ত্রিসভার কাছে অনুরোধ করছি। সেগুলির তৎকালীন শাস ক্ষমতায় অধিষ্ঠিত পার্টি তাদের কয়েকটি স্বার্থান্বেষী লোক কো-অপারেটিভ কন্ট্রোল কে আজ যদি খোঁজ করা যায় তাহলে দেখবেন কত তছরূপ, কত দুর্নীতি এই সব কো-অপারেটি এর মধ্যে আছে, এই সব কো-অপারেটিভগুলি বর্তমানে যে ধরণের গঠন এবং কাঠামো রয়ে তা পরিবর্তন করে সত্যকারের উৎপাদক যারা তাদের নিয়ে কো-অপারেটিভ করা, সেটা বে অপারেটিভ বা সমবায় বিপণে এবং অন্য দিকে কৃষকদের সমবায় এই দুই ধরনের সমবায় ক উচিত। সেদিক থেকে আমার একটা কো-অপারেটিভ সম্পর্কে বাক্তব্য রয়েছে, আমি যে কথা এর মধ্যে রেখেছি যে যা কিছু করতে হবে এই যে সার, যন্ত্রপাতি এগুলি কাদের দেব? আম বলেছি যে মাঝারি এবং গরীব চাষীদের দিতে হবে, সস্তা দরে অনুদান দিয়ে সরকারের প থেকে অনুদান দিয়ে এটা করতে হবে, কাজেই এই প্রস্তাব প্রসঙ্গে আমি আমার বক্তব্য রাখলা এখন একটা জিনিষ আজকে বুঝতে পারবেন—এই প্রস্তাব যদি বিরোধী পক্ষের যদি বিরোধিত প্রশ্ন আসে—যদিও তা ওঠে না তাঁরাও জানেন এই প্রস্তাব ভাল খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা সম্প বলেছেন। কিন্তু তাদের যে দৃষ্টিভঙ্গী সেই পুরাতন দৃষ্টিভঙ্গী নিয়ে তারা সমবায় করে যে দৃষ্টিভঙ্গীতে আজকে দেখা যাচ্ছে যে বহুদিন ধরে আমরা যা চেয়েছিলাম ব্যাংকগুলি রাষ্ট্রীয়করণ সে ব্যাংকগুলির রাষ্ট্রীয়করণ হয়নি। তার মাঝখানে মোরারজি দেশাই করলেন ি – সামাজিক নিয়ন্ত্রণ ব্যাংক-এর উপর আনলেন। সেই সামাজিক নিয়ন্ত্রণের জন্য আজকে দেখ পাচ্ছি যে কৃষি উন্নয়নের জন্য ব্যাংক থেকে টাকা দেবার প্রশ্ন উঠেছে বা উঠছে এবং সেই টা কিভাবে এসেছে না এগ্রিকালচার ফাইনান্স কর্পোরেশন বলে একটা সংস্থা গঠিত হয়েছে, তা যে টাকা দেবে তাদের বিলের উদ্দেশ্যের ভিতর কি আছে না যে অধিক উৎপাদন করতে পার টাকা তার কাছেই যাবে। সমস্যা কি? আমি একটা কথা বলছি, গ্রামের একটা জায়গায় ২০ ভ ভাগচাষী আদিবাসী আছে, তাদের নিজস্ব কোন জমি নাই, তাদের ১ কাঠা, ২ কাঠা ল্যান্ড আ নিজেদের প্রচেষ্টায় তারা গড়ে তুলেছে ধর্মগোলা, পাশে একটি ছোট নদী—তারা সেই নদী থে

পাম্প দিয়ে জল তুলে ফসল ফলাতে চায়। সেই সমবায়কে ঋণ দেবার বিধান নেই। কো-অপারেটিভ আইনে এমন বিধান নেই, টাকা আর তিনি পাবেন না। কিন্তু এগ্রিকালচার ফাইনান্স করপোরেশন কাদের টাকা দেবে? টাকা দেবে শুনছি—জানি না আমাদের অঞ্চলে ওড় গ্রামে একটি বিস্তীর্ণ ডাঙ্গা পড়ে আছে, সেই ডাঙ্গায় ঐ বিরোধী দলের একজন ভূতপূর্ব কংগ্রেসী মন্ত্রী ২০০ একর জমি নিয়ে নূতন চাষ করবার চেষ্টা করছে। কাজেই ঐ ২০০ একর জমি যাঁর তিনিই পাবেন, কো-অপারেটিভ-এ নাকি এই রকম নিয়ম আছে যে ক্রেডিট ওয়ার্দি না হলে টাকা দেওয়া যায় না। ধার দেবার ক্ষমতা আছে কিনা তা না হলে টাকা দেওয়া যায় না। কাজেই এই যে সামাজিক নিয়ন্ত্রণ বিল হল যার ফলে এগ্রিকালচার ফাইনান্স করপোরেশন ইত্যাদি নানান ধরণের সংস্থা গড়ে উঠেছে তাতে সাধারণ চাষী টাকা না পেয়ে অশোকবাবুর মত লোকেরাই ঐ ধরণের কয়েক শত বিঘা জমি যার আছে তারা উন্নয়নের নামে টাকা পাবেন, তারা পাবেন লিফ্‌ট ইরিগেশন-এর জন্য টাকা।

তারা উন্নয়নের নামে টাকা পাবেন, তারা বলবেন লিফট ইরিগেশন দরকার টাকা দাও, পাম্প দরকার টাকা দাও, জমিগুলি কেটে ঠিক করতে হবে টাকা দাও এই ধরণের যাবে। কাজেই বর্তমানে কো-অপারেটিভ সেকটরে যে টাকা আসছে সেটা আগামী দিনে পাওয়া যাবে কিনা একথা ভাবতে হবে। আর কেন্দ্রের সঙ্গে ঐ কো-অপারেটিভ নিয়েই আমাদের একটা বিরোধ বাধার সম্ভাবনা আছে। কারণ তারা কো-অপরেটিভকে লুপ্ত করে, সমবায় অর্থনীতিকে বিলুপ্ত করে ঐ ধরণের একচেটিয়াভাবে কৃষিকে আনবার চেষ্টা করছেন। কাজেই আমি আমার এই বক্তব্য রেখে আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রীহংসধ্বজ ধাড়া:** মাননীয় স্পীকার মহাশয়, অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব নিয়ে আজকে আমরা আলোচনা করছি। সরকারী পক্ষের সদস্যই প্রস্তাব এনেছেন এবং সরকারী পক্ষের সদস্য প্রস্তাব আনলেও দুটি সংশোধনী প্রস্তাবও সরকার পক্ষের সদস্য দুজন এনেছেন। প্রথমে সংশোধনী প্রস্তাবগুলি যদি উত্থাপিত করা হোত তারপরে আলোচনা করলে আমি এই প্রস্তাবকে যতটা গুরুত্ব দিয়েছি ততটা গুরুত্ব দিয়ে আলোচনা করতে পারতাম। অবশ্য প্রস্তাব যেটি এসেছে তার চেহারার খুব বেশী পরিবর্তন হোত না। তবুও আরো বেশী বোঝা যেত এই জন্য যে যেভাবে প্রস্তাবটা রাখলেন তাতে ভূমি রাজস্ব বিভাগের কোন বিষয়ের আলোচনা, সমবায় বিভাগের আলোচনা অথবা সেচ বিভাগের আলোচনা, অথবা সামান্যভাবে সব বিষয়ের আলোচনা তা বোঝা গেল না। আলোচনা আমরা করতে পারতাম পৃথক পৃথক ভাবে, সেইভাবে এই প্রস্তাবের ভেতর এক-একটি বিষয় রাখা হয়েছে। খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা আনতে হলে এরকম প্রস্তাব আমরা আনি বা ওদিকের সদস্যরা আনুন সেটা বড় কথা নয়, আসল কথা বিষয়টি সততার সঙ্গে বিচার বিশ্লেষণ করে অগ্রসর হতে চাই কিনা? কয়েকদিন আগে যখন আমাদের মন্ত্রি-মহাশয় খাদ্য সম্বন্ধে বলতে গিয়ে বলছিলেন যে ১৯৬৯ সালে ২৪ লক্ষ টন ঘাটতি। তখন আমি ভয় পেয়েছিলাম এই ভেবে যে কেন উনি বললেন। এই জন্যই ভয় পেয়েছিলাম যেখানে ৬৬।৬৭ লক্ষ টন খাদ্য লাগবে সেখানে যদি ২৪ লক্ষ টন ঘাটতি হয় এবং এটা যদি সরকারের পক্ষ থেকে ঘোষণা করা হয় তাহলে স্বাভাবিক ভাবে খাদ্য যেভাবে আছে আমাদের দেশে চাষীদের হাতে এবং যেভাবে খাদ্যের ব্যবসা চলে তাতে মজুত করার প্রবণতা বাড়বে। ৬৭।৬৮ টন খাদ্য সেখানে ২৪ লক্ষ টন খাদ্য ঘাটতি—শতকরা ৩৩ ভাগ একথা সরকারী ভাবে যদি মার্কেট জানে, দেশ জানে, ব্যবসাদাররা জানে তাহলে খাদ্যের কি অবস্থা ঘটতে পারে লিন মাসগুলোতে সেটা বুঝতেই পারছেন কি? এবং তাতে একটা সর্বনাশ ব্যাপার দেশে সৃষ্টি হতে পারে। এই যে খাদ্য ঘাটতি এটা স্বীকার করে নিয়ে আজকে যখন বেসরকারীভাবে তাদের দলের প্রস্তাব এসেছিল আশা করেছিলাম যে এ বিষয়ের বক্তব্যের একটা সরকারী হ্যান্ড আউট আকারে নিশ্চয় আসুক এখানে সকলের সামনে।

[4-10—4-20 p.m.]

অনেকগুলি বিভাগের সম্বন্ধে প্রচেষ্টা করতে পারলে তবেই খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হবে। পিসমিল কয়েকটি বিভাগ সম্বন্ধে প্রস্তাব করলেই যদি খাদ্য হয়ে যায় তাহলে আপত্তি নেই, ২।৩ বার

ধরে পাশ করে নিন কিন্তু যদি খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা আনতে হয় তাহলে ভূমি রাজস্ব বিভাগ, কৃষি বিভাগ, সেচ বিভাগ, পশু পালন বিভাগ, কমিউনিটি ডেভেলপমেন্ট বিভাগ এ'রা একযোগে চিন্তা করে কংক্রিট প্রোগ্রাম করুন যে এবছরে কতটা করবেন, তার পরের বছর কতটা করবেন। আমি দেখছিলাম এবারের বাজেট স্পিচের মধ্যে বলা হয়েছে যে ২ বছরের মধ্যে না কত দিনের মধ্যে ৭০ লক্ষ টন খাদ্য উৎপাদন করবেন। গত ৩।৪ বছরে আমাদের পশ্চিমবাংলায় অ্যাভারেজ খাদ্য উৎপাদন হচ্ছে ৪৫ লক্ষ টন থেকে ৫২ লক্ষ টন তাহলে ২ বছরের মধ্যে সত্য সত্যই যদি ৭০ লক্ষ টনে নিয়ে যেতে হয় তাহলে এই রকম একটা প্রস্তাব আনা হোল কেন? সত্য সত্যই যদি হয় তাহলেও মন্ত্রী মহোদয়গণ একসঙ্গে বসে একটা কংক্রিট প্রোগ্রাম এই সভাতে আনা দরকার ছিল। কিন্তু তা আমাদের কাছে নেই। শুধু কতকগুলি রাজনৈতিক বক্তৃতার মধ্য দিয়ে খাদ্য ফলবে না। রাশিয়াতে ফ্যামিলি প্ল্যানিং আছে কি নেই, সে সম্বন্ধে একজন সদস্য কি বলছিলেন, তিনি ভুল বলতে পারেন, ঠিক বলতে পারেন, তার অবতারণা করে কিছু লাভ হবে না। রাশিয়াতে ফ্যামিলি প্ল্যানিং-এর দরকার নাও হতে পারে। মাননীয় সদস্যগণ জানেন রাশিয়াতে আমাদের অর্ধেক পপুলেশন কিন্তু আমাদের চেয়ে অনেক গুণ বেশী জমি। আমাদের পশ্চিমবাংলার সঙ্গে এটা বিচার করে দেখতে হবে। আমরা পশ্চিমবাংলায় খাদ্য ফলাব, এখানে জোর করে টানলে জমি বাড়বে না, ১৯৬৬ সালে যা ছিল আজও তাই আছে। ১৯৬৬ সালে পশ্চিমবাংলার ৩৩ হাজার ৮২৯ স্কোয়ার মাইলে যে পপুলেশন ছিল ৪ কোটি ৫।৬ লক্ষ হতে ১০ লক্ষ আজকে আরও বেড়েছে, তা যদি বাদ দিই তাহলেও পার স্কোয়ার মাইলে পপুলেশন হবে ১,৩২ হাজার যা রাশিয়ায় নেই। অতএব পশ্চিমবাংলার সঙ্গে রাশিয়ার তুলনা করে লাভ কিছু হবে না। আজকে সেজন্য এই প্রস্তাবের সঙ্গে অনেক কিছু করার আয়োজন করলে তবে খাদ্য ফলবে। নিশ্চয়ই ভূমি সংস্কার হচ্ছে অন্যতম কাজ, কিন্তু তার সঙ্গে আমাদের টার্গেট ঠিক করতে হবে। কত দিনের মধ্যে কতটা ফলবে, প্রথম বছরে কি কাজ হবে, দ্বিতীয় বছরে কি কাজ হবে সেটা আগে ঠিক করতে হবে। ৪ কোটি ৫ লক্ষ কি ১০ লক্ষ লোক যদি ধরি আমাদের পশ্চিমবাংলায় আছে, তাহলে ৫ বছরে নিশ্চয়ই অনেক পপুলেশন বাড়বে। হিসাব যদি ধরতে যাই যে কত খাদ্য আমাদের লাগবে, তাহলে তার অনেক রকম হিসাব আছে আমরা কত করে খাব তার উপর সেটা নির্ভর করবে। আমি একটা হিসাব দেখছিলাম যে আমাদের ভারতবর্ষে আমরা ১৪৩ কিলো গ্রাম খাই। এশিয়ার অন্যান্য দেশগুলি খায় ১৪৪, পাকিস্তান ১৪২। ইউরোপের অন্যান্য দেশ আমাদের চেয়ে অনেক কম খায় শুধু ইতালী দেখলাম ১৪২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের গ্রামে যে হিসাব করে সেই হিসাব করছিলাম যে যদি এক পোয়া করে মাথাপিছু খায় (ভয়েস ফ্রম গভর্নমেন্ট বেঞ্চ—এক পোয়া নয়, এক সের বলুন।) মাননীয় সদস্যরা গ্রামে কত খায় বললেন, গ্রামে মাঠে যারা কাজ করে তারা নিশ্চয়ই এক সের খায় বা তিন পোয়া খায়। আমরা যদি ৪ কোটি ৫ লক্ষ কি ১০ লক্ষ লোক ধরে নিই তাহলে তার শতকরা ১৫।১৬ ভাগ হচ্ছে ৪ থেকে ১৪ বছরের। সেজন্য আমি যে কথা বলছিলাম আমরা মাথাপিছু ১৪৩ কে জি যা খাই সেটা যদি আমি ১৫০ কে জি ধরে নিই হিসাবের সুবিধার জন্য তাহলে ৪ কোটি লোকের যা লাগবে তাতে ৬৭ মেট্রিক টন আমাদের খাদ্য লাগবে।

৬৭ লক্ষ মেট্রিক টন যেটা লাগবে তার ৫ পারসেন্ট সিড এবং ৫ পারসেন্ট ওয়েসটেজ ধরে নিলে আমাদের মোটামুটি চাষের উপযোগী যে জমি আছে যার হিসাব আমরা পেয়েছি ১ কোটি ১০ লক্ষ একর, তাতে পাটের চাষ হয়, ডবল ক্রপিং আছে, সব মিলিয়ে তাতে আমরা হিসাব করে দেখছিলাম এই খাদ্য যদি ফলাতে হয়, ধানের যদি হিসাব ধরি তাহলে এক একরে এক টন খাদ্য ফলাতে হবে তার মানে বিঘা প্রতি গড়ে ৯ মণ। আজকে পশ্চিমবাংলায় তাইচুং, আই আর-এইট ইত্যাদি ধান বর্ধমানে ইরিগেশন দিয়ে যত বেশী ফলান হচ্ছে সেটা সাধারণ ভাবে আগের চেয়ে কিছু বেড়েছে, তার মানে দেড় গুণ থেকে দুগুণ। বাজেটে বলা হয়েছে যে দু বছরের মধ্যে আমরা ৭০, লক্ষ টন উৎপাদন করবো, তার মানে আরও দেড়গুণ থেকে দুগুণ খাদ্য ফলাতে হবে যা আমাদের বর্তমানে উৎপাদন হয় তার চেয়ে। এই কাজ যদি দায়িত্ব নিয়ে করতে হয় তাহলে যেভাবে আজকে আলোচনা হচ্ছে আমি কত খাই অথবা কত জনসাধারণ খায় এইভাবে যদি আলোচনা চলে তাতে ক্ষতি নেই কিন্তু যদি গুরুত্ব দিয়ে আলোচনা করে দেশকে বাঁচাবার চেষ্টা

করতে হয়, পশ্চিম বাংলার জন্য পথ নির্ণয় করতে হয় তাহলে ঐ সমস্ত ডিপার্টমেন্টের মধ্যে এখনি একটা কো-অর্ডিনেশন বা এক সঙ্গে হওয়া দরকার। ভূমি রাজস্ব বিভাগ, কৃষি ও সেচ বিভাগ, সমবায় বিভাগ, পশুপালন বিভাগ এবং অন্যান্য যে যে বিভাগ চাষের সঙ্গে জড়িয়ে আছে তারা এক যোগ হয়ে ওয়ার এফর্ট্‌সএ চিন্তা করলে তবেই এটা সম্ভব হবে, নাহলে আমরা ঠিকমত ব্যবস্থা করে উঠতে পারবোনা। ধানের উৎপাদন বা খাদ্যের উৎপাদন বৃদ্ধিতে জমির উপর সিকিউরিটি অফ টেনিয়োর একান্ত ভাবে করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৫৯ সালে ফোর্ড ফাউন্ডেশন এক্সপার্টদের নিয়ে যে একটা এনকোয়ারি কমিশন হয়েছিল তাতে দেখেছিলাম ইন্ডিয়ার ফুড ক্রাইসিস, স্টেটস টু মিট ইট। সেখানে জমি সম্পর্কে আলোচিত হয়েছিল যে ব্যবস্থাই হোক ইনসার্টেড আপ অন ল্যান্ড বন্ধ করা হোক- যে কোন প্রকারে জমির উপর যারা চাষ করবে তাদের অনিশ্চয়তা দূর না করতে পারলে হবে না। অনিশ্চয়তা দূর করতে গেলে যে কোন পন্থায় বেনামী জমি, ভাগচাষী উচ্ছেদ অথবা সেলামী কতটা থাকবে সে সম্বন্ধে চিন্তা করে ঠিক করতে হবে। খাদ্য যেখানে প্রয়োজন, যেখানে মানুষকে খেয়ে বাঁচতে হবে সেখানে জমি সম্পর্কে যত দ্রুত আইনের মাধ্যমে এই ব্যবস্থাগুলি করা যায় তা একান্ত ভাবে চিন্তা করা দরকার। এছাড়াও খাদ্য উৎপাদনের ব্যাপারে ধানের দামের কথা বলা হয়েছে। ফ্ল্যাকচুয়েশন অফ প্রাইসেস গত তিন বছরের মধ্যে যেভাবে হচ্ছে তাতে বেশী উৎপাদন করবার জন্য চাষীরা যেভাবে খরচ করে এগিয়ে গেছে—গত বছরের আগের বছর ১০০ টাকা ছিল, গত বছর ৬০।৭০ টাকা এবং এবছরে ৪০ টাকা ধানের দাম হয়েছে।

[4-20—4-30 p.m.]

তাতে উৎপাদন ব্যাহত হবে, উৎপাদনের দিকে লোক বেশী খরচ করতে চাইবে না এবং যে ইরিগেশনের জল নিয়ে, ফার্টিলাইজার নিয়ে অথবা নানা রকম অবস্থায় যে চাষ করতে যাবে সে চাষ করতে পারবে না। কাজেই ধানের দাম নির্ধারিত করতে হবে এবং চাষের অনেক আগেই তা ঘোষণা করতে হবে। উৎপাদন বৃদ্ধি করতে হলে প্রথম কথা হচ্ছে সমস্ত ডিপার্টমেন্ট-এর মধ্যে সমন্বয় সৃষ্টি করতে হবে, জমির উপর অনিশ্চয়তা দূর করতে হবে, এবং ধানের মূল্য চাষের আগেই ঘোষণা করতে হবে। ধানের মূল্য নির্ধারণ সম্পর্কে এক এক সময় এক এক দৃষ্টিভঙ্গী নিয়ে আলোচনা করা হয়। কোন সময় বেশী দাম বলি, কোন সময় অন্যান্য জিনিসের দামের সঙ্গে সামঞ্জস্য রেখে দাম বাড়াতে বলি এবং কোন কোন সময় গরীব লোক যখন কিনে খায় তখন ধানের দাম কম করতে বলি। এই ব্যাপারে বিভিন্ন দেশে নানা রকম ব্যবস্থা আছে। জাপানে সমস্ত উৎপাদন সরকার অনেক বেশী দামে কিনে নেন এবং তারা অনেক কম দামে অর্থাৎ যেটা ন্যায্য দাম সেই দামে বিক্রি করে। আমাদের পশ্চিম বাংলায়ও এ সম্পর্কে চিন্তা করে দাম ঠিক করতে হবে এবং চাষের অনেক আগে চাষীকে তা জানিয়ে দিতে হবে। এই জিনিস যদি করা হয় তবেই চাষী বুঝবে কতটা ধান ফলালে তার লোকসান হবে না এবং সে লাভবান হবে। ইরিগেসনের উপর জোর দেওয়া হয়েছে বটে, কিন্তু পশ্চিমবাংলায় সেচবিভাগের নামে ড্রেনেজের কাজই বেশী। ২৪-পরগনা জেলাতেই সবচেয়ে বৃহৎ সমস্যা রয়েছে। সেখানে জল-সেচের পরিবর্তে জল নিষ্কাশনের সমস্যাই বেশী। সমস্ত ২৪-পরগনায় ৫ হাজার ৮৪২ স্কোয়ার মাইলের মধ্যে ২ হাজার ৮৪৮ স্কোয়ার মাইল সুন্দরবন যেখানে সেচ ব্যবস্থা নেই, একমাত্র ড্রেনেজর উপর ব্যবস্থা করতে হয়। কংগ্রেস সরকার করেনি, ইংরেজ করেনি, যুক্তফ্রন্ট সরকার করবে একথা বললে ওখানকার স্লুইস গেট হবে না, ধানের ফসল হবে না। কাজেই আজকে প্রোগ্রাম করতে হবে। আমাদের যদি খাদ্যে স্বয়ং সম্পূর্ণতা আনতে হয় তাহলে আজকে কতটা টাকা আমরা খদ্যোৎপাদনের দিকে পাব, কতটা স্লুইস গেটের দিকে পাব, কতটা দিয়ে জল নিষ্কাশনের ব্যবস্থা করতে পারব এবং কতটা জলসেচের জন্য দিতে পারব তার ব্যবস্থা করতে হবে। আমি খাদ্য উৎপাদনের ব্যাপারে যেভাবে বিরোধী পক্ষের আলোচনা শুনতে পাচ্ছি তাতে মনে হয় খাদ্যে বা ধান গাছে রাজনীতি চলবে। আমরা যদি খাদ্যের ব্যাপারে রাজনীতি করি তাহলে ওই ধান গাছে রাজনীতি ফলবে, ধান ফলবে না। এখানে যে এক্স পার্ট কমিটি এসেছিলেন তাঁরা তাঁদের রিপোর্টে বলেছিলেন টুয়েন্টি ফাইভ পারসেন্ট যদি খাদ্য কম থাকে তাহলে সেখানে ডেমোক্রেসী, সোস্যাল জাস্টিস এবং কোন রকম ওয়েলফেয়ার ওয়ার্ক সম্ভব হবে না। আজকে

করবে একথা বললে ওখানকার স্লুইস গেট হবে না, ধানের ফসল হবে না। কাজেই আজকে প্রোগ্রাম করতে হবে। আমাদের যদি খাদ্যে স্বয়ং সম্পূর্ণতা আনতে হয় তাহলে আজকে কতটা টাকা আমরা খাদ্যোৎপাদনের দিকে পাব, কতটা স্লুইস গেটের দিকে পাব, কতটা দিয়ে জল নিষ্কাশনের ব্যবস্থা করতে পারব এবং কতটা জলসেচের জন্য দিতে পারব তার ব্যবস্থা করতে হবে। আমি খাদ্য উৎপাদনের ব্যাপারে যেভাবে বিরোধী পক্ষের আলোচনা শুনতে পাচ্ছি তাতে মনে হয় খাদ্যে বা ধান গাছে রাজনীতি চলবে। আমরা যদি খাদ্যের ব্যাপারে রাজনীতি করি তাহলে ওই ধান গাছে রজনীতি ফলবে, ধান ফলবে না। এখানে যে এক্স পার্টি কমিটি এসেছিলেন তাঁরা তাঁদের রিপোর্টে বলেছিলেন টোয়েন্টি ফাইভ পারসেন্ট যদি খাদ্য কম থাকে তাহলে সেখানে ডেমোক্রেসী, সোস্যাল জাস্টিস এবং কোন রকম ওয়েলফেয়ার ওয়ার্ক সম্বব হবে না। আজকে এখানে একটা নন-অফিসিয়াল রেজলিউশন সরকার পক্ষের সদস্যদের মাধ্যমে এসেছে, কিন্তু বিভিন্ন বিভাগ এবং সরকার কিভাবে এগুলি কার্যকরী করবে তার উপরেই সব কিছু নির্ভর করছে। আমি একান্তভাবে কামনা করব কয়েক বছরের প্রোগ্রাম করে বিভিন্ন বিভাগকে কিভাবে কোয়ার্ডিনেটেড করা যাবে, ভূমির উপর যে আনসার্টেনিটি আছে তা দূর করবার জন্য কি কি লেজিসলেশন আনতে পারবেন এবং ক্রেডিট ফেসিলিটিস, ইরিগেশন ফেসিলিটিস কিভাবে কোন জায়গায় কতটা দেওয়া যাবে সেই চেষ্টা আপনারা করবেন। ইরিগেশন ফেসিলিটিস থার্টি পারসেন্ট আনবেন বলেছেন। থার্টি পারসেন্ট অফ দি টোটাল ল্যান্ড আনা যাবে না কারণ সর্বত্র ডিপ টিউবওয়েল হবে না, সর্বত্র জল পাওয়া যাবে না—কারণ সেখানে নোনা জল। ২৪-পরগনায় যা হবে নদীয়ায় তা হবে না এই জিনিষ বুঝে তবে প্রোগ্রাম করতে হবে এবং তবেই খাদ্য উৎপাদন বৃদ্ধি হবে। এই প্রস্তাবের উপর যদি গুরুত্ব দিতে হয় তাহলে কিভাবে খাদ্য উৎপাদন বৃদ্ধি করে আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারি সেইভাবে কাজ করতে হবে। আমাদের দিক থেকে আমরা এই কথাই বলছি।

**Shri Kashi Kanta Maitra :** Sir, I beg to move that—

(i) in para. (a), line 1, after the word "lands" the words "and Railway's unused land" be inserted,

(ii) in para. (a), line 2 after the words "through a Committee mainly composed of "the following be inserted :—

"representatives of the various Kisan and Khetmajdoor Unions and under the guidance of United Front Committees—and "Bhumi Senas" be organised on a voluntary basis for reclamation of waste and follow lands".

(iii) for para. (b) (i), the following be substituted :—

"(i) in areas under Government Irrigation Projects discharge of irrigation water for kharif crops be so regulated as to reduce waste irrigation water to its minimum and conserve greater water resources to grow two to three crops as extensively as possible and in other areas particularly in deficit non-industrial districts and one-crop areas large scale shallow tubewell and tank or well irrigation schemes be undertaken by liberalising the existing terms and conditions to help small, poor and landless peasants".

(iv) in para. (c) in line 1, after the words "agricultural implements" words "high yielding seeds" and in line 2, after the words "subsidized rate" the words "or by way of loans" be inserted.

(v) in para. (c), after the word "guaranteed" the words "through properly organised broad-based agricultural co-operatives" be added.

(vi) after para. (e), the following be added:—

"(f) supply of agricultural credit at a nominal rate of interest

"(g) stoppage of evictions or eviction proceedings of actual poor necessitous peasants already launched or threatened or sought to be launched at the instance of usurious money-lenders, big landlords and Jotedars etc. on the basis of so-called sham fictitious, colourable land transactions or sham fictitious transfer deeds or on account of forced or distressed sale by suitable legislation".

মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে মূল প্রস্তাব মাননীয় সদস্য শ্রীপ্রবীর মল্লিকের নামে উপস্থাপিত হয়েছে, সেই প্রস্তাব আমি সম্পূর্ণরূপে সমর্থন করি। কিন্তু তার সঙ্গে আমি কয়েকটি সংশোধনী জুড়ে দিতে চাইছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি সংশোধনগুলি দেখেন এবং অন্যান্য সদস্যরা দেখেন তাহলে বুঝতে পারবেন যে এই সংশোধনী প্রস্তাবের সঙ্গে মূল প্রস্তাবের কোন সংঘাত নাই বা বিরোধ নাই, দুটি একে অপরের পরিপূরক। আজকে যে প্রস্তাব এসেছে এবং এই প্রস্তাব যিনি এনেছেন আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। কেন না এই প্রস্তাব অত্যন্ত গরুত্বপূর্ণ। আমি এক বিষয়ে মাননীয় সদস্য শ্রীহংসধ্বজ ধাড়ার সঙ্গে একমত যে এই রকম একটা গুরুত্বপূর্ণ প্রস্তাবকে কার্যকরী করতে হলে, কার্যে রূপায়িত করতে হলে কৃষি দপ্তর, সেচদপ্তর এবং সমবায় দপ্তর এই তিনটি দপ্তরের সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ রাখা দরকার। এই তিনটি দপ্তরের মধ্যে যদি কো-অর্ডিনেশন না থাকে তাহলে সমস্ত পরিকল্পনাটা কাগজেই থাকবে, কার্যে রূপায়িত হতে পারবে না। যে সংশোধনগুলি আমি এনেছি আমি তা আপনার সামনে রাখছি। আমি মূল প্রস্তাবের প্রথম অনুচ্ছেদে ক্লজ এ-তে যেখানে ফ্যালো ল্যান্ড বলে শেষ হয়েছে, আমি বলছি সেখানে ফ্যালো ল্যান্ডের পর রেলওয়ে ল্যান্ড এটা যোগ করা হোক। আমাদের বাংলাদেশের রেল লাইনের ধারে বিভিন্ন জায়গায় প্রচুর জমি অনাবাদী পড়ে আছে। অবশ্য এটা আইনের দিক থেকে রেলওয়ে কর্তৃপক্ষ জমি লীজে বন্দোবস্ত দেন, আমি মনে করি আমাদের পশ্চিম বঙ্গের যুক্ত ফ্রন্ট সরকারের কৃষি-দপ্তর রেলওয়ে মন্ত্রকের সঙ্গে বা পশ্চিম বাংলার রেলওয়ে দপ্তরের ভারপ্রাপ্ত উর্ধতন অফিসারের সঙ্গে বসে যদি আলোচনা করেন তাহলে এর সুরাহা সম্ভব। এই ব্যাপারে পশ্চিম বঙ্গের যুক্ত-ফ্রন্ট সরকার নিশ্চয়ই যোগ্য ভূমিকা নেবেন। তাই আমার সংশোধনী প্রস্তাবে

(ii) in para (a), line 2, after the words "through a Committee mainly composed of" the following be inserted:—

"representatives of the various Kisan and Khetmajdoor Unions and under the guidance of United Front Committees—and "Bhumi Senas" be organised on a voluntary basis for reclamation of waste and fallow lands",

অর্থাৎ যেখানে বলা হয়েছে গরীব চাষীদের দিয়ে সংগঠিত কমিটির মধ্য দিয়ে সেই সমস্ত জমি বিলি বন্দোবস্ত হোক, আমি সেখানে বলেছি যেহেতু মূল প্রস্তাবে অস্পষ্টতা থাকছে, আমি সেজন্য বলেছি এবং আমি মনে করি এই জমি বণ্টনের ব্যাপারে আসা উচিত পশ্চিম বাংলার যে সমস্ত কিষাণভাইদের কিষাণ সংগঠন আছে, সেই সমস্ত সংগঠনের যে সমস্ত প্রতিনিধি আছে, গ্রামস্তরে, তাদের দিয়ে কমিটি সংগঠিত করতে হবে, তাদের দিয়ে শুধু কমিটি সংগঠন করলেই

কাজ হবে না, আমি মনে করি এর পুরোভাগে থাকবে এই সমস্ত অঞ্চলের যুক্তফ্রন্ট ও সকল রাজনৈতিক দলগুলির যুক্তফ্রন্টের নেতৃবৃন্দের পরিচালনাধীনে তাঁরা কাজ করবেন। এর পর পার্ট বি ওয়ান......

(iii) for para. (b) (i), the following be substituted :—

"(i) in areas under Government Irrigation Projects discharge of irrigation water for kharif crops be so regulated as to reduce waste irrigation water to its minimum and conserve greater water resources to grow two to three crops as extensively as possible and in other areas particularly in deficit non-industrial districts and one-crop areas large scale shallow tubewell and tank or well irrigation schemes be undertaken by liberalising the existing terms and conditions to help small, poor and landless peasants",

এটা খুব গুরুত্বপূর্ণ বলে মনে করছি। আমার দ্বিতীয় ধারাতে যে বক্তব্য রেখেছি মূল প্রস্তাবক মূল প্রস্তাবে যা রেখেছেন তার সঙ্গে কোন সংঘাত নেই। আমি এটাতে ৩০ পারসেন্টের কথা বলেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের কৃষিদপ্তরের এমন কোন স্ট্যাটিসটিক্স নেই, অ্যাভেলএবল ডাটা নেই যা থেকে সমগ্র ইরিগেশন রিসোর্সের ৩০ পারসেন্ট কত, ৫০ পারসেন্ট কত দাঁড়াবে বলা যায়।

[4-30—4-40 p.m.]

আমি সেই জন্য বলছি যে এমনও হতে পারে সেচের জলের সুষ্ঠু নিয়ন্ত্রণের দ্বারা ডবল ক্রপিং, ট্রিবল ক্রপিং হতে পারে। যেমন ডি ভি সি, ময়ূরাক্ষী এবং কংসাবতী এই যে সব গভর্নমেন্ট ইরিগেশন প্রজেক্টস রয়েছে সেখানে খারিফ, আমন এবং আউস—আমনের বিশেষ করে সেচের জন্য যে জল দেওয়া হয় অনেক ক্ষেত্রে আমরা দেখেছি যে জল এমন ভাবে ছাড়া হয় যে সেচের জল অপচয় হয়। সেটা যদি আমরা নিয়ন্ত্রিত করতে পারি বৈজ্ঞানিক পদ্ধতিতে এবং দক্ষ সৎ কর্মচারী অফিসারদের সাহায্য নিয়ে এবং এই ব্যাপারে আমার দৃঢ় বিশ্বাস আছে যে আঞ্চলিক এবং স্থানীয় যুক্তফ্রন্ট কমিটি ও অন্যান্য রাজনৈতিক দলগুলিও নিশ্চয়ই সাহায্য করবেন এবং অপর পক্ষের কংগ্রেস বন্ধুরাও নিশ্চয়ই সহযোগিতা করবেন তাহলে এই সেচের জল নিয়ন্ত্রিত করা সম্ভব—নিয়ন্ত্রিত করে সেই জলটাকে যাতে আমরা অন্য ফসলের জন্য সেচের কাজে ব্যবহার করতে পারি, সেদিকে যদি নজর দেওয়া যায় তাহলে আমার ধারণা দুটো-তিনটে ফসল পাওয়া সম্ভব। সেই জন্য সেচের জল যাতে অপব্যয় না হয় সে ব্যাপারে আমি সংশোধনী প্রস্তাব রেখেছি এবং বিশেষ করে আমি বলছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের কৃষি মন্ত্রীকে আমি অভিনন্দন জানাচ্ছি তিনি বিজ্ঞানের একজন ছাত্র ছিলেন, তাঁর বিদ্যাবত্তার উপর আমার আস্থা আছে, তিনি আমাদের হাউসের পুরোনো বন্ধু—আমি তাঁকে অনুরোধ করব তিনি যদি একটা সামগ্রিক দৃষ্টিভঙ্গী নিয়ে প্রকৃত বাস্তববাদীর মন নিয়ে কাজে হাত লাগান তাহলে তিনি যথেষ্ট সাফল্য লাভ করবেন সমগ্র পশ্চিমবাংলায় যুক্তফ্রন্ট সরকার যদি মনে করেন যে প্রয়োজনীয় বায়মঞ্জুরী দিয়ে এইসব ক্ষুদ্র সেচের কাজ আরম্ভ করবেন সকল জেলায় একই সঙ্গে তাহলে আমি বললো যে অবাস্তব প্রস্তাব হবে। এত টাকা এত রিসোর্সেস রাজ্যসরকারের বর্তমানে নেই যে দুই-তিন বছরের মধ্যে একই সঙ্গে সাইমালটেনিয়াসলি সমস্ত জেলার সেচের কাজ করতে পারবেন। সেই জন্য বলছি প্রথম কতকগুলি ঘাটতি জেলাকে বেছে নেওয়া হোক, যেখানে শিল্প গড়ে ওঠে নি। যেমন মেদিনীপুর বাংলাদেশের গ্রেনারী আমি বলব, কিন্তু অদ্ভুত ব্যাপার যে সমগ্র মেদিনীপুরের অর্থনীতি নির্ভর করে একটা ফসলের উপর। আজ মেদিনীপুরে যদি সেচের জল ও জল নিষ্কাশনের উপযুক্ত ব্যবস্থা করা যায় তাহলে মেদিনীপুরে দুটো ফসল চাষীরা সকল মাঠে ফলাতে পারবেন। বাংলাদেশের তথা সমগ্র জেলার চেহারা পালটে যাবে। নদীয়া জেলা ঘাটতি জেলা। অবিভক্ত বাংলায় নদীয়া জেলার জনসংখ্যা ছিল ৭ লক্ষ, এখন ২০ লক্ষ। এই উদ্বাস্তু অধ্যুষিত অঞ্চলে যদি আমরা ব্যাপকভাবে সেচের ব্যবস্থা না করতে

পারি এবং সেখানে মাঠে মাঠে সেচের জল দেবার ও জল নিষ্কাষণের ব্যবস্থা না করতে পারি, ফসলে উৎপাদন যদি বাড়াতে না পারি তাহলে সারা পশ্চিমবাংলাকে আমরা খাদ্যে সেলফ্‌ সাফিসিয়েন্ট করব এই কথাটা একটা অত্যন্ত গালভরা কথা হবে, এর কোন মূল্য থাকবে না। সেই জন্য আমার সংশোধনী প্রস্তাবে আমি এই কথা বলতে চাই যে ঘাটাঁত জেলা এবং যে সমস্ত জেলায় শিল্প গড়ে ওঠেনি সেই অনগ্রসর জেলায় এবং যেখানে সেচের কোন ব্যবস্থা নেই এবং একটা ফসল হয় এই রকম যে সমস্ত জেলা রয়েছে সেই সমস্ত জেলার উপর বিশেষ অগ্রাধিকার ও গুরুত্ব দেওয়া হোক এবং জরুরীকালীন ভিত্তিতে সেই সমস্ত এলাকায় সেচের ব্যবস্থা গ্রহণ করা হোক। আমি আমার প্রস্তাবে সেই জন্য স্যালো টিউবওয়েল-এর উপর জোর দিয়েছি। বাংলাদেশের কয়েকটি জেলায় যে ডিপ টিউবওয়েল-এর ব্যবস্থা হয়েছে আপনি জানেন এ নিয়ে অনেক নালিশ আসবে—বৈজ্ঞানিকরা এ নিয়ে অনেক প্রশ্ন তুলেছেন। বাংলাদেশে যে এক হাজার ডিপ টিউবওয়েল-এর ব্যবস্থা করা হয়েছে তাতে ওয়াটার লেবেল নেমে যেতে পারে এবং পুকুর টুকুর শুকিয়ে যেতে পারে এ আশঙ্কা করার সংগত কারণ আছে। আশ্চর্যের ব্যাপার, কংগ্রেস আমলে এই সমস্ত জিনিসগুলি হয়েছিল কোন সায়েন্টিফিক হাইড্রোলজিক্যাল ডাটা না নিয়ে এই পশ্চিমবাংলার প্রাক্তন মুখ্যমন্ত্রী পরলোকগত ডাঃ বিধানচন্দ্র রায় তিনি বলেছিলেন তিনি বাংলাদেশের তিন হাজার ডীপ টিউবওয়েল বসাবো। তিনি একবারও ভেবে দেখেন নি কৃষি দপ্তরের অফিসাররা সেদিন ভেবে দেখেন নি যে এই তিন হাজার ডিপ টিউবওয়েল বসিয়ে যদি সাইমালটেনিয়াসলি এক সংগে চালু করা যায় তাহলে ওয়াটার লেবেল নেমে যেতে পারে। এর ফলে হর্টিকালচারাল যে ওয়েল্থ আছে—আম, জাম, কাঠাল ফলের বাগান সেই সমস্ত নষ্ট হয়ে যেতে পারে কারণ এসব ফলের গাছ বাগান তলাকার যে জল থেকে রস সঞ্চয় করে বেঁচে থাকে সেই জলের স্তর নেমে যাবে, সেগুলো বাঁচবে কিনা? সুতরাং এই ওয়াটার লেবেল যদি হঠাৎ নেমে যায় তাহলে দেশে আর এক সর্বনাশ দেখা দিতে পারে। আমেরিকায় এই রকম করতে গিয়ে বহু অঞ্চল মরুভূমির মত হয়ে গেছে। কিন্তু আমি স্যালো টিউবওয়েল সম্বন্ধে এইটুকু বলবো যে অল্প ব্যয়ে হতে পারে—আমি শুনেছি কৃষকদের কাছ থেকে যে মাত্র পাঁচ হাজার টাকা এর দাম এবং এই একটা টিউবওয়েল নিতে গেলে অনেক ঝামেলা আছে, কো-অপারেটিভ-এর প্রভৃতি ব্যাপার আমি সেই জন্য প্রস্তাব করেছি যে আর একটু লিবারালাইজ করা দরকার, আরও উদার ভিত্তিতে মাঠে মাঠে অগভীর নলকূপ বসান দরকার অবিলম্বে বিশেষ করে নদীয়া ও ঘাটতি জেলাগুলিতে। যারা ভূমিহীন চাষী আজকে তারা এর আওতায় আসতে পারে না। এই লিবারালাইজ করার অর্থ হবে যে দুই তিন জন জয়েন্টলি যাতে এই স্যালো টিউবওয়েল অপারেট করবার সুযোগ পান। এটা যদি করেন তাহলে কাজের সুবিধা হবে। বর্গাদারকে এর সুযোগ দিতে হবে। টাকা আদায় করার চিন্তাটা এখন যেন সরকারকে পেয়ে না বসে। চাষীরা ফাঁকি দেবে না। দুটো তিনটে ফসল মাঠে তুলতে পারলে তাদের দেয় টাকা খুসী মনে সরকারের ঘরে গিয়ে পৌঁছে দেবে। "মাঠে মাঠে সেচ চাই", "জল নিষ্কাশণের ব্যবস্থা চাই" এই স্লোগান সামনে রেখে কৃষি দপ্তরের কর্মচারী ও অফিসারদের কাজে নামতে হবে। যেখানে বড় খাল-বিল আছে—সেখানে জল উত্তোলক যন্ত্র বা পাম্প দিয়ে জল তুলে পার্শ্ববর্তী চাষের জমিতে সেই জল সেচের ব্যবস্থা করতে হবে। এতে ব্যয়ও কম হবে, চাষও ডবল হবে। নদীয়া জেলায় এই ধরনের খাল-বিল প্রচুর রয়েছে। প্রথমে গ্রামে গিয়ে এই সব কর্মসূচী তৈরী করতে হবে রাইটার্স-এ বসে হবে না।

আমার আর একটা প্রস্তাব চতুর্থ ধারায় সন্নিবেশিত। আমি শুধু হাই ইল্ডিং সীডসের কথা বলেছি যেটা মূল প্রস্তাবে ছিল না এবং যেখানে মূল প্রস্তাব বলছেন সাবসিডাইজ রেটে বা ভরতুকি দিয়ে কম দামে ইমপ্লিমেন্টস দেবেন সেখানে আমি বলছি যদি দরকার হয় বিকল্প পদ্ধতিতে যেমন বাই ওয়ে লোনস দেবার ব্যবস্থা করা দরকার। তারপরে

clause 5 in para (c) after the word "guaranteed" the words "through properly organised broad-based agricultural co-operatives" be added

আমি এই প্রপাবলি অর্গানাইজড এবং ব্রড বেজড কো-অপারেটিভ এজন্য বলছি - আপনি জানেন, এই কো-অপারেটিভগুলির এরিয়া অফ অপারেশন স্থির করে দেয়া হয়েছে, একটা গ্রামে একটা

কো-অপারেটিভ হলে বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটিজ অ্যাক্টে বলে দেয়া হয়েছে সেই গ্রামে আর কেউ ঐ ধরণের কো-অপারেটিভ করতে পারবেন না। অথচ গত ২০ বছরের কংগ্রেসী আমলে গ্রামে বড় ব্যাপারীরা, জোতদার, মহাজনরা, ভিলেজ টাইফ্নসরা, মানি লেন্ডাররা এই সমস্ত কো-অপারেটিভগুলি দখল করে বসে আছে, সেখানে আর কেউ নতুন করে ঢুকতে পারে না। যদি দরকার হয় তাহলে কো-অপারেটিভগুলিকে উদার ভিত্তিক করতে হবে এবং সেটা জোর করে করা যায় না কিন্তু যুক্তফ্রন্ট সরকার এবং ঐ পক্ষের সদস্যরা যদি গ্রামে গ্রামে হাওয়া তুলতে পারেন যে এখানে কো-অপারেটিভ হয়েছে, আপনারা সভ্য হন এবং সরকার যদি সাহায্য করেন তাহলে কো-অপারেটিভগুলি ব্রড বেজড হবে। ফার্মে গরীব চাষীরা, জমিহীন চাষীরা সমবায়ের সভ্য হতে পারবেন, ঋণ পাবেন, সুযোগ-সুবিধা পাবেন। তারপরে ক্লজ এফ-এ আমার প্রস্তাব হচ্ছে

Supply of agricultural Credit at a nominal rate of interest.

এটা আমি মনে করি গুরুত্বপূর্ণ প্রস্তাব। তারপর

'(g) stoppage of evictions or eviction proceedings of actual poor necessitous peasants already launched or threatened or sought to be launched at the instance of usurious money-lenders, big landlords and Jotedars etc. on the basis of so-called sham fictitious, colourable land transactions or sham fictitious transfer deeds or on account of forced or distressed sale by suitable legislation".

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আইনজীবী ছিলেন, আপনি জানেন এবং এই হাউসের অনেক বন্ধুরা হয়ত জানেন গ্রামে আমরা সাফ কোবালা বা আউটরাইট সেল ডিডের নাম করে বহু জমি চলে যাচ্ছে গরীব চাষীদের কাছ থেকে মহাজনের কাছে। কাগজে লিখিয়ে নেয়া হল গরীব চাষীর অজ্ঞতা ও দারিদ্র্যের সুযোগ নিয়ে সাফ কোবালা—অথচ আসলে চাষী প্রয়োজনের তাগিদে মহাজনের কাছে ঋণ নিল বেশী সুদে—এটা লোন ট্রানজাকশন মাত্র। এই ঋণ শোধ না হলে সেই সব মহাজনরা দলিল দেখিয়ে দখল দিচ্ছে—চাষীদের জমিগুলো অথবা দখল করে নিতে চেষ্টা করছে। এইভাবে যারা অল্প জমির মালিক তাদের ভূমিহীন করা হচ্ছে। ২৪-পরগনায় দেখা যাচ্ছে যে সেখানে বর্গাদারেরা জমি থেকে উচ্ছেদ হয়ে যাচ্ছে—তারা 'একরারনামা' করে দিচ্ছে, এই দলিলের বলে জমির মালিকদের যে-পরিমাণ ধান বর্গাদারকে দিতে হত তার চেয়ে অনেক বেশী দিতে হচ্ছে যার ফলে বর্গাদারেরা খুব শোষিত এক্সপ্লয়টেড হচ্ছে। মহাজনী শোষণ এক এক জেলায় এক এক রূপ নিয়েছে। নদীয়া জেলায় সাফ-কোবালার মাধ্যমে গরীব চাষীর জমি গ্রাস করা হচ্ছে। এটা বন্ধ করতে হবে। আমার মনে হয় বাংলাদেশের যুক্তফ্রন্ট সরকার ভারতে স্মরণীয় হয়ে থাকবেন যদি নতুন সরকার এই সমস্ত জিনিসগুলির দিকে দৃষ্টি দেন। যেমন অবিভক্ত বাংলায় প্রধান মন্ত্রী স্বর্গত ফজলুল হক সাহেব তিনি বাংলার চাষীদের বাঁচাবার জন্য যা করেছিলেন সেই ভূমিকা যদি বাংলাদেশের কৃষিমন্ত্রী নেন তাহলে আমার মনে হয় তিনি একটা বিরাট কাজ করবেন। আমার প্রস্তাব তিনি প্রত্যেক জেলায় ট্রাইবুনাল বসান, বসিয়ে গত ২০ বছর এই যে চাষীদের জমি চলে গেছে তার প্রত্যেকটা ট্রানজাকশন একজামিন করতে হবে এবং সেই সব যোগসাজসী অজ্ঞতা দোষে দুষ্ট ফ্রডুলেন্ট ল্যান্ড ট্রানজাকশনগুলি একজামিন করে সেই সমস্ত সংশিলষ্ট চাষের জমিগুলি গরীব চাষীদের ফেরত দিতে হবে। কৃষিমন্ত্রী একটা আইন প্রণয়ন করুন—প্রয়োজন হলে অর্ডিন্যান্স রচনা করুন। একটি ছোট্ট আইনই যথেষ্ট এর জন্য। প্রতিটি জেলায় জেলা জজদের এই সব ট্রাইবুনালের ক্ষমতা দিন। তার থেকে কোন আপীল চলবে না—অভিযোগ নিষ্পত্তির জন্য প্রতিটি ক্ষেত্রে সময়সীমা আইনে বেঁধে দেওয়া হোক, গরীব চাষীরা বিনা কোর্টফিতে, বার আনার দরখাস্ত দাখিল করে অভিযোগ বা নালিশ পেশ করতে পারবে। প্রকৃত কৃষিজীবীর হাত থেকে অকৃষিজীবীদের হাতে জমি হাতবদল বন্ধ করতেই হবে আর আইন দিয়েই সেকাজ করা সুনিশ্চিতভাবে সম্ভব। এতে কৃষকদের মধ্যে দারুন উৎসাহ

উদ্দীপনা জাগবে। আসুন আমরা সকলে এই নতুন কর্মযজ্ঞে হাত মিলাই বাংলার শোষিত কৃষকদের রক্ষা করি। আজ যদি এই কাজ আমাদের শ্রদ্ধেয় মন্ত্রী ডঃ ভট্টাচার্য করতে পারেন তাহলে আমি মনে করব যে তিনি স্মরণীয় হবেন—যুক্তফ্রন্ট সরকার বাংলা দেশে নূতন ইতিহাস সৃষ্টি করবেন। বিদায় নেবার আগে আমি একথা বলব পশ্চিমবাংলার সামনে আজ যে সমস্যা দেখা দিয়েছে তাতে তার সঙ্গে আমেরিকা বা রাশিয়ার তুলনা করে সত্যিকারের কোন ফল হবে না।

[4-40—4-50 p.m.]

কারণ আমাদের এখানে মনে রাখতে হবে আমাদের এটা গরীব দেশ, শতকরা ৮০ জন কৃষির উপর নির্ভরশীল। এখানে যদি 'এক্সট্রিম মেকানাইজেশন' করা হয়, যদি গ্রামে গ্রামে বড় বড় ট্রাকটার দিয়ে চাষ হয়, এখানে অটোমেশান-এর টেন্ডেন্সী গ্রামে এসে যায়, তাহলে লক্ষ লক্ষ গ্রামের কৃষক কর্মহীন হয়ে পড়বে। গ্রামে লেবার ইনটেন্সিভ প্রোগ্রাম নিতে হবে, গ্রামের কৃষকদের কাজ দিতে হবে, তাদের বেকারী ঘুচাতে হবে—এই বলে আমি কৃষিমন্ত্রীকে অনুরোধ করছি যে আজকে যে প্রস্তাব প্রবীর মল্লিক মহাশয় এনেছেন তাকে রূপায়িত করুন এবং একটি জরুরী কালীন, যুক্তকালীন ভিত্তিতে একে রূপ দিয়ে বাংলাদেশে নূতন পথ তিনি দেখান এবং সবার কৃতজ্ঞতাভাজন ও ধন্যবাদার্হ হোন।

**শ্রীসরোজকুমার রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রবীর বসু মল্লিক মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে আমি যে তিনটে ছোট ছোট অ্যামেন্ডমেন্ট এনেছি, সেই বিষয়ে কিছু বলতে চাই। আমাদের এই হাউসের অন্যতম পুরানো সদস্য হংসধ্বজ ধাড়া অত্যন্ত গুরুত্বপূর্ণভাবে পোজ নিয়ে কথা বললেন এবং বললেন যে এই প্রস্তাব আরও গুরুত্ব দিয়ে আনা হলে ভাল হোত। তিনি মূলত বিরোধী দলের তাই কিছু বলতে হবে তাই বোধ হয় তিনি একথা বলেছেন। আমি জানি না এর চেয়ে কি আর বেশি গুরুত্ব দেওয়া যেতে পারে। উনি অনেক দিন সদস্য আছেন এই হাউসের উনি জানেন গত ২০ বছরে প্রধান প্রধান সমস্যা কংগ্রেস সৃষ্টি করেছিল। আমাদের প্রধান সমস্যা হল খাদ্য সমস্যা এবং যে মূল সমস্যা তাকে কেন্দ্র করে আরও বহু সমস্যা সৃষ্টি হয়েছে। আজকে সমগ্র পশ্চিমবাংলার মানুষকে যে সমস্যা সবচেয়ে বিব্রত করেছে, সেই খাদ্য সমস্যার সমাধান করতে গেলে এক নম্বর কৃষককে জমি দেওয়া দরকার। দু' নম্বর জমি দিলেই হবে না, জল দিতে হবে, তিন নম্বর ফসলের ন্যায্যমূল্য দিতে হবে এবং কৃষকের যে সমস্ত জিনিষ প্রয়োজন তা সে ন্যায্যমূল্যে পাবে। এই যে চার-পাঁচটি মূল জিনিষ দেখা দরকার সেটা এই প্রস্তাবে আনা হয়েছে যথেষ্ট ভেবে চিন্তে এবং যথেষ্ট গুরুত্ব দিয়ে আনা হয়েছে। আমার মনে হয় হংসধ্বজবাবু বিরোধীপক্ষে কিছু বলতে হবে তাই তিনি হালকা-ভাবে এই কথা বলেছেন। আমি যে অ্যামেন্ডমেন্ট এনেছি, সেখানে এক জায়গায় আমি দিয়েছি প্যারাগ্রাফ ওয়ানে সেখানে একটা কথা দিয়েছি, সেখানে আছে বেনামী জমি উদ্ধার করে পুওর পেজেন্টদের দিতে সেখানে আমি একটা দিয়েছি

and instead of existing ceiling of individuals, the ceiling be fixed on family basis.

আমার একটুখানি আগে এক বক্তা বলে গিয়েছেন যে কেরলে এই জিনিস আনা হয়েছিল সেটা সংবিধানমত নয় বলে বাতিল করে দেওয়া হয়েছে। আমার যেটুকু অভিজ্ঞতা আছে, তাতে মনে হয় সংবিধান বিরোধী বলে বাতিল করা হয় নি, সেটা জোর করে বাতিল করা হয়েছিল। আমার সেখানে মূলত প্রশ্ন হল, আজকে যেখানে বেআইনী জমি বার করার প্রশ্ন উঠেছে, সেই সময় দেখছি বেআইনী জমি বার করার একটা মস্ত ডিফিকালটিস হয়ে পড়েছে, জমি বণ্টনের ব্যবস্থা কংগ্রেস করে গিয়েছে যেভাবে তাতে মাথা পিছু জমি থাকবে। আমাদের সেখানে প্রস্তাব ছিল ফ্যামিলি পিছু রাখা হোক। আমরা জানি আজকে এক একজন মাথা পিছু জমির নামে চাকর ছাড়াও হাতী, কুকুরের নামে লুকিয়ে রেখেছে।

সেজন্য আমার প্রস্তাব হল একটা সিলিং ফিক্সড অন ফেমিলি বেসিস করতে হবে। এটা সম্পর্কে আমি আশা করব আমাদের যুক্তফ্রন্ট সরকার যথেষ্ট নজর দেবেন। এবং একটা প্রচেষ্টা করবেন যাতে এটা কোনরকমভাবে বেআইনী নাকচ না করতে পারে। কারণ বাংলাদেশের রাঘব-বোয়ালেরা হাজার হাজার বিঘা জমি লুকিয়ে রেখে দিয়েছে, সেহেতু যদি এটা ফেমিলি বেসিস না করা যায় তাহলে এই জমি পাওয়া যাবে না। এই সূত্রে ও'দের জানা দরকার কয়েকদিন আগে শ্রীআভা মাইতি হঠাৎ একটা বক্তৃতা দিতে গিয়ে বললেন যে বাংলাদেশ সম্পর্কে তাঁরা অনেক কাজ করেছেন। বাংলাদেশের মানুষকে ২০ বছর ধরে তাঁরা সংস্কারমুক্ত করে দিয়েছেন এবং তার ফলেই আমরা তাদের ভোট নিয়ে এসেছি। পূর্বে জমি বেনামী না করার সংস্কার, ভেজাল না করার সংস্কার, চোরাবাজারী না করার সংস্কার, যা না ছিল সেই সংস্কার তাঁরা করেছেন। চুরি, দুর্নীতি না করার যে সংস্কার বাংলাদেশের ছিল সেই সংস্কার মুক্ত তাঁরা করেছেন ২০ বছর ধরে। বাংলাদেশ কৃষিপ্রধান দেশ। সেদিক থেকে ফসল উৎপাদনে যে সংকট আছে তা দূর করা এবং সেদিক থেকে যে কোন প্রস্তাব আসুক সে সম্বন্ধে কনস্ট্রাকটিভ কথা বলা উচিত ছিল। কিন্তু সেখানে তাঁদের স্বার্থ লুকান আছে বলে বলবেন না। তারপর আমার অ্যামেন্ডমেন্ট হচ্ছে যেখানে চাষের জিনিষপত্রের কথা আছে সেখানে। অর্থাৎ সাবসিডাইসড রেট যেখানে আছে সেখানে আমি যোগ করতে বলছি—অর বাই ওয়ে অফ চীফ ক্রেডিট। ক্রেডিটএ পায় কিন্তু সুদ বেশী। আজ যে অবস্থা সেদিক থেকে অল্প সুদে ঐ সমস্ত জিনিষ যাতে পেতে পারে সেদিকে দৃষ্টি রাখা উচিত। আমরা জানি বহু ক্ষেত্রে ছোট ছোট জিনিষ আমাদের নজর এড়িয়ে যায়। অর্থাৎ যেগুলি আমাদের কাছে ছোট হতে পারে সেগুলি বাংলাদেশের গরীব চাষীদের কাছে খুব বড়। চাষের যন্ত্রপাতি যেখানে দেবার কথা আছে সেখানে আমি যোগ করতে বলছি

For which some agro-engineering firm be established by the Government in rural areas.

আমি জানি বাংলাদেশের বিভিন্ন গ্রামাঞ্চলে কিছু কিছু অ্যাগ্রো ইঞ্জিনীয়ারিং ফার্ম রয়েছে এবং এগুলি সব প্রাইভেট ফার্ম। এগুলির জন্য চাষীর কাছ থেকে অতি দাম নেওয়া হয় বলে তারা তা কিনতে পারে না। সেজন্য সরকারের এটা দেখা উচিত। এই সমস্ত ফার্ম অল্প টাকায় হতে পারে। এগুলি যদি সরকারী ফার্ম হয় তাহলে দুটো দিক থেকে কাজ হতে পারে। মফঃস্বলে দেখেছি ২।১টা অ্যাগ্রো-ইঞ্জিনীয়ারিং ফার্ম রয়েছে, সেখানে ৭০।৮০।১০০ লোকের দরকার হয়। এখানে যদি এই ফার্মগুলো হয় তাহলে গ্রামীণ বেকার কৃষক কাজ পেতে পারে এবং দ্বিতীয় হল কৃষক সস্তা দামে এসমস্ত জিনিষ পাবে। ব্যক্তিগত মালিকানায় যে লাভ হয় সেই লাভটা আপনারা পেতে পারেন। আর একটা জিনিষ যেটা অবিলম্বে করা দরকার সেটা মন্ত্রিমহাশয়কে আপনার মাধ্যমে স্মরণ করতে বলছি, সেটা হচ্ছে ফার্টিলাইজার, এদিক থেকে আমি বলতে চাই গতবার যে ৮২ মাস ইউ এফ সরকার ছিল এবং তখন যে কেবিনেট ছিল তাঁরা অল্প সময়ের মধ্যে কিছু না করতে পারলেও চেষ্টা করে একটা ছোট জিনিষ করেছিলেন। মিক্সচার বলে একটা জিনিষ দেওয়া হোত, সেই মিক্সচারটা বন্ধ করা হয় এবং তাতে বাংলাদেশের কৃষকের খুব উপকার হয়েছিল। কারণ রাঘববোয়ালেরা, ব্যবসাদারেরা এই মিক্সচারএ বালি, কাঁকর ইত্যাদি মেশাতেন। সেইজন্য আজকে সারের দিক সম্পর্কে যে মূল প্রস্তাব আছে সেটা যদি আশু কাজের দিক থেকে প্রয়োগ করা হয় তাহলে চাষের অনেক উন্নতি হবে। এই কথা বলে আমি আমার যে ছোট ছোট ৩টি প্রস্তাব দিয়েছি, আমি আশা করি মূল যে সংশোধনী প্রস্তাব যেটা আছে তার সঙ্গে এটা গ্রহণ করবেন এবং হাউস এটা গ্রহণ করবেন বলে আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50—5 p.m.]

**Shri Muhammed Khuda Buksh :** Mr. Deputy Speaker, Sir, I am grateful to you for letting me have the opportunity to praticipate in this most important debate—the debate relating to food. Sir, I have had the benefit of learned and competent speeches made from both sides of the House. We are deficit in food which makes it imperative for us to import

food and that makes us debtors to foreign countries. Therefore, it becomes absolutely essential that we should be self-sufficient. Now, how are we to be self-sufficient.? I should be particularly grateful to an honourable member of this side of the House when he was speaking about the co-ordinated and integrated schemes and programmes through the joint efforts of all the departments directly associated with the production of food. Sir, that is very very necessary indeed and along with the weighty arguments advanced on that behalf I may add my humble own. We have heard all the arguments, but Sir, what has been conveniently glossed over is, to my mind this operative portion of the main motion viz., 'the fallow, vested as well as the Benami lands be immediately distributed to landless cultivators through a Committee mainly composed of poor peasantry'. Now, what is dangerous enough in the main resolution has been made more dangerous, if I am permitted to say so, by the amendment moved by my honourable friend from Krishnagar. Sir, he has specified how the Committee will be composed and he has laid great stress on the fact that the United Front will be on the spear-head in the formation of the Committee. I am particularly distressed to find that it has been left delightfully vague and unspecified as to what will be the character and composition of the Committee, whether it will be a statutory committee and what will be its powers and functions etc. etc. Sir, now that the House has been told that it is a United Front Committee excluding and debarring the other political parties from being associated with it, I find that such a committee will be infructuous in its efforts to generate the enthusiasm among the cultivators. We are talking of rural Bengal and not of industrial areas, and you know Sir, that there are other political parties that have tremendous influence still over the rural areas and without their association in the Committee, whether statutory or organised through the efforts of the political parties, no fruitful purpose will be served. I should have been better pleased if some honourable members got up and said that it would be an all-party Committee. Sir, food has to be lifted from the morass of politics now obtaining in West Bengal. Sir, food, we have all agreed, has to be a non-political issue. We want to increase food and food must be increased through all available means with all cooperation sought and received from every section of society, but to inject politics into it and to specify what is going to be the brunt of that politics will immediately alienate a certain section of rural Bengal and this is not going to contribute to the creation of the conditions which will increase the production of food. Sir, now I should like to know from the honourable mover of this resolution what powers the committee should have to find out what land is held Benami. Sir, the honourable mover has said the committee is mainly composed of poor peasantry. Sir, knowing as you do the qualifications and the attainments of the poor peasantry in Bengal, do you expect that a committee which is mainly composed of poor peasantry in West Bengal, will be able to sift fact from fiction or fiction from fact and arrive at any workable conclusion about what land is being actually held Benami? Therefore, Sir, I humbly submit that we are all anxious that food production should increase and food should be enough to go round the entire country. But, Sir, it says that they should be given to landless labourers. All right, Sir. Now will the honourable mover of the resolution please tell the House what is going to be the quantum of land that he wants to distribute to the landless labourers ? Sir, everybody knows that, for anything to be productive, it has got to be economic. Now, Sir, today the cost of pair of bullocks, cost of seed and all the necessary implements the quantum of land have to be related to the economy of agriculture. Sir it has to be

related to the economics of agriculture. We cannot think about the social justice in the air. It is just an absurdity. Social justice has to be based on sound economic foundations. Therefore, we must know exactly what is an economic holding even for a poor peasant. They are—a pair of bullocks, agricultural implements, the funds necessary for his day to day expenses and the necessary inputs. All that we have to take into consideration to fix the quantum of land which will go to comprise an economic holding without which all our good wishes and pious sentiments expressed will vanish into thin air, will not result in the production of more food. Therefore, Sir, what we need today is dispassionate cultivation and food oriented thinking That is the crying need of the hour. We should all forget about our personal politics if there is any, and we should apply our objective minds to the holy task of making ourselves self-sufficient in food. Sir, the curse of our land is that there is fragmentary cultivation. All the lands are fragmented which means that we cannot take to intensive, scientific or modern cultivation. While talking of cooperatives, Sir, we are most forcibly and powerfully reminded of the present state of cooperatives. Unless the cooperatives are geared up and made into real self-generating, self-sustained and beneficial units for any cooperatives, will they serve any purpose ? Merely to talk in the air will not produce anything.

[5—5-10 p.m.]

Sir, I was talking about fertilizer which is one of the inputs. We know, Sir,—and we have learnt with dismay—that the Central Government has imposed a tax—and if I am right—of ten per cent on the sale of fertilizers. My previous speakers have stressed that without fertilizers there cannot be double or tripple croppings ; and not only fertilizers, there should also be sufficient irrigation facilities. I don't want to be repetitive, Sir, and I find that the time of the House is also up, but let me finish my speech with this observation that the Government, if it means any business at all and if it is sincere, will try and supply fertilizers at subsidised rates, fertilizers will have to be adequate in quantity and of good quality and the cultivators should be able to afford them. Thank you, Sir.

**শ্রীমনোরঞ্জন হাজরাঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাব যেটা উত্থাপন করেছেন অশ্বিনী বাবু প্রবীরকুমার মল্লিকের নামে সেই প্রস্তাবের মূল উদ্দেশ্য হল খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হওয়া বা স্বাবলম্বী হওয়া। আমরা অনেকবার এই হাউসে আলোচনা করেছি, অনেক তর্কবিতর্ক হয়েছে, এই প্রশ্নের মধ্যে গেলে প্রথমেই আমরা দেখতে পাই যে, আমাদের সহায় সম্পদ সবই রয়েছে শুধু অব্যবস্থার জন্য এই খাদ্যে আমরা স্বাবলম্বী হতে পারছি না। আমাদের যে জমির পরিমাণ আছে, চাষযোগ্য, উপযুক্ত জমি যেটা, সেটা হল ১ কোটি ৩৮ লক্ষ একরের মত, আমরা তাতে যদি একর পিছু এক টন করে জন্মাতে পারি অর্থাৎ বিঘা প্রতি ৯ মণ ১০ মণ, তাহলে আমাদের এক কোটি টনের উপর খাদ্য হয়। অথচ আমাদের অ্যাভারেজ প্রডাকশন হচ্ছে ৫২—৫৪ লক্ষ টন, এই হচ্ছে অবস্থা। কেন এমন হল, কি জন্য এইরকম হল, অনুসন্ধান করলে কি আমরা পাই? এখানে প্রস্তাবের মধ্যে বেনামী জমি উদ্ধারের কথা বলা হয়েছে, ভাল কথা, কিন্তু মূল যে জিনিসটা জমি কেন্দ্রীভূত হয়ে গেল এবং অধিকাংশ মানুষ জমি থেকে উৎখাত হল, তৃতীয় পরিকল্পনার ড্রাফট প্ল্যান যখন বের হয় তখন তার মধ্যে জমির যে হিসাব, তথ্য দেওয়া আছে তা থেকে হিসাব করে অংক কষলে পাওয়া যাবে যে, দেশের শতকরা ৬২ ভাগ জমি ১৪ জন লোকের হাতে, আর বাকি ৩৮ ভাগ জমিতে ভীড় করছে ৮৬ জন মানুষ। এই যদি পরিস্থিতি হয় তাহলে খাদ্য সমস্যার সমাধান কি করে হবে? ৩৮ ভাগ জমিতে ৮৬ জন মানুষ ভীড় করছে তাদের নিজেদের দু-তিন মাসের বেশী খোরাকী চলে না, সেক্ষেত্রে তারা সারা দেশকে কি খাওয়াবে? অন্য দিকে ১৪ জন লোক যারা ৬২ ভাগ জমি হাতে রেখে দিয়েছে, অশোক মেটা কমিটির যে রিপোর্ট সেকথা, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই অবগত আছেন যে, এই শ্রেণী আজকে সমস্ত খাদ্যের যা কিছু ক্ষীরটুকু গ্রহণ করে নিচ্ছে এবং এই শ্রেণীর দিকে যদি আমরা তাকাই তাহলে সেই পুরানো কথায়

আমাদের ফিরে আসতে হয়, সামন্তবাদের সঙ্গে আপস করে কখনও ভূমি সমস্যার সমাধান হয়না আর খাদ্য সমস্যার সমাধান হয় না। এইভাবে আজকে এই মানুষদের হাতে জমি কুক্ষিগত হয়ে গিয়েছে এবং তারা যে ফসল ফলায় সেগুলি তারা হাতে রাখতে পারে, তাদের ঘরে টাকা-পয়সা আছে, বাজারে ছাড়তে হয়না এবং সেই ধান তারা বিক্রি করে যথেষ্ট মুনাফা অর্জন করে। গ্রামে আজকে এই খাদ্যের একচেটিয়া শ্রেণী গড়ে উঠেছে, এই হচ্ছে অবস্থা। এরই জন্য ভূমি সংস্কারের প্রয়োজন ছিল এবং সেই ভূমি সংস্কারের কথা আমরা প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে শুনে আসছি। দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনা গেল, তৃতীয় গেল, চতুর্থ পরিকল্পনার দরজার কাছে এসে প্ল্যান হোঁচট খেয়ে পড়লো, আমরা সেই ভূমি সংস্কার দেখলাম না। এবারে যে চতুর্থ পরিকল্পনার খসড়া তৈরী হয়েছে তাতে ভূমি সংস্কার সম্বন্ধে সেই মূল কথাটা ছাড়া আর সব আছে। সেখানে মুরগীর ডিম কত বড় হবে, পোলট্রির কথা, মুরগীর খাবারের কথা, সেচ, সব সমস্ত কথা আছে নেই কেবল ভূমি সংস্কারের কথা এবং সেই ভূমি সংস্কার না হলে খাদ্য সমস্যার সমাধান হওয়া মৌলিকভাবে অসম্ভব। আজকে যে পরিস্থিতি তাতে আমরা দেখছি আমাদের দেশে খাদ্যের কেন অভাব ঘটে তার কোন কথা নেই। আমাদের যে আবাদযোগ্য জমি রয়েছে সেটা শতকরা ১৪ জন লোকের হাতে থাকবে আর তারা সমস্ত কিছুর সুযোগ ভোগ করবে, দেশ পাবে না, এটা যদি হয় তাহলে খাদ্য যে জাতীয় সমস্যা সেই সমস্যার সমাধান হবে না। অথচ অন্য দিকে আমরা শুনি বড় বড় কথা। আমাদের প্ল্যানিং কমিশন এমন যে সেটা একটা রাজনৈতিক প্রতিষ্ঠান। আমরা সবাই জানি প্ল্যানিং কমিশনের যাঁরা মেম্বার তাঁরাই আবার সেন্ট্রাল ক্যাবিনেটের মেম্বার। কাজেই প্ল্যানিং কমিশনে বসে যেটা ঠিক করেন সেটা পরে তাঁরাই আবার ক্যাবিনেটে এসে রাজনৈতিক উদ্দেশ্যে বদলে দেন। এ আমরা দেখে আসছি। সেজন্য বড় বড় কথা বলা হচ্ছে যে উন্নত ধরণের কৃষি করতে হবে, কৃষিতে যন্ত্রপাতি নিয়োগ করতে হবে। আমি জিজ্ঞাসা করি আমাদের কৃষকের অবস্থা কি, আমাদের কেন্দ্রীয় সরকার কংগ্রেস কর্মী, নেতারা কি জানেন না যে দেশে কৃষকের অভূতপূর্ব দারিদ্র্যের জন্য সে তার বীজ ধান খেয়ে ফেলছে, যার চাষের গরু মারা গেলে পুত্রশোকের মত অবস্থা হয় সেই কৃষকের হাতে কি দিয়েছি আমরা? সগর রাজার ৬০ হাজার সন্তান, সেই সন্তানদের দুধ দিতেন কি করে, খড়কে ঝেড়ে দিতেন তাতে যার মুখে যা পড়লো তেমনিভাবে কেন্দ্রীয় সরকার আমাদের কৃষির উন্নতি করছেন। তাঁরা খড়কে ঝেড়ে দিচ্ছেন সেই টাকাতে বীজও হয়না, কৃষকের তাতে তারা চাষের কি উন্নতি করতে পারে। সেজন্য প্রথমে তার দারিদ্র্যকে মোচন করতে হবে এবং তা করতে হলে তাকে লংটার্ম, দীর্ঘ মেয়াদি শর্তে বীজ দিতে হবে। আমরা দেখি সাধারণ বিড়লা, টাটা, যেমন ১০।২০ কোটি টাকা সরকারের কাছ থেকে লোন নেন, ১০ বছর বাদে তাঁদের রিপে করতে হয় কিন্তু কৃষক দুশত টকা লোন নিলে তাকে কি করতে হয়, না ৬ মাস বাদে তাকে লোন নোটিশের সম্মুখীন হতে হয়। এই যে দৃষ্টিভঙ্গী এই দৃষ্টিভঙ্গীর পরিবর্তন না হলে কৃষির উন্নতি হবে না, খাদ্যেরও ব্যবস্থা হবে না। এখানে আমার বন্ধুবর যে প্রস্তাব নিয়ে এসেছেন তাতে তিনি কয়েকটি কথা বলেছেন সেই কথাগুলি আমি একটি একটি করে বলছি। এই যে ৩০ পার্সেন্ট জমিতে জল সেচ এটা অতিরিক্ত কথা হয়েছে বলে মনে হয়। কারণ এই হারে যদি প্রত্যেক বছর ১০ ভাগ জমিতে জল সেচ করতে পারতাম তাহলে এত দিনে আমাদের অভাব থাকতো না কিন্তু হওয়া উচিত একথা আমিও বলি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সময় না থাকার জন্য বলতে পারলাম না, আমি শুধু শেষ সেন্টেন্সটা বলছি আমাদের গ্রামাঞ্চলে এই আউ, আর এইট, তাইচুং প্রভৃতির জন্য ৩১ তারিখ পর্যন্ত জল দেওয়ার কথা ছিল সেটাকে ১৫ই এপ্রিল পর্যন্ত দেওয়ার জন্য আমি মাননীয় ইরিগেশন এবং কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এটা যদি করা হয় তাহলে সত্যই কৃষক উপকৃত হবে।

[5-10—5-20 p.m.]

**Shri Ramkrishna Saraogi:**..

मिस्टर डिप्टी स्पीकर, सर, हमारे आनरेबुल मेम्बर श्री मल्लिक ने इस हाउस में सफीसिएन्सी इन फुड के संबध मे जो प्रस्ताव, इस सदन के सामने रखा है, उनको इस प्रस्ताव के लिए मै धन्यवाद देता हूँ। साधुवाद इसलिए कि उन्होंने इस प्रान्त और—देश की एक महत्वपूर्ण समस्या के प्रति इस सदन का ध्यान आकर्षित किया है। लेकिन एक बात मै उनसे और माननीय श्री काशी

कान्त मैत्रा साहब से पूछना चाहूँगा कि क्या आप समझते हैं कि आपने यह जो प्रस्ताव रखा है, उसके पास कर देने से ही अनाज के मामले में इस प्रदेश में सेल्फ सफीसिएन्सी हो जायगी। क्या आज का जो किसान है—क्या आज का जो चासी है—उनकी जितनी भी समस्यायें है, वे उनसारी समस्याओं का समाधान आपके इस प्रस्ताव के द्वारा हो जायगा क्या ?

तो डिप्टी स्पीकर, सर, मेरी अपील यह है कि आज बड़ी समस्या इस प्रदेश के सामने अनाज की कमी का है, उसका अन्त केवल बातों से कभी नहीं सम्भव होनेवाला है। हम देखते है कि आज जो किसान है—जो चासी है, उनका शोषण चल रहा है। जब वे चासी-किसान अपना माल बेचने के लिए—अनाज बेचने के लिए बाजार में जाते है तो चूँकि उस समय अनाज का उत्पादन हुआ रहता है—अनाज बढ़ा रहता है इसलिए उसके अनाज का जो दाम—रुपया मिलता है, वह उसको मेहनत के अनुसार बहुत ही कम मिलता है। और जब थोड़े दिन बीत जाते हैं और चासी के पास जब अनाज नही रहता है तब उसी अनाज कादाम डेढ़ा या दूना हो जाता है। तो म यह आवश्यक समझता हूँ कि अनाज का दाम मिनिमम तथा मैक्सिमम बाँधा जाय। उस व्यवस्था के अनुसार जो भी दाम चासी को मिलेगा वह उचित दाम होगा और उसे उसकी मेहनत का उचित मेहनताना मिलेगा तथा अन्न का उत्पादन बढ़ सकेगा।

एक और बात आपके माध्यम से क्राप इन्स्योरेन्स (crop insurance) के बारे में इस सदन के सामने रखना चाहता हूँ। हम देखते है कि क्राप-इन्स्योरेन्स के बारे मे हमारे देश मे अभी तक कोई कदम नही उठाया गया है। एक चासी खेतो मे जाता है, अनाज उगाने के लिए और अपने देह मे—भारी मेहनत से वह चेष्टा करता है और उस मेहनत के बाद भी अनेकानेक कारणो से उसकी फसल मारी जाती है। तो आप इसे स्वीकार करेंगे कि उस चासी या किसान की हालत बहुत खराब हो जाती है और चासी का एक बार नुकसान हो जाता है तो उस नुकसान से वह अपने को सभाल नही सकता है और इसका असर अगली फसल पर पडता है। इसलिए आज आवश्यक यह है कि हमारी सरकार के द्वारा क्राप्स-इन्स्योरेन्स की स्कीम प्रस्तुत की जानी चाहिए।

एक और चीज आवश्यक है और वह है—फर्टिलाइजर। आज फर्टिलाइजर का जितना प्रोडक्शन होना है, वह प्रोडक्शन इतना पर्याप्त नही है कि सारे देश की रिक्वायरमेन्ट पूरा कर सके। इसलिए जरूरत इस बात की है कि बगाल के अन्दर पब्लिक सेक्टर—प्राइवेट सेक्टर या किसी भी सेक्टर मे फर्टिलाइजर फैक्टरी की स्थापना शीघ्र से शीघ्र की जाय।

इन सब बातों को जब हम देखते है तो जो प्रस्ताव हमारे आनरेबुल मेम्बर श्री मल्लिक साहब ने रखा है, वह प्रस्ताव उचित होते हुए भी असम्पूर्ण और आधार रहित मालूम पड़ता है।

इसलिए डिप्टी स्पीकर, सर, मै आपके माध्यम से सरकार से निवेदन करूँगा कि वह इस संबंध मे एक हाई पावर कमीशन की स्थापना करे। और वह हाई पावर कमीशन आनेवाले ३-४ महीनो में अपनी रिपोर्ट दे दे कि पश्चिम बगाल मे अनाज का उत्पादन बढ़ाने के लिए—अनाज के मामले मे सेल्फ सफीसिएन्सी लाने के लिए यहा की सरकार और जनता को किन-कन उपायों का प्रयोग करना चाहिए ? और किन किन कारणों से यहाँ के किसानो की फसल की रक्षा की जा सकती है। अगर इस प्रकार से एक एक्सपर्ट ओपिनियन—यहाँ की जनता के सामने आती है—यहाँ की सरकार के सामने आता है तो मैं समझता हूँ कि खाद्योत्पादन का काम बढ़ाया जा सकता है।

हमारे कई मेम्बरों ने—हमारे कई माननीय सदस्यों ने कांग्रेस के बारे में बहुत सी बातें कही है। कई सदस्यों ने कहा कि कांग्रेस के जमाने मे अनाज का प्रोडक्शन नही बढ़ा। एक बात कहूँ, आपके माध्यम से ? अगर कांग्रेस को कोसने से अनाज के मामले में सेल्फ सफीसि-

एन्सी आती है, तो उसे चाहे एक बार नही हजार बार कोसिए। मगर केवल कांग्रेस की आलोचना करते रहने से अनाज के मामले मे ही नही और किसी मामले मे भी सफीसिएन्सी नही आनेवाली है। मैं निवेदन करना चाहूँगा कि १९५१-५२ में इस प्रदेश मे अनाज का उत्पादन ४० लाख टन था और आज वह उत्पादन १९६७-६८ मे ५७ लाख टन हो चुका है। अर्थात ४३ परसेन्ट प्रोडक्शन बढ़ा है। हाँ इस बारे मे आपलोग अवश्य एक बात कह सकते हैं कि जितना काम होना चाहिए था, उतना नही हुआ। लेकिन उसके कहने का भी एक ढग होना चाहिए।

मिस्टर डिप्टी स्पीकर, सर, मेरा यह कहना है कि अनाज का महत्व हमारे देश मे बहुत बड़ा है। हमारे देश का अस्तित्व आपका हमारा और हमारी आनेवाली सन्तानो का भविष्य इस पर निर्भर करता है। इसलिए मैं आपके माध्यम से सरकार से निवेदन करूँगा कि वह एक हाई पावर कमीशन की स्थापना शीघ्र करे, जो इस बात की रिपोर्ट तीन महीने के भीतर दे कि फूड में सेल्फ सफीसिएन्सी लाने के लिए जनता और सरकार को क्या क्या कदम उठाना चाहिए।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্যঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এই প্রস্তাব প্রবীরবাবু এখানে এনেছেন এবং সেটা সম্পর্কে মাননীয় সদস্যরা আলোচনা মারফৎ তাদের মতামত প্রকাশ করলেন, সে সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকারের কি বক্তব্য আমি এই হাউসের সামনে রাখতে চাই। আমি বুঝতে পারি সদস্যদের উদ্বেগ, পশ্চিমবঙ্গে খাদ্যের যে অভাব এটা একটা ক্রনিক আকার ধারণ করেছে। আজকে এই সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকারের এবং সাধারণ মানুষের কর্তব্য হচ্ছে এদিকে দৃষ্টি দেওয়া। আপনি জানেন যুক্তফ্রন্ট সরকারের ৩২ দফা কর্মসূচীর মধ্যে একটি হচ্ছে দু-তিন বছরের মধ্যে আমাদের স্বয়ং সম্পূর্ণ হওয়া, এই কার্যক্রম রয়েছে। এ বিষয়ে সরকার খুবই অবহিত আছেন। আজকে মূল প্রস্তাবের যে বয়ান আছে এবং তার ভিতর দিয়ে প্রস্তাবক যে উপদেশগুলি আমাদের সরকারকে দিয়েছেন কিংবা বিভিন্ন বক্তা যে কথাগুলি বললেন সেগুলি অত্যন্ত ধৈর্য্যে সহকারে শুনলাম, তার উপর আমার বক্তব্য সদস্যদের সামনে পেশ করছি। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি জানেন আজকে আমাদের বাংলাদেশে খাদ্য উৎপাদনের একটা মস্ত বড় প্রতিবন্ধক হচ্ছে ল্যান্ড রিলেশন, ভূমি সম্পর্ক।

[5-20—5-30 p.m.]

এই দিক সম্পর্কে যদি আমাদের সরকার পক্ষ থেকে পরিবর্তিত নিয়মে ঋণ দেওয়া যায় তাহলেও খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করার কাজে আমাদের অনেক বাধার সৃষ্টি হবে। সেদিক থেকে আমাদের ভূমি রাজস্বমন্ত্রী অবহিত এবং সে সম্পর্কে আইন প্রনয়ণের বিষয় কথা চিন্তা করছেন। স্যার, আপনি জানেন যে আমাদের দেশে প্রায় শতকরা ৬০/৭০ ভাগ জমি চাষ করে বর্গাদার এবং বেশীরভাগ জমির ওনার ঐ জোতদার তারা হচ্ছে এ্যাবসেন্টি—তারা গ্রামে থাকে না এবং এই যে বর্গাদার যারা চাষ করে তারা যে জমি প্রতিবার চাষ করবেন তার কোন মানে নাই, যে কথা হংসধ্বজবাবু বলেছেন সে কথার সঙ্গে আমি কিছুটা একমত। জমির ওনারসিপ সম্বন্ধে এখনও অনিশ্চয়তা বর্তমান। তাকে যদি দূর করতে না পারা যায়, তাহলে খাদ্যশস্য অধিক ফলানো খুব শক্ত ব্যাপার। সেদিকে সরকার পক্ষ থেকে বিশেষ দৃষ্টি দেওয়া হচ্ছে। আপনি জানেন স্যার, খাদ্য বেশী ফলাতে গেলে সেচের বন্দোবস্ত করা প্রয়োজন সারের বন্দোবস্ত করা প্রয়োজন। সমস্ত সদস্যই আজকে সেই কথা বলে গেলেন। এই সেচের ব্যাপারে বড় বড় সেচ পরিকল্পনা করা হয়েছে—আরও কিছু হচ্ছে এবং সেচ কিছু বাড়বে সত্য কথা। সে সম্পর্কে আমাদের সেচ মন্ত্রী মহাশয় এর পর বিস্তারিতভাবে তাঁর বক্তব্য রাখবেন আমি তার মধ্যে ডিটেলসে যেতে চাই না আমি বলতে চাই সেচের বন্দোবস্ত করতে গেলে সেচের যে জল সেই জল চাষীদের কিনতে হবে, তার জন্য কর দিতে হবে। আজকে জমির মালিকরা জমির উৎপাদন সম্বন্ধে কোন কিছু বন্দোবস্ত না করে যদি ঐ গরীব বর্গাদারদের হাতে উৎপাদনের ভার দিয়ে দেয় তাহলে সেই জল এবং সার সেই গরীব বর্গাদারদের বন্দোবস্ত করতে হবে।

কিন্তু আমাদের দেশের বেশীরভাগ বর্গাদার গরীব—সেখানে ব্যবস্থা থাকলেও সে তার সুযোগ গ্রহণ করতে পারে না, সরকার পক্ষ থেকে ঋণ দেবার ব্যবস্থা করলেও যেহেতু তাদের জমি নাই এবং কোন রকম জমি না থাকার জন্য তাদের ঋণ আমরা ঠিক মত দিতে পারছি না, ঋণ দেবার রাস্তা কিছুটা অবরোধ হয়ে আছে। এইভাবে আমাদের চিন্তা করতে হবে যে অধিক শস্য ফলাতে গেলেবর্গাদারকে কিভাবে জল এবং সার কিভাবে দেওয়া যায় যা থেকে তারা বঞ্চিত হচ্ছে। এবং সেটা করতে না পারলে এই খাদ্যে আমরা স্বয়ংসম্পূর্ণতা লাভ করতে পারবো না বলে মনে করি। আমরা সেদিকে দৃষ্টি দিয়েছি এবং আমরা সেটা উপস্থিত করতে পেরেছি কিংবা করবার কথা চিন্তা করছি—সেটা হচ্ছে এই যে এই সার, জল বন্দোবস্ত করার সাথে সাথে আমাদের ভূমি সম্পর্কে লেজিসলেসন করতে হবে। তবে আগামী দু-তিন বছরের মধ্যে যাতে অধিক খাদ্য ফলাতে পারা যায় তার জন্য গুটিকয়েক পরিকল্পনা গ্রহণ করেছি এবং করতে যাচ্ছি। প্রথম কথা হচ্ছে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করতে গেলে আমাদের অভাবটা কতখানি সে সম্পর্কে জ্ঞান থাকা দরকার। এ সম্পর্কে বহুরকম মত আছে, অনেক জায়গায় দুটি মত তিনটি মতও আছে। তবে মোটামুটি বলা যায় পশ্চিম বাংলায় ৫০ থেকে ৫৫ লক্ষ টন চাল গম, আউস, আমন নিয়ে উৎপন্ন হয়। আমাদের প্রয়োজন কত এ নিয়ে কিছুটা মতদ্বৈত আছে—যেমন হংসধ্বজ ধাড়া মহাশয় বলেছেন ৬৭ লক্ষ টনের মত প্রয়োজন। কেউ মনে করেন ৭০ লক্ষ টনের মত প্রয়োজন, কেউ মনে করেন ৭২ লক্ষ টন। মোটামুটি যদি ধরে নেওয়া যায় যে ৭০ লক্ষ টনের মত প্রয়োজন খাদ্যশস্য তাহলে আমাদের পশ্চিমবঙ্গের প্রত্যেক লোককে যদি দু বেলা পেট ভরে খেতে দিতে হয় তাহলে প্রায় ৭০ লক্ষ টনের মত খাদ্য শস্য আমাদের দেশে প্রয়োজন হবে। এবং ঘাটতি থাকছে মোটামুটি আমরা দেখছি যে ১৫ থেকে ২০ লক্ষ টন। আমাদের একটা লক্ষ্য ধরে রাখতে হবে যে আমাদের কতটা খাদ্য উৎপাদন করতে হবে। এখন এই খাদ্য উৎপাদন বাড়াতে গেলে এই প্রস্তাবে যে কথা বলা হয়েছে যে নন-ইরিগেটেড এরিয়া যা আছে তার ৩০ পার্সেন্ট তিন বছরের মধ্যে ইরিগেট করতে হবে। এখন আমাদের পশ্চিমবঙ্গে ইরিগেটেড এরিয়া আছে প্রায় ৩৭ লক্ষ একর। ১ কোটি ৩৫ লক্ষ থেকে ৩৭ লক্ষ নন-ইরিগেটেড এরিয়া হলে তার ৩ পার্সেন্ট যদি করতে হয় তাহলে ৩০ লক্ষ একরকে তিন বছরে ইরিগেট করতে গেলে যে পরিমাণ অর্থের দরকার হবে সেই পরিমাণ অর্থ পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে না পেলে তা করা সম্ভব নয়। কাজেই এটা দু-তিন বৎসরের মধ্যে করা অবাস্তব ব্যাপার এবং সেটা আমাদের ডিপ সিংকিং টিউবওয়েল এবং স্যালো সিংকিং টিউবওয়েল পরিকল্পনা দ্বারা সেই লক্ষ্যের দিকে আমরা এগিয়ে যেতে পারছি এবং আমরা মনে করি যে পাঁচ বছরের মধ্যে এই ডিপ সিংকিং এবং স্যালো সিংকিং টিউবওয়েল দিয়ে আমরা প্রায় ১০ থেকে ১২ লক্ষ একর জমি ইরিগেট করতে পারবো এবং সেটা হচ্ছে পেরিনিয়াল ইরিগেসন। এখানে একটা জিনিস জানতে হবে সদস্যবর্গকে যে ইরিগেসন বলতে সেটা বোঝাচ্ছে যে রবি এবং খারিপ দুটো ফসলেই যাতে সেচের বন্দোবস্ত করা যায় সেদিকে চিন্তা দিতে পারলে ভাল হয়। তবে যে যে ক্ষেত্রে আমরা শুধু খারিপ শস্যের সেচ ব্যবস্থা করতে পারি সেটাও আমাদের বন্দোবস্ত করতে হবে। আমাদের পশ্চিমবঙ্গে রবি এবং খারিপ সমস্ত এলাকায় মাত্র ১৮ থেকে ১০ লক্ষ একর জমিতে সেচ ব্যবস্থা আছে। যদি আগামী পাঁচ বছরের মধ্যে আমরা আরও ১০ লক্ষ একর জমিতে পেরিনিয়াল ইরিগেসন সারা বছরের জন্য জল সরবরাহ করতে পারি তাহলে মনে হয় যে খাদ্য শস্য একটা বিরাটভাবে উৎপাদন বাড়িয়ে ফেলতে পারবো এবং সেদিকে আমাদের নজর দেওয়া আছে। সে সম্পর্কে বিস্তারিতভাবে আমাদের সেচ মন্ত্রী বলবেন। সারের সম্পর্কে যে কথা বলেছেন আমি আপনাদের প্রথমে বলেছিলাম যে সার দেওয়ার ব্যাপারে বিগত কয়েক বৎসর যে দুর্নীতি হয়েছিল আমরা নিশ্চয় তা দমন করবার চেষ্টা করবো। আমাদের পশ্চিমবঙ্গের সমস্ত জমিতে যে পরিমাণ সার দেওয়া প্রয়োজন তার তুলনায় আমরা এখন যে সার ব্যবহার করি তা বোধ হয় শতকরা ১০ ভাগের বেশী নয়, এবং আমাদের দেশে সারের উৎপাদন অত্যন্ত কম। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা বছরে মাত্র ১ লক্ষ টন সার পাই। আমরা এবার বেশী চেয়েছি এবং সেই সার যদি বেশী পাই এবং তা যাতে সুষ্ঠভাবে বন্টন করা যায় সেই প্রচেষ্টা আমরা করবো।

[5-30—5-40 p.m.]

মাত্র দু লক্ষ টন সার দিয়ে আমাদের যেখানে প্রয়োজন ২০ লক্ষ টন সার আপনারা আশা করতে পারেন না যে একেবারে পশ্চিমবঙ্গে আমরা খাদ্যের ফলন ডবল করে ফেলব এবং সেটা সম্ভবও নয়। সার যদি এ্যাভেলএ্যাবল হত, সার যদি আমাদের দেশে তৈয়ারি হত তাহলে আজকে খাদ্যের উৎপাদন বাড়ান যায়। কিন্তু সেদিকে নজর কেন্দ্রীয় সরকারের পক্ষে থেকে একদম দেওয়া হয় নি। আজকে পশ্চিমবঙ্গে খাদ্যের উৎপাদনের কথা ভাবতে হত না যদি সার পাওয়া যেত প্রয়োজন অনুযায়ী। আমাদের দেশের কৃষকরা দরিদ্র সত্যি কথা। কিন্তু যদি অর্থ ঋণ দিয়ে সার কেনার ব্যবস্থা করতে পারতাম আমরা নিশ্চয় দেশের খাদ্যশস্যের ফলন আরও বাড়িয়ে ফেলতে পারতাম। তাছাড়া, প্রস্তাবের মধ্যে যে সমস্ত কথা সিডে সাবসিডি দেওয়া এবং ফারটিলাইজারে সাবসিডি দেওয়ার কথা বলা হয়েছে, আমাদের পক্ষে সেটা সম্ভব নয়। কারণ কেন্দ্রীয় সরকার এই সাবসিডি তুলে দিয়েছেন—সিড এবং ফারটিলাইজারের ক্ষেত্রে। যখন আমরা সরকারে ছিলাম না তখনও আমরা লক্ষ্য করেছি এই সাবসিডির ভেতর দিয়েই বেশিরভাগ দুর্নীতি প্রবেশ করে। কৃষকরা এখন সাবসিডি বেশি চায় না, যেটা বেশি চায় সেটা হল ঠিকমত জল এবং অর্থ সরবরাহ করা। আপনারা জানেন সারের দাম বাড়িয়ে দেওয়া হয়েছে। আমাদের উচিত কেন্দ্রীয় সরকারকে এই কথা বলা যে সারের দাম কমান উচিত এবং সারের দাম না কমালে আমাদের কৃষকদের পক্ষে খাদ্যশস্যের উৎপাদন করা অত্যন্ত শক্ত ব্যাপার হয়ে পড়বে। তারপর, প্রস্তাবে বলা হয়েছে, প্রাইস সাপোর্টের কথা। আপনারা নিশ্চয় দেখেছেন গম আমাদের দেশে উৎপন্ন হয়েছে অন্যান্য বছরের তুলনায় এইবার বেশি হয়েছে এবং কৃষকরা ভাবছে এবং মহাজনরা তাদের কাছে এসে ভয় দেখাচ্ছে [illegible] যে গমের দাম কমে যাবে বলে। আমাদের কাছে তারা এসেছিল প্রাইস সাপোর্টের জন্য। আমরা সরকারের তরফ থেকে বলেছি প্রাইস সাপোর্ট করব এবং যে রেটে কেন্দ্রীয় সরকার গম কেনার কথা বলেছেন সেই রেটে ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়াকে বলে দেওয়া হয়েছে, আমাদের জন্য কিনে নিতে। আগে ছিল কেন্দ্রীয় সরকারের রেট ৭৬ পয়সা এবং ৮১ পয়সা। তবে এপ্রিল মিটিং-এ ঠিক হবে দাম এবং তারা যে দাম ঠিক করে দেবেন, সেই দামে এফ, সি, আই গম কিনবেন যদি কৃষকরা এফ, সি, আইকে গম বিক্রি করতে চায়। আমাদের মনে হয় গমের দাম পড়বে না। যদি কমে তাহলে সরকার পক্ষ থেকে প্রাইস সাপোর্ট দেওয়া হবে। আমরা সরকারী তরফ থেকে যে সমস্ত কৃষি পরিকল্পনা নিতে চলেছি, সেই সম্পর্কে কয়েকটি তথ্য আপনাদের সামনে উল্লেখ করলাম এবং এইটুকু বলব এই প্রস্তাব এখনই হাউসে গ্রহণ করার প্রয়োজন হবে না। কারণ এই সম্পর্কে সরকার অবহিত এবং সদস্যদের উদ্বেগ সরকার বুঝতে পারছেন এবং যাতে খাদ্যে দেশকে স্বয়ংসম্পূর্ণ করা যায় তার জন্য আমরা এগিয়ে চলেছি।

**শ্রীঅজয়কুমার বর্মা :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, সেলফ সাফিসিয়েন্সি ইন ফুড সম্পর্কে অনেক আলোচনা হল বলে এ ব্যাপারে খুব বেশী বলার দরকার হয় না। তবে যে-সব আলোচনা হল তার মধ্যে কয়েকটা কথা বাদ দেওয়ায় আমি সেগুলি সংক্ষেপে আলোচনা করছি. প্রথম কথা হল ফসল উৎপাদন করতে গেলে জমিতে সার, জলসেচ ইত্যাদি চাই। আজ একটা জিনিস বিশেষভাবে লক্ষ্য করা যায় যে আমাদের যে ভূমি ব্যবস্থা আছে তার মধ্যে সরকারের যে সমস্ত সুযোগ সুবিধা জলসেচ ইত্যাদি যা আছে সেগুলো অপেক্ষাকৃত যারা অবস্থাপন্ন লোক তারাই ভোগ করছে। কিন্তু গরীব মানুষ যারা তারা আজকে সেসব সুযোগ সুবিধা পাচ্ছে না। তার মূলগত কতকগুলি কারণ আছে। উদাহরণ স্বরূপ ভেসটেড ল্যান্ড ও খাস ল্যান্ড যেগুলি গভর্নমেন্টের আছে সেগুলির উপর বায়তী স্বত্ব না থাকায় তারা সরকারী ঋণ পায় না এবং সরকারী ঋণ না পাবার জন্য কৃষি উন্নয়নের জন্য যে সমস্ত ব্যবস্থা অবলম্বন করা দরকার এই সমস্ত সাধারণ কৃষক তা করতে পারে না। কাজেই আজকে চিন্তা করতে হবে সেলফ সাফিসিয়েন্সি ইন ফুড যদি করতে হয় তাহলে আজ বড় বড় জমির মালিকরা খাদ্যোৎপাদনের জন্য যে সব সুযোগ সুবিধাগুলি গ্রহণ করতে পারছে সেই সরকারী সুযোগ যদি সাধারণ কৃষকরা পায় তাহলে অনেক খাদ্য তারা বৃদ্ধি করতে পারবে এবং এদিকে সরকারের দৃষ্টি

আকর্ষণ করা উচিত। আর একটা কথা হচ্ছে যে বলা হচ্ছে যে কৃষিক্ষেত্রে বৈপ্লবিক নীতি প্রবর্তন করা হবে। এটা খুব আনন্দের কথা যে যুক্তফ্রন্ট সরকার গরীব কৃষকের ভাল করবেন। কিন্তু একটা কথা আমি বলব যে বৈপ্লবিক নীতি শুধু কথায় প্রবর্তন করা যায় না। আমরা বরাবরই বলেছি যে এই যে স্কীমগুলো রয়েছে সেগুলো আগে যেমন স্কীমগুলো ছিল ঠিক তেমনি রয়েছে—এর কোন নূতন মডিফিকেশন নেই। আমি উদাহরণ স্বরূপ বলছি মিসলেনিয়াস-এ স্মল ইরিগেশন স্কীমগুলি আছে সেগুলিতে সরকারের দৃষ্টির যদি পরিবর্তন হয়ে থাকে তাহলে গরীব সাধারণ কৃষকদের সুযোগ সুবিধা দিতে পারব। এই যদি উদ্দেশ্য থাকে তাহলে এই স্কীমগুলোর মধ্যে অযথা যে কন্ডিসন আছে এবং কতকগুলি যে ফালতু স্কীম আছে—মিসলেনিয়াস স্কীম—স্মল ইরিগেশন স্কীম-এর মধ্যে যে কতকগুলি কড়াকড়ি আছে সেগুলি রিল্যাক্স না করলে গরীব সাধারণ কৃষককে সুযোগ সুবিধা দিতে পারা যাবে না। আজ কৃষিক্ষেত্রে যদি বিপ্লব আনতে চান তাহলে এই স্কীমগুলি যদি ফরমুলেট কবতে হয় তাহলে বৈপ্লবিক চিন্তাধারা থাকা দরকার এবং এই স্কীমগুলি এমনভাবে করা দরকার যাতে গরীব মানুষ এই স্কীমগুলি থেকে বেনিফিট পেতে পারে। এগুলির দিকে বিশেষভাবে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

[5-40—5-50 p.m.]

**শ্রী এস, শাহাদাৎ হোসেন:** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি সর্ব প্রথমে অভিনন্দন জানাই, যিনি এই প্রস্তাব এনেছেন, শ্রীপ্রবীরচন্দ্র মল্লিক মহাশয়কে। খুবই আশাজনক এই প্রস্তাব। এবং আমি আশা করি জনগণের এই যুক্তফ্রন্ট সরকার একে বাস্তবে রূপায়িত করবেন এবং এটাই আমার বিশ্বাস, ফুডে স্বয়ংসম্পর্ণতা আনতে গেলে কি কি জিনিস করা দরকার যেমন সেচ ব্যবস্থা—সেই মান্ধাতার আমলের সেচ ব্যবস্থা অনেক জায়গায় চলছে যদিও ২।১টি জায়গায় ডিপ টিউবওয়েল ইত্যাদি দেওয়া হয়েছে। আমি বিশেষ করে মুর্শিদাবাদ জেলার কথা বলছি। সেখানে এই ডিপ টিউবওয়েল দিলে ছোট খাট চাষ-বাসের পক্ষে খুবই সহায়ক হয়। এইভাবে যদি দেওয়া হয় তাহলে সেচ ব্যবস্থার অনেক উন্নতি হবে। সেদিকে আমি দৃষ্টি রাখতে অনুরোধ করব। তারপর কৃষকদের সুযোগ সুবিধা, যাতে অল্প সুদে ঋণ দেওয়া হয় সে ব্যবস্থা করতে হবে। কৃষকেরা এখনও বড় বড় মহাজন, বড় বড় জোতদার এবং বড় বড় চৌধুরীদের খপ্পরে পড়ে আছে এবং তারা এখনও চড়া সুদে ধার নিচ্ছে। এই চড়া সুদে ধার নিতে গিয়ে দেখা যচ্ছে যে অগ্রহায়ণ-পৌষ মাসে ধান ওঠার পর সমস্ত ধান বিক্রি করে ঋণ শোধ করতে হয়। সমস্ত বৎসর চাষ করে যা আনে মাঘ মাসের পর ধান বা খাদ্য হিসেবে তা না রাখতে পারায় এরূপভাবে চলে যায়। যদি সরকার পক্ষ থেকে ব্যাপকভাবে ঋণ দেবার ব্যবস্থা হয়, কম সুদে এইভাবে করা হয় যা কতকগুলি আছে যেমন সি পি লোন বা ক্যাটেল পারচেজ লোন, এই লোন গরু কেনার জন্য দেওয়া হয় তা খুবই কম। এই ক্যাটেল পারচেজ লোনের প্রাচুর্য নয়। আমি সে দিক থেকে অনুরোধ করব যাতে ঋণদানের ব্যবস্থা ব্যাপক হারে হয়। সেদিক থেকে যুক্তফ্রন্ট সরকারের আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই। খাদ্যের স্বয়ংসম্পূর্ণতা বা খাদ্য সমস্যার সমাধান করতে গিয়ে অনেকেই জন্ম নিয়ন্ত্রণকে টেনে আনেন। জন্ম নিয়ন্ত্রণে খাদ্য সমস্যার সমাধান হয় না। জন্মনিয়ন্ত্রণ সহায়ক হতে পারে কিন্তু খাদ্য সমস্যার সমাধান তা করতে পারে না। অবশ্য সমস্যা মিটাতে গেলে খাদ্যের স্বয়ংসম্পূর্ণতা আনতে গেলে চাষীর অবস্থা ভাল করতে হবে। সেচ ব্যবস্থার উন্নতি করতে হবে। সেই মান্ধাতা আমলের সেচ ব্যবস্থা এবং যন্ত্রপাতি বাদ দিতে হবে যে বৈজ্ঞানিক যন্ত্র-পাতি বেরিয়েছে সেই যন্ত্রপাতির ব্যবহার বর্তমান চাষীদের শেখাতে হবে। যারা অভিজ্ঞ চাষী তাদের প্রশিক্ষণ বিভিন্ন প্রজেক্টেরের মাধ্যমে ব্যবস্থা করলে তারা ভালভাবে সেচ ব্যবস্থা করতে পারবে এবং বৈজ্ঞানিক উপায়ে চাষবাস করতে পারবে। এই তাইচুং আই. আর ৮ গভর্ণমেন্ট থেকে যা দেওয়া হচ্ছে সেটা বাদে আরও বেশী বীজ হিসাবে দেওয়া হয় তা হলে ধানের ভাল উৎপাদন হবে এবং দেশে খাদ্যের প্রাচুর্য্য বাড়বে। কিন্তু এই ধান যেভাবে বিলি করা হচ্ছে তাতে অনেক চাষীই পায়নি বা তাদের কাছে পৌছোয় নি। তারা এর নাম শুনেছে মাত্র। আর একটা কথা, পতিত জমি উদ্ধার করতে হবে। অনেক পতিত জমি পড়ে আছে সেই পতিত জমি

উদ্ধার করে গরীব চাষীকে কমিটির মাধ্যমে (যে যুক্তফ্রন্ট কমিটি বা কৃষাণ সমিতি বা কৃষাণ সেনা যাই হোক এই সবের মাধ্যমে) গরীব চাষীদের মধ্যে বন্টন করতে হবে। ফ্যালো ল্যান্ড বা পতিত জমিগুলি আরও উদ্ধার করতে হবে এবং যে জমিতে একবার ফসল দেয় সেই জমিগুলিতে যদি বৈজ্ঞানিক উপায়ে সেচের ব্যবস্থা করা যায়—পাম্প ব্যবহার করা যায় বা টিপ টিউবওয়েল করা যায় তা হলে দু ফসল, তিন ফসলও করা যেতে পারে এবং তাতে খাদ্যসমস্যার সমাধান হবে বলে আমার খুবই বিশ্বাস।

আমি অন্যান্য ডিষ্ট্রিক্টের খবর বলতে পারবো না কিন্তু মুর্শিদাবাদ জেলার ফরাক্কা থানার খবর বলতে পারি। সেখানে ব্যারেজ এলাকার প্রচুর এ্যাকোয়ার করা জমি আছে (প্রায় এক হাজার একর এ্যাকোয়ার করা পতিত জমি পড়ে আছে) এ সম্বন্ধে মাননীয় মন্ত্রী শ্রীকে. এল. রাও কে বলেছিলাম যে এই জমিগুলি অন্ততঃ এক বছরের জন্য চাষ করতে দিন, তাতে সরকারের খাজনা লাভ হবে আর কিছুটা খাদ্য সমস্যার সমাধান হবে। তিনি প্রস্তাবটা ভালো বিবেচনা করে তদানিন্তন জেনারেল ম্যানেজারকে (ফরাক্কা ব্যারেজের চিফ ইঞ্জিনীয়ারের ডেজিগনেসান জেনারেল ম্যানেজার হয়েছে) জিজ্ঞাসা করেছিলেন, তিনি বলেছিলেন "যে কখন দরকার হয় সেটা আমি নিজেই বলতে পারি না"। এইভাবে দেখা যাচ্ছে ৩।৪ বছর ধরে এই এক হাজার একরের বেশী জমি পতিত পড়ে আছে। এই পতিত জমিগুলি যাতে কৃষকদের মধ্যে বন্টন করে দেওয়া হয় সেদিকে আমি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এবারে দেখছি ফরাক্কা ব্যারেজের লক ডিভিসনের মাধ্যমে কিছু কিছু জমি লাগানো হচ্ছে—কিছু কিছু জমি গরীবদের দেওয়া হচ্ছে। তাও দেওয়া হচ্ছে ক্লাস ফোর স্টাফেদের, অর্থাৎ ব্যারেজের ক্লাস ফোর স্টাফেদের দেওয়া হচ্ছে। যাদের দেওয়া হচ্ছে তাদের না আছে লাঙ্গল না আছে বলদ, সবচেয়ে বড় কথা তাদের কোন অভিজ্ঞতা নেই। আমি আশা করবো এবং অনুরোধ করবো এদিকে মাননীয় মন্ত্রিমহাশয় দৃষ্টি রাখবেন এবং প্রকৃত যারা চাষী, যাদের চাষের সম্বন্ধে অভিজ্ঞতা আছে তারা যাতে পায় সেদিকে দৃষ্টি রাখবেন। মুর্শিদাবাদের কাঁথি সাবডিভিসান একমাত্র খাদ্যে স্বাবলম্বী, জেলার অন্যান্য থানায় খাদ্য ঘাটতি আছে। এই ঘাটতি যদি অন্যান্য জেলা থেকে না আসে, যদি কর্ডন হয়ে থাকে, কর্ডনের মাধ্যমে যাতে মুর্শিদাবাদ জেলার লোক বা যে জেলায় খাদ্য ঘাটতি আছে সেই জেলার লোক পূর্ণ রেশনিং পায় সেদিকে দৃষ্টি দেবার জন্য মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সব শেষে শ্রীপ্রবীর মল্লিক মহাশয় যিনি প্রস্তাব এনেছেন তাকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. ইশাক:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় সদস্য শ্রীপ্রবীরকুমার মল্লিক মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব আমি সমর্থন করতে পারতাম যদি না তাতে রাজনৈতিক উদ্দেশ্য নিহিত থাকতো। অবশ্য এই প্রস্তাবে কিছু কিছু ভালো কথা আছে যেগুলির প্রতি আমাদের সমর্থন আছে এবং যে উদ্দেশ্য তিনি সামনে রেখেছেন আমরা সেই উদ্দেশ্যকে সমর্থন করি, আমরা বরাবর সেই উদ্দেশ্যে পেঁছিতে চেয়েছি। তিনি বাংলাদেশের একটা জলন্ত সমস্যার প্রতি আজ এই হাউসের দৃষ্টি আকর্ষণ করেছেন এবং সেই জলন্ত সমস্যাটি হচ্ছে খাদ্য সমস্যা। স্বাভাবিকভাবে আমাদের যে পপুলেশান বৃদ্ধি হয়েছে—জনসংখ্যার বৃদ্ধি হয়েছে তা ছাড়াও একটা অস্বাভাবিক বৃদ্ধি ঘটেছে, সেটা হচ্ছে যে আমাদের এখানে প্রায় ৪০ লক্ষ উদ্বাস্তু ভাই-বোন এসেছেন। তারা বসবাস করছেন পশ্চিম বাংলায় যেখানে মাত্র ৩৩ হাজার বর্গ মাইল জমি আছে। স্যার, এখানে অত্যন্ত দায়িত্বশীল সরকার ছিল বলেই এই দেশের সরকার ভেঙ্গে পড়েনি বা এর অর্থনীতি ভেঙ্গে পড়েনি। সেই সরকার ছাড়া অন্য কোন অপদার্থ সরকার থাকলে এই চাপ সহ্য করতে পারতো না। আজকে সেইজন্য সমস্ত শক্তি দিয়ে আমাদের চেষ্টা করতে হবে যাতে আমাদের উৎপাদন বাড়ানো যায়। যদি আমরা উৎপাদন বাড়াতে না পারি তাহলে আমরা বাংলাদেশে অহেতুক অশান্তি ডেকে আনবো, আমরা বাংলাদেশের মানুষকে শান্তিতে রাখতে পারবো না।

[5-50—6 p.m.]

উৎপাদন বাড়াবার কথা বলতে গিয়ে তাঁরা যে সমস্ত সর্বনাশের কথা এর মধ্যে ঢুকিয়েছেন আমরা তার বিরোধিতা করছি। আমরা সম্পত্তি উদ্ধার করবো এর থেকে ভাল কথা আর নেই। মানুষ কতটা জমি রাখতে পারবে তার সিলিং বেঁধে দেওয়া হয়েছে, এর বাইরে যে সমস্ত জমি যারা রাখছে সেগুলিকে বের করে নিন, বের করে নেওয়ার আইন পর্যন্ত আমাদের দেশে আছে, সেই আইন মারফত আপনারা বের করুন, আমরা সর্বশক্তি দিয়ে আপনাদের সমর্থন জানাবো। সেই আইন অনুযায়ী অনেক জমি বের হচ্ছেও। আজকে আপনারা জমি উদ্ধার করবেন বলে পুয়োর পেজেন্ট্রি কমিটি করতে চাইছেন, এখানে একটা শব্দও ব্যবহার করেছেন, সুনির্দিষ্ট সংস্থার কথা বলেছেন, পুয়োর পেজেন্ট্রি কেউ ডিফাইন করেছেন কি যে কে পুয়োর পেজেন্ট্রি। আমরা যদি বলি যে এই পুয়োর পেজেন্ট্রি বলতে চাইছেন এই জন্য যে আপনাদের রাজনৈতিক উদ্দেশ্য সাধন করবেন বলে এই পুয়োর পেজেন্ট্রি, সে কমিউনিস্ট পার্টিই হোক বা যে কোন রাজনৈতিক দল হোক, তার লোককে ঢুকাতে চেয়েছেন তাহলে কি ভুল হবে? আমরা সর্ব সময়ে বলেছি যে একটা সুনির্দিষ্ট সংস্থার মাধ্যমে এই জিনিসটা করা হোক। কংগ্রেস ২০ বছর দায়িত্ব পালন করেছে, যে সমস্ত কাজ করেছে তা একটা সুনির্দিষ্ট সংস্থার মাধ্যমে করেছে, তার কর্মীদের দিয়ে আজ পর্যন্ত কোন কাজ করেনি। রিলিফ কমিটির মাধ্যমে রিলিফ বিতরণ হয়েছে, কংগ্রেস কর্মীদের দিয়ে সেই কাজ করান হয়নি। সেই রিলিফ কমিটিতে ইউনিয়ন বোর্ডের প্রেসিডেন্ট থাকতেন, এম, এল, এ-রা থাকতেন, এম, এল, এ-রা সব কংগ্রেসের নয়, সরকার মনোনীত দুইজন ব্যক্তি থাকতেন, কংগ্রেসের কোন সংস্পর্শ ছিল না। আজ আপনারা সুনির্দিষ্ট সংস্থার মাধ্যমে হোক অথবা সরকারী সংস্থার মাধ্যমে আসুন অথবা মানুষের ভোট দিয়ে তৈরী করা যে পঞ্চায়েত সেই পঞ্চায়েতের মাধ্যমে আসুন স্বাগত জানাবো আমরা, বেনামী সম্পত্তি আপনারা উদ্ধার করবেন। কোনটা বেনামী সম্পত্তি এটা কে নির্ধারণ করবে? কোনটা বেনামী সম্পত্তি সেটা কি এই পুয়োর পেজেন্ট্রি যুক্তফ্রন্ট কমিটির বা বি, ডি, ও, ঠিক করবেন? অবাস্তব কথা অবান্তর কথা। দেশে আইন রয়েছে, সম্পত্তি বেনামী কিনা এটা একমাত্র কোর্ট ঠিক করবে মন্ত্রীরা পারেন নি, এম, এল, এ-রা পারেন নি, যুক্তফ্রন্ট পারেন নি, পারা সম্ভব নয়। আজ যদি বেনামী সম্পত্তি উদ্ধার করবার অভিযান শুরু হয়ে যায় এবং তার জন্য যদি যুক্তফ্রন্ট কমিটি শুরু হয়ে যায় তাহলে আগুন জ্বলে উঠবে এবং আপনারা ঐ আগুন জ্বালাতে চাইছেন। মানুষের যে লোভ সেই লোভকে উস্কানি দিয়ে তাদের মনে অশান্তির আগুন জ্বালান এ জিনিস করতে পারবেন না। এই জিনিস করা মানে উদ্দেশ্য আপনাদের সৎ নয়, আপনারা প্রডাকশন বাড়াতে চান না। যদি আপনারা খাদ্য উৎপাদন বাড়াতে চান তাহলে আপনারা কংক্রিট প্রোগ্রাম নিয়ে আসুন আমরা তাকে সমর্থন জানাবো। এই উৎপাদনের ক্ষেত্রে আমরা দেখলাম রাষ্ট্রপতির শাসন যখন চালু ছিল তখন দুটো ধানের চাষ ইন্ট্রোডিউস করা হয়েছে, তাই চুং এবং আই, আর এইট। এই দুটো ধানের চাষ করে খুব বেশী রকমের উৎপদন করা যায় এবং সব চাষের পর এই চাষ করা যায়। আজ যদি সেই প্রকারের ধান আরো ব্যাপকভাবে করতে পারি তাহলে বাংলা দেশের খাদ্য সমস্যা অনেকটা সমাধান হয়ে যেতে পারে। আজকে সাধারণ চাষ করে আমরা বিঘা প্রতি যেখানে ৫ মণ ৬ মণ করে ধান পাচ্ছি সেখানে আমরা তাইচুং চাষ করে সেই জমিতে বিঘা প্রতি ২৪—২৫ মণ করে ধান পেয়েছি এবং সেই জমিতে আই, আর এইট চাষ করে আমরা ৩০, ৩২, ৩৩ মণ পর্যন্ত ধান পাচ্ছি। যদি আমরা পর্যাপ্ত পরিমাণে সার নাও দিতে পারি, যদি আমরা যে ফরমূলা সরকারী দপ্তর রেখেছিলেন সেই ফরমূলা অনুযায়ী সার দিতে পারি তাহলে ধানের কোয়ান্টিটি অনেক বেশী বেড়ে যাবে, তাই চুং ৩০, ৪০, ৫০ মণ বিঘা প্রতি এবং আই, আর এইট ৫০, ৫৫ মণ বিঘা প্রতি হবে বা হয়েছে। আজকে যদি এই প্রোগ্রাম ইন্ট্রোডিউস করি তাহলে খাদ্য সমস্যার সমাধান আমরা নিশ্চয়ই করতে পারবো। টাকা পয়সা বহু রকমে আপনারা খরচ করবেন, কিভাবে খরচ করবেন না করবেন তার জন্য যুক্তফ্রন্টই দায়ী। তাঁরা সেই টাকা সরকারী কর্মচারীদের মাইনে বাড়িয়ে খরচ করতে পারেন বা সেই টাকা তাঁরা চাষীদের সাহায্য করে খরচ করতে পারেন। কিন্তু ওটা যদি তাঁরা আই, আর, এইট বা তাইচুং ধানের চাষ বাড়াবার প্রোগ্রামে খরচ করতে পারেন তাহলে বাংলাদেশে

যে খাদ্য উৎপাদন হচ্ছে তার থেকে ২০।২২ লক্ষ টন খাদ্য উৎপাদন করা অসম্ভব হবে না, অবাস্তব হবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই আই, আর, এইট, তাইচুং ধানের স্কীমটা সফল করবার জন্য যদি আমরা একটা ছোট্ট স্কীম নিই যেমন ডিপ টিউবওয়েল অথবা স্যালো টিউবওয়েল স্কীম তাহলে এটা ব্যাপকভাবে সমস্ত জমিতে করা সম্ভব হবে। আজ যদি আমরা স্যালো টিউবওয়েলের স্কীম নিই তাহলে খুব বেশি টাকা খরচ হবে না কিন্তু একটা মাঠে যদি একটা কি দুটো ডিপ টিউবওয়েল করি তাহলে পাঁচশো বিঘা থেকে এক হাজার বিঘা পর্যন্ত জমিতে চাষ করা সম্ভব। কিন্তু যদি আমরা ডিপ টিউবওয়েল স্কীম সর্ব জায়গায় না করতে পারি তাহলে আমরা স্যালো টিউবওয়েল করে চাষীদের উৎসাহ দিতে পারি এবং আমরা যদি তাদের কিছু টাকা সাহায্য করতে পারি, চাষী পিছু ২।৩ শো টাকা সাহায্য করতে পারি তাহলে আমরা খাদ্য উৎপাদনের দিকে অনেকটা এগিয়ে যেতে পারব। আজকে আমরা জমি উদ্ধার করলাম, যার জমি নেই তার হাতে জমি দিলাম, তাহলেও খাদ্য উৎপাদন বাড়বে না, খাদ্য উৎপাদন বাড়াতে গেলে জমি চাষ করাতে হবে। চাষ করতে গেলে ইমপ্লিমেন্টস দরকার, গরু কিনতে হবে, বীজ কিনতে হবে, সার কিনতে হবে, তার জন্য পয়সা দরকার। যেসমস্ত জমি উদ্ধার করবেন সেই জমি উদ্ধার করে চাষীদের যদি টাকা না দেন, এই ইমপ্লিমেন্টস না দেন তাহলে উৎপাদন বাড়বে না। যদি এই সমস্ত জিনিস আমরা দিতে পারি তাহলে খাদ্য উৎপাদন প্রোগ্রামে আমরা সাহায্য করতে পারব তা না হলে খাদ্য উৎপাদনের নামে আমরা অশান্তি সৃষ্টি করবার চেষ্টা করছি, আমাদের উদ্দেশ্যকে ব্যর্থ করবার চেষ্টা করছি।

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে আলোচনা হয়েছে এই আলোচনা থেকে আমাদের গভর্নমেন্টকে প্রস্তাবনীর যে সমস্ত কার্যকরী উপদেশ মাননীয় সদস্যরা দিয়েছেন সেগুলি আমাদের গভর্নমেন্ট গ্রহণ করবেন। আমি অবশ্য শুনলাম যে খাদ্য উৎপাদন বৃদ্ধি করা দরকার, খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হওয়া দরকার শান্তি স্থাপন করবার জন্য অশান্তি এড়াবার জন্য কিন্তু আমার মন থেকে এই আশংকা এখনও দূর হয়নি যে খাদ্য উৎপাদন বৃদ্ধি করবার চেষ্টা করতে গেলে শান্তি থাকবে কিনা। খাদ্য উৎপাদন হবে কিভাবে? যত সোজা কোন সদস্য বললেন কিছু তাইচুং, কিছু আই, আর, এইট লাগিয়ে দিলে আমরা খাদ্যে স্বয়ং-সম্পূর্ণ হয়ে যাবো তাহলে আমি জিজ্ঞাসা করি কেন আমরা আলোচনা করছি। কংগ্রেস ত ১৯ বছর এখানে রাজত্ব করেছেন এবং আমি যতদূর জানি আমাদের বহু বছর আগে অন্ধ্রেতে এই তাইচুং, আই, আর, এইট ধান লাগান আমি দেখে এসেছি, তারপরও বহু বছর এখানে কংগ্রেস সরকার ছিল। কথাটা বোঝা দরকার যে ভারতবর্ষের কতকগুলি অঞ্চলে খাদ্য উৎপাদন কিছুটা বৃদ্ধি পেয়েছে, ধানের ক্ষেত্রে ততটা নয় গমের ক্ষেত্রে যতটা। প্রধানতঃ এর দুটি কারণ, একটা হচ্ছে সেখানে সেচের গ্যারান্টি করা হয়েছিল, নিয়মিত সেচের ব্যবস্থা ছিল, দ্বিতীয় হচ্ছে সেখানে বড় বড় জমিদার জোতদার এবং ধনী ধনী চাষীদের গভর্নমেন্ট প্রচুর টাকা পয়সা নানাভাবে পাইয়ে দিয়েছিলেন।

[6—6-08 p.m.]

যার মারফত তারা অনেক কিছু যোগাড় যন্ত্র করে নিয়েছিলেন এবং সেই সব জায়গায় আমি ঘুরে দেখেছি অনেক ছোট চাষী সেই সব সুযোগ সুবিধা গ্রহণ করতে পারছে না। পশ্চিম বাংলায় এটা চলবে। চলা উচিত নয় সেটা অন্য কথা এবং চলা যে উচিত নয় সেটা সকলে মানবেন কিনা তাও জানি না। কেন চলবে না সেটা সকলেই মানতে হবে কারণ পশ্চিম বাংলার ভূমি ব্যবস্থা যেভাবে আছে এবং পশ্চিম বাংলায় যাদের বেশি জমি আছে তাদের জমি টুকরো টুকরো হয়ে যেভাবে ছড়িয়ে রয়েছে তাতে করে ওই মুষ্টিমেয় উপর তলার লোককে কিছু টাকাকড়ি বিভিন্ন দিক থেকে পাইয়ে দেব এবং তাঁরা পাম্প, ট্রাক্টর নিয়ে এসে টিউবওয়েল বসিয়ে সার কিনে উৎপাদন বাড়িয়ে দেবেন এবং পশ্চিম বাংলার খাদ্য সমস্যা মিটিয়ে দেবেন এটা সম্ভব নয়। কংগ্রেস যে পশ্চিমবাংলার খাদ্য সমস্যা পিছিয়ে রেখেছে এটা ভারত সরকারের তথ্যাদিতে রয়েছে। এটা কোন বিতর্কের প্রশ্ন নয়, এটা কোন দলের প্রশ্ন নয়। ভারত

সরকারের তথ্য বিভাগ, কৃষি বিভাগ রেগুলোরলি যেসব তথ্য সরবরাহ করেন তাতে দেখা যাচ্ছে পশ্চিমবাংলা কৃষির ব্যাপারে পিছিয়ে রয়েছে অন্যান্য বেশীর ভাগ রাজ্যের তুলনায় এই গত ২০ বছর ধরে। যুক্তফ্রন্ট সরকার ১৯৬৭ সালে এসে পরিবর্তনের চেষ্টা করেছিল। তারপর তাঁরা চলে গিয়েছিল এবং আবার তাঁরা প্রতিষ্ঠিত হয়েছেন। একথা ঠিক নয় এই উন্নত বীজের ব্যবহার গভর্নরের রাজত্বে হয়েছে। একটু যদি সততা থাকে তাহলে স্বীকার করতেই হবে যে ১৯৬৭ সালে সর্ব প্রথম ব্যাপকভাবে চেষ্টা করা হয় এই হাই ইলডিং ভ্যারাইটি প্রয়োগ করবার জন্য। এখন কথা হচ্ছে শান্তি কি থাকবে? আমরা কি পরস্পর পরস্পরের সহযোগিতা পাব? ভূমি সংস্কারের ব্যাপারে পাব কিনা আমি জানি না। ভূমি সংস্কার বাদ দিয়ে আমি কো-অপারেটিভ ধরি। এই কো-অপারেটিভ পশ্চিমবাংলায় যে অবস্থায় রয়েছে তাতে ভারত সরকারের রিপোর্ট থেকে দেখা যায় পশ্চিমবাংলার কো-অপারেটিভ অত্যন্ত পশ্চাতপদ হয়ে রয়েছে। শুধু পশ্চাতপদ বলব কি, একেবারে ভুতের বাসা হয়ে রয়েছে। এই আস্তাবল পরিস্কার করবার জন্য চেষ্টা করুন। আমাদের কো-অপারেটিভের মন্ত্রী যদি কো-অপারেটিভের এই আস্তাবল পরিষ্কার করতে চান, সমবায়ের ঋণ যাতে কৃষকের কাছে গিয়ে পৌঁছায় তার ব্যবস্থা করতে চান তাতে কি আমরা সহযোগিতা পাব? তাতে কি শান্তি থাকবে? তারপর এই যে কৃষকরা ঋণে জর্জরিত হয়ে রয়েছে তাদের ঋণ মুক্ত করবার জন্য যদি আইন আনা হয় এবং সিরিয়াসলী চেষ্টা করা হয় তাহলে কি সকলের সহযোগিতা পাব? আমার মনে হয় তার জন্য গভর্নমেন্টকে এবং জনসাধারণকে লড়তে হবে। একটা ছোট ব্যাপার এই স্যালো টিউবওয়েলের কথা হচ্ছে। গভর্ণমেন্ট ডিপ টিউবওয়েল করবেন, কিন্তু দেখছি গভীর নলকূপ গভীর জলে চলে গেছে। গভর্নমেন্টের ২০ কোটি টাকা ইনভেস্ট হয়ে রইল অথচ তার থেকে কিছু ফয়দা উঠল না। মাত্র ৩০০।৩৫০ ছাড়া আর কিছু কার্যকরী হোলনা। এখন আস্তে আস্তে কিছু কার্যকরী করবার চেষ্টা করা হচ্ছে। স্যালো টিউবওয়েলের কথা হচ্ছে। কিন্তু এই স্যালো টিউবওয়েল কাকে দেবেন? যার ব্যাংকের কাছ থেকে ৭৫০০ টাকা ঋণ নেবার মত ক্ষমতা আছে ৪।৫ বছরে শোধ করতে পারবে, সাড়ে নয় পারসেন্ট সুদ দিতে পারবে এবং উপযুক্ত জমি বন্ধক দিতে পারবে সে শুধু পাবে। আমরা এই ব্যবস্থার পরিবর্তন করছি। আমরা ব্যাঙ্কারের সংগে কথা বলেছি এবং ছোট চাষী, জমি হীন চাষীকে কিভাবে জল দেওয়া যাবে সেকথা ভাবছি। যার এক বিঘা বা আধ বিঘা জমি আছে সে যদি সুযোগ না পায় তাহলে পশ্চিমবাংলায় কৃষির উন্নতি হবে না। আমি অন্য রাজ্যের কথা বলছি না, আমাদের এখানে যেভাবে টুকরো টুকরো জমি ছড়িয়ে রয়েছে এবং ছোট চাষী, মাঝারি চাষীর যে বিরাট ভূমিকা পশ্চিমবাংলার কৃষিতে রয়েছে তাতে তারা কিভাবে জল পাবে সেটা আমাদের দেখা দরকার। তাদের নিয়ে যদি গ্রুপ করে দেই তাহলে কি রকম হয়? ব্যাংকাররা উত্তর দেবার জন্য সময় নিয়েছেন এবং বলেছেন নিশ্চয়ই আমরা দিতে পারি। আমরা গভর্নমেন্ট থেকে স্যালো টিউব ওয়েল করছি এবং আমি অলরেডি অর্ডার দিয়েছি গ্রুপ করে ছোট বড় যাই হোক যাদের ১০ একর পর্যন্ত জমি হতে পারে তাদের নিয়ে গ্রুপ করে ঋণ দেওয়া হোক।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** কোন কোন ব্যাঙ্ক এসেছিল?

**শ্রীবিশ্বনাথ মুখার্জিঃ** সমস্ত বড়বড় ব্যাঙ্ক এসেছিল, রিজার্ভ ব্যাঙ্ক এসেছিল। তাঁদের একথা আমি বলেছি এবং তাঁরাও শীঘ্র উত্তর দেবেন বলেছেন। আমার ভারত সরকারের কৃষি মন্ত্রীর সংগে আলোচনা হয়েছে যে, আমাদের ইন্সটিটিউসন্যাল ফাইনান্স-এর অভাব নেই। ইন্সটিটিউসন্যাল ফাইনান্স-এর যদি অভাব না থাকে তাহলে গভর্নমেন্টের টাকার অভাব কেন হয় আমি সেটা বুঝতে পারছি না। গভর্নমেন্ট-ই বা সেই টাকা ধার পায়না কেন আমি সেটা বুঝতে পারছি না। কিন্তু এই টাকা দেওয়া হয় কাকে?

সাবস্ট্যানসিয়াল পেজেন্টস যারা বেশি জমির মালিক তারা এটা পাক, পশ্চিমবাংলায় এ জিনিস চলবে না। সুতরাং আমি বলছি ছোট ছোট চাষীকে দিতে হবে, তাদের জমি কম আছে, এত টাকা দেবার ক্ষমতা নেই, তাদের গ্রুপ করে দেব অথবা সেচ সমবায় করে দেব এই বলে যে আপনারা রাজী আছেন কিনা। ইতিমধ্যে আমরা গভর্নমেন্ট থেকে অর্ডার দিয়েছি, যে, যদি ছোট ছোট চাষী গ্রুপ করে তাহলে গভর্নমেন্ট থেকে গ্যারান্টি দাঁড়াবার ব্যবস্থা করছি আমরা,

আপাততঃ সেটা মেনে নেওয়া হোক। মোট কথা আমাদের এখানে কৃষি উন্নয়নের জন্য সেচ বিস্তারের জন্য শুধু টিউবওয়েল করলেই হবে না, বড় এবং মাঝারী সেচও চাই। সব চেয়ে বড় কথা যেটা সেটা হল ড্রেনেজ, আপনি নলকূপ করলেন, বৃষ্টির সময় বেশি জল হল সমস্ত ফসল নষ্ট হয়ে গেল, তাহলে কি হবে বলুনতো। আজকে এই যে কনট্রাস্ট, কান্না পায়, যে সমস্ত এরিয়াতে ফ্লাড হয়েছিল, বন্যায় যে জায়গা ভেসে গেছে, সেখানে এখন বোর চাষ করেছে কিন্তু জলের অভাবে সব নষ্ট হয়ে যাচ্ছে। জল বেশি হওয়াতে যাদের ফসল গেছে, ঘর বাড়ী ভেসে গেছে, আজকে জলের অভাবে সেখানে ফসল শুকিয়ে গেছে। সুতরাং ড্রেনেজ সমস্যা বিরাট সমস্যা। ভারত সরকার যদি সাহায্য না করে ফ্লাড প্রিভেনশনের জন্য, তাহলে আমি মনে করি না শুধু নলকূপ বসিয়ে কৃষির উন্নতি করে আত্মনির্ভরশীল আমরা হতে পারব। এই ব্যাপারে আমি বিরোধী দলের সমর্থন চাই আমার গভর্নমেন্ট বিরোধী দলের সমর্থন চায়, এ বিষয়ে ভারত সরকারের সাহায্য করতে হবে।

আর বাদ বাকী যেকথা আমি বলতে চাই সেটা হল সামাজিক পরিবর্তন, অর্থনীতিক ক্ষেত্রে শ্রেণী হিসাবে মানুষ হিসাবে বিবেচনার পরও যদি না করি তাহলে আত্মনির্ভরতা কি বাড়বে? এবং এর জন্য চাই পশ্চিম বাংলার ছোট চাষী গরীব চাষীর প্রতি লক্ষ্য দেওয়া হোক। পশ্চিম বাংলার পক্ষে এই গরীব চাষী এবং মাঝারী চাষীর এখানকার কৃষি অর্থনৈতিক ক্ষেত্রে ভার বা ওজন এত বেশি যে এদের দিকে—গরীব ও মাঝারী চাষীদের দিকে লক্ষ্য করে যদি সাহায্য না করি তাহলে এখানে খাদ্যে আমরা স্বয়ংসম্পূর্ণ হতে পারব না। আমি বিশ্বাস করি যুক্তফ্রন্ট সরকার আগামী ৩।৪।৫ বৎসরে নিশ্চয়ই পশ্চিম বাংলাকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করতে পারবে। তাতে যে শুধু খাদ্যই বাড়বে তা নয়, আমাদের দেশে দরিদ্র এবং মাঝারী কৃষক যারা চিরকাল বঞ্চিত হয়ে আছে তাদের অবস্থার উন্নতি হবে এবং তার জন্য যারা তাদের শোষণ করে তাদের সঙ্গে সংঘর্ষ হবেই এবং সেই সংঘর্ষে সরকার দরিদ্র চাষী এবং মাঝারী চাষীর সঙ্গে থাকবে। আশা করি বিরোধী দল আমাদের সেখানে সমর্থন করবেন, তবেই বুঝবো খাদ্য উন্নতির জন্য শান্তি আসবে, তা না হলে খাদ্য উন্নতি আনবার জন্য অশান্তি সৃষ্টি করতে হবে।

**Mr. Deputy Speaker:** Two and a half hours are already over The discussion on the resolution is not concluded. The House stands adjourned till 1 p.m. on Monday, the 24th instant

**Adjournment**

The House was accordingly adiourned at 6.08 p.m. till 1 p.m. on Monday, the 24th March, 1969, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Assembly House, Calcutta, on Monday, the 24th March, 1969, at 1 p.m.

**Present**

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 20 Ministers, 1 Minister of State and 218 members.

## STARRED QUESTIONS

**(to which oral answers were given)**

[1—1-10 p.m.]

**Shri Jatin Chakraborty :** Sir, the Minister concerned has been detained for some unforeseen reasons. Starred Question No. 26 may therefore kindly be held over for the time being.

### Stadium in Calcutta

***26.** (Admitted question No. *3.)

**শ্রীঅশ্বিনীকুমার রাজ এবং শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতায় ফুটবল খেলার জন্য স্পোর্টস স্টেডিয়াম তৈয়ারীর পরিকল্পনা কতদূর অগ্রসর হইয়াছে; এবং

(খ) উহার জন্য কোনও স্থান চূড়ান্তভাবে স্থিরীকৃত হইয়াছে কি?

**Shri Ram Chatterjee :**

(ক) কলিকাতায় একটি কম্পোজিট স্পোর্টস স্টেডিয়াম তৈয়ারীর সকল প্রকার চেষ্টা হইতেছে। ইহাতে কেবল ফুটবলই নয় অন্যান্য খেলার ব্যবস্থাও থাকিবে। ইহাতে ৭৫,০০০ দর্শকের আসনের ব্যবস্থা থাকিবে। ক্রমশঃ ইহাকে বাড়াইয়া ১,২৫,০০০ দর্শকের আসনের ব্যবস্থা করার অবকাশ থাকিবে।

(খ) চূড়ান্তভাবে স্থিরীকৃত হয় নাই। তবে হয় ইডেন উদ্যানে নতুবা ইডেন উদ্যানের ব্যান্ড স্টান্ডের নিকট স্টেডিয়াম নির্মাণের কথা বিবেচনা করা হইতেছে।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** মন্ত্রিমহাশয় বলবেন কি—এলেনবারা কোর্সে ইতিপূর্বে যে স্থান সিদ্ধান্ত করা হয়েছিল ইউ, এফ, গভর্ণমেন্টের সময় সেই স্থান কি পরিত্যাগ করা হয়েছে?

**শ্রীরাম চ্যাটার্জি:** এখনও পর্যন্ত সে সম্পর্কে আমরা কিছু ঠিক করিনি—কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমরা কথাবার্তা চালাচ্ছি—ঐ জায়গায় হাওড়া ব্রীজ তৈরী হবার জন্য ঠিক হয়েছে—সেই জন্য কথাবার্তা চালিয়ে কি ঠিক হয় পরে আমরা জানাবো।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** রাজ্যপালের অধীনে যখন সরকার পরিচালিত হচ্ছিল তার মধ্যে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে তারা ফোর্ট এলাকার উত্তর-পশ্চিম কোণের মাঠে বিকল্প পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছিলেন তার কি অবস্থা হয়েছে সেটা জানাবেন কি?

**শ্রীরাম চ্যাটার্জি:** কি অবস্থা হয়েছে সেটা আমার জানা নেই—জানবার চেষ্টা করবো।

**শ্রীকৃষ্ণগোপাল বসুঃ** এই স্টেডিয়ামে যে খেলাধুলার সুযোগ দেওয়া হবে সেখানে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের প্রতিযোগিতার খেলার সুযোগ থাকবে কি? এবং সেখানে নলিনাক্ষ-বাবু ফাউল করার সুযোগ পাবেন কি?

(উত্তর নাই)

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি এই কলকাতা শহরে এই স্টেডিয়ামের দাবী বহুদিন ধরে চলে আসছে, এটা কত তাড়াতাড়ি করতে পারেন জানাবেন কি?

[1-10—1-20 p.m.]

**শ্রীরাম চ্যাটার্জি:** দীর্ঘ ২০ বছর ধরে যে স্টেডিয়ামের আওয়াজ বাংলাদেশের প্রতিটি যুবক, প্রতিটি [illegible] তুলেছিল এবং যে আওয়াজ বারে বারে প্রতিহত হয়ে ফিরে এসেছিল ঐ পাথরের বড় বাড়িটা থেকে, যুক্তফ্রণ্ট মানুষের ফ্রন্ট সেই আওয়াজকে এগিয়ে নিয়ে যত তাড়াতাড়ি পারে চেষ্টা করছে। তবে ২০ বছর সময় নয়, অন্তত ২০ মাস সময় চাইছি।

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** ক্রীড়ামন্ত্রী উদ্যোগী মন্ত্রী। আমি জিজ্ঞাসা করছি এই যে স্টেডিয়ামের পরিকল্পনা আপনারা নিয়েছেন নূতন করে হাওড়ার দ্বিতীয় ব্রীজ হবার যে পরিকল্পনা এসেছে তা থেকে আবার পরিকল্পনার পরিবর্তনের সম্ভাবনা আছে কি?

**শ্রীরাম চ্যাটার্জি:** সেটা আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা চালাচ্ছি। নিশ্চয় করে কিছু এখন বলতে পারছি না।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি এই স্টেডিয়ামের পরিকল্পনা রূপায়িত করার জন্য একটা স্টেডিয়াম কমিটি সংগঠিত হয়েছিল পূর্বে এবং সেই স্টেডিয়াম কমিটি ইতিমধ্যে কিছুদিন পূর্বে তাদের পরিকল্পনা তৈরী করেছিলেন। মন্ত্রী যখন নূতন পরিকল্পনার কথা চিন্তা করছেন, তখন পুরানো স্টেডিয়াম কমিটির সঙ্গে পরামর্শ করবেন কি?

**শ্রীরাম চ্যাটার্জি:** পুরানোর ভিতর যে পচা আছে তাকে বাদ দিয়ে আমরা নূতন কমিটি করব।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** সেই পুরানো কমিটি সরকারের থেকে বিশেষ টাকা না নিয়ে স্টেডিয়াম তৈরী করবার কাজকে এগিয়ে নিয়ে যাবার প্রস্তাব দিয়েছিলেন। সেই কমিটির অনুরূপ প্রস্তাব থাকে যে সরকারের টাকা নিঃশেষ খরচ না করে স্টেডিয়াম তৈরী সম্ভব—সেটা বিবেচনা করবেন কি?

**শ্রীরাম চ্যাটার্জি:** নূতন কমিটি মানুষের যা উপকারে লাগবে তাই করবে। আর এটা করতে আনুমানিক দু কোটি টাকা খরচ হবে।

**Primary Teachers' Training School in Murshidabad**

***27.** (Admitted question No. *25.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় প্রাথমিক শিক্ষকদের ট্রেনিং দেবার প্রতিষ্ঠান কয়টি এবং তাহাদের নাম কি;

(খ) গত পাঁচ বৎসরের কোন্ বৎসর কোন্ ট্রেনিং গ্রহণ করিবার প্রতিষ্ঠানে কয়জন দরখাস্ত করিয়াছিলেন ও তাহাদের মধ্যে কয়জনকে ভর্তি করা হইয়াছিল; এবং

(গ) উক্ত জেলায় আরও ঐরূপ ট্রেনিং দিবার প্রতিষ্ঠানের প্রতিষ্ঠার কথা সরকার চিন্তা করিতেছেন কি?

**Shri Satya Priya Roy:**

(ক) মুর্শিদাবাদ জেলায় বর্তমানে ২টি নিম্ন বুনিয়াদী ও ৩টি প্রাথমিক শিক্ষক শিক্ষণ প্রতিষ্ঠান আছে। ইহাদের নাম নিম্নে দেওয়া হইল:—

১। বহরমপুর গভর্নমেন্ট নিম্ন বুনিয়াদী শিক্ষক শিক্ষণ ইনস্টিটিউট (১-১-৬৮ তারিখের পূর্ব পর্যন্ত ইহা প্রাথমিক শিক্ষক শিক্ষণ বিদ্যালয় ছিল)।

২। সারগাছি রামকৃষ্ণ মিশন নিম্ন বুনিয়াদী শিক্ষক শিক্ষণ মহাবিদ্যালয়।

৩। কান্দী গভর্নমেন্ট প্রাথমিক শিক্ষক শিক্ষণ বিদ্যালয়।

৪। মালিহাটী গভর্নমেন্ট প্রাথমিক শিক্ষক শিক্ষণ বিদ্যালয়।

৫। প্রতাপগঞ্জ গভর্নমেন্ট প্রাথমিক শিক্ষক শিক্ষণ বিদ্যালয়।

(খ) এই সম্পর্কিত তথ্য সম্বলিত একটি বিবরণী টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) বর্তমানে এরূপ কোন প্রস্তাব নাই।

***Statement referred to in reply to clause (kha) of starred question No. *27***

ক্রোড়পত্র

২৭(খ) নং প্রশ্নের জবাব

| শিক্ষক শিক্ষণ প্রতিষ্ঠানের নাম | মোট আসনের সংখ্যা | বহিরাগত দরখাস্তকারীর সংখ্যা | | | | | (ক) বহিরাগত ভর্তির সংখ্যা | | | | (ক) ডেপুটেড শিক্ষকের সংখ্যা |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | ১৯৬৪-১৯৬৫ | ১৯৬৫-১৯৬৬ | ১৯৬৬-১৯৬৭ | ১৯৬৭-১৯৬৮ | ১৯৬৮ ১৯৬৯ | ১৯৬৪-১৯৬৫ | ১৯৬৫-১৯৬৬ | ১৯৬৬-১৯৬৭ | ১৯৬৭-১৯৬৮ | ১৯৬৮-১৯৬৯ |
| ১। সায়গাছি নিম্ন বুনিয়াদী শিক্ষক শিক্ষণ মহাবিদ্যালয় | ১০০ | ১২২ | ১১২ | ৩২৯ | ৪৮০ | ৫৬১ | ক-২০<br>খ--৮০ | ২০<br>৮০ | ২০<br>৮০ | ৪০<br>৬০ | ৪২<br>৫৮ |
| ২। (ক) বহরমপুর নিম্ন বুনিয়াদী শিক্ষক শিক্ষণ ইন্সটিটিউট (১-১-৬৮ হইতে) | ৪০* | .. | .. | .. | ১১২ | ৭৫৩ | ক--..<br>খ--.. | ..<br>.. | ..<br>.. | ১৬<br>২৪ | ১৬<br>২৪ |
| | | ১৯৬৫ | ১৯৬৬ | ১৯৬৭ | ১৯৬৮ | ১৯৬৯ | ১৯৬৫ | ১৯৬৬ | ১৯৬৭ | ১৯৬৮ | ১৯৬৯ |
| ২। (খ) বহরমপুর প্রাথমিক শিক্ষক শিক্ষণ বিদ্যালয় (৩১-১২-৬৭ পর্যান্ত) | ৪০ | সংখ্যা সঠিক পাওয়া যায় নাই। | | .. | | .. | ক--১৬<br>খ--২৪ | ১৬<br>২৪ | ১৬<br>২৪ | .. | .. |
| ৩। কান্দী প্রাথমিক শিক্ষক শিক্ষণ বিদ্যালয় | ১৬ | ঐ | | | | | ক--৬<br>খ--১০ | ৬<br>১০ | ৬<br>১০ | ৬<br>১০ | ৬<br>১০ |
| ৪। মালিহাটি প্রাথমিক শিক্ষক শিক্ষণ বিদ্যালয় | ১৬ | ঐ | | | ১১২ | ৯৬ | ক--৬<br>খ--১০ | ৬<br>১০ | ৬<br>১০ | ৬<br>১০ | ৬<br>১০ |
| ৫। প্রতাপগঞ্জ প্রাথমিক শিক্ষক শিক্ষণ বিদ্যালয় | ১৬ | | | | | | ক--৬<br>খ--১০ | ৬<br>১০ | ৬<br>১০ | ৬<br>১০ | ৬<br>১০ |

দ্রষ্টব্য : মোট আসনের মধ্যে কমপক্ষে ৬০ পারসেণ্ট আসনগুলি ডেপুটেড শিক্ষক দ্বারা পূরণ করা হইয়া থাকে। ইন্সটিটিউটের বাড়ী নির্মাণ সম্পূর্ণ হইলে ১৯৬৯-৭০ সাল হইতে আসন সংখ্যা ৮০ হইবে।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** আপনি যে লিস্ট দিয়েছেন তাতে দেখা যাচ্ছে যে, শিক্ষক এবং আউটসাইডার প্রত্যেকটি ট্রেনিং স্কুলে প্রচুর পরিমাণে হচ্ছে না—বহু শিক্ষক এবং আউটসাইডার ট্রেনিং পাচ্ছেন না একথা কি আপনি জানেন ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** একথা জানি—কারণ পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষকদের ট্রেনিংয়ের সুযোগ অত্যন্ত কম এমন কি মাধ্যমিক শিক্ষকদেরও—এ সম্পর্কে একটা সামগ্রিক পরিকল্পনা গ্রহণ করতে হবে—সেজন্য আপাতত এটা আমাদের বিবেচনাধীনে আছে—কোন প্রতিষ্ঠান খোলার ব্যবস্থা হচ্ছে না।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** শিক্ষা প্রতিষ্ঠান কম থাকার জন্য অনেকে দুর্নীতির আশ্রয় নিচ্ছে সে খবর কি জানেন ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** স্বাভাবিকভাবে যেখানে যে জিনিসের সরবরাহ কম থাকবে সেখানে কিছুটা দুর্নীতি হয়—কাজেই এ সম্পর্কে সমস্ত বিষয়টি তদন্ত করে সামগ্রিক একটা পরিকল্পনা এই সরকার গ্রহণ করবেন।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, কত দিনের মধ্যে সেই সামগ্রিক পরিকল্পনাটি কার্যকরী করা সম্ভব হবে এবং সেই প্রসঙ্গে প্রত্যেক জেলা বা অঞ্চল অনুযায়ী কোথায় কত প্রাইমারী শিক্ষক শিক্ষণপ্রাপ্ত হওয়ার দরখাস্তকারী সুযোগ পাচ্ছে না—সেইজন্য তাদের চারিদিকে ছড়িয়ে দেওয়া হবে—না, কোন বিশেষ সুবিধাযুক্ত ৫।৬টি জায়গায় বা তার কাছাকাছি সেখানে শিক্ষণের ব্যবস্থা করবেন ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** সমস্ত বিষয়টি বিবেচনা করা হবে এবং যথাসম্ভব ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রীআবদুস সাত্তারঃ** গত ৫ বছরে এই ট্রেনিং গ্রহণ করার জন্য যাঁরা দরখাস্ত করেছিলেন তাতে আউটসাইডার এবং টিচারস, তাঁদের হার কি ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** ওটা টেবিলে দেওয়া আছে।

**District School Board, Birbhum**

***28.** (Admitted question No. *35.) **Shri SADHAN GUPTA :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether the previous U.F. Government had ordered an enquiry into irregularities or malpractices in the Birbhum District School Board; and

(b) if so, whether the said enquiry was properly carried out by any of the subsequent Governments?

**Shri Satya Priya Roy :**

(a) Yes.

(b) An enquiry was held by officers of the Education Directorate. The report is under examination. The reconstituted Board has by this time taken over office after dismissal of the case by the High Court on 25th February 1969.

**শ্রীনিখিল দাসঃ** ইউ এফ-এর আমলে যে এনকোয়ারী কমিটি করা হয়েছিল সেটাকে ভেঙ্গে দিয়ে অন্য কিছু কমিটি করা হয়েছিল কি ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** সেরকম কমিটি হয়েছিল কিনা জানা নেই, তবে এখানে দেখছি ডাইরেক্-টরেট কর্তৃক এনকোয়ারী কমিটি হয়েছিল।

**শ্রীকালীপদ মণ্ডলঃ** এইরকম ধরনের এনকোয়ারী পশ্চিমবাংলায় অন্যান্য জেলা বোর্ড সম্পর্কে আছে কিনা ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** কতকগুলি জেলা বোর্ড সম্পর্কে আমাদের কাছে অভিযোগ আসে এবং সেগুলি সম্পর্কে তদন্তের ব্যবস্থা নিশ্চয় করা হবে।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** মুর্শিদাবাদ জেলা স্কুল বোর্ড সম্বন্ধে যে অভিযোগ আছে সে সম্বন্ধে কি কোন প্রসিড করা হয়েছে?

**শ্রীসত্যপ্রিয় রায়:** নোটিস চাই। তবে বোধহয় মুর্শিদাবাদ সুপারসীডেড হয়েছে।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** এর আগে যে অভিযোগ ছিল সে সম্পর্কে রিপোর্ট দাখিল হয়েছে কি?

**শ্রীসত্যপ্রিয় রায়:** নোটিস দেবেন।

**শ্রীসরোজ রায়:** মেদিনীপুর জেলা স্কুল বোর্ড সম্পর্কে কোন অভিযোগ আছে কি?

**শ্রীসত্যপ্রিয় রায়:** নোটিস দিলে বলতে পারব।

**শ্রীকালীপদ মণ্ডল:** হাওড়া জেলা স্কুল বোর্ড সম্পর্কে কোন অভিযোগ আছে কিনা?

**শ্রীসত্যপ্রিয় রায়:** প্রশ্ন ছিল বীরভূম সম্বন্ধে।

**শ্রীকাশীকান্ত মৈত্র:** যেসমস্ত ম্যালপ্রাকটিস এবং ইরেগুলারিটির উল্লেখ করা হয়েছে সেসব ম্যালপ্রাকটিস এবং ইরেগুলারিটিস কি?

**শ্রীসত্যপ্রিয় রায়:** এইরকম ধরনের আছে—অর্থনৈতিক দুর্নীতিও আছে। কাজেই সমস্ত তালিকা দেওয়া সম্ভব নয়।

**শ্রীকাশীকান্ত মৈত্র:** যে রিপোর্ট আপনি বলছেন বিবেচনাধীন আছে—যুক্তফ্রন্টের সময় এডুকেসন ডাইরেকটরেটের হাত দিয়ে তদন্তের ব্যবস্থা হয়েছিল—সেই সম্বন্ধে আপনি ব্যক্তিগত-ভাবে স্যাটিসফায়েড হবার পর সেই রিপোর্ট কি হাউসের কাছে পেশ করবেন?

**শ্রীসত্যপ্রিয় রায়:** সেটার খুব প্রয়োজন হবে না। কারণ যে বোর্ডের বিরুদ্ধে তদন্ত হয়েছিল সেই বোর্ড বীরভূমে কাজ করছে না। সেই বোর্ড সম্বন্ধে হাইকোর্টে একটা মামলা ছিল। সেই মামলাগুলির নিষ্পত্তি না হওয়া পর্যন্ত সেই পুরানো বোর্ড কাজ করছিল এবং তারপর যে বোর্ড কনস্টিটিউটেড হয়েছিল তারাই এখন কাজ করছে। কাজেই যাদের বিরুদ্ধে অভিযোগ তারা এখন স্কুল বোর্ড-এ নেই।

**শ্রীকাশীকান্ত মৈত্র:** আমার প্রশ্ন হচ্ছে যেসব দুর্নীতি তাঁরা করেছিলেন সে সম্পর্কে দেশবাসী জানতে চায়, কারণ ভবিষ্যতে যেসব বোর্ড হবে তারা যাতে ঐসব জানতে পারে সে সম্বন্ধে তো ব্যবস্থা থাকা দরকার—সুতরাং সে রিপোর্ট আপনি হাউস-এ পেশ করবেন কি?

**শ্রীসত্যপ্রিয় রায়:** এ সম্পর্কে অনুরোধ পেলে নিশ্চয় সমস্ত রিপোর্ট এবং তার ফাইণ্ডিংস হাউসের সামনে রাখব।

**Circular Railway**

***29.** (Admitted question No. *90.)

**শ্রীসনৎকুমার রাহা:** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলিকাতায় সার্কুলার রেলপথ প্রকল্পটি কতদূর অগ্রসর হইয়াছে?

**Tube Railway and Circular Railway**

***42.** (Admitted question No. *58.)

**শ্রীব[illegible]ণ রায়:** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলিকাতায় (১) ভূগর্ভ রেল ও (২) চক্ররেলের যে পরিকল্পনা ছিল, তাহার কোনটি কতদূর অগ্রসর হইয়াছে?

[1-20—1-30 p.m.]

**Shri Md. Abdullah Rasul:**

স্যার, তথ্য সংগ্রহ করতে পারি নাই, কিছুটা বাকী আছে। কালকে উত্তর দেব।

**Tram fare**

***30.** (Admitted question No. *151.)

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধান:** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলিকাতায় ট্রামের ভাড়া হ্রাস করার যে প্রস্তাব সরকারের বিবেচনাধীন ছিল সে বিষয়ে এ পর্যন্ত কতদূর অগ্রসর হইয়াছেন?

**Shri Abdullah Rasul:**

এই সম্পর্কে সরকার একটা ঘোষণা করবেন। এক্ষুনি কিছু বলা সম্ভব নয়।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধান:** ট্রামের ভাড়া বৃদ্ধির ফলে ট্রামেতে লোকজন যাতায়াত কম করছে, যার ফলে ট্রামের আয় কমে গেছে এটা আপনি জানেন কি?

**শ্রীমহম্মদ আবদুল্লা রসুল:** হ্যাঁ, যেটা আশা করা গিয়েছিল তার তুলনায় কম নয়।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে ট্রামের ভাড়া কমালে যে লোকসান হবে সরকার কি থেকে সে লোকসানের টাকা দেবেন?

**শ্রীমহম্মদ আবদুল্লা রসুল:** শীঘ্র ঘোষণা করা হবে তখন সবকিছুই জানতে পারবেন।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধান:** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন কি যে ট্রামের ভাড়া যেটা বৃদ্ধি করা হয়েছে সেই ভাড়া বৃদ্ধির কিছুটা কমান হবে না সবটাই মকুব করা হবে?

**শ্রীমহম্মদ আবদুল্লা রসুল:** সেটাই ঘোষণার বিষয়, এখুনি বলতে পারছি না। কালকে জানাতে পারব বলে আশা করি।

**শ্রীনেপালচন্দ্র রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, ক' পয়সা ভাড়া বাড়লে ট্রামের লোকসান হবে না?

**শ্রীমহম্মদ আবদুল্লা রসুল:** এই থেকে এই প্রশ্ন আসে না।

**শ্রীনেপালচন্দ্র রায়:** মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, এক পয়সাও যদি ভাড়া বাড়ান না হয় তাহলে সরকারকে কত টাকা ভরতুকি দিতে হবে প্রতি মাসে?

**শ্রীমহম্মদ আবদুল্লা রসুল:** এই প্রশ্ন আসে না, যখন ঘোষণা করব তখন কি পরিমাণ কমান হবে—তখনই এই প্রশ্নের উত্তর দেওয়া হবে।

**শ্রীনেপালচন্দ্র রায়:** মাননীয় মন্ত্রিমহাশয়, কালকে যদি উত্তর দেন তাহলে ভাল হয়।

**শ্রীযতীন চক্রবর্তী:** কালকে উনি একটা স্টেটমেন্ট দেবেন, প্রশ্নের জবাব দেবেন না।

He will make a statement.

**New appointment of Primary School Teachers in Howrah district**

***31.** (Admitted question No. *181.)

**শ্রীতারাপদ দে:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১০ই ফেব্রুয়ারী, ১৯৬৯, হইতে ২৮এ ফেব্রুয়ারী, ১৯৬৯, পর্যন্ত হাওড়া জেলায় কতজন নূতন প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হইয়াছে;

(খ) উক্ত শিক্ষকদের নিয়োগপত্র কোন্ তারিখ হইতে পাঠান সুরু হয়;

(গ) নিযুক্ত শিক্ষকদের মধ্যে কতজন শিক্ষণশিক্ষাপ্রাপ্ত;

(ঘ) ইহা কি সত্য যে, বহু শিক্ষণশিক্ষাপ্রাপ্ত দরখাস্তকারীকে লওয়া হয় নাই; এবং

(ঙ) শিক্ষণশিক্ষাবিহীন শিক্ষকদের নিয়োগ করিবার পূর্বে ডি পি আই-এর ৫৮১৫ (১৫) এস সি/পি (১১)/৫পি-১০০-৬৬ নং ১৯এ ডিসেম্বর ১৯৬৮ তারিখের সার্কুলার অনুযায়ী ডি, পি, আই-এর অনুমোদন লওয়া হইয়াছে কিনা?

**শ্রীসত্যপ্রিয় রায়:**

(ক) ১০ই ফেব্রুয়ারী ১৯৬৯ হইতে ২৮শে ফেব্রুয়ারী ১৯৬৯ তারিখের মধ্যে হাওড়া জেলায় কোন নূতন প্রাথমিক শিক্ষক নিযুক্ত করা হয় নাই, তবে ৬-২-৬৯ এবং ৭-২-৬৯ তারিখে ২৬০ জন প্রাথমিক শিক্ষক নিযুক্ত করা হয়েছে। কাজেই অন্যান্য প্রশ্ন, যা শিক্ষক নিয়োগের তারিখ সম্পর্কে প্রশ্ন উঠে না ও শিক্ষকদের মধ্যে কতজন শিক্ষণ ও শিক্ষাপ্রাপ্ত এই প্রশ্ন উঠে না।

(খ), (গ), (ঘ) ও (ঙ) এই প্রশ্ন উঠে না। ইহাদের মধ্যে একজনও শিক্ষণশিক্ষাপ্রাপ্ত নয়।

**শ্রীতারাপদ দে:** শিক্ষণশিক্ষাবিহীন শিক্ষকদের নিয়োগ করার আগে ১৯-১২-৬৮-এর ডি পি আই-এর সার্কুলার কি ছিল?

**শ্রীসত্যপ্রিয় রায়:** নোটিস না দিলে বলতে পারব না।

**শ্রীতারাপদ দে:** ডি পি আই-এর অর্ডার ছাড়া যারা শিক্ষণপ্রাপ্ত নয় তাদের থেকেও নিয়োগ করা যাবে এরূপ কোন সার্কুলার আছে?

**শ্রীসত্যপ্রিয় রায়:** সার্কুলার আছে ১৯-১২-৬৮-তে ডি পি আই সার্কুলারে এরূপ নির্দেশ দিয়েছেন।

**শ্রীতারাপদ দে:** এই ডি পি আই-এর সার্কুলারের বিরুদ্ধে—অর্থাৎ এ সত্ত্বেও যাদের নিয়োগ করা হয়েছিল সেই ২৬০ জন, সেইসব লোকের সম্পর্কে কোন প্রকার সম্মতি ছিল?

**শ্রীসত্যপ্রিয় রায়:** নিয়োগ সম্পর্কে তদন্ত হবে। নাইনটিন্থ ডিসেম্বর নাইনটিন সিক্সটি-এইট-এতে, ডাইরেক্টরেট থেকে ডিস্ট্রিক্ট ইন্সপেকটর অফ স্কুলস-কে সার্কুলার দেওয়া হয়েছে।

**শ্রীতারাপদ দে:** এই নিয়োগ সম্পর্কে কি কোন প্রকার ডি পি আই-এর সার্কুলার ছিল?

**শ্রীসত্যপ্রিয় রায়:** না।

**শ্রীআব্দুস সাত্তার:** আমি জানতে চাই এই নিয়োগের ব্যাপারে কোন রেকমেন্ডেসান ছিল কিনা?

**শ্রীসত্যপ্রিয় রায়:** আগেই বলেছি, ছিল না।

**শ্রীআব্দুস সাত্তার:** আপনি যে সার্কুলারের কথা বললেন প্রাইমারী এডুকেসান অ্যাক্ট অনুসারে কি কোয়ালিফিকেসান থাকলে একজন শিক্ষক হতে পারেন অর্থাৎ কি কোয়ালিফিকেসান থাকলে তিনি টিচার হতে পারবেন?

**শ্রীসত্যপ্রিয় রায়:** যা না হলে হতে পারবেন না, তা হল নন-ম্যোট্রিক হলে হতে পারবেন না। এই হল সাধারণ নিয়ম। ম্যাট্রিক ট্রেন্ড হওয়া হল নিয়ম। এই যোগ্যতাসম্পন্ন যারা তাদের প্রাথমিক শিক্ষক হিসাবে যোগ্য মনে করা হয়। এইভাবে, এ বি সি ইত্যাদি ক্যাটিগোরি হিসাবে তাদের ভাগ করা হয়েছে।

**শ্রীআব্দুস সাত্তার:** কোন ম্যাট্রিক পাস বা হায়ার সেকেন্ডারী পাস তাকে যদি অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয় অর্থাৎ যে ম্যাট্রিক পাস তার রিকুইজিট কোয়ালিফিকেসান আছে কিনা?

**শ্রীসত্যপ্রিয় রায়:** রিকুইজিট কোয়ালিফিকেসান মিনিমাম আছে কিনা এ প্রশ্ন ওঠে না। আমরা সাধারণতঃ মনে করি যে ট্রেন্ড টিচারদের নিয়োগপত্র দেওয়া উচিত। যেখানে তা পাওয়া যায় না সেখানে আনট্রেন্ড ম্যাট্রিক টিচার নিয়োগ করা যেতে পারে।

**শ্রীআব্দুস সাত্তার:** প্রেফারেন্স ট্রেন্ড টিচারদের দেওয়া উচিত, কিন্তু যদি হায়ার সেকেন্ডারী বা ম্যাট্রিক পাস হয় এবং তাকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয় তাহলে আইন অনুসারে বে-আইনী হবে কি হবে না?

(নো রিপ্লাই)

**শ্রীতারাপদ দে:** এই যে শিক্ষক নিয়োগ করা হয়েছে এইসব শিক্ষককে মাইনে দেওয়া হয়েছে কি?

**শ্রীসত্যপ্রিয় রায়:** এই সম্পর্কে বলে দিচ্ছি যে আমাদের কাছে অনেক অভিযোগ এসেছে, ফেব্রুয়ারী মাস থেকে এমন অনেক নিয়োগ করা হয়েছে যাদের শিক্ষকের প্রয়োজন নেই। কোন রাজনৈতিক উদ্দেশ্যসিদ্ধির জন্য এইরূপ অভিযোগ এসেছে বলেই আমরা ১লা ফেব্রুয়ারী থেকে যত শিক্ষক নিয়োগ করা হয়েছে তাদের প্রাথমিক বিষয় তদন্ত করে নিশ্চিত হতে চাই যে শিক্ষক হিসাবে যাদের নিয়োগ করা হয়েছে শিক্ষাবহির্ভূত কোন কারণে নয় এবং যতক্ষণ পর্যন্ত সেই তদন্ত শেষ না হচ্ছে ততক্ষণ বেতন বন্ধের আদেশও দিয়েছি।

**শ্রী এ কে এম ইসাক:** স্পীকার, স্যার, আমরা সব সময়ই আপনার নির্দেশ পালন করবার জন্য এসেছি। আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে ও'রা যে মনে করেন যে ট্রেনিংপ্রাপ্ত লোকদের অ্যাপয়েন্টমেন্ট দেবেন। ও'দের এই মনে করার ভিত্তি কি কোন রুলস না অ্যাক্ট—না খামখেয়ালী?

**শ্রীসত্যপ্রিয় রায়:** ডিপার্টমেন্ট-এর রুলস-এ এবং সার্কুলারের ভিত্তিতে কোন ম্যাট্রিক পাস ট্রেন্ড হলে তার যোগ্যতাই বেশী। তাছাড়া পাওয়া না গেলে ম্যাট্রিক পাস নেওয়া যেতে পারে।

**শ্রী এ, কে, এম, ইসাক:** তাহলে অ্যাক্ট-এর আন্ডার-এ কোন রুলস নেই যে ট্রেনিংপ্রাপ্তদেরই অ্যাপয়েন্টমেন্ট দিতে হবে।

(No reply.)

[1-30—1-40 p.m.]

**শ্রীঅনিলকুমার মুখার্জি:** ইহা কি সত্য যে যুক্তফ্রন্ট সরকার নিয়োগ বন্ধ করার পরও বহু জেলাতে ডি আই ব্যাক ডেট দিয়ে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন?

**শ্রীসত্যপ্রিয় রায়:** এসব প্রশ্ন এর থেকে আসে না, তাহলেও আমি উত্তর দিচ্ছি। ইতিমধ্যে মেদিনীপুর থেকে আমার কাছে এই রকম একটা নিয়োগপত্র এসে পেঁচৈছে, যেখানে দেখছি ওটাকে অ্যান্টিডেট করা হয়েছে বাই ওভাররাইটিং এবং সেটার তদন্তের ব্যবস্থা করেছি তা পাওয়ার পর। অন্যান্য সমস্ত জেলাতে ১লা ফেব্রুয়ারী থেকে যেসব নিয়োগ হয়েছে সেগুলি যথার্থ নিয়োগ হয়েছে, না অ্যান্টিডেট হয়েছে তা তদন্ত করবার জন্য নির্দেশ দিয়েছি।

**শ্রীনিখিল দাস:** একথা কি সত্য যে, ১০ই ফেব্রুয়ারী থেকে ২৮এ ফেব্রুয়ারী পর্যন্ত যে নিয়োগগুলি হয়েছে (এ ভয়েসঃ একটাও হয় নি।) এর আগে যা হয়েছে, ৯ই ফেব্রুয়ারি নির্বাচন গিয়েছে এই নির্বাচনে যারা কংগ্রেসকে সাহায্য করেছে সেই সেই লোককে কংগ্রেসের নির্বাচনকার্যে সাহায্য করার জন্য কি নিয়োগপত্র দেওয়া হয়েছে?

**শ্রীসত্যপ্রিয় রায়:** এ বিষয়ে তদন্ত না হলে পরিষ্কার উত্তর দিতে পারছি না। কিন্তু আমার কাছে এইরকম অভিযোগ পেঁচৈছে বলেই আমি তদন্তের ব্যবস্থা করেছি।

**শ্রীতারাপদ দে:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন আপনি নির্দেশ দেওয়া সত্ত্বেও নবনিযুক্ত ২০।২৫ জন শিক্ষককে মাইনে দেওয়া হচ্ছে?

**শ্রীসত্যপ্রিয় রায়:** আমি তদন্ত করবো, তদন্ত না হলে পরিষ্কার কিছু বলতে পারছি না।

**শ্রীতারাপদ দে:** অন্ধ লোককে শিক্ষক হিসাবে নিযুক্ত করা হয়েছে এ খবর কি মাননীয় মন্ত্রিমহাশয় জানেন?

**শ্রীসত্যপ্রিয় রায়:** ঐ অভিযোগ সম্বন্ধেও তদন্ত শেষ না হলে আমি খবর পাচ্ছি না। অভিযোগ এলে নিশ্চয়ই আমি দেখবো।

**শ্রীপ্রলয় তালুকদার:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, শিক্ষণশিক্ষাপ্রাপ্ত যেসব শিক্ষকের নিয়োগ করা হয়েছিল রাজনৈতিক কারণে নির্বাচনে কাজ করার জন্য তাঁদের নিয়োগ অবিলম্বে বাতিল করা হবে কিনা এবং হাওড়া জেলা স্কুল বোর্ড দীর্ঘ ২০ বছর ধরে যে দুর্নীতি করছিল সে সম্পর্কে কোন তদন্তের ব্যবস্থা করা হবে কিনা?

**শ্রীসত্যপ্রিয় রায়:** এইসব দুর্নীতি দূর করবার জন্য আইনগত যে ক্ষমতা, ন্যায়তঃ যে ক্ষমতা শিক্ষা বিভাগের আছে তা নিশ্চয়ই প্রয়োগ করা হবে।

**শ্রীকৃষ্ণগোপাল বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছ থেকে আমি জানতে চাই বিশেষ করে তিনি এই ব্যাপারে অনুসন্ধান করে যখন দেখছেন কোন একটা বিশেষ দলের প্রভাবে এই শিক্ষকদের নিযুক্ত করা হয়েছে ঠিক নির্বাচনের পূর্বে এবং যার উদ্দেশ্যে স্পষ্ট তখন এই ব্যাপারে বিশদভাবে তদন্ত করে এই হাউসের কাছে সেই তথ্য জানাবেন কিনা?

**শ্রীসত্যপ্রিয় রায়:** তদন্ত করার আদেশ আমি ইতিমধ্যে দিয়েছি, কাজেই তদন্ত করা হচ্ছে।

**শ্রী এস, এম, ফজলুর রহমান:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি প্রাথমিক শিক্ষকদের নিয়োগ করবার অধিকার কার?

**শ্রীসত্যপ্রিয় রায়:** নিয়োগ করবার অধিকার সাধারণভাবে স্কুল বোর্ডের, কিন্তু তার উপর গভর্নমেন্টের কতকগুলি নিয়ন্ত্রণ করবার ক্ষমতা আছে। কাজেই গভর্নমেন্ট সেই ক্ষমতা প্রয়োগ করেছেন।

**শ্রী এস এম ফজলুর রহমান:** ডি পি আই-এর কোন সার্কুলার জেলা স্কুল বোর্ডের এই নিয়োগ করবার অধিকারকে ক্ষুন্ন করতে পারে কিনা?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** ক্ষুণ্ণ করার কথা নয়, নিয়ন্ত্রণ করতে পারে এই আমার বিশ্বাস।

**শ্রী এস, এম, ফজলুর রহমানঃ** যে নিয়োগপত্র দেওয়া হয়েছে তাকে নাকচ করবার কোন সার্কুলার চলতে পারে কিনা?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** নিয়োগগুলির অনুমোদন নেওয়ার দরকার আছে শিক্ষা বিভাগ থেকে, সেই অনুমোদন নেওয়া হয় নি নিশ্চয়ই, যদি সেই বে-আইনীভাবে নিয়োগ হয়ে থাকে তাহলে সেই নিয়োগ বাতিল করবার ক্ষমতা সরকারের আছে।

**শ্রীঅহীন্দ্র সরকারঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন কি, পশ্চিম দিনাজপুরে যে ৫ জন প্রাথমিক শিক্ষক অ্যাপয়েন্টেড হয়েছে তাদের ব্যাপারে কোর্টে কেস হয়েছে, তাদের অ্যাপয়েন্ট-মেন্টের ব্যাপারে রেকমেন্ড করেছেন আমাদের এখানকার মাননীয় সদস্য জয়নাল আবেদিন?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** জানি না, জানবার চেষ্টা করব।

**শ্রীরবীন মুখার্জিঃ** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় জানাবেন কি, অপর দিকে ফজলুর রহমান সাহেব বা অন্যান্য যাঁরা প্রশ্ন করছেন তাঁদের এই রকম কতগুলি ক্যান্ডিডেট আছেন?

**মিঃ স্পীকারঃ** তা জানবার দরকার নেই।

## Transfer order of Primary School Teachers

***32.** (Admitted question No. *183.)

**শ্রীঅশ্বিনীকুমার রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবংগ সরকার প্রাথমিক শিক্ষকদের বদলির আদেশগুলি স্থগিত রাখার জন্য নির্দেশ দিয়াছেন; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হইলে, মন্ত্রিমহোদয় জানাইবেন কি, উক্ত স্থগিত আদেশ কোন্ সময়ের বদলি আদেশের সম্বন্ধে প্রযোজ্য?

**Shri Satya Priya Roy:**

(ক) হ্যাঁ।

(খ) নূতন বদলীর আদেশ অথবা পূর্বেই বদলীর আদেশ দেওয়া হইয়াছে কিন্তু এখনও কার্যকরী হয় নাই—উভয়ক্ষেত্রেই বর্তমান নির্দেশ প্রযোজ্য। তবে শিক্ষকদের ব্যক্তিগত কারণে বদলীর লিখিত আবেদনগুলি এই নির্দেশের আওতায় পড়িবে না।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এই যে আপনি বলেছেন নূতন বদলির আদেশ অথবা পূর্বেই বদলির আদেশ—এই পূর্বে কোন সময় থেকে ধরা হবে?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** যখনি আদেশ দেওয়া হোক না কেন যে আদেশ এখনও কার্যকরী হয় নি তারই উপর এটা প্রযোজ্য হবে।

**শ্রীআব্দুস সাত্তারঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, প্রাথমিক শিক্ষকদের বদলি বন্ধের যে নির্দেশ দিয়েছেন সেটা কি আইনের কোন ধারা অনুসারে এই নির্দেশ দিয়েছেন?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** আমাদের যে ক্ষমতা সরকারের আছে শিক্ষা নিয়ন্ত্রণের সেই ধারা অনুযায়ী দেওয়া হয়েছে।

**শ্রীআব্দুস সাত্তার:** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি, প্রাইমারী এডুকেশন অ্যাক্ট, ১৯৩০, এর কোন ধারা অনুসারে তিনি এই নির্দেশ দিতে পারেন?

**শ্রীসত্যপ্রিয় রায়:** ধারা যদি চান তাহলে নোটিশ দেবেন।

**শ্রীআব্দুস সাত্তার:** আমি যদি বলি যে মাননীয় মন্ত্রিমহাশয় কিম্বা সরকারের আইনের বিধান অনুসারে এই রকম ধরনের নির্দেশ দেবার ক্ষমতা নেই?

**শ্রীসত্যপ্রিয় রায়:** ক্ষমতা আছেই বলে দেওয়া হয়েছে।

**শ্রীঅনিলকুমার মুখার্জী:** একথা কি সত্য যে, যে বদলিগুলি করা হয়েছিল সেই বদলিগুলি কি কোন রাজনৈতিক উদ্দেশ্যে করা হয়েছে?

**শ্রীসত্যপ্রিয় রায়:** সেই রকম আমাদের ধারণা বলেই সেই বদলি সম্বন্ধে আমরা তদন্ত করতে চাই, সেজন্য বদলির আদেশ বন্ধ করে দেওয়া হয়েছে।

**শ্রীআব্দুস সাত্তার:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, প্রাইমারী স্কুলে যেসব শিক্ষক নিয়োগ করা হয়েছে অদ্যাবধি এই সমস্ত নিয়োগপত্র কি কংগ্রেসের লোকদের শুধু দিয়েছেন এবং আরো জানাবেন তাঁরা কি সকলেই কংগ্রেসের?

**শ্রীসত্যপ্রিয় রায়:** এ সম্পর্কে তদন্ত হচ্ছে, এই রকম অভিযোগ আছে যে বেশীর ভাগ তাই।

**শ্রীবিমলকান্তি বোস:** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি, এর আগে যে প্রাইমারী ডিস্ট্রিক্ট স্কুল বোর্ড ছিল তার ভিতর কংগ্রেসের প্রাধান্য ছিল। নির্বাচনের আগে যোগ্য প্রাইমারী শিক্ষকদের বাদ দিয়ে আনট্রেন্ড টিচারদের নেওয়া হচ্ছে [illegible] হয়েছে?

(নো রিপ্লাই)

[1-40—1-50 p.m.]

**শ্রীনেপালচন্দ্র রায়:** অল্প বেতনের যে-কোন সরকারী কর্মচারীকে এক জায়গা থেকে আর এক জায়গায় বদলি করার সময় আপনারা চিন্তা করে করেন। আমার প্রশ্ন হোল এই প্রাইমারী শিক্ষকরা এমন কি অপরাধ করল যে তাঁদের ইতিমধ্যেই আপনারা বদলির আদেশ দিলেন?

**শ্রীসত্যপ্রিয় রায়:** বদলির আদেশ দেই নি।

**শ্রীআব্দুস সাত্তার:** বদলির আগে যিনি ডি. আই. তাঁর রিপোর্ট নেওয়া হয়, না হলে বদলি হয় না একথা জানেন কি? অর্থাৎ উইদাউট এ রিপোর্ট অব দি ডি. আই. নো টিচার ক্যান বি ট্রান্সফার্ড বাই দি বোর্ড।

**শ্রীসত্যপ্রিয় রায়:** যদি হয়ে থাকে তাহলে একথা বলতে পারি যে স্কুল বোর্ড জোর করে ডি. আই-এর কাছ থেকে এ রকম আদেশ নিতে চেয়েছে। এগুলি আমরা বন্ধ করেছি।

**মিঃ স্পীকার:**

Let this be the last supplementary. The question has sufficiently been answered.

**শ্রীঅশ্বিনী রায়:** বদলির আদেশ হওয়া সত্ত্বেও যিনি জয়েন করেন নি সেটা কি কার্যকরী হবে বলে ধরব?

**শ্রীসত্যপ্রিয় রায়:** বিশেষ কোন প্রশ্ন থাকলে আমাকে জানাবেন, আমি দেখব এবং এগুলি ওই আওতায় পড়বে কিনা সেটা বিচার করা হবে।

**মিঃ স্পীকার :**

I will not allow further supplementaries. I will go to the next question.

### Recent disturbances at Titagarh

***33.** (Admitted question No. *203.) **Shri HANSADHWAJ DHARA:** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether the Government is aware of the recent disturbances in Titagarh;

(b) if so, what led to these disturbances;

(c) how many lives were lost due to—

(i) actual disturbance, and

(ii) police action;

(d) how many were injured due to—

(i) actual disturbance, and

(ii) police action;

(e) whether the Government is considering to institute a Judicial enquiry by a High Court Judge; and

(f) how many bustees, shops, dwelling houses, etc., were burnt or damaged?

**Shri Jyoti Basu:** (a) Yes.

(b) The disturbances first arose in Purani Bazar area of Titagarh over the closing of the Titagarh Jute Mills on 5th March 1969 for 'Holi'. One set of workers wanted the Mill to be closed and the other wanted it to be open. This gradually turned into a communal clash at about 5-15 a.m. Later on another communal clash occured at about 9-30 a.m. of the same day at Oranpara over the sprinkling of coloured and dirty water on a Muslim.

(c) (i) and (ii)—No life was lost directly due to the disturbances or police action.

(d) (i) 30 persons including 2 police personnel were injured during the disturbances.

(ii) 3 persons were injured during police action. One received bullet injury while the other two were injured at the time of securing their arrest.

(e) No.

(f) 4 dwelling houses were partially burnt and 10 shops were looted.

**Dr. Nalinaksha Sanyal:** The Hon'ble Minister in answer to question (e) has said 'no'. I want to know whether earlier the Hon'ble Minister was pleased to make a mention here in reply to a Calling Attention Notice that he was contemplating to make a proper enquiry into the matter.

**Shri Jyoti Basu:** I made no such statement and in any case there will not be a judicial enquiry.

যেভাবে সাম্প্রদায়িক দাঙ্গা হচ্ছে তার কারণ নির্ণয়ে জুডিসিয়াল ইনকোয়ারী করতে বাধা কোথায় ?

**শ্রীজ্যোতি বসু:** সরকার মনে করেন না এই ঘটনার উপর কোন জুডিসিয়াল ইনকোয়ারীর প্রয়োজন আছে, আর কোন বাধা নাই।

**শ্রীনেপালচন্দ্র রায়:** যে-কোন সাম্প্রদায়িক দাঙ্গা হলে এই হাউসে বলা হয় কংগ্রেস করেছে, আমরা চাইছি জুডিসিয়াল ইনকোয়ারী করে প্রমাণিত হোক কারা দাঙ্গা করছে, জুডিসিয়াল ইনকোয়ারী করলে সত্যি কথা বেরিয়ে পড়বে, সেজন্যই করছেন না কি?

(নো রিপ্লাই)

**শ্রীকামাখ্যাচরণ ঘোষ:** আপনার কাছে এইরকম খবর আছে কিনা যে, সারা বাংলা জুড়ে কংগ্রেসীরা এভাবে পরাজয়ের পর সাম্প্রদায়িক দাঙ্গা বাধাবার চেষ্টা করছে?

**Mr. Speaker:** This question does not arise.

**Shri Muhammed Khuda Buksh:** Will the Hon'ble Minister be pleased to state how many persons have been arrested and if persons of different communities have been arrested the community-wise break-up?

**Shri Jyoti Basu:** I want notice.

**Shri S. M. Fazlur Rahman:**

মাননীয় পুলিস মন্ত্রী বললেন এই যে অঘটন ঘটে গেছে এটা সাম্প্রদায়িক প্রকৃতির, এটা কি গ্রাউন্ডে বলছেন?

**শ্রীজ্যোতি বসু:** আমি প্রশ্নোত্তরে যা বলেছি তা যদি শুনে থাকেন তাহলে বুঝবেন আমি বলেছি কমিউন্যাল নেচারের ক্ল্যাশ একটা হয়, দ্বিতীয়বার যেটা হয় সেটা দু পক্ষে ভাগ হয়ে গেছল, একদিকে মুসলমান আর একদিকে হিন্দু।

**শ্রী এস, এম, ফজলুর রহমান:** কোন পক্ষে হিন্দু আর অন্য পক্ষে মুসলমানের মধ্যে যদি ক্ল্যাশ হয়, তাহলেই কি তাকে তিনি সাম্প্রদায়িক দাঙ্গা বলবেন?

**শ্রীজ্যোতি বসু:** এই ব্যাখ্যা কি আমাকে করতে হবে? ডিক্সনারী থেকে বুঝে নিতে পারেন।

**শ্রীআব্দুস সাত্তার:**

How many suspects have been arrested in connection with this disturbance?

**শ্রীজ্যোতি বসু:** নোটিস দিলে বলতে পারি।

**শ্রী এস, এম, ফজলুর রহমান:** যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের কোন রিলিফ দেবার ব্যবস্থা হয়েছে কি?

**শ্রীজ্যোতি বসু:** যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের সম্বন্ধে মিটিং করে তাদের বলেছি সরকার বিবেচনা করে দেখবে কিভাবে তাদের সাহায্য করতে পারি।

**শ্রীঅনিলকুমার মুখার্জি:** এটা কি ঠিক, শ্যামনগর এবং অন্যান্য অঞ্চলে এই ধরনের কাজ করার জন্য, সাম্প্রদায়িক উস্কানি দেওয়ার জন্য কংগ্রেস চেষ্টা করছে?

**মিঃ স্পীকার:** নোটিস দিন।

**Route permit for bus during P.D.F. Ministry**

***34.** (Admitted question No. *218.)

**শ্রীঅমলেন্দুলাল রায়ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পি-ডি-এফ মন্ত্রিসভার আমলে কোন্ কোন্ জেলায় কয়টি করিয়া স্থায়ী অথবা অস্থায়ী বাস রুটের পারমিট দেওয়া হয়েছিল; এবং

(খ) এই সময় জেলায় জেলায় রুট পারমিট বিতরণের দায়িত্ব কাহার হাতে ছিল?

**Shri Abdullah Rasul :**

এ সম্পর্কে এখনও তথ্য পাওয়া যায় নাই। উত্তরটা পরে দেওয়া হবে।

**Bus-service on Howrah-Amta and Howrah-Ranihati-Amta roads**

***35.** (Admitted question No. *225.)

**শ্রীনিতাই ভাণ্ডারীঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া-আমতা রোডে ও হাওড়া-রানীহাটী-আমতা রোডে বাস সার্ভিস চালু করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) যদি থাকে, তাহলে কবে তাহা কার্যকরী করা হবে?

[1-50—2 p.m.]

**Shri Md. Abdullah Rasul :**

(ক) হাওড়া-আমতা রোডে নাই। হাওড়া-রাণীহাটী-আমতা রোডে আছে।

(খ) বিষয়টি আদালতের বিচারাধীন থাকায় নির্দিষ্ট তারিখ বলা সম্ভব নয়।

**শ্রীপ্রলয় তালুকদারঃ** এই যে বাস রুট অবিলম্বে চালু করা সম্পর্কে মন্ত্রিমহাশয় বিবেচনা করবেন কি?

**শ্রীআবদুল্লা রসুলঃ** মামলা যেখানে আছে সেখানে অমাদের এখন করার মত কিছু নাই।

**শ্রীপ্রলয় তালুকদারঃ** এই যে বাস রুট এটা চালু হলে হাওড়া-আমতা এলাকার জনসাধারণের খুব সুবিধা হয়, সেই অবস্থা ভেবে অবিলম্বে যাতে ব্যবস্থা হয় সে সম্পর্কে কার্যকরী পন্থা অবলম্বন করবেন কিনা জানাবেন কি?

**শ্রীআবদুল্লা রসুলঃ** মামলা উঠে গেলে সেই কাজগুলি করার সুবিধা হয়, মামলা তোলা সম্পর্কে কি ব্যবস্থা করা যায় সে সম্পর্কে বিবেচনা করছি।

**শ্রীআবদুল লতিফঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এই যে বহু জায়গায় এই রকম ধরনের মামলা হয়েছে এবং সেখানে ইনজাংসন নেওয়া হয়েছে—সরকারী পক্ষের উকিল এই সমস্ত ইনজাংসন ভেকেট করার কোন রকম স্টেপ নেওয়া হয় নি—মন্ত্রিমহাশয় বলবেন কি যাতে এই সমস্ত ব্যাপারে মামলা বা ইনজাংসন নিষ্পত্তি হয় তার জন্য কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রীআবদুল্লা রসুল :** কি ব্যবস্থা করছি এখন বলতে পারব না, তবে সে সম্পর্কে চেষ্টা করছি যত তাড়াতাড়ি ভেকেট করা হয়।

**শ্রীপান্নালাল মাঝি :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, এই হাওড়া-আমতা রুটটা কেন খোলা হচ্ছে না—বন্ধ আছে কেন ?

**শ্রীআবদুল্লা রসুল :** মামলা আছে, সেজন্য এটা করা যাচ্ছে না।

**শ্রীপান্নালাল মাঝি :** আমি শুনেছি মার্টিন বার্ন কোং প্রভাবিত করে আগেকার গভর্নমেন্টের সঙ্গে এটা বন্ধ করে রেখেছে—এটা কি সত্য।

**শ্রীআবদুল্লা রসুল :** সেটা এখন বলতে পাচ্ছি না, তার জন্য খোঁজ খবর নিতে হবে।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল :** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, মামলা থাকা সত্ত্বেও যদি স্টেট বাস নিজেরা রান করাবার সিদ্ধান্ত করেন তাহলে হাইকোর্টের মামলায় তা আটকাতে পারে না। সেইজন্য জনসাধারণের হিতার্থে এটা বিবেচনা করবেন কি ?

**শ্রীআবদুল্লা রসুল :** এ বিষয়ে চিন্তা করে দেখব।

**শ্রীপ্রলয় তালুকদার :** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি যে হাওড়া-রাণীঘাট-আমতা বাস চলছে বলছেন—আমাদের খবর আছে যে বাস চলছে না, এখানে স্কুটার চলে এ সম্পর্কে কোন তথ্য দিতে পারেন কি বা বাস চালাবার কোন ব্যবস্থা হচ্ছে কিনা ?

**শ্রীআবদুল্লা রসুল :** এ বিষয়ে বিস্তারিত তথ্য দিতে হলে নোটিশ দিতে হবে।

## Museum at Jiaganj

***36.** (Admitted question No. *4.)

**শ্রীঅশ্বিনীকুমার রাজ এবং শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) (১) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার জিয়াগঞ্জে যে মিউজিয়াম প্রতিষ্ঠিত হইতেছিল তাহার গৃহটি নির্মিত হইতে হইতে অর্থপথে পড়িয়া আছে;

(২) সত্য হইলে, তাহার কারণ কি; এবং

(খ) উক্ত মিউজিয়ামের জন্য কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার যে টাকা দিয়াছিলেন তাহা যথাযথভাবে খরচ হইয়াছে কিনা সে বিষয়ে অনুসন্ধানের জন্য সরকারের কোন ব্যবস্থা আছে কি ?

**Shri Satya Priya Roy :**

(ক) (১) হ্যাঁ।

(২) যে জমিতে গৃহটি নির্মিত হইতেছিল তাহার কিছু অংশ লইয়া আইনগত অসুবিধা দেখা দিয়াছিল। এই অসুবিধা দূরীকরণের ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

(খ) হ্যাঁ; বিভাগীয় কর্তৃপক্ষের (মুর্শিদাবাদ জেলা সমাজ শিক্ষা আধিকারিক) দ্বারা অনুসন্ধানের ব্যবস্থা আছে।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** এই যে আপনি উত্তর দিয়েছেন যে অসুবিধা দেখা দিয়েছিল—কি অসুবিধা দেখা দিয়েছিল ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** সেখানে তিনটি প্লট ছিল—একটি প্লটের মালিক ছিল সুরেন্দ্রনাথ সিংহ। সেটা তিনি দলীল করে দিয়েছিলেন কিন্তু অন্য একটি প্লট সেখানে দেখা যাচ্ছে সেখানে কয়েকজন শরীক, তার মধ্যে একজন স্বাক্ষর করেন নি—সেদিক থেকে আইনগত প্রশ্ন দেখা দিয়েছিল।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** যেখানে আইনগত বাধা ছিল সেখানে সরকার কি করে টাকা দিয়েছিলেন ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** সেটা অনুসন্ধানসাপেক্ষ।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** এর মধ্যে কোন দুর্নীতি ছিল কিনা সেটা দেখবেন কি ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** নিশ্চয় দেখব।

**শ্রীসনৎকুমার রাহাঃ** এই জিয়াগঞ্জ মিউজিয়ামের খরচপত্র প্রভৃতি হিসাব করার জন্য সেখানে সোস্যাল ওয়েলফেয়ার এডুকেসন অফিসার আছেন—তাঁর কাছে কোন তথ্য পেয়েছেন কিনা যে হিসাবপত্র যথাযথ আছে ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** সেগুলি আমরা বিচার করে দেখছি—তবে এটুকু বলতে পারি যে ৯০ হাজার টাকা সরকারের পক্ষ থেকে দেওয়া হয়েছিল, তার মধ্যে ৫২ হাজার টাকা খরচ হয়ে গেছে, বাকিটা মিউজিয়াম কমিটি যার চেয়ারম্যান ডি এম তাঁদের তত্ত্বাবধানে আছে। এগুলি সমস্ত তদন্ত করার প্রয়োজন আছে বলে আমি মনে করি।

## Corruption charges against the gazetted officers

***37.** (Admitted question No. *55.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** স্বরাষ্ট্র (সাধারণ প্রশাসন) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৫ সাল হইতে ১৯৬৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সরকার কয়জন গেজেটেড অফিসারের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ পাইয়াছিলেন; এবং

(খ) উক্ত অফিসারদের বিরুদ্ধে তদন্ত হইয়াছিল কিনা এবং হইয়া থাকিলে, তাহার ফলাফল কি ?

**Shri Jyoti Basu:**

(ক) ১৯৬৫ সাল হইতে ১৯৬৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত এই রাজ্যের ১,০০৮ জন গেজেটেড অফিসারের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ পাওয়া গিয়াছিল।

(খ) উক্ত অফিসারদের মধ্যে ৫৫৫ জনের বিরুদ্ধে তদন্ত সমাপ্ত হইয়াছে। তদন্তের ফলে ১৩৯ জনের বিরুদ্ধে নিম্নরূপ ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে ঃ—

(১) ১৫ জনকে আদালতে বিচারের জন্য পাঠান হইয়াছিল। তন্মধ্যে বিচারে ১ জন দোষী সাব্যস্ত হওয়ায় আদালত কর্তৃক দণ্ডিত হইয়াছে এবং ৮ জনের বিরুদ্ধে অপরাধ প্রমাণিত না হওয়ায় তাহারা খালাস পাইয়াছে। বাকী ৬ জনের এখনও বিচার চলিতেছে।

(২) ১২৪ জনের বিরুদ্ধে বিভাগীয় ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে। তন্মধ্যে, ৪৬ জনের বিরুদ্ধে অভিযোগ প্রমাণিত হওয়ায় তাহাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে এবং ১৩ জনের বিরুদ্ধে অভিযোগ প্রমাণিত হয় নাই। বাকি ৬৫ জনের বিরুদ্ধে বিভাগীয় তদন্ত এখনও শেষ হয় নাই।

**শ্রীকামাখ্যাচরণ ঘোষ :** মন্ত্রিমহাশয় জানাবেন কি যে মেদিনীপুরের তদানীন্তন জেলা শাসক মিঃ গোমেসের বিরুদ্ধে কোন এনকোয়ারী হয়েছিল কিনা এবং তা প্রমাণিত হয়েছে কিনা?

**শ্রীজ্যোতি বসু :** বিশেষ কোন অফিসার সম্বন্ধে এখানে বলা আমার পক্ষে সম্ভব নয়,—তবে আমি এটুকু বলতে পারি যে, কাল আমরা এই তদন্তের যে রিপোর্ট ভিজিল্যান্স কমিশনের, সেটা এই হাউসের সামনে রাখবো—সেখানে দেখে নেবেন।

**শ্রীকাশীকান্ত মৈত্র :** মাননীয় উপ-মুখ্যমন্ত্রীর কাছে আমার প্রশ্ন—যেহেতু তিনি সমস্ত ব্যাপারটাকে নূতন করে ঢেলে সাজাচ্ছেন বলে আমি বিশ্বাস রাখি এখানে দেখা যাচ্ছে যে ৫০০ জনের বিরুদ্ধে তদন্ত সমাপ্ত হয়েছে এবং কিছু কর্মচারীকে আদালতে পাঠানো হয় বিচারের জন্য এবং সেখানে একজন দোষী সাব্যস্ত হয়ে দণ্ডিত হন—আমার প্রশ্ন হচ্ছে প্রথমত যুক্তফ্রন্ট সরকার এমন কোন নীতি নির্ধারণ করবার কথা ভাবছেন কিনা যে যেখানে কোন সরকারী অফিসার বা কর্মচারীর বিরুদ্ধে দারুণ দুর্নীতির অভিযোগ আসবে সেখানে কি সরাসরি ডিপার্টমেন্টাল এনকোয়ারী প্রসিড করবেন

on the basis of complaints received.

না, সেখানে সরকারের হাতে কোন ডিসক্রিসন রাখবেন যে কোন কোন কেস তারা আদালতে পাঠাবেন এবং কোন্ কোন্ কেস তারা ডিপার্টমেন্টাল প্রসিডিংস হিসাবে ট্রিট করবেন—দ্বিতীয়ত হচ্ছে কোন অভিযোগ এলে সেটা কি ডিপার্টমেন্টেই রাখবেন, না সরাসরি প্রাইমা ফেসী কেস গ্রাউন্ডে একুইট্যাল হয়ে যাচ্ছে যেমন, হয়তো আদালতে প্রমাণ করতে গেলে যে ধরনের সাক্ষী দরকার হয় সেই ধরনের সাক্ষী এলো না, ফলে সেটা একুইট্যাল হয়ে যায়—সেই সমস্ত ক্ষেত্রে ডিপার্টমেন্টাল এনকোয়ারী করে প্রসিড করবেন কিনা?

**শ্রীজ্যোতি বসু :** এখন এ বিষয়ে কিছু সিদ্ধান্ত গ্রহণ করি নি—ভিজিল্যান্স কমিশনারের সঙ্গে আমাদের আজকে আলোচনা হয়েছে—পরবর্তী কালে আরো আলোচনা করে আমরা কতকগুলি সিদ্ধান্ত গ্রহণ করবো।

## Cottage and Small-Scale Industries in Murshidabad

***38.** (Admitted question No. *108.)

**শ্রীসনৎকুমার রাহা :** ক্ষুদ্রশিল্প বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলায় ক্ষুদ্রশিল্প ও কুটিরশিল্প সংগঠন ও উন্নয়নের পরিকল্পনা সরকার কর্তৃক গৃহীত হইয়াছে কিনা?

**Shri Sambhu Charan Ghosh :**

মুর্শিদাবাদ জেলায় রেশমশিল্প ও হস্তশিল্পের জন্য কিছু পরিকল্পনা চালু আছে এবং ঐগুলি উন্নয়নের পরিকল্পনা গৃহীত হইয়াছে। ইহা ব্যতীত, ক্ষুদ্র ও কুটির শিল্পের উন্নয়নের জন্য রাজ্যের সাধারণ পরিকল্পনাগুলির সুযোগ সুবিধাও এই জেলা পাইয়া থাকে।

**শ্রীসনৎকুমার রাহা :** এর কংক্রিটের বাস্তব ভিত্তি কি?

**শ্রীশম্ভুচরণ ঘোষ :** বাস্তবক্ষেত্র বলতে কি বুঝিয়েছেন—আমি ঠিক বুঝতে পারলাম না। তবে আমি বলতে চাই মুর্শিদাবাদ জেলায় প্রধানত রেশমশিল্প এবং হস্তিদন্ত শিল্প—দুটি বিখ্যাত শিল্প। এই দুই শিল্পের উন্নয়নের জন্য কতকগুলি ব্যবস্থা সরকারের পক্ষ থেকে ইতিমধ্যে চালু আছে। যেমন রেশম শিল্প উন্নয়নের জন্য একটি শিক্ষণ কেন্দ্র চালু আছে এবং বিজ্ঞানমুক্ত গুটিপোকার ডিম্ব সরবরাহের ব্যবস্থা আছে এবং ভবিষ্যতে এই শিল্পের উন্নতির জন্য চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনায় স্টেট ফিলেচার প্রতিষ্ঠা করার প্রস্তাব সরকার গ্রহণ করেছেন। কিন্তু মাননীয় সদস্য নিশ্চয় জানেন যেহেতু চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনায় অর্থের বরাদ্দ অনেক পরিমাণে কমে গিয়েছে, তাই এখনই স্টেট ফিলেচার গঠন করার প্রস্তাবটি সরকার গ্রহণ করতে পারছেন না। আর হস্তিদন্ত শিল্প সম্পর্কে আপনারা জানেন এর উন্নতির জন্য

সরকারের পক্ষ থেকে অর্ধমূল্যে যন্ত্রপাতি সরবরাহের ব্যবস্থা করা হয় এবং বিনামূল্যে নক্সা এবং পুরস্কার বিতরণের ব্যবস্থা করা হয়। এগুলির উন্নয়নের জন্য সরকার থেকে আমরা চিন্তা করছি যাতে করে র-মেটিরিয়ালস ঠিকভাবে সাপ্লাই করা যায় এবং মার্কেটিং-এর ফেসিলিটিস দেওয়া যায়।

## STARRED QUESTIONS

### (to which answers were laid on the Table)

### Allowances of the head teachers of primary schools

***39.** (Admitted question No. *163.)

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের প্রাথমিক বিদ্যালয়গুলির সকল প্রধান শিক্ষককে প্রধান শিক্ষক ভাতা প্রদান করা হয় না ; এবং

(খ) সত্য হইলে, তাহার কারণ কি?

**The Minister for Education :**

(ক) ও (খ) ট্রেন্ড না হইলে প্রধান শিক্ষকের যোগ্যতা হয় না এই কারণে আনট্রেন্ড স্কুলে ফাইন্যাল পাশ প্রধান শিক্ষককে ঐ স্পেশ্যাল পে দেওয়া হয় না। মাধ্যমিক বিদ্যালয়েও পূর্ণ যোগ্যতাসম্পন্ন না হইলে প্রধান শিক্ষককে প্রধান শিক্ষকের বেতনহার দেওয়া হয় না। তবে প্রাইমারী স্কুল-এর সমস্ত শিক্ষককেই স্পেশ্যাল পে দিবার একটি প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

### Overcrowding of buses under the Durgapur State Transport Corporation

***40.** (Admitted question No. *185.) **Shri ASWINI ROY :** (a) Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state whether the Government is aware of the overcrowding of buses under the Durgapur State Transport Corporation in all the routes at the Durgapur Notified area in the district of Burdwan?

(b) If the reply to (a) be in the affirmative, will the Minister be pleased to state what measures, if any, are intended to be taken for avoiding overcrowding?

**The Minister for Home (Transport) :** (1) State buses run overcrowded on some of the routes in Durgapur Notified Area, during peak hours only.

(ii) It is proposed to increase frequency of bus services on these routes during peak hours by putting more buses.

### Route permits for buses during President's Rule

***41.** (Admitted question No. *219.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাষ্ট্রপতির শাসনকালে ২০এ ফেব্রুয়ারী, ১৯৬৮ হইতে ২৪এ ফেব্রুয়ারী, ১৯৬৯ পর্যন্ত, এই রাজ্যে কোন্ জেলায় কয়টি করিয়া স্থায়ী বা অস্থায়িভাবে বাসরুটের পারমিট দেওয়া হইয়াছিল ; এবং

(খ) এই সময় জেলায় জেলায় রুট পারমিট বিতরণের দায়িত্ব কাহাদের উপর ন্যস্ত ছিল?

**The Minister for Home (Transport):**

(ক) তালিকা নিম্নে পেশ করা হইল।

(খ) আঞ্চলিক পরিবহণ সংস্থার উপর ন্যস্ত ছিল।

*List referred to in reply to clause (Ka) of starred question No. *41.*

| | জেলা | | | | পারমিট বিতরণ | |
|---|---|---|---|---|---|---|
| | | | | | স্থায়ী | অস্থায়ী |
| ১। | হুগলী | .. | . | .. | .. | ২ |
| ২। | জলপাইগুড়ি | .. | .. | .. | ১ | ৪ |
| ৩। | বাঁকুড়া | .. | .. | .. | ২ | ৮ |
| ৪। | হাওড়া | .. | .. | .. | ৩ | ২৩ |
| ৫। | মেদিনীপুর | .. | .. | .. | ১১ | ১৫ |
| ৬। | নদিয়া | .. | .. | .. | ১ | ১১ |
| ৭। | কলিকাতা | .. | .. | .. | .. | ৬ |
| ৮। | পুরুলিয়া | .. | .. | | ১১ | ২৬ |
| ৯। | মুর্শিদাবাদ | .. | .. | .. | ৪ | ১৪ |
| ১০। | পশ্চিম দিনাজপুর | | .. | .. | .. | .. |
| ১১। | বর্ধমান | .. | .. | .. | ১৩ | ৩০৬ |
| ১২। | বীরভূম | .. | .. | .. | ৩৮ | ১৭ |
| ১৩। | মালদহ | .. | .. | .. | ৬ | ১৪ |
| ১৪। | কুচবিহার | .. | .. | .. | ৫ | ৯ |
| ১৫। | দার্জিলিং | .. | .. | .. | .. | ১৫ |

## Stadium in Calcutta

*43. (Admitted question No. *165.)

**শ্রীঅমরেন্দ্রলাল রায়প্রধানঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা গড়ের মাঠে "স্টেডিয়াম" নির্মাণের পরিকল্পনা বর্তমানে কি পর্যায়ে আছে; এবং

(খ) উক্ত "স্টেডিয়াম" নির্মাণের জন্য প্রয়োজনীয় জমি পাওয়া গিয়াছে কি?

**The Minister of State for Education (Sports) :**

(ক) কলিকাতায় একটি কম্পোজিট স্পোর্টস তৈয়ারীর সকল প্রকার চেষ্টা হইতেছে। ইহাতে কেবল ফুটবলই নয় অন্যান্য খেলার ব্যবস্থাও থাকিবে। ইহাতে ৭৫,০০০ দর্শকের আসনের ব্যবস্থা থাকিবে। ক্রমশঃ ইহাকে বাড়াইয়া ১,২৫,০০০ দর্শকের আসনের ব্যবস্থা করার অবকাশ থাকিবে।

(খ) চূড়ান্তভাবে স্থিরীকৃত হয় নাই। তবে হয় ইডেন উদ্যানে নতুবা ইডেন উদ্যানের ব্যান্ড স্টান্ডের নিকট স্টেডিয়াম নির্মাণের কথা বিবেচনা করা হইতেছে।

### Panchthupi T. N. Institution

***44.** (Admitted question No. *221.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার পাঁচথুপী টি এন ইনস্টিটিউশনের ম্যানেজিং কমিটির কার্যকাল শেষ হইয়া যাওয়া সত্ত্বেও ঐ স্কুলের ম্যানেজিং কমিটি এখনও পুনর্গঠিত হয় নি ; এবং

(খ) সত্য হইলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করার কথা চিন্তা করিতেছেন?

**The Minister for Education :**

(ক) হ্যাঁ। পরিচালক সমিতির কার্যকাল ২২-৪-৬৭ তারিখে শেষ হইয়াছে এবং ইহা এখনও পুনর্গঠিত হয় নাই।

(খ) বর্ত্তমান পরিচালক সমিতির গঠন সম্বন্ধে একটি মামলা বিচারাধীন আছে। ঐ মামলার বিচার শেষ হইলে পরিচালক সমিতির পুনর্গঠন অথবা প্রশাসক নিয়োগ সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করা হইবে।

## UNSTARRED QUESTIONS

### (to which written answers were laid on the table)

### Water Supply Scheme for Lalbagh Town

**31.** (Admitted question No. 7.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়** এবং **শ্রীঅশ্বিনীকুমার রাজঃ** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার লালবাগ শহরে পরিস্রুত জল সরবরাহের যে পরিকল্পনা লওয়া হইয়াছিল, তাহার কাজ শুরু হয় নাই;

(খ) সত্য হইলে, তাহার কারণ কি; এবং

(গ) কোন্ সালে ঐ পরিকল্পনা গৃহীত হইয়াছিল এবং ঐ বাবত কত টাকা বরাদ্দ করা হইয়াছিল?

**The Minister for Health:**

(ক) মুর্শিদাবাদ মিউনিসিপ্যাল এলাকার জন্য (যাহার মধ্যে লালবাগ শহর অবস্থিত আনুমানিক ১৩,৯৪,৮০০ টাকা ব্যয়ে একটি পরিস্রুত জল সরবরাহ প্রকল্প প্রস্তুত করা হইয়াছে কিন্তু ইহার কাজ শুরু হয় নাই।

(খ) সম্প্রতি মিউনিসিপ্যালিটির অনুমোদন সহ প্রকল্পটি জেলাশাসক ও বিভাগীয় কমিশনারের মাধ্যমে পাওয়া গিয়াছে এবং ইহা এখন সরকারের বিবেচনাধীন আছে।

(গ) প্রকল্পটি এখনও সরকারের দ্বারা অনুমোদিত হয় নাই এবং কোন অর্থও ইহার জন্য মঞ্জুর করা হয় নাই।

## District School Boards

**32.** (Admitted question No. 66.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** শিক্ষাবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে জেলা স্কুলবোর্ডগুলির কার্যনির্বাহক কমিটি কোন্ কোন্‌টি চালু আছে এবং কোন্ কোন্‌টি সরকার স্বহস্তে গ্রহণ করিয়াছেন; এবং

(খ) বর্তমানে স্কুলবোর্ডগুলি কিভাবে গঠিত হয়?

**The Minister for Education:**

(ক) পশ্চিমবঙ্গে পনেরটি জেলা স্কুলবোর্ডের কার্যনির্বাহক সমিতিগুলির মধ্যে চোদ্দটি চালু আছে। কেবল মুর্শিদাবাদ জেলা স্কুলবোর্ডটি বাতিল করিয়া সরকার একজন অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করিয়াছেন।

(খ) জেলা স্কুলবোর্ডগুলি দি বেঙ্গল (রুরাল) প্রাইমারি এডুকেশন অ্যাক্ট, ১৯৩০-এর ৬ ধারা অনুযায়ী গঠিত হয়।

## Rise in price of Food Commodities

**33.** (Admitted question No. 116.)

**শ্রীসনৎকুমার রাহা:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) খাদ্যবস্তু প্রধানত চাউলের মূল্যবৃদ্ধি রোধের জন্য সরকার কি কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(খ) গত চার মাসে কোন্ কোন্ খাদ্যবস্তুর দর বাড়িয়াছে?

**The Minister for Food and Supplies:**

(ক) হ্যাঁ। কোলকাতা ও তৎপার্শ্ববর্তী শিল্পপ্রধান অঞ্চলসমূহে এবং আসানসোল, দুর্গাপুর শিল্পাঞ্চলে বিধিবদ্ধ রেশন ব্যবস্থা এবং অন্যত্র আংশিক রেশন ব্যবস্থা চালু রাখা হইয়াছে।

(খ) গত নভেম্বরের প্রথম সপ্তাহের তুলনায় এই মাসের (মার্চের) প্রথম সপ্তাহে চিনি, হলুদ, ধনে, উচ্ছে ও মাছের খুচরা দর কলিকতার বাজারে বৃদ্ধি পাইয়াছে।

এতৎসংলগ্ন বিবরণীতে দ্রব্যগুলির ২রা নভেম্বর ১৯৬৮ তারিখের ১লা মার্চ ১৯৬৯ তারিখের খুচরা দর দেখানো হইয়াছে।

*Statement referred to in reply to clause (kha) of unstarred question No. 33.*

| | First week of March 1969 (1-3-69) | 4 months ago (2-11-68) |
|---|---|---|
| | (*Prices in rupees per Kg.*) | |
| 1. *Sugar* | | |
| (i) Government Stock (D-29) .. .. .. | 1·73 | 1·72 |
| (ii) Open Market .. .. .. .. | 3·70 | 3·06 |
| 2. *Spices* | | |
| (i) Halud—Erode .. .. .. .. | 5·51 | 5·41 |
| (ii) Dhania—Cleaned .. .. .. .. | 2·58 | 2·46 |
| 3 *Bittergourd*—Uchhe .. .. .. .. | 1·62 | 1·22 |
| 4 *Fish* (Rohu) .. .. .. .. .. | 7 50 | 6·93 |

**Manindra Mills Ltd. and Beldanga Sugar Mill**

**34.** (Admitted question No. 109.)

**শ্রীসনৎকুমার রাহা:** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—মুর্শিদাবাদ জেলায় কাশিমবাজারস্থিত মণীন্দ্র মিলস্ এবং বেলডাঙ্গাস্থিত চিনিকল চালু করার বিষয়ে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**The Minister for Commerce and Industries:**

মণীন্দ্র মিলস্ লিমিটেডের উপর সরকারী অনুসন্ধান কমিটির সুপারিশ রাজ্যসরকারের মন্তব্য সমেত কেন্দ্রীয় সরকারের নিকট পাঠান হইয়াছে এবং রাজ্যসরকার নিযুক্ত বিশেষজ্ঞ কমিটি অন্য সমস্ত বন্ধ মিলগুলির সঙ্গে এই মিলেরও সামগ্রিক ও আর্থিক প্রয়োজনীয়তার বিষয়গুলি অনুসন্ধান করিতেছেন।

বেলডাঙ্গা চিনিকলের মালিকানা সংক্রান্ত কয়েকটি বিষয় মহাধর্মাধিকরণ নিযুক্ত অবসায়কের বিবেচনাধীন আছে। এমতাবস্থায় ঐ চিনিকল চালু করার ব্যাপারে সরকারী প্রচেষ্টার কোনও প্রশ্ন উঠে না।

**Procurement of rice through Rice Mills**

**35.** (Admitted question No. 94.)

**শ্রীসনৎকুমার রাহা:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যসরকার ১৯৬৯ সালের ফেব্রুয়ারি পর্যন্ত এ মরশুমে চাউলকলগুলি হইতে কত চাউল কি মূল্যে সংগ্রহ করিয়াছেন;

(খ) ফেব্রুয়ারি ১৯৬৯ পর্যন্ত কোন্ মিল কত ধান ক্রয় করিয়াছেন; এবং

(গ) সরকার মিলগুলির উপর তদারক করিবার জন্য কি কি ব্যবস্থা লইয়াছেন?

**The Minister for Food and Supplies :**

(ক) ১লা নভেম্বর ১৯৬৮ তারিখ হইতে ২৮এ ফেব্রুয়ারি ১৯৬৯ পর্যন্ত রাজ্যসরকারের পক্ষে ফুড্ করপোরেশন অফ ইন্ডিয়া মোট ১২ কোটি ৩৯ লক্ষ ১১ হাজার ৯ শত টাকায় ১,১৭,১১৯ মেঃ টঃ চাউল রাজ্যের চাউলকলগুলি হইতে সংগ্রহ করিয়াছেন।

(খ) এই রাজ্যে প্রায় সাড়ে সাত শত লাইসেন্সপ্রাপ্ত চাউলকল আছে। ১লা নভেম্বর ১৯৬৮ তারিখ হইতে ২৮শে ফেব্রুয়ারি ১৯৬৯ পর্যন্ত কোন্ মিল কত ধান ক্রয় করিয়াছেন— সেই তথ্য সংগ্রহ করা সময়সাপেক্ষ। কিন্তু তথ্য সংগ্রহ করা হইতেছে। উক্ত সময়ের মধ্যে কোন্ জেলায় কত পরিমাণ চাউল চাউলকলগুলি হইতে সংগ্রহ করা হইয়াছে তাহার একটি তালিকা এতৎসহ উপস্থাপিত করা হইল।

(গ) ভারত সরকারের রাইস মিলিং ইন্ডাস্ট্রি (রেগুলেসন) অ্যাক্ট, ১৯৫৮, ও রাজ্যসরকারের ওয়েস্ট বেঙ্গল রাইস মিলস (কন্ট্রোল ও লেভী) অর্ডার, ১৯৬৭ অনুসারে কলিকাতা ও জেলাগুলিতে রাজ্যসরকারের খাদ্য ও সরবরাহ দপ্তরের অধীন বিভিন্ন অফিসারকে, জেলাশাসক মহকুমাশাসক এবং অ্যাসিস্ট্যান্ট সাব-ইন্সপেক্টরের নিম্নে নহে এইরূপ পুলিস অফিসারদের মিলগুলি তদারক করিবার জন্য এবং মিলগুলির হিসাবপত্র ও মজুত চাউল পরীক্ষা করিবার জন্য ব্যাপক ক্ষমতা দেওয়া হইয়াছে। উপরন্তু চাউলকলগুলিকে লাইসেন্সিং কর্তৃপক্ষের কাছে নিয়মিতভাবে ক্রয়, বিক্রয়, উৎপাদন ও মজুত সংক্রান্ত রিটার্ন দাখিল করিতে হয়।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No 3[illegible]*

| Serial No. | Name of the district. | Quantity of rice procured in M T. |
|---|---|---|
| 1. | Burdwan | 31,407 |
| 2. | Birbhum | 42,757 |
| 3. | Bankura | 1,740 |
| 4. | Purulia | 5 |
| 5. | Midnapore | 19,507 |
| 6. | Hooghly | 1,094 |
| 7. | Howrah | .. |
| 8. | 24-Parganas | 5,316 |
| 9. | Nadia | .. |
| 10 | Murshidabad | 1,187 |
| 11. | Malda | 315 |
| 12. | West Dinajpur | 11,629 |
| 13. | Cooch Behar | 589 |
| 14. | Jalpaiguri | 1,220 |
| 15. | Darjeeling | 352 |
| | Total | 1,17,11[illegible] |

**Use of Bengali in Parliamentary Affairs**

**36.** (Admitted question No. 120.)

**শ্রীসনৎকুমার রাহা:** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাংলা পরিভাষা কত খণ্ড প্রকাশিত হইয়াছে; এবং

(খ) বাংলাভাষা সংসদীয় কার্যে কার্যকরীভাবে প্রচলনের জন্য কিরূপ ব্যবস্থা লওয়া হইবে ?

**The Minister for Information and Public Relations:**

(ক) পাঁচটি।

(খ) বিধান বিভাগের অধীনে রাজ্যভাষা (বিধান) কমিশন রাজ্যের বিল ও আইনসমূহ বাংলা ভাষায় অনুবাদ করিতেছে। সংসদীয় কার্যে বাংলা ভাষার বহুলতর প্রয়োগের দিকে ভবিষ্যতে দৃষ্টি দেওয়া হইবে।

**Public relations through newspapers and radio**

**37.** (Admitted question No. 117.)

**শ্রীসনৎকুমার রাহা:** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দৈনিক কাগজে ও রেডিওতে জনসংযোগের জন্য সরকারের পরিকল্পনা কি; এবং

(খ) কি গুণাগুণ বিচার করিয়া কাগজে বিজ্ঞাপন দেওয়া হয় ?

**The Minister for Information and Public Relations:**

(ক) দৈনিক কাগজে ও রেডিওতে জনসংযোগের জন্য বর্তমান সরকারের বিশেষ পরিকল্পনা এখনও স্থিরীকৃত হয় নাই। এই সম্পর্কে পর্যালোচনা করা হইতেছে।

(খ) সাধারণতঃ পত্রপত্রিকার পাঠকসংখ্যা, নিয়মিত প্রকাশ, সরকারী বিজ্ঞাপনের সামাজিক আর্থনীতিক উদ্দেশ্যের পরিপ্রেক্ষিতে পাঠকদের বৈশিষ্ট্য প্রভৃতি বিষয়ে গুণাগুণ বিচার করা হয়। এছাড়াও ছোট ছোট পত্রপত্রিকার সাহায্যার্থে বিশেষ বিবেচনা করা হয়।

সমগ্র ব্যাপারটি পর্যালোচনা করা হইতেছে।

**Hingalganj-Hemnagar Road**

**38.** (Admitted question No. 129.) **Shri HAZARI LAL MANDAL:** Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to state what steps have been taken so far for completion of the Hingalganj-Hemnagar Road?

**The Minister for Public Works (Roads):** The road from Hingalganj to Hemnagar is 20 miles in length, out of which the portion from 5th mile to 12th mile has been completed. Jhama-consolidation is in progress from 18th mile to end. Work on the other miles will be taken up on receipt of possession of land in respect of which land acquisition proposals have been initiated. The road is likely to be completed during the Fourth Plan period.

**Khulna-Bhandarkhali P.W.D. Road**

**39.** (Admitted question No. 131.) **Shri HAZARI LAL MANDAL:** Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to state the present condition of Khulna-Bhandarkhali P.W.D. Road at Sandeshkhali police-station and how much money the Department has spent for the road?

**The Minister for Public Works (Roads):** It is presumed that by Khulna-Bhandarkhali P.W.D. Road, honourable member has referred to the Sandeshkhali-Dulduli Road. This road has been almost completed with stabilisation coat over Jhama-consolidation and is in fair condition. So far, Rs. 3.35 lakhs have been spent on this road.

**Construction of Bridges in Hasnabad and Hingalganj Police-stations**

**40.** (Admitted question No. 132.) **Shri HAZARI LAL MANDAL:** (a) Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to state if any scheme has been drawn up for construction of bridges—

(i) across the river connecting Taki Municipality with Rameswarpur Union under Hasnabad police-station;

(ii) across Katakhali under Hasnabad police-station; and

(iii) across the Sahidkhali river connecting Nebukhali mauza with Mathbari-Dulduli mauza under Hingalganj police-station?

(b) If not, whether any such scheme will be drawn up in the near future?

**The Minister for Public Works (Roads):** (a) No.

(b) No, on account of financial stringency.

**Security measures for the honey-collectors and wood-cutters in Sundarbans**

**41.** (Admitted question No. 133.) **Shri HAZARI LAL MANDAL:** Will the Minister-in-charge of the Forests Department be pleased to state the arrangements, if any, to provide security for the honey-collectors and wood-cutters of the Sundarbans area?

**The Minister for Forests:** Several armed patrol parties housed in boats or dinghies regularly patrol in the forests of Sundarbans for the safety of the people who enter in the forests either for cutting timber or for collecting honey. Besides, there is an armed frontier patrol party provided with Motor Launch to keep watch on undesirable intruders into the area.

In addition to above, special arrangement for armed patrolling is made during the honey-collecting season with the staff of the Superintendent of Police, 24-Parganas, and the Commandant, Border Security Forces. Honey-collectors are provided with loud-report crackers at Government cost for scaring away wild animals and are also advised to move cautiously while working in the forests. A batch of armed forest staff on house-boats are stationed along with the wood-cutters for their protection. 2

**Retail and wholesale prices of some essential commodities**

**42.** (Admitted question No. 115.)

**শ্রীসনৎকুমার রাহা:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৬৮ ও ১৯৬৯ সালের মার্চ মাসের প্রথম সপ্তাহে নিম্নলিখিত পণ্যগুলির বাজারদর কি ছিল (খুচরা ও পাইকারী);

(১) ধান,
(২) পাট,
(৩) চা,
(৪) চাল (মাঝারি),
(৫) আলু,
(৬) সরিষা তৈল,
(৭) গুড়,
(৮) চিনি,
(৯) ময়দা,
(১০) খইল,
(১১) বাদাম তেল,
(১২) দালদা, এবং
(১৩) মাঝারি ধুতি ও শাড়ি (প্রতি জোড়া)?

**The Minister for Food and Supplies:**

লাইব্রেরী টেবিলে উপস্থাপিত বিবরণীতে ১৯৬৮ ও ১৯৬৯ সালের মার্চ মাসের প্রথম সপ্তাহে উল্লিখিত পণ্যগুলির বাজার দর (খুচরা ও পাইকারী) দ্রষ্টব্য।

[2—2-10 p.m.]

**Shri Sailendra Nath Adhikary:**

স্যার, আমার একটা প্রিভিলেজ মোশন আছে। এটা আমি হাউসের সামনে উপস্থিত করছি এই কারণে যে আমরা আনন্দবাজার খবরের কাগজে দেখলাম যে রাজ্যপাল ধর্মবীর বলেছেন যে, "আমি একটা রবার স্ট্যাম্প নই। আমি যা করেছি, বেশ করেছি। কোশ্চেন হচ্ছে, এটা হচ্ছে, constitutional privilege of the whole House is concerned, এটা কোন সাধারণ প্রিভিলেজ-এর ব্যাপার নয়। তার কারণ, It is a constitutional privilege, I again say not an ordinary privilege এর আগে আমাদের মাননীয় সদস্য শ্রীসাধন গুপ্ত মহাশয়ের একটা কোশ্চেন ছিল এই সম্পর্কে। আপনি বলেছিলেন পরে এই সম্বন্ধে আপনি ব্যাখ্যা করবেন। কোশ্চেন হচ্ছে, গভর্নর তিনি একথা বলেছেন যে, তিনি রবার স্ট্যাম্প নন। এর মানেটা কি? এখানে প্রশ্ন দাঁড়াচ্ছে...........

**Shri Abdus Sattar:**

স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি রুল ২২৬-এর প্রতি। সেখানে বলা হচ্ছে

"A member wishing to raise a question of privilege shall give notice in writing to the Secretary before the commencement of the sitting on the day on which the question is proposed to be raised. If the question proposed to be raised is based on a document the notice shall be accompanied by the document".

আমি বলতে চাই,

therefore, Sir, this question of privilege cannot be raised now.

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** মিঃ স্পীকার স্যার, এই প্রিভিলেজটা আমি রুল ২২৪ অনুসারে তুলছি।

**মিঃ স্পীকার:** আপনি উইদাউট নোটিস-এ এটা তুলতে পারেন না। আপনাকে নোটিস দিতে হবে।

I cannot allow the business of the House to be deferred in this way. Please take your seat.

**Calling Attention to Matters of Urgent Public Importance**

**Mr. Speaker:** The Minister-in-charge of Education Department will please make a statement on the subject of fire in the school building of Baranagar Netaji Colony on the 16th March, 1969, called attention by Shri Sadhan Kumar Sen on the 19th March, 1969.

**Shri Satya Priya Roy:** On 16th March, 1969 at about 3 p.m. a portion of the school building was seen to be on fire and the fire spread quickly. The fire brigade was informed and reached that place at about 3-20 p.m. The fire could be put out only at about 7 p.m. But by that time the particular wing of the building was completely gutted by fire. The circumstances under which fire broke out in the building have not yet been ascertained. The authorities of the school suspect it to be a case of wilful damage as the fire broke out on a Sunday when nobody not even the school Durwan was present in the school.

The building that has burnt down measured 45'×14'×11 feet. The floor of the building was soled with brick and cemented but the walls were of **Darma** and roof was of tiles. Four classes used to be held in that building. The amount of damage would be approximately Rs. 10,500. The Administrator of the School has applied to the District Magistrate for financial aid to rebuild the burnt down building. A copy of his application has been forwarded to the Education Department by the District Magistrate recommending help. The application is being considered in the department.

**Mr. Speaker:** The Minister-in-charge of Home (Police) Department will please make a statement on the subject of reported violent clash between two groups of workers of Waverly Jute Mills in Police Station Jagatdal, 24-Parganas called attention by Dr. Zainal Abedin on the 20th March, 1969.

**Shri Jyoti Basu:** In reply to the Calling Attention notice by Dr. Zainal Abedin, MLA, regarding the incident of clashes between two groups of workers

of Waverly Jute Mills in Jagatdal police-station, 24-Parganas on 19th March, 1969 I would like to make the following statement:

On the morning of 19th March, 1969 at about 06.36 hrs. a group of workers of Waverly Jute Mills, who are supporters of INTUC Union, stopped their work on the demand of wages for lockout periods. The workers who are supporters of Bengal Chatkal Mazdoor Union did not join them. Over this an altercation followed and a section of the workers who were armed with lathis, iron rods, spears, etc. attacked some workers inside the said mills. A worker, named Nuruddin, was chased and murdered near officers' quarters. In front of Waverly line mosque, a group of workers attacked some workers of a rival group on whom brickbats and bombs were hurled resulting in injuries to several persons. Another exchange of brickbats took place in front of Durga Mandap inside the Waverly line. As a result of the clashes, 16 persons received injuries. All of them were sent to B. N. Bose Hospital of whom 4 were discharged after first aid. One of the injured persons subsequently succumbed to his injuries in the hospital.

On receipt of information police party rushed with a force and brought the situation under control. M.L.A.s of the U.F. and the Divisional Commissioner and District Magistrate visited the spot immediately on receipt of information. Police pickets and patrols were forthwith introduced in the affected areas. Over these clashes three cases have been started. So far 27 persons have been arrested.

The situation in the area is now peaceful and I have also held a mass meeting in the area on 23rd March, 1969.

[2-10—2-20 p.m.]

**Mr. Speaker:** I have received fourteen notices of Calling Attention on the following subjects, namely—

(1) Selling of vegetable oil at a price higher than that fixed by the Government—from Shri Ram Krishna Saraogi.

(2) Fire in goods shed near Howrah Station—from Shri Kripasindhu Saha.

(3) Pak firing in Malda District—from Shri Kripasindhu Saha.

(4) Pak firing on Malda border on 22nd and 23rd March, 1969—from Shri Anil Kumar Mukherjee.

(5) Reported transfer of Transport Contractors by Oil and Natural Gas Commission to Jammu and Kashmir—from Shri Sadhan Gupta.

(6) Removal of Lino Machine from Ananda Bazar Patrika and unrest among laboureres—from Shri Mir Abdus Sayeed.

(7) Resignation of Chairman, Vice-Chairman and other Commissioners of Halisahar Municipality—from Shri Jagadish Chandra Das.

(8) Distribution of cultivable land in D.V.C. Canal area by Irrigation Department—from Shri Debabrata Datta.

(9) Death of one Shri Benukar Das of Palsa Village in P.S. Nanur in the district of Birbhum—from Shri Banamali Das.

(10) Gherao in a jute mill at Baranagar on 20th March, 1969—from Shri Prasenjit Barman.

(11) Arrest of an airline steward at Dum Dum Airport on 19th March, 1969 and seizure of foreign-made watches worth Rs. 20,000—from Shri Prasenjit Barman.

(12) Clash between two groups of persons in the Bagbazar area on 20th March, 1969—from Shri Prasenjit Barman.

(13) Statement of Union Labour Minister regarding 4 miners trapped for 125 hours in the Ratibati Colliery near Asansol—from Shri Haradhan Ray and Shri Sunil Basu Ray.

(14) Water drainage scheme of Dubda Basin in Midnapur District—from Shri Sudhir Chandra Das.

I have selected the notice of Shri Sudhir Chandra Das on the subject of water drainage scheme of Dubda Basin in Midnapur district. The Hon'ble Minister in charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Biswanath Mukherjee:** Tomorrow.

### Message

**Secretary (Shri P. Roy):** Sir, the following message has been received from the West Bengal Legislative Council, namely—

"The West Bengal Legislative Council at its meeting held on the 21st March, 1969, agreed to the Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) Bill, 1969, without any amendment.

UPENDRA NATH BARMAN,
Deputy Chairman,
West Bengal Legislative Council."

Calcutta :
The 22nd March, 1969.

Sir, I lay the message on the table.

**Mr. Speaker:** Now, mention cases. I would request members with folded hands to be short. The number of speakers is increasing every day, Mr. Samar Rudra.

### Mention Cases

**Shri Samar Kumar Rudra:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা বিশ্ববিদ্যালয়ে সাংবাদিকতা বিভাগ ১৯৫২ সাল থেকে শুরু হয় ডিপ্লোমা কোর্সের জন্য। ১৯৫৬ সালে ডিপ্লোমা কোর্সকে পরিবর্তন করে ডিগ্রী কোর্স করবার জন্য অ্যাকাডেমিক কাউন্সিল সিদ্ধান্ত নেন, কিন্তু দুঃখের বিষয় ১৯৫৬ সাল থেকে আজ পর্যন্ত সিনেটের সেই সিদ্ধান্ত রূপদান করবার সিদ্ধান্ত না গৃহীত হওয়ায় আজকেও দেখছি যে সেই সাংবাদিকতা বিভাগে সেখানে ছাত্রদের নানা রকম অভিযোগ রয়েছে। তারা প্রাকটিক্যাল ট্রেনিং পায় না। সেখানে বিভাগীয় লাইব্রেরী বলে কিছু নেই, পুস্তক পুস্তিকা নেই, এমন কি তারা যে ডিগ্রী কোর্সে রূপান্তরিত করবার দাবী—এই দাবী নিয়ে আলাপ আলোচনা করবার জন্য তারা 'ডীনের' সঙ্গে আলাপ আলোচনা করতে চান। কিন্তু ডীন তিনি একজন এম পি। তিনি দিল্লী চলে গেলেন গত ১৩ই মার্চ। ছাত্ররা যখন আন্দোলন শুরু করেন তিনি তখন দিল্লী চলে গেলেন।

আলাপ আলোচনা না করেই তিনি নাকি টেলিগ্রামের জবাবে বলে পাঠিয়েছেন যে সময় নেই ছাত্রদের সঙ্গে এখানে আলাপ আলোচনা করবার—তাঁর নাকি এটা সম্মানে বাধে। অন্যান্য ইউনিভার্সিটি আলিগড়, পাঞ্জাব, গৌহাটি ইত্যাদি ইউনিভার্সিটিতে সব আছে। আমি এই এই বিষয়টার প্রতি শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সাংবাদিকতা বিভাগ বন্ধ হয়ে গেছে, ছাত্ররা সেখানে অবস্থান ধর্মঘট করে আছে। বিশ্ববিদ্যালয়ের এই বিভাগটি অচল হয়ে আছে।

**শ্রীমতি আভা মাইতি:** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের কলা এবং কারিগরী ছাত্র সংসদের উদ্যোগে প্রগতিশীল সংস্কৃতি সপ্তাহ পালন করা হচ্ছে। এই উপলক্ষে তারা একটি স্মারক গ্রন্থ বার করেছেন। এই গ্রন্থে সিনেমা ডিরেকটার শ্রীঋত্বিক ঘটকের তিনটি ছবি সম্পর্কে একটি লেখা বার হয়েছে। এই তিনটির মধ্যে একটি হচ্ছে 'কোমল গান্ধার' নামক ছবি। সেই ছবি সম্পর্কে বলতে গিয়ে লেখক এক জায়গায় মন্তব্য করেছেন—দেশ বিভাগ সম্পর্কে বলতে গিয়ে মন্তব্য করেছেন, "এমন কি গান্ধীর মত আদ্যন্ত শুয়োরের বাচ্চা যাকে জাতীর পিতা বলে আজকাল পিঠে তোলা হয়েছে সে পর্যন্ত প্রতিবাদ করতে বাধ্য হয়েছিল" ইত্যাদি। স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিজেকে গান্ধীবাদী বলেন, আমি আশা করবো যে যুক্তফ্রন্ট গঠিত হবার পর কমিউনিস্ট পার্টির বিভিন্ন শাখা বিশেষ করে ছাত্র এবং যুব শাখার মধ্যে মহাত্মা গান্ধী—জাতির পিতার সম্পর্কে যে ধরনের কথাবার্তা এবং লেখার প্রবণতা দেখা দিয়েছে এটা রোধ করার চেষ্টা করা হবে। আর স্যার, এটা শুধু তাঁকেই নয়, জাতীয়তাবাদী দল যারা নিজেদের বলেন এমন সমস্ত রাজনৈতিক দল যারা যুক্তফ্রন্টে রয়েছেন তাঁদের সকলের দৃষ্টি আমি এদিকে আকৃষ্ট করছি। কারণ এটা শুধু মহাত্মা গান্ধীর প্রতি নয়—সারা জাতির অপমান বলেই আমি তাঁদের মনে করিয়ে দিচ্ছি।

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** আপনি কাগজটা আমাকে দিয়ে দিন, আমি দেখব।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্র:** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার অভিযোগ হচ্ছে যে প্রাথমিক শিক্ষার সঙ্গে লক্ষ লক্ষ ছাত্রছাত্রী জড়িত। গভর্নমেন্টের পক্ষ থেকে কিশলয় এবং অন্যান্য পুস্তক যা প্রকাশ করা হয়—এ অভিযোগ আমরা আগেও করেছি যে ইন্সপেকটারস অফিসে সেগুলি পাওয়া যাচ্ছে না। অথচ কোলকাতার ফুটপাথ থেকে ৩০।৪০ পয়সার বই দু' টাকা আড়াই টাকা খরচ করে অর্থ পুস্তক সহ কিনতে হয়। এর ফলে ছাত্রছাত্রী এবং অভিভাবকরা অত্যন্ত অসুবিধায় পড়েন, এ বিষয়ে খবর নেওয়া দরকার। তা ছাড়া রাইটার্স বিল্ডিং-এ একটা দুর্নীতির চক্র গড়ে উঠেছে, বার বার অভিযোগ করা সত্ত্বেও অবস্থার কোন পরিবর্তন হচ্ছে না। তাই স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি এইদিকে আকৃষ্ট করে অনুরোধ করছি যে সুচিন্তিত পরিকল্পনা নিয়ে যাতে বইগুলি সুষ্ঠুভাবে বণ্টনের ব্যবস্থা করা হয় তার জন্য ব্যবস্থা করুন।

**শ্রীসাধনকুমার সেন:** মাননীয় স্পীকার মহাশয়, স্যার, পশ্চিমবাংলার স্বার্থসংশ্লিষ্ট একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকৃষ্ট করছি। আজকে 'দৈনিক কালান্তরে' সংবাদ প্রকাশিত হয়েছে যে তেল গ্যাস কমিশনের একজন অফিসার তিনি নাকি নির্দেশ দিয়েছেন যে ক্যানিং এলাকাতে যে তেল সন্ধানের কাজ চলছিল সে কাজ বন্ধ রেখে সমস্ত যন্ত্রপাতি কাশ্মীরে পাঠিয়ে দেবার জন্য। আমরা জানি যে নি লক্ষ টাকা খরচ করে ৩নং কূপ খননের কাজ যখন সম্পূর্ণ এবং যখন ওখানে তেল অনুসন্ধানের জন্য প্রায় এক কোটি টাকা খরচ করে প্রস্তুতি হয়েছে সেই সময় এই ধরনের যে আজ্ঞা তা শুধু পশ্চিমবাংলার নয় সারা দেশের স্বার্থের বিরুদ্ধে গিয়েছে। আর এর ফলে পশ্চিমবাংলায় যে বিপুল কর্মসংস্থানের সম্ভাবনা খুলে যাচ্ছিল তা নিশ্চিহ্ন হয়ে যাচ্ছে। আমার সন্দেহ হচ্ছে যে, কেন্দ্রীয় মন্ত্রিসভা এই বিদেশী তেল

সাম্রাজ্যের যে কয়েকজন দালাল আছেন তার সাথে কয়েকজন আমলার ষড়যন্ত্র রয়েছে এবং তার ফলে আমাদের মাতৃভূমির স্বার্থ নষ্ট করা হচ্ছে। সুতরাং আমি অনুরোধ করবো যে আমাদের যুক্তফ্রন্ট মন্ত্রিসভা এই গুরুত্বপূর্ণ বিষয়ে যেন অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন এবং এর সঙ্গে সঙ্গে আমি বিরোধীদলকে এই বলে অনুরোধ করবো যে তারা যেন পশ্চিমবাংলার স্বার্থের কথা চিন্তা করে কেন্দ্রীয় সরকারের এই নির্দেশের প্রতিবাদে সোচ্চার হন।

[2-20—2-30 p.m.]

**শ্রী এস শাহাদাৎ হোসেন:** মাননীয় স্পীকার মহাশয়, একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমি মাননীয় উপ-মুখ্যমন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার ফরাক্কা কনসটিটিউয়েন্সীর ফরাক্কা থানার দুর্গাপুর গ্রামে গত ১৬-৩ তারিখে ২৪ পরগনার এস, পি শ্রীইউ, পি, ঝা, তিনি যখন যাচ্ছিলেন সেই সময় একটা এক্সিডেন্ট করেন এবং তা করেই তিনি পালাবার চেষ্টা করেন। যখন তিনি এক্সিডেন্টে একজন ৫০ বৎসর বয়স্ক বৃদ্ধা মহিলাকে ইনজিয়োর করে পালাবার চেষ্টা করছিলেন সেই সময় জনসাধারণ তাকে বাধা দেয়। তারা বলে পালাবেন না, ওর চিকিৎসার ব্যবস্থা করুন। সেই সময় ঘুরে থানায় গিয়ে তিনি কি এফ, আই, আর করলেন তারপর দারোগা এসে কোন তদন্ত না করে ২ জন গন্যমান্য লোককে গ্রামের অধ্যক্ষ, দেশের গন্যমান্য লোক তাদের এ্যারেস্ট করে নিয়ে যায়।

আমরা কংগ্রেসী আমলে পুলিসের অত্যাচার দেখেছি কিন্তু জনসাধারণ বহু আশা-আকাঙ্খা নিয়ে যুক্তফ্রন্টকে ভোট দিয়েছে, পুলিস যাতে আর জনসাধারণের উপর অত্যাচার না করতে পারে সেদিকে উপমুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীজয়কেশ মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি একটি বিষয়ে আকর্ষণ করতে চাই যে, হাওড়ার গ্রামাঞ্চলে যেসব আংশিক র‍্যাশনের দোকানে গম দেওয়া হচ্ছে সেই গমের শতকরা ৩৫ থেকে ৪০ ভাগ হচ্ছে মাইলো। স্যার, গমের পয়সা দিলে লোকে মাইলো খেতে বাধ্য হচ্ছে এ সম্পর্কে স্থানীয় কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল, তাঁরা বলেছিলেন যে মাল নেওয়ার সময় বোমা মেরে দেখে নিয়ে যেতে। কিন্তু এফ সি আই এ-র যে গোডাউন আছে সেখানে বোমা দিয়ে মাল পরীক্ষা করার সুযোগ এফ সি আই দিচ্ছে না। সেই সুযোগ যাতে পাওয়া যায়, যাতে লোক সত্যিকারের গম পায়, গমের বদলে লোকে মাইলো কিনে ঠকে যাবে এটা হতে পারে না, এই ব্যবস্থার পরিবর্তন করা দরকার।

**শ্রীসরোজ রায়:** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার নজরে আনছি যে কিছুদিন পূর্ব থেকে, অবশ্য কংগ্রেসী মন্ত্রিসভার আমলে যে নির্দেশনামা জারী করা হয় এই সম্বন্ধে যে কোন মাইনোরিটি কমিউনিটির জমি বিক্রি করতে হলে তাকে অঞ্চল প্রধানের সার্টিফিকেট নিতে হবে যে আমি ইন্ডিয়ান টেরিটোরি ছেড়ে যাব না। এটা মুসলমান সম্প্রদায়ের পক্ষে একটা অপমানকর শাস্তিমূলক ব্যবস্থা এবং এটা সংবিধানবিরোধী বলে আমি মনে করি। সেজন্য আমি মন্ত্রিসভার কাছে অনুরোধ করছি যে একটা এনকোয়ারি করে এটাকে তাড়াতাড়ি তুলে দেওয়া দরকার। কারণ তারা ভারতবর্ষের সিটিজেন, সেজন্য এই অপমানকর ব্যবস্থা তাড়াতাড়ি তুলে দেওয়া দরকার।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** এ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী পরে আমাদের কিছু এনলাইটেন্ড করবেন কিনা, কেন না এটা খুব গুরুতর বিষয়।

**মিঃ স্পীকার:** এ নিয়ে আলোচনা এখন করা যাবে না। পরে আপনারা এ বিষয় ঠিক করবেন।

**শ্রীমীর আবদুস সৈয়দ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছর আপনি জানেন সংবাদপত্র কর্মচারীদের যে ওয়েজ বোর্ডের রায় বেরিয়েছিল সেটা সংবাদপত্রের মালিক দিতে অস্বীকার করে এবং তার জন্য ৬০ দিন ধরে সমস্ত সংবাদপত্রের কর্মচারীরা সংগ্রাম করেন। তারপর কিছু কিছু অংশ তারা দেয় কিন্তু আনন্দবাজার পত্রিকা সেই স্ট্রাইকের পর থেকে লাইনো অপারেটিং মেশিন সেগুলি রিমুভ করা আরম্ভ করেছে। স্যার, আপনি জানেন শ্রীঅশোক সরকার তাঁর ছেলে এবং ছেলের বৌ দুজনেই ডাইরেকটার এবং আর একটা জায়গায় তাঁদের প্রেস আছে সেটা হচ্ছে আনন্দ পাবলিসার, মাণিকতলায়, সেখানে এই সব লাইনো অপারেটিং মেশিন ১৯ তারিখ রাত্রিবেলায় তুলে নিয়ে গিয়েছে। এই অবস্থা যদি চলতে দেওয়া হয় তাহলে অল্প দিনের মধ্যেই বহু সংখ্যক শ্রমিকের ছাঁটাইয়ের প্রশ্ন দেখা দেবে। তাই আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর কাছে জানাচ্ছি ইমিডিয়েটলি এর একটা অ্যাকশন নেওয়ার জন্য।

**ডাঃ নিরঞ্জন ভদ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বাঁকুড়া জেলার কোতলপুর কেন্দ্রের একটা গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যুক্তফ্রন্ট সরকারের যে খাদ্য নীতি তাকে রূপায়িত করতে হলে ধান চাল সংগ্রহের যে ব্যবস্থা করা হয়েছে সেই নীতি অনুসারে আমাদের লেভির নোটিশ দেওয়া হয়েছে। আমাদের কোতলপুরের মানুষদের যে নোটিশ দেওয়া হয়েছে, নোটিশ নং হচ্ছে ৩৯২, তারিখ ২১-৩-৬৯, তাতে লেখা আছে যে ১৯৬৯ সালের মার্চ মাসের ১৫ তারিখে বা তার পূর্বে সরকার নির্দিষ্ট মূল্যে বিক্রি করার নির্দেশ দেওয়া হয়েছে। এই নোটিশ সার্ভ করা হয়েছে ২২ তারিখে এবং রিসিভ করা হয়েছে ২৩শে মার্চ। আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এইভাবে যদি গভর্নমেন্টের খাদ্য সংগ্রহের নীতিকে সার্থক রূপায়িত করতে হয় তাহলে বিভাগীয় কর্মচারীদের আরো বেশী ভিজিলেন্ট হওয়া উচিত।

**শ্রীদেবব্রত দত্ত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকা বৈঁচি থানায় পানীয় জলের ভীষণ অভাব দেখা দিয়েছে। আমি জানি ওখানকার আঞ্চলিক পরিষদ থেকে পানীয় জলের যে ব্যবস্থা করেছে সেখানে জল আনতে গেলে বাধা দিচ্ছে, লোকে জল পাচ্ছে না। সেখানে যে টিউবওয়েলগুলি আছে সেগুলি সমস্ত অকার্যকরী অবস্থায় দীর্ঘদিন পড়ে রয়েছে। আমি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করছি যে সেখানে যাতে তাড়াতাড়ি পানীয় জলের ব্যবস্থা হয় তার জন্য তিনি যেন ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রীহারাণচন্দ্র হাজরা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার দুই একটি সমস্যার কথা সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের কাছে জানাতে চাই। হাওড়া জেলার সাঁকরাইল কেন্দ্র রাজগঞ্জ জেটি থেকে দক্ষিণ দিকে প্রায় অর্ধ মাইল রাস্তা সমেত নদীর একধার ভেঙ্গে গিয়েছে। ফলে ঐ এলাকার লোকদের যাতায়াতের ভীষণ অসুবিধা হচ্ছে। ঐ অর্ধ মাইল ভাঙ্গার কিছুটা দূরে ঐ কেন্দ্রের একমাত্র রাজগঞ্জ চারুমণি চেরিটেবল হাসপাতাল আছে, সেখানে রাস্তা ভেঙ্গে যাওয়ার ফলে রোগীরা আসতে পারছে না। ওখানে একটি প্রাথমিক বিদ্যালয় আছে, ঐ বিদ্যালয়ে যাতায়াতের পক্ষে ছোট ছোট ছেলেমেয়েদের ভীষণ অসুবিধা হচ্ছে। শুধু তাই নয়, নদীর যখন জল আসে তখন সমস্ত পথ বন্ধ হয়ে যায়। সুতরাং ঐ পথ যাতে তাড়াতাড়ি সংস্কার করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমহম্মদ ইদ্রিস আলি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে মুর্শিদাবাদের সদর হাসপাতাল বহরমপুরে আইসোলেটেড ওয়ার্ড বলে একটা ওয়ার্ড আছে। সেই ওয়ার্ডের পাশাপাশি দুটো ছোট ছোট ছোট ঘর, সেই ঘরে কলেরা, ডিপথেরিয়া, টি-বি টিটেনাস, সব এক জায়গায় রাখা হয় এবং সেই রুমগুলির চারিদিকে ডোবা, সেই ডোবায় মুর্শিদাবাদ মিউনিসিপ্যালিটির যত আবর্জনা সব নিয়ে গিয়ে স্তূপীকৃত করে রাখা হয়। এবং সেখানে এত বেশী দুর্গন্ধ এবং এত বেশী শুয়োর চারিদিকে ঘুরে বেড়ায় যে সেখানে যদি রোগীরা রোগ সারাতে যায় তাহলে আমার মনে হয় রোগীরা রোগ

সারাবার পরিবর্তে রোগ নিয়ে ফিরে আসে। সেখানে টি-বির জন্য একটা পৃথক ওয়ার্ড থাকা সত্ত্বেও একই ঘরে একই ওয়ার্ডে সাইড বাই সাইড কলেরা, টিটেনাস, ডিপথোরিয়া, টি-বি রোগী রাখা হচ্ছে। সেজন্য আমার বক্তব্য হচ্ছে এই দুরবস্থার যদি পরিবর্তন করতে হয় তাহলে অবিলম্বে সেখানে প্রয়োজন মত ঘর বাড়ান দরকার। তাছাড়া আরো একটি কথা হচ্ছে এই যে ঐ আইসোলেটেড ওয়ার্ডটি একচুয়ালি আইসোলেটেড, এটা শহরের এক প্রান্তে, সদর হাসপাতাল থেকে একটু দূরে এবং তার বাউন্ডারী ঘেরা নেই। সেখানে দু'জন টিন অ্যাজ নার্স থাকে অথচ সেখানে রাত্রে পাহারার কোন ব্যবস্থা নেই। তার পাশে গঙ্গা, তারপরেই গভর্নমেন্টের ফরেস্ট। এই অবস্থা দূর করার জন্য আমি সংশ্লিষ্ট মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ক্রীড়ামন্ত্রী যেদিন ডিউক এবং পিনাকী বিমান বন্দরে আসেন সেদিন কিছু লোক সেখানে ঢুকে পড়ে এবং আন্তর্জাতিক বিমান সংস্থা কলকাতা অ্যাভয়েড করবে বলেই সেটা আমার প্রশ্ন নয়, আমার প্রশ্ন হচ্ছে সেখানকার সংশ্লিষ্ট ব্যক্তিরা বলছেন যে আমাদের যুক্তফ্রন্টের ক্রীড়ামন্ত্রী নাকি উৎসাহ দিয়ে তাদের নিয়ে গিয়েছিলেন, বে-আইনী কাজ করেছিলেন সেজন্য তাদের ক্ষতি হয়েছে। আমি আপনার মাধ্যমে ক্রীড়ামন্ত্রীকে জিজ্ঞাসা করছি যে তিনি একটা বিবৃতি দিন যে কি শ্রেণীর লোক সেখানে গিয়েছিল এবং উনি বে-আইনী কাজ করতে উৎসাহ দিয়েছিলেন কিনা।

[2-30—2-40 p.m.]

**শ্রীকৃপাসিন্ধু সাহাঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি ধনেখালি সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। গরীব চাষীরা যারা ঋণ নিয়েছিল অথচ শোধ করতে পারেনি তাদের উপর নোটিশ জারী করা হয়েছে এবং দেখছি বিভিন্ন থানায় নোটিশ দেওয়া হয়েছে। ওখানকার রেভিনিউ অফিসার প্রোমোশন পাবার জন্য লোকের উপর এরকমভাবে জোর জুলুম করেছে এবং পুলিস নিয়ে তাদের জিনিসপত্র নিলাম করছে, হামলা করছে। এটা শুধু আমার এলাকাতেই নয়, হুগলী জেলার আশেপাশে এরকম ঘটনা ঘটছে। কাজেই মন্ত্রিমহাশয় এর জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীঅনিলকুমার মুখার্জীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রি-মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার বিশেষ করে ও'দা এলাকায় ভীষণ জলাভাব দেখা দিয়েছে। আমি কয়েকটি টেলিগ্রাম পেয়েছি এবং আজকেও আবার টেলিগ্রাম পেয়েছি, ড্রিঙ্কিং ওয়াটার স্কারসিটি ইন গেনজারি, তিলাবনি অ্যান্ড ও'দা। নেসেসারি স্টেপস। আমি এরকম টেলিগ্রাম রোজই পাচ্ছি। আমি আপনার কাছে অনুরোধ করছি আপনি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করুন যাতে সেই জায়গায় জরুরী ব্যবস্থা অবলম্বন করে জলাভাব দূর করা হয়। এই ব্যবস্থা যদি না করা হয় তাহলে এই জলাভাবের জন্য মহামারী দেখা দেবে এবং অবস্থা সঙ্গীন হবে।

**মিঃ স্পীকারঃ**

We now take up the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1969.

**শ্রীযতীন চক্রবর্তীঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি ব্যাপারে আপনার একটু অনুমতি চাইছি। সেকেন্ডারী এডুকেসন বোর্ড (অ্যামেন্ডমেন্ট) বিল-টায় একটু বেশী সময় নেবে এবং কাউনসিলে শ্রীসোমনাথ লাহিড়ী ম হাশয়ের দুটি বিল আছে। কাজেই আপনার কাছে অনুরোধ করছি আপনি তাঁর বিল তুলতে আগে অনুমতি দিন এবং তারপর দি ওয়েস্ট বেঙ্গল স্যালারিস্ এ্যান্ড এ্যালাউন্সেস্ (এ্যামেন্ডমেন্ট) বিল এবং বেঙ্গল লেজিজলেটিভ এ্যাসেম্বলী (মেম্বার্স এ্যালিউমেন্টস্) বিল ঐগুলি শেষ করবার পর ওইটা নিতে চাই।

## The Calcutta Municipal (Amendment) Bill, 1969

**Shri Somnath Lahiri:** Sir, I beg to introduce the Calcutta Municipal (Amendment) Bill, 1969.

(Secretary read the title of the Bill)

Sir, I place a statement required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly regarding the promulgation of the Calcutta Municipal (Amendment) Ordinance, 1969 (West Bengal Ordinance No. 1 of 1969).

The State Government by a notification dated the 22nd January, 1969, fixed the 23rd March, 1969, for the election of Councillors of the Calcutta Corporation. The preliminary electoral roll for this election was published on the 10th January, 1969, inviting claims and objections to the roll. After disposal of the claims and objections received by the proper authority the roll was republished on the 22nd February, 1969. But a large number of persons failed to prefer claims and objections by the due date. A substantial discrepancy thus arose between the republished electoral roll of the Calcutta Corporation and the Corresponding roll for the election of members of the West Bengal Legislative Assembly as in force on the date of republication of the electoral roll of the Calcutta Corporation. It was considered proper to provide a further opportunity for filling claims and objections to the republished electoral roll of the Calcutta Corporation so that the discrepancy might be eliminated as far as possible. It was felt that in such a situation Government should have the power to direct that the electoral roll of the Calcutta Corporation as republished should be revised by entertaining claims and objections preferred in respect of it within such further time as Government might consider adequate. It was also considered just and proper that the Calcutta Municipal Act, 1951, should be suitably amended so that consolidated rate that might be imposed by the Calcutta Corporation in respect of a bustee shall not exceed 18 per cent. of the annual valuation as determined under the said Act.

Immediate action had to be taken and the Corporation was to finalise its budget estimate for 1969-70 very soon. As both the matters were urgent and the legislature was not in session the Calcutta Municipal (Amendment) Ordinance, 1969, was promulgated by the Governor on the 1st March, 1969.

**Mr. Speaker:** Hon'ble Minister may now move for the consideration of the Bill.

**Shri Somnath Lahiri:** Sir, I beg to move that the Calcutta Municipal (Amendment) Bill, 1969 be taken into consideration.

এই বিলের বিষয়ে বিশেষ কিছু বলার দরকার নাই বোধ হয়, কারণ বিলের উদ্দেশ্য আমি আগেই বলেছি, অর্ডিনান্স সম্বন্ধে স্টেটমেন্ট করতে গিয়ে সদস্যগণকে জানিয়েছি। বিষয় সংক্ষেপে দুটি-একটি হল প্রথম যুক্তফ্রন্টের আমলে আইন করেছিলাম দু বছরের জন্য অর্থাৎ রিট্রোসপেক্টিভ এফেক্ট দিয়ে, ১৯৬৬-৬৭ ও ১৯৬৭-৬৮—এর জন্য। বস্তীর ট্যাক্সের ব্যাপারে কর্পোরেশনের যে আইন তা অদ্ভুতভাবে তৈরী হয় যাতে বস্তীর বাড়ী সব চেয়ে গরীবের বাড়ী হওয়া সত্ত্বেও সেই ট্যাক্স সর্বোচ্চ স্তরে গিয়ে পেঁৗছায়। তার কারণ এই। যখন এ্যানুয়েল ভ্যালুয়েশন করা হয় তখন নীচের জমির দাম ধরা হয়, সেই অনুসারে যে স্ল্যাব আছে, হাইয়েস্ট বীচ করলে হাইয়েষ্ট ট্যাক্স, মাঝামাঝি এ রকম আছে ১৫ পার সেন্ট থেকে ৩৩ পার সেন্ট পর্যন্ত। পাকা বাড়ী হলে হাইয়েস্ট ট্যাক্স হয়, ছোট বাড়ী হলে বাড়ী ও জমি মিলিয়ে ভ্যালুয়েশন হাইয়েষ্ট রেট অব ট্যাক্সের নীচেও থাকতে পারে। সুতরাং ৩৩ পার সেন্টের অনেক কম হতে পারে।

L—39

কিন্তু বস্তীর বেলায় একটা অদ্ভুত আইন ছিল, বস্তীর বাড়ী ইনসিগ্নিফিকেন্ট যার দাম কিছু নয়, তার নীচের জমিটা ধরলেও হয়ত লোয়েস্ট লেভেলেই হত, কিন্তু আইনটা এমন অদ্ভুত ছিল যে শুধু তার তলার জমিটা ধরলেই হবে না, গোটা বস্তীর যে দাম তা ধরে এ্যানুয়েল ভ্যালুয়েশন করা হবে। যার ফলে বস্তী ছোট যতই হোক-না কেন, মোটের উপর কয়েক বিঘা নিশ্চয়ই হবে সুতরাং প্রত্যেক বস্তীর উপর ভাঙ্গাচোরা যে বাড়ী আছে তার ট্যাক্স গিয়ে ১৩ তলা বাড়ীর মতই ম্যাক্সিমাম স্লাব হিসাবে ধরা হত ৩৩ পারসেন্ট। ব্রিটিশ আমলেও এ জিনিস হয়েছে এবং কংগ্রেস আমলেও এই জিনিষ চলেছে আমাদের অনেক বলা সত্ত্বেও। কর্পোরেশনে কংগ্রেস দলের যাঁরা আছেন তাদের এ সম্বন্ধে বলা সত্বেও এই আইনের পরিবর্ত্তন কংগ্রেস সরকার করেননি যাই হোক যুক্তফ্রন্ট সরকার যখন প্রথম প্রতিষ্ঠিত হয় তখনই মাত্র এই আইনটাকে বদলে দিয়ে ছিলাম এবং আমরা বলেছিলাম যে বস্তীর ট্যাক্স কোন ক্রমেই ১৮ পার সেন্টের উপর উঠতে পারে না যা অন্যত্র ৩৩ পারসেন্ট হতে পারে কি কম হতে পারে। এই আইনটা আমরা করেছিলাম ১৯৬৬-৬৭ সালে যাতে তারা সুবিধা পেতে পারে, এবং বলেছিলাম যে ১৯৬৭-৬৮ সালে সেই অনুসারে যাতে বিল হয়। এই যে এক বছর সময় আমরা রেখেছিলাম তার মধ্যে ক্যালকাটা মিউনিসিপ্যাল আইনে ব্যাপক সংশোধনী আনার কথা চিন্তা করেছিলাম, আমরা আশা করে ছিলাম যে এর মধ্যে আইন আনবো এবং আইনের মধ্যে সংশোধনী সেভাবে ঢুকিয়ে নেব আপাততঃ অনুমতি নিলেই চলবে, এই হিসাবে দু-বছরের জন্য এই আইন জারী করা হয়েছিল কিন্তু দুর্ভাগ্যক্রমে আমাদের গভর্ণমেন্ট এক বছরের মধ্যে চলে যায়। তারপর এক বছর চলে যায়, আইনটা ল্যাপ্স করে। কংগ্রেস পি, ডি, এফ, সরকার এলো, তারপর গভর্ণরের রাজত্ব চলে কিন্তু তাঁরা কেউ আইনটাকে পুনঃ প্রবর্ত্তন করেননি, ফলে এই অবস্থা দাঁড়ায়। এই বছর থেকে কর্পোরেশন ট্যাক্স বিল যা ইসু করা হবে এপ্রিলে বা মার্চ মাসে তাতে সেই পুরানো সর্বোচ্চ স্ল্যাবের ভিত্তিতে সর্বোচ্চ হারে বস্তীর উপর ট্যাক্স পড়বে এই আশঙ্কা দেখা দিল।

[2-40—2-50 p.m.]

আমরা গভর্নমেন্টে আসি ২৫শে ফেব্রুয়ারী- ২৬শে ফেব্রুয়ারী প্রথম দপ্তরে গিয়ে আমি দেখলাম গভর্নর বাহাদুর তাঁর রাজত্বকালে সেই আইন ল্যাপ্স করে দিয়েছেন এবং এটা ঠিক হয়ে গেছে যে আবার সর্বোচ্চ হারে বস্তী বাড়ীর উপর ট্যাক্স ধার্য হবে এবং সেই হিসাবে কর্পোরেশন বিল ইসু করতে যাচ্ছেন। তখন কবে অ্যাসেম্বলী বসবে তার স্থিরতা নেই—মার্চে বসবে না এপ্রিলে বসবে। অথচ মার্চ মাসের ৭ তারিখের মধ্যে কর্পোরেশনের বাজেট তৈরী হয়ে যাবে এই বাড়তি ট্যাক্সের হার অনুসারে। সেইজন্য আমাকে অর্ডিন্যান্স করতে হয় যাতে মার্চ মাসে কর্পোরেশন সর্বোচ্চ হারে ধার্য না করে পুরানো যে হার অমরা ঠিক করে দিয়েছিলাম সেই হার ধার্য করতে পারে। অর্ডিন্যান্স করা ছাড়া উপায় ছিল না। এবং আমার মনে হয় সদস্যগণ আমার সঙ্গে একমত হবেন। পশ্চিমবঙ্গে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর এইটাই একটি মাত্র অর্ডিন্যান্স হয়েছে এবং সেই অর্ডিন্যান্সে দমন পীড়ন করার বদলে সকলের চেয়ে গরীব মানুষের স্বার্থ রক্ষা করার জন্য এই অর্ডিন্যান্স জারী করেছি। আমার মনে হয় সদস্যগণ তাতে সন্তোষ লাভ করবেন—সেই হিসাবে যুক্তফ্রন্ট সরকার বস্তিবাসী যে সমস্ত ছোট ছোট বাড়ী আছে তাতে তাদের স্বার্থ রক্ষা হবে। সঙ্গে সঙ্গে আর একটা জিনিস বলতে চাই—কলিকাতা কর্পোরেশনের নির্বাচনের দিন ধার্য হয়েছিল মার্চ মাসে। কিন্তু দেখা যায় যা আমি আমার স্টেটমেন্টে বলেছি যে অ্যাসেম্বলীর ইলেকটোর‍্যাল রোল সংশোধিত হয়—কিন্তু কর্পোরেশনের ইলেকটোর‍্যাল রোল যেহেতু তার তারিখ এক্সপায়ার করে গেছে সুতরাং অনেক লোক সময় মত দরখাস্ত না করার ফলে অ্যাসেম্বলীর ইলেকটোর‍্যাল রোলে যাদের নাম আছে কয়েক হাজার প্রায় ২০।২৫ হাজার, তাদের নাম কর্পোরেশনের ইলেকটোর‍্যাল রোলে উঠে নি। সুতরাং আর একবার নূতন করে সুযোগ দেওয়া উচিত যাতে তারা তাদের নাম ঢোকাবার ব্যবস্থা করতে পারে —সেই জন্য সরকার যাতে সেই মর্মে আদেশ জারী করতে পারেন সেই মিউনিসিপ্যাল আইনে সেই মর্মে সংশোধনের প্রয়োজনীয়তা দেখা যায় এবং অর্ডিন্যান্সে সেই কথা ঢুকিয়ে দেওয়া হয়

যার ফলে কর্পোরেশন ইলেকসন ১১ই মে ধার্য হয়েছে এবং ১৮ই মার্চ পর্যন্ত ভোটদাতাদের সুযোগ দেওয়া হয়েছে। এই অ্যাসেম্বলী ইলেকটোর্যাল রোলে যাদের নাম আছে কর্পোরেশন ইলেকটোর্যাল রোলে তাদের নাম আসা উচিত কিন্তু বাদ পড়ে গেছে যাতে তারা তাদের নামগুলি ঢুকিয়ে নেবার দরখাস্ত করতে পারেন ১৮ই মার্চের মধ্যে তাই সময় নেওয়া হয়েছে। এবং এই দুই মর্মে এই সংশোধিত বিল যা অর্ডিন্যান্স করা হয়েছিল সেটা বিল আকারে উপস্থিত করা হয়েছে। আমি আশা করি এ বিষয়ে বিশেষ কোন আলোচনার হয়তো দরকার হবে না। আমি সদস্যগণকে অনুরোধ করবো যাতে এই বিল তাড়াতাড়ি পাশ করে দেন—তাহলে আজকেই বিধান পরিষদে এই বিল আমরা উপস্থিত করতে পারবো এবং কালকে পাশ করাতে পারবো—এই হোল আমার বিনীত নিবেদন।

**Shri Nepal Chandra Roy:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয়, এই ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যামেন্ডমেন্ট বিল যা এনেছেন তার মধ্যে কয়েকটি ত্রুটির কথা আমি বলবো। যে ইলেকটোর্যাল রোল অ্যাসেম্বলীতে তৈরী হয়েছিল ঠিক সেই অনুযায়ী কর্পোরেশন হয় নি। সেইজন্য তিনি এই অর্ডিন্যান্স এনেছিলেন। আজকে আমবা দেখতে পাচ্ছি কর্পোরেশনে যে ইলেকটোর্যাল রোল বেরিয়েছে তার মধ্যে বহু ভোটারের নাম ছিল না, এমন কি মন্ত্রিমহাশয় নিশ্চয় স্বীকার করবেন যে তাঁর এলাকাতেই দেখা গেছে যে অ্যাসেম্বলীর যে রোল তার মধ্যে অনেক ভূয়া নাম রয়েছে-অনেক লোক যারা ঐ এলাকায় বাস করে তাদের নাম নেই এবং অনেক পুরানো লোকের নাম সেখানে নেই। অ্যাসেম্বলীর রোল যেটা ১৯৬৯ সালে অ্যাডেন্ডা হয়েছে শুধু সেটাকে তিনি এর মধ্যে ইনক্লুসন করবার সুযোগ দিয়েছেন। যদি তিনি বলতেন কলকাতা কর্পোরেশনের অধীনে যে সমস্ত লোক বাস করে তারা সকলেই ঐ সুযোগ পাবেন নতুন করে নাম লেখাবার তাহলে আরও ভাল ইলেকটোর্যাল রোল তৈরী হোত। সেইজন্য মন্ত্রিমহাশয়ের কাছে আমার আবেদন আমরা কাগজে দেখেছিলাম যে নতুন করে আবার এনরোল্ড করা যাবে নাম, কিন্তু কর্পোরেশনে খবর নিয়ে জানলাম যে, নতুন কোন নাম এনলিস্টেড হবে না। কেবল অ্যাসেম্বলীর ১৯৬৯ অ্যাডেন্ডায় যে ভোটারদের নাম আছে শুধু সেই ভোটারদের নাম ইনক্লুসন করা যাবে—নতুন লোকের নাম ইনক্লুসন করা যাবে না—আমি মন্ত্রিমহাশয়ের কাছে নিশ্চয় এই আবেদন করবো যে আপনি যখন মনে করেন প্রতিটি মানুষের ভোটের অধিকার আছে এবং আজই এখনই যদি কিছু দিনের সময় দিয়ে নতুন লোক যারা ভোটার হতে ইচ্ছা প্রকাশ করে তাদের নাম যাতে ইনক্লুসন হয় সেদিকে দৃষ্টি দেবেন। আমি জানি উনি ২৫ হাজারের কথা বলেছেন কিন্তু কলকাতা শহরের অন্তত আরও ৫ লক্ষ লোক এই ভোটের অধিকার থেকে বঞ্চিত হবেন যদি এই ৫ লক্ষ লোককে নতুন করে ভোটার লিস্টে নাম ঢোকাবার সুযোগ আপনি দিতে চান তাহলে নিশ্চয় কিছু দিন সময় বাড়িয়ে অ্যামেন্ডমেন্ট করে আপনি ভোটার লিস্ট নতুন করে তৈরী করুন। কারণ কলকাতায় আমরা দেখেছি যে ইলেকসনের সময় যারা কোন দিন কলকাতায় বাস করেন নি তাদের নাম ঢুকিয়ে বসে আছেন—আবার বহু পুরানো বাসিন্দাদের নাম বাদ গেছে। কর্পোরেশনের রোল এটা খুব বড় জিনিস নয়, ১০০টা ওয়ার্ডে খুব বেশী করে ২০ লক্ষ ভোটার—সেই ভোটারকে যদি আপনি সুষ্ঠুভাবে ভোটার লিস্টে নাম ঢুকিয়ে দেন তাহলে কলকাতার নাগরিকরা মনে করবে যে এটা ঠিক ভোটার লিস্ট হয়েছে এবং সত্যিকারের সেখানে জনসাধারণের প্রতিনিধি যেতে পারেন। স্যার, আর একটা কথা মন্ত্রিমহাশয় বলেছেন ১৮ পার্সেন্ট বস্তীর ট্যাক্স তিনি করেছেন—এটা খুব ভাল কথা, আমরাও চাই যে গরীব বস্তিবাসীদের উপর ট্যাক্স না বাড়ুক—সেজন্য এটা আমরা সমর্থন করি—আরও যদি কমিয়ে দেওয়া যেতো তাহলে আরও খুশী হতাম এবং সেই ট্যাক্স কমিয়ে যারা বড় বড় ইমারত তৈরী করছে তাদের উপর ট্যাক্স যদি করা হোত তাহলে আমার আপত্তি ছিল না—তাতে আমাদের পুরা সমর্থন আছে। কিন্তু স্যার, একটা কথা বলতে চাই যে, কর্পোরেশনের এই অনটনের কথা আমরা বহুদিন থেকে শুনে আসছি যে কর্পোরেশনের লরি ফুটো, পাইপ ফুটো, কর্পোরেশনের রাস্তায় চলা যায় না, কেন গাড়ীর ওনার বলতে পারে না যে সে সুস্থভাবে ফিরে আসবে গাড়ীতে করে চড়ে এমনি

রাস্তার অবস্থা হয়েছে এবং রাস্তাগুলো এমন দুর্গন্ধময় হয়েছে। এর জন্য বিভিন্নভাবে পয়সার প্রয়োজন। আমি জানি না—সরকার তাদের কতভাবে সাহায্য করতে পারবেন—কিন্তু কর্পোরেশন যদি সেল্ফ সাফিসিয়েন্ট না হয় কতদিন আপনারা ঠেকা দিয়ে চালাবেন। বম্বে মিউনিসিপ্যালিটির আয় যথেষ্ট—তাদের সরকারের কাছ থেকে টাকা নিতে হয় না। পৃথিবীর যে-কোন বড় শহরে যে-কোন বড় মিউনিসিপ্যালিটি আছে তাদের এই দুরবস্থার মধ্যে চলতে হয় না। কিন্তু কলকাতা কর্পোরেশনে কোন টাকা নেই, আমি এটা কংগ্রেস সরকার বা যুক্তফ্রন্ট সরকারের কোন নিন্দা করছি না। টাকা যদি না থাকে তাহলে জঞ্জাল পরিষ্কার হবে কি করে —রাস্তা পরিষ্কার হবে কি করে; অতএব কলকাতা কর্পোশেনের যে ট্যাক্স আজকে মন্ত্রিমহাশয় এনেছেন বস্তীর জন্য আমি বলবো শুধু বস্তীর জন্য কমালে চলবে না—বস্তীকে আরও কমিয়ে দিন।

[2-50—3-20 p.m.]

আরও কমিয়ে দিয়ে যেখান থেকে ট্যাক্স আদায় করা যায়, সেটা আদায়ের ব্যবস্থা করুন। যেমন কলকাতা শহরে আমরা দেখি প্রতিদিন লক্ষ লক্ষ মানুষ বাইরে থেকে আসে। তারা কলকাতা শহরের জল খায়, কলকাতা শহরে তারা মলমূত্র ত্যাগ করে এবং কলকাতা শহরের সুযোগ সুবিধা নেয়। অথচ এক পয়সাও ট্যাক্স দেয় না কলকাতা কর্পোরেশনকে। যেমন হাওড়া ব্রীজ কবে হয়েছিল কিন্তু আজও প্রতিটি রেল টিকিটে খেসারত দিয়ে থাকি আমরা। হাওড়া ব্রীজের জন্য চার্জ নেওয়া হয়। ঠিক তেমনি কলকাতার বাইরে থেকে কলকাতা শহরে যারা আসে তাদের প্রতি টিকিটে এক পয়সা করে বাড়িয়ে দিন। তাহলে দেখবেন লক্ষ লক্ষ টাকা কেন, কোটি কোটি টাকার উপর ইনকাম হবে। এই রকম গোজা দিয়ে কলকাতা কর্পোরেশনকে চালাবেন না। মন্ত্রিমহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে আমি সমর্থন করছি। কলকাতা কর্পোরেশনের লক্ষ লক্ষ টাকা ট্যাক্স বাকি পড়ে আছে। কিভাবে সেই ট্যাক্স আদায় করা যায় সেজন্য কলকাতা কর্পোরেশনের সঙ্গে পরামর্শ করে তাদের সাহায্য করে একটা ব্যবস্থা করুন।

**মিঃ স্পীকার :**

The Hon'ble Minister may now reply to Nepal Babu.

**শ্রীসোমনাথ লাহিড়ী :** আমি এখন বলব না। সবশেষে যা বলার বলব।

The motion of Shri Somnath Lahiri that the Calcutta Municipal (Amendment) Bill, 1969, be taken into consideration, was then put and agreed to.

*Clauses 1, 2, 3, 4 and Preamble*

The question that clauses 1, 2, 3, 4 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Somnath Lahiri:** Sir, I beg to move that the Calcutta Municipal (Amendment) Bill, 1969, as settled in the Assembly, be passed.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সম্বন্ধে দু-একটা কথা নেপালবাবু যা তুলেছেন তা তাঁকে একটু বুঝিয়ে দেওয়া উচিত। প্রথমত নেপালবাবু বলেছেন যাদের নাম অ্যাসেম্বলি রোলে নেই এই রকম লোক যাতে সুযোগ পায় তার একটা ব্যবস্থা হলে ভাল হত। এখন মুশকিল হচ্ছে নেপালবাবুর দল যে আইন করে রেখে গিয়েছেন তাতে আছে অ্যাসেম্বলি ইলেকটোরাল রোলে নাম উঠলে তবে কর্পোরেশন ইলেকটোরাল রোলে নাম উঠতে পারে। সুতরাং যদি অ্যাসেম্বলি রোলে নাম নেই অথচ করপোরেশন রোলে নাম ওঠাতে চান সেজন্য আমরা অর্ডিন্যান্স করতে

পারি না যতক্ষণ না সে আইনের মূল পরিবর্তন হচ্ছে এবং সে মূলে পরিবর্তন কিভাবে করা যায় সেটা অনেক দীর্ঘ সময়ের ব্যাপার। ভবিষ্যতে যদি অন্য আইন হয় তাহলে হতে পারে। নেপালবাবু যে পরামর্শটা দিয়েছেন, সেই পরামর্শটা তাঁদের মন্ত্রিসভাকে দিলে বোধ হয় ভাল হত। আর নেপালবাবু বলছেন যে, ট্যাক্স আরও কমিয়ে দিলে, দশ পারসেন্ট করে দিলে তিনি খুশি হতেন। কিন্তু সেটা ঠিক নয়। কারণ তাহলে তিনি দশ পারসেন্ট হোক বলে অ্যামেন্ডমেন্ট দিতেন। তিনি খুব খুশি হতেন না বলেই এইরকম অ্যামেন্ডমেন্ট দেন নি। অ্যামেন্ডমেন্ট দিলে আমি হয়ত গ্রহণও করতাম। যেভাবে আমরা অ্যামেন্ড করছি তাতে বস্তীবাসীদের ছোট ছোট মালিকরা তাদের উপকার হবে। অথচ কর্পোরেশনের অসুবিধা হবে না। এইভাবে যা ন্যায্য হয়, তাই করেছি, ভবিষ্যতে অন্যভাবে চিন্তা করা যেতে পারে। আর নেপালবাবু বলেছেন শুধু কমালে হবে না, বাড়াবার ব্যবস্থা করুন। আমরা যখন এই আইন করেছিলাম, তখন ব্যবস্থা করেছিলাম। সেটা নেপালবাবু খেয়াল করেন নি। আমরা বস্তীর পক্ষে ১৮ পারসেন্ট করেছিলাম, হায়েস্ট স্ল্যাব যেখানে ৩০ পারসেন্ট রেখেছিলেন কংগ্রেস সরকার, সেটার পরিমাণ বাড়িয়ে দিয়েছিলাম।

অর্থাৎ বস্তীবাসীর ৩০ পারসেন্ট দিতে হবে, আর ১৩।১৬ তলার বাড়ির জন্য ৩০ পারসেন্ট বেশি দিতে হবে। এই আইন করে রেখেছিলেন ২০ বছর ধরে। আমরা সেখানে হাইয়েস্ট স্ল্যাব তুলে ৩৩ পারসেন্ট করলাম, যার ফলে করপোরেশন এক কোটি টাকার মত আয় হবে। তাছাড়া আমরা বিল্ডিংস স্যাংশন ফি ইনক্রিজ করলাম, যার ফলে উপরতলার মানুষের কাছ থেকে এক কোটি টাকার আয়ের ব্যবস্থা করলাম। বস্তীর ট্যাক্স তোলার পর কর্পোরেশন-এর আয় হ্রাস হল ৫।৬ লাখ টাকা। সেজন্য আয় কমানোর সঙ্গে সঙ্গে আয় বাড়ানোর ব্যবস্থা করলাম। করপোরেশনের আর্থিক সংকট কিছুটা ন্যায়সঙ্গত। সুতরাং এ বিষয়ে কি করা যায় সেটা আমরা চিন্তা করছি। কিন্তু সঙ্গে সঙ্গে একথাও সত্যি যে কর্পোরেশনের অবস্থা অতল গহ্বরের মত হয়ে আছে। সুতরাং এ বিষয়েও আমাদের ভেবে-চিন্তে একটা কিছু ঠিক করতে হবে। সেজন্য গতবার আমরা ভেবেছিলাম যে এক বছরের জন্য আপাতত এই আইন করি এবং তারপর ভেবেচিন্তে একটা আইন তৈরি করব। এবছর সবে আরম্ভ করেছি, তবে এ বিষয়ে ভেবেচিন্তে আলাপ-আলোচনা করে আমরা একটা অবস্থায় পৌঁছাতে পারব এই আশা করি। তারপর নেপালবাবু বলেছেন টার্মিন্যাল ট্যাক্স হিসাবে টিকিট প্রতি এক পয়সা করে চার্জ করুন। তিনি নিশ্চয় জানেন টার্মিন্যাল ট্যাক্স করার অধিকার রাজ্যসরকারের নেই—টারমিনাল ট্যাক্স রেলের ব্যাপার এবং কেন্দ্রীয় সরকারের আয়ত্তের মধ্যে। তাঁরা যদি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অনুমতি আনতে পারেন টারমিনাল ট্যাক্স বসাবার, তাহলে নিশ্চয় আমরা সে বিষয়ে ভেবে দেখব। যা হোক যে আইন আলোচনা হল সেই আইন আপনাদের সামনে রাখছি এবং যেভাবে অ্যাসেমব্লিতে সেটেল্ড হয়েছে সেইভাবে পাস করুন এই অনুরোধ জানিয়ে আমি শেষ করছি।

The motion of Shri Somnath Lahiri that the Calcutta Municipal (Amendment) Bill, 1969, as settled in the Assembly, be passed was then put and agreed to.

(As this stage the House adjourned for 20 minutes)

[After adjournment]

[3-20—3-30 p.m.]

**The West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1969**

**Shri Jatin Chakraborty:** Sir, I beg to introduce the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1969.

(Secretary read the title of the Bill)

**Shri Jatin Chakraborty:** Sir, I beg to move that the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1969, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলটা যে উত্থাপন করছি সেটা একটা ছোট এবং সংক্ষিপ্ত বিল। সংবিধানের আর্টিকেল ১৬৪-এর সেকশন ৫ এবং ১৮৬তে যে আছে—১৬৪(৫)এ আছে

"The salaries and allowances of Ministers shall be such as the Legislature of the State may from time to time by law determine and, until the Legislature of the State so determines, shall be as specified in the Second Schedule."

এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় ১৮৬তে আছে

"There shall be paid to the Speaker and the Deputy Speaker of the Legislative Assembly, and to the Chairman and the Deputy Chairman of the Legislative Council, such salaries and allowances as may be respectively fixed by the Legislature of the State by law and, until provision in that behalf is so made, such salaries and allowances as are specified in the Second Schedule."

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই দুটি আর্টিকেল অনুসারে মিনিস্টার, স্পীকার, চেয়ারম্যান, ডেপুটি স্পীকার, ডেপুটি চেয়ারম্যান কি বেতন-ভাতা পাবেন সেগুলি আইন করে ঠিক করতে হবে। প্রথম সাধারণ নির্বাচনের পর ১৯৫২ সালে তখন যে কংগ্রেস সরকার ছিল তারা যে আইন করেছিলেন এই উদ্দেশ্যে তাতে ব্যবস্থা চমৎকার ছিল, চীফ মিনিস্টার পাবেন মাসে ১,২৫০ টাকা মাহিনা, মিনিস্টাররা পাবেন ১,০০০ টাকা মাহিনা, স্টেট মিনিস্টাররা পাবেন ৮৫০, টাকা মাহিনা—এ ছাড়া বাড়ি বা বাড়িভাড়ার জন্য ভাতা পাবেন, মোটরগাড়ি পাবেন বা ঐ খাতে ভাতা পাবেন আর সামচুয়ারি অ্যালাউঅ্যান্স পাবেন এই সমস্ত ব্যবস্থা ছিল। ১৯৬৫ সালে এক সংশোধনী করে চীফ মিনিস্টার এবং অন্যান্য মিনিস্টারদের সব ১০০ টাকা করে কমিয়ে দেওয়া হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্মরণ আছে ও'রা কিছু কিছু টাকা, ১০০ টাকা মাহিনা থেকে কম করে নিচ্ছিলেন। সেটা ১৯৬৫ সালে সংশোধন করে ওটা পাকাপাকি করে নিলেন। যুক্তফ্রন্ট সরকার ১৯৬৭ সালে গঠিত হলে তাঁরা বললেন যে, যেহেতু যুক্তফ্রন্ট হল জনগণের সরকার, জনসাধারণের প্রতিনিধি হয়ে নির্বাচিত হয়ে এসেছেন এবং যে জনসাধারণ ২০ বৎসর কংগ্রেসী শাসনে অর্থনৈতিক দুরবস্থার মধ্যে দিনযাপন করছে, যেখানে জিনিসপত্রের দাম বৃদ্ধি পেয়েছে অথচ ক্রয়ক্ষমতা কমে যাচ্ছে এবং তার ফলে অর্থনৈতিক অবস্থা আরও খারাপ হচ্ছে, সে জায়গায় বিলাসিতা করে তাদের মুখ্যমন্ত্রীর ১,২০০ টাকা এবং অন্যান্য মন্ত্রীরা মাহিনা নেন এটা যুক্তিযুক্ত হবে না। একজন দক্ষ কারিগর শ্রমিক কলকারখানায় কাজ করেন, তাঁরা যে মাহিনা পান সেরূপ মাহিনা জনসাধারণের দ্বারা নির্বাচিত প্রতিনিধি মন্ত্রীদেরও সেরূপ নেওয়া উচিত।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যুক্তফ্রন্ট সরকার ঠিক করলেন যে, মুখ্যমন্ত্রী ৭৫০ টাকা পাবেন, অন্যান্য মন্ত্রীরা ঐ দক্ষ কারিগর যে টাকা উপায় করেন সেই টাকা অর্থাৎ ৫০০ টাকা পাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সে সময় একটা মুশকিল হয়ে গেল তদানীন্তন কাউন্সিলের যিনি চেয়ারম্যান ছিলেন, তিনি জানালেন যে, কারও বিনা সম্মতিতে তাঁর যে অভ্যস্ত মাহিনা বা

অ্যালাউয়্যান্স সেটা কমানো ঠিক হবে না এবং সেইজন্য বিলের যা ভাষা সেটা পরিবর্তন করে দেওয়া হল অর্থাৎ এনেবলিং ক্লজ দেওয়া হল যে, মাহিনা ভাতা নির্দিষ্ট থাকবে তা থেকে কম নেওয়াটা প্রাপকের ইচ্ছা অনুসারে হবে অর্থাৎ কম নেওয়াটা আইনসম্মত হবে।

মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে, যুক্তফ্রন্ট মন্ত্রিসভার যাঁরা সদস্য ছিলেন তাঁরা ৫০০ টাকা করে মাহিনা নিতেন কেবলমাত্র মুখ্যমন্ত্রী ৭৫০ টাকা মাহিনা নিতেন। স্যার, এটা আমার বলা ঠিক হবে কিনা জানি না, যতদূর আমি জানি গত যুক্তফ্রন্ট সরকারকে যখন বেআইনীভাবে এবং গণতন্ত্রবিরোধী উপায়ে বরখাস্ত করা হল এবং পি ডি এফ-কংগ্রেস কোয়ালিশনে মন্ত্রিসভা গঠিত হল তার একজন সদস্য এখানে বসে আছেন, সেই মন্ত্রিসভার সদস্যরা যা মাহিনা নিতেন, আমার যতদূর খবর আমি এ জি বেঙ্গল থেকে যোগাড় করেছি, তাতে দেখছি চীফ মিনিস্টার নিতেন ১১৫০ টাকা আর অন্যান্য মন্ত্রীরা নিতেন ৯০০ টাকা। অর্থাৎ আইনে যা ছিল পুরোপুরি সেটা নিতে আরম্ভ করলেন, এমন কি ঐ ১০০ টাকাও যেটা ১৯৬৫ সালে কমানো হয়েছিল। ডাঃ সান্যালকে একটি কথাই বলি, সেটা হল চোরের মায়েব বড় গলা, উনি চেঁচাচ্ছেন। বর্তমানে যে যুক্তফ্রন্ট সরকার গঠিত হয়েছে সেই সরকারের জনসাধারণের দ্বারা নির্বাচিত যে প্রতিনিধিরা রয়েছেন আমি মনে করি তাঁদের কোন বিলাসবাহুল্য থাকবে না। কাজেই আগেকার যুক্তফ্রন্ট সরকার যে হার নির্দিষ্ট করেছিলেন অর্থাৎ মুখ্যমন্ত্রী ৭৫০ টাকা নেবেন আর অন্যান্য মন্ত্রীরা ৫০০ টাকা নেবেন—কত কম নেবেন আইনে স্পষ্টতা না থাকলেও আপনি দেখবেন ক্লজ ফোরে এনেবলিং প্রভিসন ঐজন্য রেখেছি, কারণ এখনও ডেপুটি চেয়ারম্যান আছেন তিনি কংগ্রেস দলের, তিনি যদি রাজী না হন সেইজন্যই আমরা এনেবলিং ক্লজটা রেখেছি। কিন্তু এই বিল পাস হবার পর আমবা যারা যুক্তফ্রন্ট সরকারের মন্ত্রিসভার সদস্য আছি, আমরা এই নির্দিষ্ট হারে অর্থাৎ ৫০০ টাকার বেশি কেউ মাহিনা নেব না। মাননীয় স্পীকার মহাশয়, ১৯৫২ সালের আইনে স্পীকাব চেয়ারম্যান, ডেপুটি স্পীকার ও ডেপুটি চেয়ারম্যানের জন্য আলাদা-ভাবে বলা হয়েছিল যে, স্পীকাব আব চেয়ারম্যান তাঁরা মিনিস্টারদের সমান পর্যায়ভুক্ত হবেন আর ডেপুটি স্পীকার ও ডেপুটি চেয়ারম্যান ডেপুটি মিনিস্টারদের সমান হবেন। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে, যুক্তফ্রন্ট সরকার ডেপুটি মিনিস্টার রাখেন নি কারণ তাঁদের দল রাখার জন্য ৫০ জন ডেপুটি মিনিস্টারের প্রয়োজন নেই, সেইজন্য আমরা স্টেট মিনিস্টারের নিচে ডেপুটি মিনিস্টারের কোন পদ রাখি নি। কাজেই আমরা ডেপুটি স্পীকার এবং ডেপুটি চেয়ারম্যানের মাহিনা ও ভাতা ইত্যাদি ঐ স্টেট মিনিস্টারের মত করে দিয়েছি এবং ক্লজ থ্রিতে আমরা সেই প্রভিশন রেখেছি। স্যার, এই বিলের ২নং সম্পর্কে ডঃ সান্যালের মত বিরোধী দলে অনেক লোক আছেন যাঁরা বলবেন যে, চীফ মিনিস্টার, মিনিস্টার প্রভৃতি এঁরা নিজেদের চিকিৎসার খরচ সরকারের কাছ থেকে পাচ্ছেন এটা তো ঘুরিয়ে আপনারা আবার কিছু টাকা আদায়ের ফন্দী করছেন। এ বিষয়ে আমার দুটি বক্তব্য আছে। প্রথমত, ১৯৫২ সালে তদানীন্তন কংগ্রেস সরকারের মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায় মহাশয় যে বিল এনেছিলেন তাতে এইসব প্রভিশন ছাড়াও আরও ছিল যে, মিনিস্টাররা শুধু যে বাড়ি পাবেন তা নয়, তাঁরা একটা আলাদা বাড়ি পাবেন যেটা হবে বাগানবাড়ির মত, সেটার বন্দোবস্ত তাঁরা করে-ছিলেন। আর চিকিৎসার খরচ শুধুমাত্র মন্ত্রীরা নয় এমনভাবে সেটা ড্রাফ্‌ট করা হয়েছিল যে, তার অর্থ হবে সমস্ত পরিবারের অর্থাৎ গোষ্ঠীবর্গের সকলের চিকিৎসার খরচ মেম্বারস অব ফ্যামিলি নাম দিয়ে, সকলের চিকিৎসার খরচ সরকারী খরচে করাবার জন্য বন্দোবস্ত করেছিলেন।

[3-30—3-40 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা তখন বিরোধী দলে ছিলাম, আমরা আপত্তি তুলেছিলাম যে বাগান বাড়ী চলবে না, সংবিধানে মিনিস্টারদের যেমন ভাতা দেওয়ার ব্যবস্থা আছে, মেডিক্যাল খাতে মিনিষ্টাররা শুধু মেডিকাল বেনিফিট পেতে পারেন কিন্তু মিনিস্টার ছাড়া এই

এ্যালাউন্স আর কেউ পাবেনা না, মেম্বারস অব দি ফ্যামিলি পাবেন না, স্ত্রী কন্যা পাবেন না, সুতরাং মেডিক্যাল এ্যালাউন্স মিনিষ্টারদের মধ্যে সীমাবদ্ধ রাখতে হবে । স্ত্রী, পুত্র, পরিবার চলবে না, সংবিধানের এটা উদ্দেশ্য নয়, এই এ্যামেনিটিসটা শুধু মিনিস্টারদের—
that also must be strictly limited to the Ministers.

তাছাড়া মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই সময় ১৯৫২ সালে সরকারের যারা সাধারণ কর্মচারী তাদের কোন রকম মেডিক্যাল বেনিফিট দেওয়া হোত না। যাই হোক আমাদের চেঁচামেচির ফলে, প্রতিবাদের ফলে গভর্নমেন্টের শুভবুদ্ধির উদয় হয়েছিল, বাগান বাড়ী বাদ পড়লো, মেডিক্যাল খরচের গোটা ক্লজটা তুলে দিয়েছিলেন। সেইজন্য আননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলতে চাই এই মেডিক্যাল খরচটা হচ্ছে আনডিজায়েরেবেল এসেন্সিয়াল এক্সপেনডিচার। স্যার, আমরা মাইনে কমাচ্ছি তাই এসেনসিয়াল যদিও আনডিজায়েরেবেল এই মেডিক্যাল খরচটা শুধু নিজেদের জন্য মঞ্জুরী করার দাবী আপনার মাধ্যমে এই বিলের মধ্যে দিয়ে আমরা রাখছি এবং আশা করবো যে আমরা যেখানে মাইনে কমাচ্ছি এবং যেখানে আমরা এনেমবলিং ক্লজ রাখছি মেডিক্যাল খরচ যেটা কংগ্রেস আমলে কংগ্রেসের প্রত্যেকের জন্য করবার চেষ্টা করেছিল, যেখানে বাগানবাড়ী করেছিল, বাড়ী পর্যন্ত সীমিত রেখেছিল এই পরিপ্রেক্ষিতে এই যে সামান্য যেটুকু চাওয়া হচ্ছে সেটুকু মাননীয় সদস্যরা মঞ্জুর করবেন এই আবেদন জানিয়ে এই বিল গ্রহণ করবার জন্য আমি উপস্থিত করলাম।

**Dr. Nalinaksha Sanyal:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল আমি আশা করেছিলাম যে কোন উষ্মা প্রকাশ না করে মাননীয় মন্ত্রিমহোদয় আমাদের কাছে দেবেন, যখন মোটামুটিভাবে এই বিল সম্পর্কে আমরা কোন প্রতিবাদ করতে চাই না কিন্তু ধান ভানতে শিবের গীত যেভাবে মাননীয় মন্ত্রী আরম্ভ করেছেন, কোন কোন মন্ত্রিমহাশয়ের অভ্যাস আছে যে, তাঁরা সরলভাবে কোন কথা বলতে পারেন না বা কোন জিনিস বুঝতে চান না, আজ আমাদের সামনে যে প্রস্তাব উনি করেছেন এতে যদিও আমাদের পক্ষ থেকে প্রতিবাদ জানাবার কোন ইচ্ছা আমাদের নেই তবু যে মন্তব্যগুলি করেছেন সে সম্পর্কে তাঁকে সতর্ক করে দেওয়ার জন্য আমি কিছু সামান্য নিবেদন করতে উঠেছি। এক নম্বর কথা হচ্ছে এই যে বর্ত্তমান যুগে যাঁরা বলেন যে আমরা ৫০০ টাকায় সংসার চালাই, জ্যোতি বসু মহাশয় যদি বলেন যে তাঁর ৫০০ টাকায় সংসার চলে তাহলে বুঝতে হবে যে তাঁর অন্য কোন গোপন পথে রোজগারের ব্যবস্থা আছে। যাঁরা বাহাদুরী করে বলেন যে তাঁরা ৫০০ টাকায় সংসার চালাবেন তাঁদের জানিনা ফ্যামিলি বাজেট কি। তবে, হ্যাঁ, ফ্যামিলি রাখার কোন প্রয়োজন নেই, আমাদের মন্ত্রিমন্ডলীর মধ্যে অর্ধেকের উপর তাঁদের পরিবারের বালাই নেই, তাঁরা বসুধৈব কুটুম্বকম্, সকলের পরিবার তাঁদের পরিবার এবং তাঁদের নিজেদের পরিবার সম্বন্ধে চিন্তা নেই।

**শ্রীব[illegible]রায়:** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, নলিনাক্ষবাবু বলেছেন যে সকলের পরিবারই মন্ত্রীর পরিবার, একথা উনি বলতে পারেন কি?

**মিঃ স্পীকার:** পরিবার মানে ওয়াইফ নয়, ফ্যামিলি। উনি ঠিকই বলেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন আইনটা প্রথম হয় তখন সরকার পক্ষ থেকে তাঁরা রুল করে ঠিক করে দেন যে, কোন্ খাতে কত এ্যালাউন্স নেওয়া হবে। অবশ্য তখন আলোচনায় কোন কোন সদস্য এর প্রতিবাদ করেছিলাম এবং তার মধ্যে তখনকার বিরোধী দলের প্রধান যাঁরা ছিলেন যতীন চক্রবর্তী মহাশয় ইত্যাদি, তাঁরা বলেছিলেন যে সরকার যদি এক হাতে তাঁরা মাইনে কমানর ভান দেখান আর অন্য দিকে পিছন থেকে এ্যালাউন্স বাড়িয়ে ব্যবস্থা করে নেন তাহলে বাধা নেই। আমি খুব সুখী হতাম যদি এই ৫০০ টাকা মন্ত্রীদের মাইনে করার সংগে সংগে সমস্ত এ্যালাউন্সের একটা উর্ধতম সীমা এর মধ্যে বলে দিতেন. উর্ধতম সীমা এর মধ্যে নেই, subject to rules Government may determine from time to time.

এমনভাবে ভাষা করা আছে মন্ত্রিমহাশয়রা যখন ইচ্ছা যে কোন খাতে এ্যালাউন্স যদ্রূপ তাঁরা

মনে করবেন দরকার বাড়িয়ে নিতে পারবেন। এমন কি নূতন করে ঐ মেডিক্যাল খরচের কথা যেটা বললেন সেটার যদি উর্ধতম সীমা বলতেন যে আমরা ৭৫০ টাকার জায়গায় ৫০০ টাকা নিচ্ছি, আমার মাসে ৩০০র বেশি মেডিক্যাল খরচ হবে না বা বছরে খুব বেশি দু হাজার টাকা মেডিক্যাল খরচ হবে না, তাহলে বুঝতাম যে সদিচ্ছা আছে। কিন্তু এসব গোপন থাকবে। আজকে কলকাতা শহরে কিংবা পল্লীগ্রামে যদি একটি পরিবারে তিনটি ব্যক্তি কি চারজন খাওয়ার লোক থাকে, এই অবস্থায় যাঁরা বলেন যে, ৫০০ টাকায় তাঁরা সংসার চালাচ্ছেন তাঁদের সততা কতখানি আছে সেটা সহজেই অনুমেয়। তাই আমি নিবেদন করব তাঁরা অন্তত আমাদের এই হাউসের কাছে বলবেন কি, উর্ধ্বতম কত টাকা পর্যন্ত তাঁরা মেডিক্যাল খরচ দেবার জন্য প্রস্তুত হচ্ছেন? এতেই বোঝা যায় যে, আমাদের মন্ত্রিমন্ডলীর অনেকেই অসুস্থ এবং যে পরিমাণে তাঁরা নানা বিষয়ে ভুরিভোজন করছেন তাতে অসুখ হওয়ার চান্স অনেক বেশি, কিন্তু তাই বলে জনসাধারণের টাকা তাঁদের স্বাস্থ্য রক্ষা করবার জন্য একটা অনির্দিষ্ট টাকা নেবেন এটা ঠিক হচ্ছে না। কাজেই আমাদের এখানে যে মন্ত্রিমন্ডলী আছেন, মেম্বাররা আছেন তাঁরা সকলেই সুস্থসবল থাকুন এটা আমরা চাই এবং তাঁদের স্বাস্থ্য রক্ষা করবার জন্য কিছু প্রয়োজনীয় ব্যবস্থা করতে চান তাতে আমার কোন আপত্তি নেই কিন্তু সেইরকম সুযোগ সদস্যদেরও যদি দয়া করে দিতেন তাহলে আমরা বুঝতাম যে, তাঁদের সদিচ্ছা আছে। মন্ত্রি-মন্ডলী স্বাস্থ্য রাখবেন আর মেম্বাররা অসুস্থ হয়ে থাকবে এটা খুব যুক্তিসঙ্গত বলে আমি মনে করি না। তবে তার জন্য আমি মেম্বারদের পক্ষ থেকে মেডিক্যাল এক্সপেন্সের জন্য কোন প্রস্তাব করছি না, কিন্তু আমি বলতে চাই, এই মেডিক্যাল এক্সপেন্সের যে প্রভিশন করেছেন তার একটা উর্ধ্বতম সীমা যে বছরে হাজার টাকার বেশি হবে না একথা তাঁদের পক্ষ থেকে বলা দরকার ছিল। কেননা এই যে রুল মেকিং পাওয়ার এ সম্পর্কে আমরা সাধারণত দেখেছি সরকারের একটা প্রবণতা থাকে তাঁদের নিজের হাতে ক্ষমতা নিয়ে নেওয়া, হাউসকে না জানিয়ে তাঁরা নিজেরা স্থির করে নেবেন এতে জিনিসটার অপব্যবহার হওয়ার চান্স আছে।

[3-40 3-50 p.m.]

সেইজন্য আমি বলছি অযথা ধান ভানতে শিবের গীত গাইবার কোন দরকার ছিল না। যাঁর বাগানবাড়ির কথা মন্ত্রিমহাশয় বললেন, সেটা অলিক, অসত্য কথা। বাগানবাড়ির কোন প্রভিসন সেখানে ছিল না। পি ডি এফ মন্ত্রীদের সম্বন্ধে এখানে বলা হয়েছে। আমার বক্তব্য হচ্ছে এই কম মাহিনা নেবার প্রশ্ন আমাদের কাছে এসেছিল এবং শ্রদ্ধেয় ডঃ পি, সি, ঘোষ একথা বলেছিলেন যে, যদি কোন মন্ত্রী অন্য কোন গোপন রোজগারের পথ নিতে না চান তাহলে মুখ্যমন্ত্রীকে ১,১৫০ টাকা না দিলে তাঁর পক্ষে সংসার চালাতে গেলে অন্য ব্যবস্থা করতে হবে যেটা মোটেই বাঞ্ছনীয় নয়। কেউ যদি ভাইর ঘাড়ে থাকে এবং সেই ভাই যদি সরকারী কর্মচারী হন কিংবা তাঁর যদি হোটেল ডি পাম্পায় চলে তাহলে তাঁর পক্ষে দরকার নেই। কিন্তু যিনি খাটিয়ে মানুষ যাকে রোজগার করে খেতে হয় এবং যাকে বলে মজুর খাটা লোক, যার হোটেল ডি পাম্পায় চলে না—যেমন চলে কুমার বাহাদুরের—তাদের পক্ষে ৫০০ টাকার কমে হয় না। ৫০০ টাকার বেশী না হলে মুখ্যমন্ত্রীর চলে না, কাজেই আমি বলছি উর্ধ্বতন সীমা কি হবে সবসম্বন্ধে সেটা বলে দিন তাহলে আমরা খুশি হব। আমি এই বিলের কোন প্রতিবাদ করছি না।

**Shri Jatin Chakraborty:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডঃ নলিনাক্ষ সান্যাল মহাশয় প্রথমে ৫০০ টাকার কথা বলেছেন এবং বিশেষকরে আমাদের উপমুখ্য মন্ত্রী জ্যোতি বসুর কথা বলেছেন। জ্যোতি বসুর সম্পর্কে ও'র একটা এ্যালার্জি আছে। ৫০০ টাকায় জ্যোতি বসুর চলে কিনা সেটা একবার গিয়ে দেখে আসবেন। আমি শুধু এটুকু বলছি আমরা যে ৫০০ টাকা মাইনে নিতে যাচ্ছি সেটা আমি বিল যখন উত্থাপন করেছিলাম তখনই বলেছি যে, আমরা মনে করি আমরা যে জনসাধারণের নির্বাচিত প্রতিনিধি সেই জনসাধারণের যখন অর্থনৈতিক দুরবস্থা তখন একজন দক্ষ শ্রমিক মোটামুটি যেটাকা পায় সেই দিক লক্ষ্য রেখে আমরা মাইনের হার নির্ধারণ করেছি এবং

সরকারের কাছ থেকে আমরা এর বেশী টাকা নিতে চাইনা যেটা ওঁরা নিয়েছিলেন। ৫০০ টাকায় যদি কারুর না চলে তাহলে অন্য ব্যবস্থা করতে হবে। যেমন, আমি নিজে ট্রেড ইউনিয়ন করি এবং বিভিন্ন ইউনিয়ন থেকে আমি মাইনে পেয়ে থাকি, এ্যালাউন্স পেয়ে থাকি এবং সেইভাবে আমার সংসার চলে—আমার কোল্ড স্টোরেজের ব্যবসা করার দরকার হয় না। সুতরাং এই প্রশ্ন আসে না। দ্বিতীয় কথা বলা হচ্ছে যুক্তফ্রন্টের মন্ত্রীরা নাকি ভুরি-ভোজন করছেন এবং সেইজন্যই তাঁদের মেডিকেল বিলের দরকার হয়েছে। ভুরিভোজন করছি কিনা জানিনা, তবে জনসাধারণের শুভেচ্ছা, আশীর্বাদ আমাদের উপর আছে বলে তাঁরা আমাদের নিমন্ত্রণ করেন। আমাদের ওঁদের মত পুলিশ, মিলিটারী পাহারার দরকার হয়না। সাধারণ মানুষ ওঁদের পেলে পিঠের চামড়া তুলে নিতে চেয়েছিল। ডঃ সান্যাল জিজ্ঞাসা করেছেন সিলিং কি হবে? অর্থাৎ যেভাবে রুজ রেখেছি তাতে ওঁরা বলছেন আমরা এটা এ্যাবিউস্ করতে পারি। ডঃ সান্যাল ঠিকই বলেছেন। ডঃ সান্যাল তাঁর দৃষ্টিভংগী নিয়েই এটা বিচার করেছেন এবং তাঁরা বোধহয় এরকম কাজই করে থাকেন। কিন্তু যুক্তফ্রন্ট সরকারের মন্ত্রীদের এটুকু সততা আছে যে, তাদের যেটা ন্যায্য মেডিক্যাল খরচ হয় তার বেশী এক পয়সাও কেউ নেবেন না। এই সততা যুক্তফ্রন্ট মন্ত্রীদের আছে বলেই আজকে যুক্তফ্রন্টকে জনসাধারণ তাঁদের শুভেচ্ছা এবং আশীর্বাদ দিয়ে গদীতে বসিয়েছেন এবং ওঁরা ৫৫ জনে এসে দাঁড়িয়েছেন। তারপর তিনি বলেছেন বাগান বাড়ী ছিলনা। আমি রসিকতা করেই ওই কথা বলেছিলাম। কিন্তু যে বিল আমাদের কাছে রয়েছে সেই বিলে ছিল,

"The Chief Minister and each Minister shall be entitled, without payment of rent, to the use of—

(a) a furnished residence in Calcutta throughout the term of his office and for a period of fifteen days immediately thereafter, or in lieu of such residence a house allowance at the rate of Rs. 350 per month."

দু নম্বরে কি ছিল—

A furnished residence at such other place within the State

একটা নিজের থাকার বাড়ী পরিবার নিয়ে আর অন্য কাউকে নিয়ে থাকবার জন্য একটা বাড়ী অন্য জায়গায়, তাকেই আমরা বাংলা ভাষায় বাগান বাড়ী বলে থাকি।

**শ্রী এ কে এম ইশাখ:** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় মন্ত্রী যতীনবাবু একটু আগে বললেন বাগান বাড়ীর কথা তিনি রসিকতা করে বলেছিলেন, এখন উনি আর একজনকে নিয়ে থাকার কথা বলছেন, ওঁর এটাও কি রসিকতা?

**মিঃ স্পীকার:** ওঁর যা খবর আছে তাতে বলেছেন।

**শ্রীযতীন চক্রবর্তী:** ডাঃ সান্যাল যে কথা তুলেছেন, সেটা আমি বিলের মধ্যে রাখিনি, একথা বলে আমি আশা করব যে সভা এই বিল মঞ্জুর করবেন।

The motion of Shri Jatin Chakraborty that the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1969, be taken into consideration was then put and agreed to.

**Mr. Speaker:** There are no amendments Clauses 1 to 4 and the Preamble.

*Clauses 1 to 4*

The question that Clauses 1 to 4 do stand part of the Bill was then put and agreed to.

*Preamble*

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jatin Chakraborty:** Sir, I beg to move that the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1969, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## The Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1969

[3-50—4 p.m.]

**Shri Jatin Chakraborty :** Sir, I beg to introduce the Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1969.

(Secretary read the title of the Bill.)

**Shri Jatin Chakraborty:** Sir, I beg to move that the Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1969, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিলের কপি এখানে সার্কুলেট করা হয়েছে তার উদ্দেশ্য এবং হেতুর বিবরণ যা দেওয়া হয়েছে, তার প্রতি আপনার মাধ্যমে সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। তাতে বলা হয়েছে বর্তমানে রাজ্য বিধান মন্ডলীর উভয় সদনের সদস্যগণ সদস্য হিসাবে তাঁদের কর্ত্তব্য উপলক্ষে ভ্রমণের জন্য কতকগুলি সর্তের অধীনে রেলওয়ে কুপন বা ভাউচার পেয়ে থাকেন। রাজ্য সরকারের মালিকানাধীন বা রাজ্য সরকার কর্তৃক নিয়ন্ত্রিত পথ পরিবহণ সংস্থাগুলি পথ পরিবহনের ব্যবস্থা করে তৎ সম্পর্কে উক্ত সদস্যগণকে অনুরূপ কুপনএর সুবিধা দেওয়া উচিত বলে বলা হয়েছে এবং এই উদ্দেশ্যের প্রতি লক্ষ্য রেখে এই বিল সংশোধন আকারে আনা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটির যা উদ্দেশ্য সেটা আমি পড়ে শুনালাম। পার্লামেন্টের মেম্বাররা ভারতবর্ষের সব রেলে বিনা ভাড়ায় যাতে যেতে পারে তার জন্য তাদের একটি রেলওয়ে পাশ দেওয়া হয়ে থাকে। তাকে অনুসরণ করে ১৯৫৯ সালে এখানকার মেম্বারদের বিনা ভাড়ায় রেলে যাতায়াতের সুবিধার জন্য রেলওয়ে কুপনের ব্যবস্থা করেছিলেন তখন যাঁরা সরকার ছিলেন। তবে সেটা বছরে তিন হাজার মাইলে সীমাবন্ধ ছিল—পরে ১৯৬৫ সালে সেটা বাড়ানো হয়। বাংলার বাইরে যাতায়াতের জন্য ৩ হাজার মাইল অর্থাৎ, ৪৮২৮ কিলো মিটার। আর বাংলা দেশের মধ্যে যাতায়াতের জন্য যা প্রয়োজন তার একটা উর্ধ সীমা বেঁধে দেওয়া হয় নি—অর্থাৎ আন লিমিটেড ছিল—যেখানে যাবার পশ্চিমবাংলার মধ্যে তারা যেতে পারবে। এখানে মাননীয় অধ্যক্ষ মহাশয় বাংলার মধ্যে আমাদের কাজ কারবার বা স্থানীয় সমস্যা বুঝবার জন্য সেই সব বুঝে তার ব্যবস্থা গ্রহণ করার জন্য কোথায় কি রকম কি পরিকল্পনা আছে এবং তার কতখানি এগুচ্ছে এই সব সদস্যদের দেখবার খুব প্রয়োজনীয়তা থাকে। তাই আমরা বাংলা দেশের মধ্যে যখন বেশী ঘোরাফেরা করার দরকার হয় সেইজন্য আনলিমিটেড কুপনে আমরা বাংলাদেশের মধ্যে রেখেছি। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবার যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার পর বিধানমন্ডলীর অধিবেশন ডাকার আগে এখানকার কিছু কিছু সদস্য বিশেষ করে উত্তর বঙ্গ থেকে যেসব বন্ধুরা এসেছেন তাঁরা আমার কাছে এই কথা বল্লেন যেটা অত্যন্ত যুক্তিসংগত কথা যে আমাদের রেলওয়ে কুপন দেন বটে—কিন্তু যদি আমাদের কনস্টিটিউএন্সি ঘুরতে হয় যেমন উত্তরবঙ্গে জলপাইগুড়ি, আলিপুরদুয়ার, কুচবিহার, পশ্চিম দিনাজপুর, মালদা—সেই সব জায়গায় তো নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট—এর বাস চালু আছে,

তাতে আমাদের যাতায়াতের খুব সুবিধা হয়—আমাদের রেলওয়ে কুপন নিয়ে কাজে লাগে না এবং আমাদের ঘুরতে গেলে পয়সা খরচ করতে হয়। কিন্তু অন্যান্য জায়গার সদস্যরা রেলওয়ে কুপন ব্যবহার করে তাদের কনষ্টিটিএনসিতে ঘোরাফেরা করতে পারেন, বিশেষ করে যখন ঐ উত্তর বঙ্গে যাবার জন্য এখান থেকে স্টেট ট্রান্সপোর্টের বাস চলছে এবং এক রাত্রের মধ্যে বাস পৌঁছে যাচ্ছে—সেই সব স্টেট ট্রান্সপোর্ট বাসে যাতায়াতের অনেক সুবিধা—তাছাড়া ট্রেনে যেতে গেলে রিজারভেসন পাওয়া যায় না, এবং পাওয়া গেলেও যখন নদীর খেয়া পার হতে হয় এবং সেখানে গিয়ে নানা রকম গন্ডগোল হয়—সুতরাং এখান থেকে চড়ে বসলে একেবারে সরাসরি চলে গেলাম, মাঝখানে খেয়া পেরোতে হবে বটে তবুও অনেক সুবিধা আছে। এই সব বিবেচনা করবার পর মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি মন্ত্রিসভার বৈঠকে এটা রাখি এবং তাঁরা অনুমতি দেন, তখন সেই অনুসারে আমি এই বিল এনেছি। সেইজন্য ঠিক করেছি বাসে- অর্থাৎ সরকারী বাস এবং সরকার নিয়ন্ত্রিত বাসে—রেজিষ্টার্ড ট্রান্সপোর্ট করপোরেসন-এর অধীনে যে বাস আছে মেম্বারবা যাতে বাংলার জেলাগুলির ভিতর পর্যন্ত যেখানে বাস যায় যেতে পারেন তার জন্য একটা ব্যবস্থা করা দরকার এবং সেই উদ্দেশ্যে এই বিলটি এনেছি। আপাতদৃষ্টিতে মনে হবে হয়ত আমরা কিছু টাকা খরচের ঝুঁকি নিতে চলেছি—কিন্তু একটু তলিয়ে দেখেন তাহলে দেখবেন সেখানে বড় একটা কিছু হবে না—ঠিক কত এর জন্য খরচ হবে সেটা এক বছর না যাওয়া পর্যন্ত আমরা হিসাব করতে পারি না। বিশেষত উত্তরবঙ্গে রেলে ঘুরে ঘুরে যাওয়ার চেয়ে এখন অল্প সময়ে অল্প খরচে সেটা হয়ে যাবে—বাসের ভাড়া মোটামুটিভাবে দেখা গেছে যে রেলের থার্ড ক্লাসের যে ভাড়া—বিশেষ করে দূরপাল্লার ভাডার সঙ্গে তুলনা করলে দেখা যায় বাসের ভাড়া কম। সুতরাং রেলওয়ের কুপন খরচ কমে যাবে। এবং আমি আশা করছি যে, রেলওয়ে কুপনের খরচ কমে যাওয়ায় ব্যয়সংকোচ হবে।

আর একটা ছোট পরিবর্তন করা হচ্ছে মাননীয় অধ্যক্ষ মহাশয় যে বাংলার বাইরে যাতায়াত করার জন্য যে ৩ হাজার মাইলের কুপন দেওয়া হত সেটা এখন মেট্রিক পদ্ধতিতে তার পরিবর্তন করা দরকার—সেটা কনভার্ট করে এই সংখ্যাটাকে আমরা ঠিক রাউন্ডে আপ করবার জন্য ৪৮২৮ কিলো মিটারের জায়গায় ৪৮০০ করতে চাচ্ছি। কারণ রেলওয়ে কর্তৃপক্ষ আমাদের যে কুপন বই দিয়ে থাকেন সেটা ৮০০ করে বই এবং সেইজন্য আমরা ঐ ৪৮০০ রেখেছি। যদি প্রয়োজন হয় এটাকে আমরা বাড়াতে পারছি না—কারণ তাহলে রেলওয়ে কর্তৃপক্ষের অনুমতি নিতে হবে, কমালে ক্ষতি নেই, তাতে তারা কোন বাধা সৃষ্টি করবেন না এবং যদি দেখা যায় যে পরে আরও প্রয়োজন আছে ঐটাকে বাড়াবার তাহলে আমরা রেলওয়ে কর্তৃপক্ষের সংগে এ বিষয়ে আলাপ আলোচনা করে সেই ব্যবস্থা অবলম্বন করবার চেষ্টা করবো—তাতে কিছু সময় লাগবে—এই কথা বলে আমি বিলটিকে আপনার মাধ্যমে সভার সদস্যদের কাছে রাখলাম—আশা করি এতে সকলের সুবিধা হবে। কেবল মাত্র ইউনাইটেড ফ্রন্টের যারা উত্তর বঙ্গের সদস্য আছেন তাঁরাই নন, বিরোধী সদস্যরাও সেই সুবিধা পাবেন, অবশ্য একটু অসুবিধা যে উত্তর বঙ্গ থেকে ও'রা প্রায় এবার মুছেই গেছেন। সুতরাং সেদিক থেকে অবশ্য ইউনাইটেড ফ্রন্টের সুবিধা একটু বেশীই হবে—কিন্তু ও'রা কিঞ্চিত কিঞ্চিত পাবেন বঞ্চিত একেবারে হবে না—সেইজন্য আশা করি ও'রা এই বিলটি সমর্থন করবেন।

**Dr. Nalinaksha Sanyal:**

অধ্যক্ষ মহাশয়, এই যে বিলটি মাননীয় মন্ত্রী মহোদয় উত্থাপন করলেন এ সম্পর্কে অযথা তিনি কতকগুলি কটূক্তি করতে চেষ্টা করলেন। কেন না আমি আগেই বলছি যে মন্ত্রী পর্যায়ে গেলেও কোন কোন লোকের এমন অভ্যাস আছে যে—শ্বাঃ যদি ক্রিয়তে রাজা সঃ কিং ন অশ্নাতি উপানহম্।

আমরা পঞ্চ তন্ত্রে পড়েছিলাম। আমাদের মন্ত্রী মহাশয়, এখন রাজার স্থানে গিয়েও তাঁর পুরানো অভ্যাস যায় নি। অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিলটি যে উত্থাপন করেছেন এটা যুক্তিযুক্ত এ বিষয়ে আমার কোন আপত্তি নেই। কিন্তু এখানে দুটো অসংগতির দিকে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। যদি তিনি এটা পরিষ্কার করেন তাহলে আমি বাধিত হবো।

একটা হোল এই যে আপনি লক্ষ্য করে দেখবেন ট্রাভেলিং এ্যালাউন্স সংক্রান্ত যে ক্লজটা আছে ক্লজ—৪(২) তাতে আছে মেম্বারদের

travelling allowance for Journeys by air at the rate of one and one-fourth times the air fare and for Journeys by rail or steamer at the rate of one and a half times first class fare.

[4—4-10 p.m.]

এই ভাষা থাকার দরুন এমন অবস্থায় আমাদের একবার পড়তে হয়েছিল যে, আমাদের কোন কোন সদস্যদের যাঁদের বাইরে যাবার দরকার হয়েছিল, সেটা পি, ডি, এফ মন্ত্রিসভার নয়, এই হাউসেরই কমিটি, সেই কমিটির মেম্বারদের ট্রেনে না গিয়ে তাদের এয়ারে পাঠাতে হল। অনেক বেশি খরচা হল। তাঁরা যদি ট্রেনে যেতেন তাহলে রেলের ঐ ভাড়াটা পুরো পাবেন না। ভাষায় যা আছে তাতে তাঁরা রেলের ভাড়াটার অর্ধেক পাবেন। এটা ঠিক করে দিন। আইনের কর্তৃপক্ষ যখন আইন করেছিলেন তখন তাঁরা ধরে নিয়েছিলেন যতদূর যান, যতবার যান রেলে গেলে রেলের জন্য কুপন পাওয়া যাবে। কিন্তু সেই কুপন সীমাবদ্ধ রয়েছে এবং সেইজন্য যখন কুপন বহির্ভূত কোন জায়গায় যাবার প্রশ্ন হয়, মেম্বাররা সরকারী কাজে গিয়ে থাকেন, আমাদের এই এসেম্বলীর কাজে তখন তাঁদের পয়সা খরচ করতে হয় হাফ দি ফেয়ার নিজেদের বহন করতে হয়। এটা যদি আমাদের মন্ত্রিমহাশয় লক্ষ্য করে দেখে থাকেন এটার পরিবর্তন হয়ে পরিষ্কার হওয়া দরকার। ক্লজ ফোর এ সাব-ক্লজ টুতে আছে যে, এয়ারের জন্য rate of half the first class fare আপনি পাবেন। এই এ্যানোমেলীটা যদি পরিষ্কার করে দেন, তাহলে আমরা বাধিত হব।

দ্বিতীয় কথা হচ্ছে, আমরা রেলের কাছ থেকে কুপন পাই বাংলাদেশের মধ্যে রেল জার্নির জন্য। কিন্তু রেল কাম বাস সারভিস অনেক জায়গায় আছে। কন্টাই যাবার জন্য খড়গপুর থেকে বাস সার্ভিস ছিল যেমন রায়গঞ্জ থেকে বংশীহারি পর্যন্ত বাস সারভিস ছিল, উত্তরবংগের কথা বলেছেন সেখানেও আছে। এটা রেলের থ্রু টিকিটে হয় যদি উনি একটু চেষ্টা করেন। তাহলে খুব ভাল হয়। যেসব বাস রাস্তা আছে সেখানে বাসওয়ালাদের সাথে কথা বলে রেল কাম বাস সারভিস অনুমতি দেওয়া হয় এবং সেখানে লোক্যাল আর, টি, এ এবং দুটো জেলার অন্তর্ভুক্ত হয় তো এস, টি, এ পর্যায়ে যদি অনুরোধ করা হয়, তাহলে এটার ব্যবস্থা হতে পারে। যেভাবে রেল জারনির সুযোগ মেম্বারদের দেওয়া হয়েছে, তাদের যদি বলা হয় বিধানসভা এবং বিধান পরিষদের সদস্যরা (যদি বিধান পরিষদ থাকে) এই সুযোগ পাবেন তাহলে আমার মনে হয় তারা খুব আপত্তি করবে না। যেখানে রেল কাম বাস সারভিস আছে সেখানকার সদস্যযাত্রীরা থ্রু বুকিং-এর সুযোগ নেবার সুবিধা পাবেন। যাঁদের কুপন থাকবে তাঁদের উপর এটা প্রযোজ্য হবে। যে এ্যানোমেলি থেকে গিয়েছে সেটা সম্বন্ধে আমি বলেছি। আমি অসংগতির দিকে দৃষ্টি আকর্ষণ করছি। একটা হল, রেলে বাইরে যাবার হলে যেখানে কুপন বহির্ভূত জার্নি সেখানে মাত্র হাফ দি রেলওয়ে ফেয়ার এটা পরিবর্তন করুন। এটা আরও পরিষ্কার হওয়া দরকার। দ্বিতীয় হচ্ছে, যেখানে রেল কাম বাস সার্ভিস আছে, যেখানে থ্রু বুকিং-এর ব্যবস্থা আছে, সেটা সদস্যদের ক্ষেত্রে কি করে কার্যকর করা যায় সেটা দেখুন যাতে রেল কুপনের মাধ্যমে ব্যবস্থা করতে পারেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Bazle Ahamad:**

মাননীয় স্পীকার মহাশয়, আজ যে মাননীয় সদস্যগণের বেতন ইত্যাদি বিল নিয়ে আলোচনা হচ্ছে সেই বিলকে সম্পূর্ণরূপে সমর্থন করে আমার বিশেষভাবে কয়েকটা কথা বলার আছে। মাননীয় সদস্যগণের ব্যবহারের জন্য এই যে রেলওয়ে কোম্পানীর ব্যবস্থা আছে এটা আজকের ব্যবস্থা নয়। ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার যখন প্রতিষ্ঠিত হয় তারও অনেক পূর্বে এই রেলওয়ে কুপন ব্যবস্থা করা হয়েছিল। কংগ্রেস যখন গদীতে আসীন ছিল তখন এই ব্যবস্থা করা হয়েছিল। এই কুপন ফার্স্ট ক্ল্যাশ-এর কুপন। উভয় সভার সদস্যদের এই কুপন দেওয়ার ব্যবস্থা আছে। আমরা নির্বাচিত সদস্য সুতরাং সাধারণ লোকের সঙ্গে জনসংযোগ আমাদের বেশী। কংগ্রেসী

সদস্যগণের মত আমরা সেবকের ছদ্মবেশে জনগণের প্রভুরূপে আসি না। ধনিক শ্রেণীর দালালী করার প্রয়োজনেই কংগ্রেসী সদস্যগণ সংযোগ কম রাখতেন এবং নিজেদেরকে জনগণ হইতে দূরে রাখার জন্য এবং ধনস্ফীতির কারণে আভিজাত্য রাখার জন্য তাঁরা ফার্স্ট ক্লাশ-এই যাতায়াত করতেন। কিন্তু আমাদের মত যাঁরা সাধারণ লোকের প্রতিনিধি এবং যাঁরা সবসময় জনসাধারণের সঙ্গে সংযোগ রক্ষা করে চলেন তাঁদের বেশীরভাগ সময় ফার্স্ট ক্লাশ-এ ভ্রমণ করার প্রয়োজন হয় না। যদিও ফার্স্ট ক্লাশ-এর কুপন পাই তবুও অনেক সময় গণসংযোগ রাখার প্রয়োজনে খুশী মনেই আমরা ইচ্ছা করেই সেকেন্ড বা থার্ড ক্লাশ এই সাধারণ লোকের সঙ্গে ভ্রমণ করি অথচ কুপনের পরিবর্তে ফার্স্ট ক্লাশ-এর টিকেট থাকে। এই বিল আসার আগে আমার ইচ্ছা ছিল যে, সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের সঙ্গে এই বিল প্রসঙ্গে আলাপ করব, কিন্তু সুবিধা ও সময় হয়ে ওঠেনি। যাহোক বিল এসেছে, আমি এই বিল সমর্থন করে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে একটা প্রস্তাব রাখছি। তিনি এটা ভেবে দেখুন যে রেল কুপন এমন প্রকার করা যায় কিনা যে মাননীয় সদস্যগণ ইচ্ছা করলে ঐ কুপন থেকে ফার্স্ট বা সেকেন্ড বা থার্ড যে-কোন ক্লাশ-এর টিকেটে রূপান্তরিত করতে পারবেন এবং রেলওয়ে সেইমত ভ্রমণীকৃত ক্লাশ-এর ভাড়া বিল করে আদায় করবেন। আমার উদ্দেশ্য সৎ। আমি আর্থিক খরচ কমাবার উদ্দেশ্যেই এই প্রস্তাব করছি। দুটো কারণেই এটা বিবেচ্য। প্রথমতঃ আমরা থার্ড ক্লাশ-এ ভ্রমণ করব, আর ফার্স্ট ক্লাশ-এর ভাড়া দেব এটা অপব্যয় দ্বিতীয়তঃ আমাদের সরকারের আর্থিক অবস্থা বর্তমানে অসচ্ছল। আমার মনে হয় এটার একটা ব্যবস্থা হওয়া উচিত এবং রেলকে কুপন বাবদ দেয় টাকার উদ্বৃত্ত অংশ গঠনমূলক কার্যে ব্যয় হউক। তাই বলছি মন্ত্রিমহাশয় রেলের সঙ্গে যোগাযোগ করে এমন কুপনের ব্যবস্থা করুন যাতে এই প্রভিশন থাকবে যে কুপন ব্যবহারকারী সদস্যগণ ইচ্ছামত সেটা থেকে যে-কোনও ক্লাশ-এর টিকেট কাটতে পারবেন এবং সেইমত টাকা লাগবে। আমার প্রস্তাব আশা করি যুক্তফ্রন্টভুক্ত অন্যান্য দলীয় মাননীয় সদস্যগণও সানন্দে সমর্থন করবেন এবং সংশ্লিষ্ট মন্ত্রিমহোদয়ও এবিষয়ে সচেষ্ট হবেন। এই বলে প্রস্তাবিত বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri A. K. M. Ishaque :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের সদস্যদের আগে ২০০ টাকা করে মাইনে ছিল। ১৯৬৪-৬৫ সালে তদানীন্তন কংগ্রেস সরকার একটা সংশোধনী বিল এনে সদস্যদের অ্যালাউন্স ২০০ টাকা থেকে বাড়িয়ে ২৫০ টাকা করলেন। সেদিন যাঁরা আজ দুর্ভাগ্যক্রমে ওদিকে গেছেন তাঁরা সেদিন এদিকে ছিলেন এবং সেই সংশোধনী বিলের তাঁরা যতটুকু পারা যায় তার বিরোধিতা করেছিলেন। নীতিগতভাবে তাঁরা বলেছিলেন ২০০ টাকা মাইনে বাড়ান উচিত নয়, বরং কমান উচিত। আমরা আশা করেছিলাম যে, ও'রা যখন গদীতে এসেছেন তখন ও'রা সভ্যদের মাইনে ২০০ টাকা থেকে আরও কমিয়ে আনবেন। ও'রা কমালেন না, বরং আরও যাতে সুযোগ-সুবিধা সদস্যরা পান, স্টেট এক্সচেকার থেকে আরও যাতে খরচ হয় সেই ব্যবস্থা করলেন। অর্থাৎ স্টেট ট্রান্সপোর্ট-এর সুযোগ-সুবিধা তাঁরা পাবেন।

আমি মনে করি ওরা যেন আর বেশী চাপ স্টেট এক্সচেকারের উপর সৃষ্টি না করেন এবং এই নীতি অনুসরণ করে মাইনে কমিয়ে দিন।

[4-10—4-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কয়টা যুক্তি উঠেছে যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে একজন মাননীয় সদস্য যেটা রেখেছেন সেটার বিচার বিবেচনা করে দেখব তবে এক্ষুনি বলতে পারছি না। তবে আমরা ফার্স্ট ক্লাশ রেখেছি এইজন্য যে আমাদের সদস্যদের মধ্যে অনেক বয়স্ক সদস্য আছেন এবং কিছু কিছু ডাঃ নলিনাক্ষ সান্যালের মত দুর্বল সদস্য আছেন। তাঁদের জন্য করা যাতে তারা একটু যাতায়াত করতে পারেন। যদিও এইরূপ আসে এরূপ এনেমলিং ক্লজ রাখা রেলওয়ে কর্তৃপক্ষের সঙ্গে কথা কয়ে দেখিব এটা হয় কিনা। অনেক বন্ধুই আমাদের কাছে বলেছেন যে, একটা পাশের বন্দোবস্ত কেন করা হয় না যদিও সেরূপ প্রস্তাব আসেনি। কিন্তু আমাদের কাছে

অনেক বন্ধুই বলেছেন আমাদের পক্ষের এবং বিরোধীপক্ষের রেলেতে পার্লামেন্টের সদস্যদের পাস আছে। ফটো দেওয়া সে পাসের যদি বন্দোবস্ত করা হয় তাহলে সুবিধা হয়, দেরী হয়। সেইজন্য রেলওয়ে পাস থাকলে বাংলাদেশের মধ্যে অসুবিধা হয় না চলাচল করবার সময়। আমরা লিখেছিলাম রেলওয়ে কর্তৃপক্ষকে কিন্তু তারা রাজী হননি। এটা আমাদের সরকার নয় আগেই লেখা হয়েছিল কিন্তু রেলওয়ে কর্তৃপক্ষ তাতে রাজী হননি। স্যার, আমার শেষ কথা হল এই যে আমি বুঝতে পারছি না ওপক্ষের ইসাক সাহেব বললেন যে, মাহিনা কমিয়ে দিন। মাহিনা কমান হল না, ২৫০ টাকার জায়গায় ২০০ টাকা কমান হল না কারণ জিনিষপত্রের দাম বেড়েছে, মহার্ঘ ভাতা বেড়েছে সব জায়গাতেই বেড়েছে সুতরাং এর সাথে কোন অসংগতি নেই। উনি যেহেতু স্টেট বাস-এর কুপন দেওয়া হচ্ছে সেইজন্য উনি আপত্তি করেছেন। স্যার, কংগ্রেস দলের অবস্থাটা কি দেখুন। উনি একরকম বললেন আবার ডাঃ নলিনাক্ষ সান্ন্যাল বললেন যে ওটা বাস পর্যন্ত চলে কিনা—বেসরকারী বাস পর্যন্ত চলে কিনা। নিজেদের মধ্যেও একটুখানি মতের মিল নেই। কংগ্রেসের অবস্থা আজ কোথায় দাঁড়িয়েছে। সুতরাং কোন প্রস্তাবই আমি গ্রহণ করতে পারছি না। বিরোধীদলের পক্ষ থেকে যদি সর্বসম্মত কোন প্রস্তাব রাখতে পারেন তা বিচার বিবেচনা করে মন্ত্রীমণ্ডলীর কাছে পেশ করব এই আশ্বাস দিতে পারি। এই কথা বলে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তব্য শেষ করছি। আশা করি বিলটা সবাই গ্রহণ করবেন।

The motion of Shri Jatin Chakraborty that the Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendments) Bill, 1969, be taken into consideration was then put and agreed to.

*Clause 1*

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

*Clause 2*

**Shri Jatin Chakraborty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্যের মধ্যেই আমি আগে বলেছি যে ঐ খুচরা ৮২৮ সেটা বদলে ৮০০ পর্যন্ত করছি। সেটা রেলওয়ে-এর পক্ষ থেকে ছশ'র মত বিল দেওয়া হয়। সুতরাং তার সঙ্গে সঙ্গতি করে এটা করা হয়েছে। আমি এটা মুভ করছি।

I beg to move that in clause 2, in proposed clause (c)(1)(ii), in lines 1 and 2, for the words "four thousand eight hundred and fifty kilometers" the words "four thousand eight hundred kilometers" be substituted.

**Dr. Nalinaksha Sanyal:** Sir, I beg to move that in clause 2, in proposed clause (c)(2)(ii), in lines 1 and 2, for the words "four thousand eight hundred and fifty kilometers" the words "four thousand eight hundred and thirty kilometers" be substituted.

মাননীয় স্পীকার মহাশয়, আমার নামে আমি একটা অ্যামেন্ডমেন্ট এই অবস্থাতে পাঠিয়েছিলাম। মন্ত্রিমহাশয় আজকে হঠাৎ তার একটা অ্যামেন্ডমেন্ট দিলেন বলেই আমি এ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করবার উদ্দেশ্যে অ্যামেন্ডমেন্ট দিলাম। মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, যেহেতু রেল কোম্পানী কুপন ছাপাতে অসুবিধা বোধ করছে, ৪ হাজার ৮০০-৮০০ মালটিপল ছাড়া তারা করবেন না অতএব তাদের বই দেবার অসুবিধা বলেই তার প্রথম প্রস্তাব থেকে তিনি লাজ গুটিয়ে নিলেন। স্যার, যারা কেন্দ্রের সঙ্গে স্টেটের সমস্ত বিষয়ে লড়াই করে আদায় করার হুমকী দেখাচ্ছিলেন তারা আজকে যেহেতু রেল কোম্পানীর ছাপাখানায় বই ছাপাতে হয় সেখানে কুপন ৮২৮ হল না, অতএব সুড় সুড় করে কমিয়ে দিলেন। যেটা মেম্বারদের প্রথমেই দেবার ছিল তার প্রস্তাব যে ৪ হাজার ৮২৮ সেটা হল অঙ্কের দিক থেকে তার একটা জাস্টিফিকেসান ছিল যে তিন হাজার মাইলকে মেট্রিক হিসাবে করতে গেলে ৪ হাজার ৮২৮-এর কাছাকাছি হয়। আমার মনে হয় তিনি

সেই অঙ্কের দিকটাই আগে দেখেছিলেন কিন্তু যেই তাকে রেল কোম্পানীর একজন নিম্নতম কর্মচারী থাপ্পড় মেরে বলল যে আমরা ৮০০ উপর ছাপবো না অমনি তিনি সুড় সুড় করে চলে এলেন। এটা যে ট্যাকটিক্সের দিক দিয়ে কতবড় বাহাদুরী সেটার দিকে দৃষ্টি আকর্ষণ করাই ছিল আমার উদ্দেশ্য। যদি আমি বুঝতাম যে নিয়ারেস্ট রাউন্ডে নাম্বার রাখতে হবে তাহলে সেটা ২৮'এর জায়গায় ৩০ হাওয়া উচিত ছিল, না হয় ৫০ বা ২০ হত কিন্তু তা না করে তাদের হুমকীতে একেবারে এটা করা হল বলেই আমি প্রস্তাবে বলেছিলাম যে ৪ হাজার ৮২৮'এর পরিবর্তে ৪ হাজার ৮৩০ রাখুন। আমরা একটু লড়াই করি না কেন রেল কোম্পানীর সঙ্গে, কেন তারা ছাপবে না, তাদের নিশ্চয় ছাপাতে হবে। এই জন্যই আমি এই প্রস্তাব উত্থাপন করেছি।

**শ্রীযতীন চক্রবর্তী:** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য ডঃ নলিনাক্ষ সান্যাল মহাশয় যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন সেটার আমাকে বিরোধিতা করতেই হচ্ছে। তিনি একটা বক্তব্য রেখেছেন যে আমরা নাকি ল্যাজ গুটিয়ে পালিয়ে এসেছি। ট্রেড ইউনিয়ানের ক্ষেত্রে আমরা দেখেছি—আমরা ধর্মঘট করি, মালিকের সঙ্গে আমরা লড়াই করি কিন্তু সেটা আমাদের শক্তিকে সংহত করেই করি, শক্তির অপব্যয় করি না ছোট ছোট ব্যাপারে। লড়াই করার যখন সময় আসবে কেন্দ্রীয় সরকারের সঙ্গে তখন দেখবেন আমরা লড়াই করি কিনা। কিন্তু এখানে আমাদের তিনি ঐ এ্যাজেন্ট প্রভোকেটারের মত প্রোভোক করার চেষ্টা করছেন ছোট ছোট ব্যাপারে শক্তির অপব্যয় করবার জন্য, সেটা আমরা করছি না। ওনার পেশা এ্যাজেন্ট প্রোভোকেটারের তাই হয়ত উনি করছেন কিন্তু দেখবেন সময় হলে আমরা ঠিকই লড়াই করবো। আমরা চিরকাল লড়াই করেছি এবং এক জায়গায় থেকেই তা করেছি। এ দিক থেকে ও দিকে আর ও দিক থেকে এ দিকে এসব আমরা করি নি। মাননীয় স্পীকার মহাশয়, সংশোধনী প্রস্তাবের আমি বিরোধিতা করলাম।

The motion of Dr. Nalinaksha Sanyal, that in clause 2, in proposed clause (c)(1)(ii), in lines 1 and 2, for the words "four thousand eight hundred and fifty kilometers" the words "four thousand eight hundred and thirty kilometers" be substituted, was then put and lost.

The motion of Shri Jatin Chakravorty, that in clause 2, in proposed clause (c)(1)(ii), in lines 1 and 2, for the words "four thousand eight hundred and fifty kilometers" the words "four thousand eight hundred kilometers" be substituted, was then put and agreed to.

The question that Clause 2, as amended, do stand part of the Bill was then put and agreed to.

[4-20—4-30 p.m.]

*Preamble*

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jatin Chakraborty:** Sir, I beg to move that the Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1969, as settled in the Assembly, be passed.

**Shri Nathaniel Murmu:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের পরিষদীয় মন্ত্রী যে বিলটা এনেছেন এটা পাশ হতে চলেছে, এটাকে সমর্থন করতে গিয়ে এখানে যে অসুবিধা আছে যেটা হয়ত উনি জানেন না সে সম্বন্ধে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হচ্ছে আমাদের রেলওয়ে মাইলেজ, যে কুপনে আমরা যাতায়াত করি, বিশেষ করে উত্তরবঙ্গের যে সমস্ত সদস্য আমাদের স্টীমার ফেরীঘাটে একটা অসুবিধা রয়েছে সেখানে আজকে কয়েক বছর আমরা লক্ষ্য করছি যদিও ইস্টার্ন রেলওয়ে ফেরী

সার্ভিস অপারেট করছে ফরাক্কা থেকে খেজুরিয়াঘাট তবুও এই মাইলেজ কুপনে যাতায়াত করলেও সেই স্টীমার ফেরীঘাটে সার্ভিসের জন্য ৩:১০ পয়সা আমাদের দিতে হয়। আমরা যখন অ্যাসেম্বলী অধিবেশনের জন্য এখানে আসি বা ফিরে যাই তখন সেই সময় বিল করে টাকাটা পেয়ে যাই কিন্তু এম এল এ. হিসাবে বিভিন্ন কাজে যখন কলকাতায় আসতে হয় সেই সময় আমাদের ঐ পয়সাটা দিতে হয়। আমি বুঝতে পারছি না ঐ খেজুরিয়াঘাট এবং ফরাক্কা ফেরী সার্ভিস এই ইস্টার্ন রেল থেকে যখন অপারেট করছে তখন আমরা কংগ্রেস আমলেও এই কথা বলেছিলাম যে এটা যখন রেলওয়ে অপারেট করছে তখন এটাতেও রেলওয়ে মাইলেজ কুপন ইনট্রোডিউস করা হচ্ছে না কেন। এ সম্বন্ধে পরিষদীয় মন্ত্রী যদি একটু চেষ্টা করেন যাতে খেজুরিয়াঘাট ফরাক্কা স্টীমার যেটা রেলওয়ে কনসার্ন সেটাতেও মাইলেজ কুপন দিয়ে যাতে যাতায়াত করতে পারা যায় এর যেন একটা তাড়াতাড়ি ব্যবস্থা করেন।

**শ্রীযতীন চক্রবর্তী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য নাথানিয়েল মুরমু যে কথা বলেছেন সেটা নিশ্চয়ই আমরা বিবেচনা করে দেখবো। এখনি এই সবের প্রতি আমাদের দৃষ্টি আকৃষ্ট হয়নি কেন না আপনারা জানেন সবে মাত্র যুক্তফ্রন্ট সরকার গঠিত হয়েছে এবং তাড়াতাড়ি বিধানমণ্ডলীর অধিবেশন ডাকা হয়েছে একথা মনে রাখবেন এবং আগামী দিনে আগামী সেসনের আগে উপযুক্ত কর্তৃপক্ষের সংগে আলাপ আলোচনা করে এর প্রতিবিধান করা যায় কিনা সে বিষয়ে নিশ্চয়ই আমরা চেষ্টা করবো এই আশ্বাস দিচ্ছি।

The motion of Shri Jatin Chakraborty that the Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1969, as settled in the Assembly be passed, was then put and agreed to.

**Mr. Speaker:** The Bill is passed.

(At this stage Shrimati Ila Mitra took the Chair)

**The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1969.**

Shri Satya Priya Roy: I beg to introduce The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1969.

(Secretary read the title of the Bill)

**Shri Satya Priya Roy:** Sir, I beg to move that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1969, be taken into consideration.

মাননীয়া অধ্যক্ষা মহোদয়া, আমরা একটা ছোট অ্যামেন্ডমেন্ট বিল এনেছি, একটা রুলের একটা সামান্য অংশকে শুধু পরিবর্তন করছি। একথা আগেই বলে নিই যে সামগ্রিকভাবে এ সম্পর্কে কি উদ্দেশ্যে আনা হয়েছে সংক্ষেপে বলতে চাই আপনার মাধ্যমে সদস্যদের কাছে। খুব ছোট্ট একটা সংশোধনী বিল যেটা আনতে গিয়ে একথা আমি নিজেও পরিষ্কারভাবে বুঝতে পারছি না যে সামগ্রিকভাবে এই সেকেন্ডারি বোর্ড অব এডুকেশন অ্যাক্টের যেখানে পরিবর্তন দরকার সেখানে এই অল্প সময়ের মধ্যে সেই সামগ্রিক পরিবর্তন করা সম্ভব নয়। তবে একটা জিনিসের আশু প্রয়োজন হয়েছে সেই জন্য এই অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। এই অ্যামেন্ডমেন্টে আনা হয়েছে যে সরকারের এতদিন ক্ষমতা ছিল কমপোজিশন অব দি ম্যানেজিং কমিটি এ সম্পর্কে সরকার রুল করতে পারতেন কিন্তু সেই কমিটি কাদের নিয়ে গঠিত হবে সে সম্বন্ধে রুল করার ক্ষমতা সরকারের নেই। অথচ তার ক্ষমতা, অধিকার, কাজ কি থাকবে সে সম্পর্কে রুল করার ক্ষমতা এই সেকেন্ডারি এডুকেশন অ্যাক্ট যা অ্যামেন্ড করছি তাতে দেওয়া ছিল না। তাতে ছিল কমপোজিশন সম্পর্কে রুল করার, ক্ষমতা সম্পর্কে কিছু না বলা একেবারে সম্পূর্ণ নিরর্থক। এ সম্পর্কে মধ্যমিক শিক্ষার ইতিহাস দেখতে গেলে আমরা দেখতে পাই এই ম্যানেজিং কমিটি-গুলি কাদের নিয়ে গঠিত হবে, কি তার কর্তব্য, অধিকার থাকবে সে সম্পর্কে ১৯২৭ সালে ইউনিভার্সিটি তার একটা ছোট স্কুল কোড করেছিলেন। তারপর পরবর্তীকালে দীর্ঘ সময় অতিবাহিত হয়েছে, বহু জল গংগা দিয়ে নেমে গিয়েছে, এর মধ্যে মাধ্যমিক শিক্ষা পরিচালনা

করার জন্য যে পরিচালন কর্তৃপক্ষ, তাদের গঠন অধিকার, কার সম্পর্কে নূতন চিন্তাধারা নি কোন নূতন বিধান তৈরী হয়নি। ১৯৬১ সালে যে বিধান হয়েছিল সেটা ১৯২৭ সালের বিধান ছিল সেটারই হেরফের মাত্র। এখন বর্তমানে পরিবর্তিত অবস্থার সঙ্গে সঙ্গতি রেখে ম্যানেজিং কমিটিগুলির গঠন এবং কার্য, কর্তব্য সম্পর্কে কোন নিয়ম আজ পর্যন্ত গঠিত হয়নি যার ফলে কি হচ্ছে, বাস্তবিক মাধ্যমিক শিক্ষা পরিচালন ক্ষেত্রে ডিপার্টমেন্টের কিছু ক্ষম আছে ঠিকই কিন্তু প্রতিটি বিদ্যালয় পরিচালনার সম্পূর্ণ ক্ষমতা এই ম্যানেজিং কমিটিগুলি হাতে। সরকার থেকে যে টাকা দেওয়া হচ্ছে সেই টাকাগুলির সৎ ব্যবহার করা বা সেগুলি অপব্যবহার করা, এমন কি আত্মসাৎ করা তার ক্ষমতা পর্যন্ত এই ম্যানেজিং কমিটিগুলির হা রয়েছে। এবং শিক্ষক বা শিক্ষিকা বা কর্মীদের চাকরীর নিরাপত্তা সম্পূর্ণ নির্ভর করছে ম্যানেজিং কমিটিগুলির খেয়াল খুসীর উপর। এদিক থেকে পরিষ্কার বলা চলে যে এই ৪০ বছ কোন নিয়ম বা বিধি এ সম্পর্কে রচিত না হওয়ায় সুচিন্তিতভাবে মাধ্যমিক বিদ্যালয়গুলি এক বিপর্যস্ত অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি বলতে চা ৫০০ বিদ্যালয়-এর ম্যানেজিং কমিটিগুলিকে ইতিমধ্যে সুপারসিড করে সেখানে অ্যাডমিনিস্ট্রেটা বা এ্যাড হক কমিটিকে দেওয়া হয়েছে। আরো ৫০০ বিদ্যালয়ের পক্ষ থেকে এই পরিচাল সমিতিগুলি বাতিল করে দিয়ে যাতে এ্যাড হক কমিটি বা অ্যাডমিনিস্ট্রেটার দেওয়া যায় তা জন্য আবেদন মাধ্যমিক শিক্ষা পর্ষতের কাছে পাঠান হয়েছে। এই রকম একটা বিপর্যয়ের সৃষ্টি হয়েছে। কারণ দীর্ঘকাল এই পরিচালক সমিতির কার্য অধিকার, কর্তব্য সম্বন্ধে কোন নিয় বা বিধি রচনা করা হয়নি। তাই আর অপেক্ষা করার মত অবস্থা নাই, সমস্ত মাধ্যমিক শিক্ষ ব্যবস্থা যেন সম্পূর্ণভাবে বিপর্যস্ত হয়ে যাচ্ছে। যদি ম্যানেজিং কমিটিগুলিকে সুনিয়ন্ত্রিত কর না যায়, সুসংহত না করা যায় তাহলে মাধ্যমিক শিক্ষা ব্যবস্থা সম্পূর্ণ বিপর্যস্ত হয়ে যাবে সেইজন্য এটার আশু প্রয়োজন, শিক্ষক শিক্ষিকাদের দাবী-দাওয়া, তাঁদের চাকরীর নিরাপত্ সম্বন্ধে ব্যবস্থা করা এবং বিশেষ করে এই বিদ্যালয়ের যে পরিচালন কার্যে অর্থের অপব্যবহা নিরোধ করা ইত্যাদি নানা দিক থেকে এই সংশোধনের প্রয়োজন হয়েছে বলেই একটি ক্ষু সংশোধনী ধারা মাত্র এই হাউসের সামনে আমি উপস্থিত করছি। সংশোধনীটি হচ্ছে সেকশন ৪৫, সাব সেকশন (২)(ড) সেখানে ক্ষমতা দেওয়া আছে সরকারকে যে সরকার রুল তৈরী কর দেবেন

Rules regarding the composition of the Managing Committee.

দেহটাকে গঠন করতে পারবে কিন্তু তাতে প্রাণ সঞ্চার করতে পারবে না, কাদের নিয়ে ম্যানেজিং কমিটি গঠিত হবে তা বলে দিতে পারবে কিন্তু সেই ম্যানেজিং কমিটির কর্তব্য এবং দায়িত্ব কি থাকবে তা বলতে পারবে না এই হচ্ছে এখন যে অ্যাক্টে ব্যবস্থা আছে সেই অনুসারে সরকার সে সম্পর্কে রুল তৈরী করতে পারবেন এবং সে অধিকার আছে।

সেটাকে বদলে দি কম্পোজিশন অব তার পরিবর্তে যে সংশোধনী বিল এখানে উপস্থিত করছি তাতে আছে দি কম্পোজিশন, পাওয়ার্স অ্যান্ড ফাংশন্স অব দি ম্যানেজিং কমিটি। মধ্য শিক্ষার কল্যাণে, শিক্ষক এবং শিক্ষা কর্মীদের কল্যাণে এবং মধ্যশিক্ষা যাতে উন্নত হতে পারে শিক্ষক এবং শিক্ষা কর্মীদের চাকুরীর নিরাপত্তা ব্যবস্থা যাতে হতে পারে সেই দিকে লক্ষ্য রেখে এই ক্ষুদ্র সংশোধনী বিল হাউসে রাখলাম এবং আশা প্রকাশ করছি হাউস এই বিল গ্রহণ করবে

**Mr. Chairman:** There is a motion for circulation of the Bill by Dr Nalinaksha Sanyal.

[4-30—4-40 p.m.] **E**

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় চেয়ারম্যান, স্যার, আজকে মন্ত্রিমহাশয় এই ছোট বিলের সংশোধনী প্রস্তাব যেটা উত্থাপন করেছেন তার চাইতে একটি ছোট সংশোধনী তার উপর আমি প্রস্তাব করছি এবং সেটা হচ্ছে জনসাধারণের মত নেবার জন্য ৩০শে জুন পর্যন্ত এটা মুলতবি রাখা হোক।

I move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th June, 1969.

যুক্তফ্রন্ট সরকারের যে সমস্ত উৎসাহী বন্ধুরা রয়েছে তাতে আমার খুব বেশী কিছু বলার আছে বলে মনে হয় না। ১৯৬৩ সালের ৮ই জুন তারিখে তদানীন্তন শিক্ষামন্ত্রী এখানে এই আইন উপস্থাপিত করেছিলেন এবং তখন ছিল ১৯৬২ সালের আইন। তখন আমাদের অন্যতম মন্ত্রী সোমনাথ লাহিড়ী মহাশয় এই রকম এলিসিটিং পাবলিক ওপিনিয়ন-এর কথা বলেছিলেন অর্থাৎ জনমত সংগ্রহের ব্যাপারে এটাকে পাঠাবার জন্য বলেছিলেন। তখন তিনি যা বলেছিলেন তার কিছু অংশ আমি পড়ে শোনাতে চাই। সেগুলি শুনলেই বুঝবেন আমাদের এই মধ্যশিক্ষা পর্যন্ত আইন যে অবস্থায় ছিল তা থেকে কোন উন্নত অবস্থায় এসে পৌঁছাতে পারেনি এবং যদি এই আইনকে সংশোধন করতে হয় তাহলে এর ব্যাপক সংশোধন হওয়া বাঞ্ছনীয়। এর ব্যাপক সংশোধনের জন্য তখন নিখিলবাবুও ওর্জস্বিনী ভাষায় বলেছিলেন এটা অগণতান্ত্রিক, এটা শিক্ষা বিরোধী। প্রথম কথা হচ্ছে যে আইন অনুযায়ী আমরা বর্তমানে মধ্যশিক্ষা পরিচালনা করতে চেষ্টা করছি সেই আইনের মাধ্যমে ১৯৬৩ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত কাজ করতে গিয়ে দেখা গিয়েছে যেসব আশঙ্কা বিরোধীপক্ষের বন্ধুরা করেছিলেন তার অনেকটা প্রমাণিত হয়েছে।

তা যদি হয়ে থাকে যাঁরা ক্ষমতাসীন হয়েছেন তাঁদের পক্ষে নিশ্চয়ই এটা কর্তব্য হবে তাঁদের দৃষ্টিভঙ্গী তাঁদের বুদ্ধিমত্তা অনুসরণ করে এটাকে আমূল পরিবর্তন করে দেওয়া। এই বিল যখন ইতিপূর্বে আইনসভায় উপস্থাপিত হয়েছিল তখন এই সেকেন্ডারী এডুকেশন বিল সম্পর্কে দেশবাসীকে আমাদের মতামত জানাবার চেষ্টা করেছিলাম, সেটা ইতিহাসে লিপিবদ্ধ আছে। এবং ১৯৫২ সালে যে আইন কার্যকরী হয়েছিল সেটা যখন পরবর্তী অবস্থায় আসে তখন সেকেন্ডারী এডুকেশন বোর্ডকে বাতিল করে দেওয়া হয়। তখনকার সম্পর্কে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই যে অত্যন্ত অসঙ্গত এবং অবাস্তব কারণে কোন কোন সরকারী কর্মচারীর উপদেশে এটা করা হয়েছিল যেটা পরবর্তী পর্যায়ে দেখা গেছে অত্যন্ত আত্মঘাতী হয়েছে। এটা অন্য কেউ না জানুক বর্তমান শিক্ষামন্ত্রী মহাশয় ভালরকম জানেন। তখন বোর্ডের যিনি প্রেসিডেন্ট শ্রীঅপূর্বচন্দ্র চন্দ মহাশয় আজ নেই, সুতরাং তাঁর সম্বন্ধে বিশেষ কিছু বলব না। আর সেক্রেটারী ছিলেন ডঃ ডি এম সেন, তিনি বাংলাদেশের শিক্ষাকে সম্পূর্ণ ধ্বংস করে গিয়েছেন, সেদিকটা ঢাকাঢাকি পছন্দ করছি না, কংগ্রেসের বিরুদ্ধেও বলব যখন বিপথে চালিত হয়, তখন যাই হোক দেশবাসীর কাছে উপস্থিত করতে চাই যে যে চার দফা অভিযোগ করা হয়েছিল সেটা দেশবাসী পাঁচ বছর পরে হলেও আপনার সৎসাহস থাকা উচিত সেটা সংশোধন করার। তখন বোর্ডকে বাতিল করার যে যে কারণ দেখিয়েছিলেন তার মধ্যে ৪।৫টি কারণের মধ্যে একটি ছিল এই যে তখনকার বোর্ড সরকারী ডি পি আই-এর অফিশিয়াল রেকমেন্ডেশন না থাকা সত্ত্বেও কোন কোন বিদ্যালয়কে তাঁরা অনুমোদন দিয়ে গেছলেন। তখনকার শিক্ষামন্ত্রী মাননীয় হরেন রায় চৌধুরী মহাশয় যে যে কারণ দেখিয়েছিলেন তার মধ্যে এটা বলেছিলেন. ... ...

Granting recognition to schools against the advice of the inspecting officers or without any inspection at all; in giving grants-in-aid to schools he did not conform to rules prescribed for the purpose; failure to distribute grants-in-aid to a large number of schools in proper time; prescribing text books on considerations other than suitability of the books prescribed; failure to ensure secrecy of the questions set.

আমরা যারা তখনকার বোর্ডের মেম্বার ছিলাম বার বার সরকার এবং দেশবাসীর কাছে আবেদন করেছিলাম যে বোর্ডকে বাতিল করতে হলে আইনের মধ্যে এই প্রভিশন আছে যে বোর্ডকে সুপারসিড করার প্রয়োজন হলে তার বিরুদ্ধে চার্জশীট দেবেন এবং তার জবাব নেবার জন্য অপেক্ষা করবেন, কিন্তু সেই ধৈর্য তাঁদের হয়নি। বস্তুতঃ আজকে এই সুযোগে আপনার মাধ্যমে দেশবাসীর কাছে উপস্থিত করতে চাই যে, যে চার দফা অভিযোগ করা হয়েছিল সেটা দেশবাসী বিচার করুন তা যথার্থ সত্য ছিল কিনা।

[4-40—4-50 p.m.]

তা দেশবাসী বিচার করুন—তার মধ্যে সত্য আছে কিনা। প্রথমে বলা হয়েছিল গ্র্যান্ট ইন এড—হ্যাঁ, আমরা করেছিলাম—মেয়েদের সম্বন্ধে অত্যন্ত প্রয়োজনীয়তা ছিল—সেই সম্বন্ধে এবং কৃষ্ণনগরের দ্বিতীয় মেয়েদের হাই স্কুল সম্বন্ধে—তা যথা সময়ে বোর্ডের অফিসে রেকগ্‌নিসনের জন্য দরখাস্ত করেছিল—কিন্তু বোর্ডের থেকে তাদের কাছে চিঠি যায় এবং জবাব আসে দেরী হবার দরুন বোর্ড থেকে ডি পি আই অফিসে পাঠানো হয়েছিল, ইনেসপেকসন রিপোর্ট পাঠানো হোক—ডিসেম্বর মাস পর্যন্ত ইনেসপেকসন রিপোর্ট পাঠায় নাই—তখন অবস্থা দাঁড়ালো এই যে সেখানে তারা থাকবে কি থাকবে না এ সম্বন্ধে সিদ্ধান্ত নেবার প্রয়োজনীয়তা হোল—দুজন সদস্যকে আমরা পাঠিয়েছিলাম—বোর্ড ইন্সপেকটার হিসাবে তাঁরা রিপোর্ট করুন এবং তাঁরা এসে রিপোর্ট করার পর আমরা এই স্কুলগুলিকে রেকগনিসন দিয়েছি—স্যার, ইন্সপেকসন রিপোর্ট না পেতে—এটা যদি অন্যায় হয়ে থাকে দেশবাসী বিচার করবেন। সেইসব আজ খুব ভালভাবে পরিচালিত স্কুল বলে দেশের লোক জানে এবং দেশের শিক্ষা প্রসারে সাহায্য করছেন। বলা হয়েছে which do not form the rules prescribed for the purpose.

আপনি শুনলে স্তম্ভিত হবেন গভর্নমেন্ট-এর ডি পি আই অফিস থেকে ৩টি স্কুলের গ্রান্ট ইন এড বন্ধ করবার সুপারিশ করেছিলেন। মহারাজা অব কাশীমবাজারের যে........

**শ্রী এ এইচ বেস্টারউইচ:**

I rise on a point of order. The honourable member is speaking on the Bill but I find that he is giving all irrelevant facts.

**মিঃ চেয়ারম্যান:** ঠিক আছে, আপনি বসুন।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয়া সভানেত্রী মহাশয়া, মন্ত্রী মহাশয় জানেন যে দ্বিতীয় বিদ্যালয়ে তাঁরা অর্থ সাহায্য দিতে কুণ্ঠা বোধ করেছিলেন—সেটা হচ্ছে কীর্তিবাস হাই স্কুল ফুলিয়া—তৃতীয় হোল বিদ্যাসাগর মহাশয়ের স্ত্রীর নামে ভগবতী দেবী হাইস্কুল মেদিনীপুরে—আমরা স্বীকার করছি আমরা বোর্ডের পক্ষ থেকে রেকগনিসন গ্রান্ট কমিটি পক্ষ থেকে রেকগনিসন দিয়েছি—আমরা অপরাধ করেছি—বিদ্যাসাগর মহাশয়ের গ্রামের স্কুল উঠিয়ে দিতে রাজী হই নি।

**শ্রীঅহীন্দ্র মিশ্র:** বিদ্যাসাগর মহাশয়ের স্ত্রীর নাম ভগবতী দেবী নয়, বিদ্যাসাগর মহাশয়ের জননীর নাম ভগবতী দেবী।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** কীর্তিবাস বাংলা সাহিত্যের স্রষ্টা—বাংলাদেশের অন্যতম মণীষী কীর্তিবাস-এর নামের স্কুল উঠিয়ে দেবার প্রস্তাবে রাজী হই নি। আসল কথা ছিল যে টেক্সট বুক উল্লেখ করা হয়েছে সে ছিল এই.........

(নীলবাতি জ্বলিয়া উঠিল)

**মিঃ চেয়ারম্যান:** মাননীয় সদস্য যে মোসনের—অন দি সাবজেক্ট বলছেন সেটা বলুন—আমাদের সময়ের মধ্যে শেষ করতে হবে তো—কাজেই অন দি সাবজেক্ট-এ বললে নিশ্চয় সময় পাবেন।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** তাই আমি বলছি এই বিল আপনি সামগ্রিক পরিবর্তন আনবার জন্য সুব্যবস্থা করুন এবং সামান্য একটা ক্লজ-এর অল্প পরিবর্তন করে আমাদের বিভ্রান্ত করবেন না। কাউন্সিলের যিনি প্রেসিডেন্ট তিনিই সর্বময় কর্তা হয়ে দাঁড়িয়ে আছেন।
কাজেই প্রেসিডেন্ট তিনি নিজের যা খুশী খেয়াল খুশী মত কাজ করেন। সভানেত্রী মহোদয়া,

যেসব স্ট্যাটুটারী কমিটির কথা বলা আছে সেই কমিটির কাজ প্রাকটিক্যালি রবার স্ট্যাম্পে দাঁড়িয়ে গেছে। কেন না সমস্ত বোর্ড বড় সভা না ডাকলে কোন সিদ্ধান্ত মীমাংসা করা যায় না। আজ যে প্রস্তাব আনা হয়েছে এটা অত্যন্ত ফান্ডামেন্টাল ম্যাটার। কারণ এই বোর্ড যখন তৈরী হয় ১৯৬৩ সালের আইন অনুযায়ী সেখানে দুটো চ্যাপটার—দুটো অধিকারের ক্ষমতা দেবার কথা বলা আছে।

consent and power of the Board and President define

করা আছে চ্যাপটার ৪-তে। এবং সেখানে সেকসন ২৭-তে বোর্ডের কি কি ডিউটি থাকবে তা বলা আছে তার মধ্যে

to grant or refuse recognition to Institutions

ইত্যাদি বলা আছে।

to maintain rates of recognised Institutions to provide by regulation syllabus

ইত্যাদি করার কথা আছে। এবং টেক্সটবুক তৈরী করার কথা আছে। একজামিনেসন কনডাক্ট করার কথা আছে। এগুলিতে বোর্ডকে ক্ষমতা দেওয়া আছে। স্কুল পরিচালনা পরিদর্শন এবং স্কুল ঠিকমত পরিচালিত হচ্ছে কিনা তার বিষয়ে বোর্ডের হাতে সম্পূর্ণ ক্ষমতা দেবার দাবী আমি জানাচ্ছি। সেকসন ৪৫—যেটা বর্তমানে সামান্য অ্যামেন্ডমেন্ট করার কথা আপনি তুলছেন—এর কমপোজ করবার পাওয়ার এবং

acquisition, composition and disposal of property by the Board. The manner of election of members of the Board. The procedure may be followed in Tribunal in disputes.

শিক্ষকদের সম্পর্কে যা বলছেন প্রভিডেন্ড ফান্ড ইত্যাদি মানে বোর্ড পরিচালনা সম্পর্কে যেসব প্রয়োজনীয় বিধি সেই বিধি সরকার তৈরী করবেন এই ছিল এর মূল উদ্দেশ্য। এর মধ্যে থচ করে কমপোজিশন অব ম্যানেজিং কমিটি বলে একটা ক্লজ দেওয়া ছিল। কিন্তু তার বাইরে চাওয়া হয়নি এইজন্য যে পলিসি ম্যাটার মাত্র—মূল পলিসি সেটা খুব জোর সরকার করতে পারেন এই ছিল মূল উদ্দেশ্য। কিন্তু তার পরে এটা কার্যকরী করার জন্য কি করা দরকার সেটা বোর্ডকে ক্ষমতা দিতে হবে। ম্যানেজিং কমিটি কিভাবে কনস্টিটিউটেড হবে—তাদের নানারকম পর্যায়ে ম্যানেজিং কমিটি হয়। কোন কোন জায়গায় মেসিনারী ভাল, বিশেষ শিক্ষাব্রতীদের দ্বারা পরিচালিত স্কুল রয়েছে—সরকারের সরকারী পরিচালিত স্কুল রয়েছে। তাদের নিজস্ব স্কুল রয়েছে। কোন কোন জায়গায় কেউ কেউ তাদের জমি জমা ইত্যাদি ট্রাস্ট ডিউ করে তার শর্ত তৈরী করে দিয়েছেন পরিচালনা কিভাবে হবে তা হবার ব্যবস্থা করে দিয়েছেন।

[4-50—5 p.m.]

কোন কোন জায়গায় জনসাধারণের প্রচেষ্টায় জনসাধারণের পক্ষ থেকে স্কুল প্রতিষ্ঠা করেছেন, তৈয়ারী করেছেন স্থানীয় বিদ্যুৎসাহীরা সেখানে ম্যানেজিং কমিটিকে কি অবস্থায় রাখবেন সেটা চিন্তা করতে হয়। একটা সরাসরি একরকম ম্যানেজিং কমিটি কনস্টিটুসন করা সেইদিন সম্ভব হয়নি। মন্ত্রিমহাশয় যেটা বললেন এতদিন ম্যানেজিং কমিটি গঠন সম্পর্কে কোন চিন্তা করা হয়নি—এটা তিনি ঠিক বললেন না। তিনি নিজেই জানেন ক্যালকাটা ইউনিভারসিটির আমলে স্কুল কোড ছিল এবং সেটা ২৭ নয় ১৯৫০ সালে রিভাইজড হয়।

**শ্রীবিজয় সিংহ নাহার:** মিঃ চেয়ারম্যান মহোদয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি একটা বিষয়ের প্রতি যে, একজন মন্ত্রী হাউস চলাকালীন প্রেস গ্যালারিতে রয়েছেন। কোন মন্ত্রী কি হাউস চলাকালীন প্রেস গ্যালারীতে যেতে পারেন?

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** সভাপতি মহোদয়, এই যে ম্যানেজিং কমিটির কম্পোজিশন সম্পর্কে ক্যালকাটা ইউনিভারসিটি কোডে ডাইরেকটর অফ পাবলিক ইন্সট্রাকসন কতকগুলো রুল গাইডেন্সের জন্য লিপিবদ্ধ করেছিলেন এবং এই দুটো নিয়ে ১৯৫২ সালে একটা কমপ্রিহেনসিভ স্কুল কোড তৈরী করে সেই স্কুল কোড গ্রহণ করে সেই সব ম্যানেজিং কমিটির ব্যাপারে তৈরী হওয়া উচিত। সেই বিষয়ে সুচিন্তিত প্রস্তাবগুলি সরকারী পর্যায়ে গিয়ে ১৯৫২ সাল থেকে পড়ে আছে। একথা বললে ঠিক হবে না যে ১৯৪০ সালে ম্যানেজিং কমিটি সম্পর্কে চিন্তা করা হয়নি এটা ঠিক নয়। শিক্ষামন্ত্রী সত্য বিবৃতি দিলেন না একথা বলতে হবে। ১৯৫২ সালের পর ১৯৫৩ সালের আইনমত কিছু কিছু সরকার থেকে ব্যবস্থা নেওয়া হয়। তার পরবর্তী পর্যায়ে দু দুটো কমিশন—মুদালিয়র কমিশন এবং দে কমিশন এ বিষয়ে বিস্তারিত আলোচনা

করেছেন এবং এখনও পর্যন্ত স্কুল বোর্ড বর্তমানেও কিভাবে ম্যানেজিং কমিটি গঠিত হওয়া উচিত, সে সম্পর্কে যখন দরকার হয় তাঁদের নির্দেশ স্কুলে যায়। যখন স্কুলে যায় তখন তাঁরা পাঠিয়ে থাকেন। আসল কথা তা নয়।

আসল কথা এই যে গত বছর যুক্তফ্রন্ট সরকার যখন গদীতে এলেন তখন হঠাৎ তাঁদের মাথায় ঢুকল যে ম্যানেজিং কমিটিকে কন্ট্রোল করার জন্য আমরা সরকার থেকে পাওয়ার নেব এবং ও'রা তখন ক্যালঃ গেজেট তার ড্রাফট পাবলিশ করলেন, অর্থাৎ সেটা ২৭শে অক্টোবর ১৯৬৭ সালের ক্যাল গেজেটে হয়েছিল। মন্ত্রিমহাশয় হাউসে সমস্ত পুরো তথ্য দেবেন এটাই আশা করেছিলাম। কিন্তু এটা গোপন করা হয়েছে। ১৯৬৭ সালের ২৭শে অক্টোবর ক্যালঃ গেজেট এক্সট্রা অর্ডি-নারী এডুকেশন ডিপার্টমেন্ট থেকে তাঁরা প্রস্তাবিত ড্রাফট রুলস পাবলিশ করলেন। এই ড্রাফট রুলস সম্পর্কে জনমত কাছে—ঠিক জনমত না হলেও একজিকিউটিভ কমিটি অফ এ বি টি এ. হেডমাস্টার প্রতিষ্ঠান ইত্যাদির কাছে পাঠিয়েছিলেন মতামত জানার জন্য। বহু জায়গা থেকে তাঁদের কাছে মতামতও এসেছিল এবং সেইভাবে রুলস ও'রা তৈরী করতে যান। তার মধ্যে ছাড়া অন্যান্য বিষয় ছিল। সেখানে তাঁরা আইন করতে গিয়ে তাঁদের আইন বিশেষজ্ঞরা বললেন আপনারা যে রুলস করতে যাচ্ছেন সেই রুলস করার পাওয়ার গভর্নমেন্টের কোথায়? সেজন্য আপনারা তাড়াতাড়ি করে অল্প একটা আইন করার অজুহাতে সরকারের হাতে আবার নূতন করে পাওয়ার নিতে যাচ্ছেন। এটা আপনাদের নিজেদের ঘোষিত নীতির পরিপন্থী হচ্ছে। আপনাদের আইন বিশেষজ্ঞরা বলেছেন এই রকম একটা সংশোধন আইন না করলে এই রুলস তৈরী করার ক্ষমতা গভর্নমেন্টের নেই। সেজন্য আপনারা আজকে এই রুলস করতে যাচ্ছেন, তা না হলে এই অ্যামেন্ডমেন্ট এখানে আনার কোন কারণ নেই। মন্ত্রিমহাশয় বলেছেন যে ম্যানেজিং কমিটিগুলো তারা সব স্বয়ম্ভু—তাঁরা যেমন তেমনভাবে স্কুল চালাতে পারেন। এসব কথা বাজে কথা। তিনি শিক্ষক-শিক্ষিকার নাম করেছেন—এটা সম্পূর্ণ ধাপ্পাবাজি। শিক্ষক-শিক্ষিকাদের নিরাপত্তার জন্য আইনের মধ্যে ট্রাইব্যুনালের ব্যবস্থা আছে এবং তাদের যদি কোন অভিযোগ থাকে তাহলে বোর্ডের বিশেষ একটা কমিটির ব্যবস্থা আছে এবং সেই কমিটির কাছে বিচার করার সুযোগ দেওয়া হচ্ছে।

[5—5-10 p.m.]

ম্যানেজিং কমিটির কম্পোজিসান এবং পাওয়ারের মধ্যে কোন প্রভিসান এই প্রস্তাবে ছিল না এবং হবার কোন চান্সও দেখছি না। সুতরাং এটা অবান্তর এর মধ্যে যেতে চাই না। ম্যানেজিং কমিটির কনস্টিটিউসানের সঙ্গে সঙ্গে আমার কথা হচ্ছে যে এই পাওয়ার কে ব্যবহার করবে গভর্নমেন্ট না বোর্ড? যে বোর্ড বর্তমানে চলেছে সেটা অগণতান্ত্রিক মেনে নিলাম, কিন্তু আইন অনুসারে বোর্ড তৈরী হয়েছে, আমি সেই বোর্ডের বহু ত্রুটি-বিচ্যুতির কথা জানি সেই জন্য এই বোর্ডকে সম্পূর্ণভাবে ঢেলে সাজিয়ে না করার আগে আর ছোটখাট সংশোধনী করবার মূল্য দেখছি না। আর এই আইনের মধ্যে সরকারকে যে পাওয়ার দেওয়া আছে কম্পোজিসান সম্পর্কে তারা যদি বলেন যে সরকারকে আরও ক্ষমতা দেওয়া হোক তা হলে নিশ্চয়ই সেটা অগণতান্ত্রিক হবে না, এবং জনসাধারণের এই সম্পর্কে মত নেবার জন্য বিলটা ৩০ জুন পর্যন্ত যা বেশী দিন নয় যাতে পরবর্তী বাজেট সেসানে আসে সেই সময় যাতে গ্রহণ করতে পারি তার ব্যবস্থা করবার জন্য অনুরোধ জানাই। আমি এই কথা বুঝছি না কারণ ইতিপূর্বে যে সমস্ত আইন পাস করেছি তার আর্জেন্সী ছিল, ঠিকা টেনেন্সী আইন ৩১শে মার্চ তার মেয়াদ ফুরিয়ে যাচ্ছিল সুতরাং তার [illegible] এবং আজকে যে বিলটা পাশ করলুম তারও আর্জেন্সী আছে বুঝতে পারছি। কিন্তু সেখানে গভর্নমেন্টকে ম্যানেজিং কমিটি তৈরী করবার পাওয়ার সবার্সার এক্সর্ণ দেবার কথা এত কি আর্জেন্ট হল তা বুঝতে পারছি না। মন্ত্রিমহাশয় বলেছেন যে, ৪০ বছর ধরে অপেক্ষা করা হয়েছে, যদি একদিনই অপেক্ষা করে থাকতে পারি তা হলে নিশ্চয়ই ৪০ দিন অপেক্ষা করলে আকাশ ভেঙে পড়বে না। কাজেই বলছি এই যে, বিল এটা প্রতিক্রিয়াশীল বিল, আমাদের বন্ধু সুনীল দাসও বলেছিলেন তাঁর ভাষণে। বর্তমানে যে প্রস্তাব আনছেন ম্যানেজিং

কমিটির কম্পোজিসান পাওয়ার এবং ফাংসানের জন্য সরকারকে পাওয়ার দেওয়া হোক এটা গণতন্ত্রসম্মত নয় এবং মনে হয় যে যুক্তফ্রন্টের যে সমস্ত বন্ধুরা অতি উৎসাহিত হয়েছেন তারা যদি ধীর মস্তিষ্কে বিবেচনা করেন

Phillip drunk to Phillip Sober

তা হলে বুঝতে পারবেন যে তাদের মত্ততার কারণ নেই এবং এই বিলটা আজকের দিনটা যদি আলোচনা স্থগিত করে দেন এবং দিয়ে যদি জনমত নেবার জন্য পাঠান তা হলে বোধ হয় সব দিক থেকে কল্যাণ হবে। আপনিও সময় পাবেন এই আইনে যে ত্রুটি-বিচ্যুতি আছে তা লক্ষ্য করবার। আমি বিশেষভাবে জানাতে চাই যে, বর্তমানে যিনি প্রেসিডেন্ট আছেন তাঁর স্বেচ্ছাচারী ব্যবহারে বাংলা দেশের বহু স্কুল একবারে বিধ্বস্ত হয়ে যাচ্ছে। তাঁর খেয়ালখুশী মত স্কুলের রেকগনাইজেসান দেন না। ইন্সপেকসান করাবার প্রতিশ্রুতি দেন এবং তিন মাস ধরে বলে থাকেন এরকম তিনি করেন। বিশ্ববিদ্যালয়ের যে ক্ষমতা আছে কলেজ স্যাংসান করবার সময়—সভানেত্রী মহাশয়া, কলেজ কোন জায়গায় প্রতিষ্ঠা করতে গেলে যদি কোন স্কুল গৃহ ব্যবহার করে তাহা হলে স্কুল কমিটি যদি তার বিল্ডিং ব্যবহার করতে দেয় তাহলে আমরা জানি যে স্কুলের মালিক স্কুল আওয়ার্সের সঙ্গে যদি সংঘর্ষ না হয় তাহলে নিলে তাতে আপত্তি হতে পারে না।

কিন্তু আমাদের বর্তমানের সভাপতি মহাশয় প্রেসিডেন্ট, কোন আইন নেই, কোন ক্ষমতা তাকে দেওয়া হয় নি, তবু তিনি বসে রয়েছেন, তিনি যদি অনুমতি না দেন স্কুল বাড়ীতে কলেজ হতে পারবে না। এই করে আমাদের গরিব দেশে একটা কলেজ করবার চেষ্টা করেছিলাম, তিন চার বার তিনি ঠেকিয়ে রেখেছিলেন, শেষে বহু কষ্টে কাকুতি মিনতি করে ভাইসচ্যান্সেলারকে দিয়ে অনেক চেষ্টা করার পর অনুমতি পাওয়া যায়। উনি এমন একজন ডিকটেটর হয়ে গিয়েছেন। কারণ তিনি জানেন যে তাঁর কৈফিয়ত দেবার কিছু নেই। কাজেই এই সব ত্রুটি-বিচ্যুতি থাকার সময় আপনি নতুন করে আর ছোটখাট সংশোধন আনবেন না। আপনি অনুগ্রহ করে এটা পাবলিক অপিনিয়ন নেবার জন্য পাঠিয়ে দিন এবং ৩০শে জুন পর্যন্ত এই কয়মাসস গেলে আকাশ ভেঙ্গে পড়বে না, যেখানে এতদিন অপেক্ষা করতে পেরেছেন সেখানে আরও কয়েক সপ্তাহ অপেক্ষা করুন এই আমার অনুরোধ।

**Shri Nikhilananda Sar:**

মাননীয়া সভাপালিকা মহোদয়া, আমাদের দেশের বিশিষ্ট শিক্ষাবিদ এবং শিক্ষামন্ত্রী আজ যে ওয়েস্ট বেঙ্গল বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন (অ্যামেন্ডমেন্ট) বিল এনেছেন সেই বিলকে সম্পূর্ণভাবে সমর্থন জানিয়ে আপনার মাধ্যমে সভার সামনে কিছু বক্তব্য রাখতে চাইছি। প্রথমেই আমি বুঝতে পারছি না যে কেন কংগ্রেস দলের পক্ষ থেকে ডঃ নলিনাক্ষ সান্যাল মহাশয় এই বিল যাতে আলোচিত না হয় এবং স্থগিত রাখার জন্য এত ওকালতি করছেন। তার যে অ্যামেন্ডমেন্ট তিনি দিয়েছেন তাতে বলেছেন ৩০শে জুন পর্যন্ত এটা স্থগিত রাখার জন্য এবং জনমত সংগ্রহের জন্য। আমরা দেখেছি গত ২০।২২ বছর ধরে কংগ্রেসী রাজত্বে যে এই সমস্ত খদ্দরধারী ব্যক্তিরা বহু শিক্ষকের সর্বনাশ করেছেন। জানি না নলিনাক্ষবাবু এই ২।২॥ মাস সময় যদি পান তাহলে আরো কত শিক্ষকের সর্বনাশ করবেন, তাই তিনি ৩০এ জুন পর্যন্ত সময় চাইছেন। তিনি বলেছেন সরকারের হাতে ক্ষমতা না নিয়ে বোর্ডের হাতে ক্ষমতা দেওয়া হোক। কিন্তু এটা কি সত্য নয় যে বোর্ডের ইনএফিসিয়েন্সি আজকে প্রমাণ হয়ে গিয়েছে। আজকে বোর্ড ঠিক মত পরিচালনা করতে পারি নি, তার জন্য পাঁচ শো স্কুলে ম্যানেজিং কমিটিকে বাতিল করে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করতে হয়েছে। এ পরিসংখ্যান আমাদের মাননীয় শিক্ষা মন্ত্রিমহাশয় সভার সামনে রেখেছেন। তাই আপনার মাধ্যমে আমি বলতে চাই যে এই ধরনের বিলকে স্থগিত রাখার প্রস্তাবের আমি সম্পূর্ণ বিরোধিতা করছি এবং এই বিলের স্বপক্ষে আমার বক্তব্য রাখছি। আমাদের পশ্চিমবাংলায় নানান ধরনের সমস্যার মধ্যে শিক্ষা এবং শিক্ষা পরিচালনা সমস্যা একটা প্রধান সমস্যা। সেই সমস্যার দিক থেকে আমি শুধু

এই সভার একজন সদস্য হিসাবে নয়, একজন মাধ্যমিক শিক্ষক হিসাবে এই বিলের প্রয়োজনীয়তা কতখানি উপলব্ধি করি তা ভাষায় প্রকাশ করতে পারছি না। যদিও এই সংশোধনী বিলটা বিশেষভাবে মাধ্যমিক শিক্ষার সঙ্গে সম্পর্কিত এবং জড়িত তা সত্বেও বাংলাদেশের শিক্ষা ব্যবস্থা পরিচালনার একটা পুনর্গঠনের সূত্রপাত বলেই এটাকে আমি মনে করি।। দ্বিতীয়তঃ, মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে কমিটি নামক যে বিশেষ জিনিষটা আছে, যে কমিটির গুরুত্ব অনেক বেশী এবং আমাদের যে সেকেন্ডারী এডুকেশন কমিশন যা মুদালিয়া কমিশন নামে খ্যাত, অল ইন্ডিয়া এডুকেশন কমিশন, কোঠারী কমিশন সেখানে কমিটির গুরুত্ব খুব ভালোভাবে বুঝিয়ে দেওয়া হয়েছে। কমিটি যদি এফিসিয়েন্ট না হয় এবং সত্যিকারের উপযুক্ত ব্যক্তিদের নিয়ে গঠিত না হয় তাহলে কোন মতেই পশ্চিমবাংলার শিক্ষাকে গণতান্ত্রিক রূপ দেওয়া যেতে পারে না, সম্ভব নয়। তাই যে উদ্দেশ্য নিয়ে কমিটির প্রয়োজনীয়তা অনুভূত হয়েছিল আজকে বাস্তব পরিস্থিতিতে দেখা গেল সেই কমিটিগুলো সম্পূর্ণভাবে সমাজের একটা বিশেষ সুবিধাভোগী শ্রেণীর শোষণ যন্ত্র হয়ে দাঁড়িয়েছে।

[5-10—5-20 p.m.]

দ্বিতীয়তঃ, আমি গ্রামাঞ্চলেব মানুষ, গ্রামাঞ্চলের কমিটিগুলির কথা একটু তুলে ধরতে চাই। যেমন অন্যান্য সমস্ত বডি আছে, পঞ্চায়েত, কো-অপারেটিভ ইত্যাদি ঠিক সেই রকম স্কুলের ম্যানেজিং কমিটিগুলিতে সেই সেই এলাকার বড় বড় জোতদার, জমিদার, মুনাফাখোর, কালো-বাজারীরা আজকে হঠাৎ শিক্ষার প্রতি দরদী হয়ে উঠেছে এবং দেখা গিয়েছে প্রত্যেকটি কমিটিতে তাদেব দলের লোক এবং তারা প্রকাশ্যে রাজনীতির ক্ষেত্রে বিশেষ একটা রাজনৈতিক দলকে সমর্থন করে ঐ জাতীয় কংগ্রেস নামধারী দলটিকে এবং সেই দলের নীতি তারা স্কুলের মধ্যে ঢুকাতে চায়। এবং তাদের স্বার্থসিদ্ধি করার জন্য তারা তাদের নিজেদের নীতি সেখানে চালাতে চায়। আপনারা দেখেছেন আজকে কোশ্চেন আওয়ারের সময় প্রাথমিক শিক্ষার ব্যাপারে স্কুল বোর্ডগুলি সম্পর্কে যখন কোশ্চেন হচ্ছিল তখন ওঁদের গায়ে জ্বালা ধরেছিল এবং এটা পরিষ্কার পশ্চিম বাংলায় প্রত্যেকটি জেলা স্কুল বোর্ডকে যদি বেনামী কংগ্রেসী অফিস বলা হয় তাহলে খুব একটা অত্যুক্তি হবে না। মাধ্যমিক বিদ্যালয় পরিচালন সম্পর্কে যে বিল এসেছে এই বিলে তিনটি কথা আছে, কম্পোজিশন, পাওয়াব এবং ফাংশন। এই কম্পোজিশন সম্পর্কে দু-একটি কথা যদি আমরা আলোচনা করি তাহলে কি দেখতে পাই আমাদেব পরিচালন সমিতির যে সদস্য সংখ্যা তার মধ্যে আমরা জানি তার একটা ভাগ বা ক্যাটাগরি আছে পার্সন্স ইন্টারেস্টেড ইন এডুকেশন দুজন থাকবে এবং সেই ইন্টারেস্টেড ইন এডুকেশন সেই ক্যাটাগরিকে ভোটার হবে এবং কারা প্রার্থী দাঁড়াতে পারবে সেটা ঠিক করে দেবে প্রাক্তন যে পরিচালকমণ্ডলী থাকবে তারাই সেই ভোটার লিস্ট তৈরী করে দেবে। আমি এমন দৃষ্টান্ত দিতে পারি যে এই ব্যবস্থায় কৃতী ছাত্র এবং ইউনিভার্সিটির লেকচারার তিনি পার্সন্স ইন্টারেস্টেড ইন এডুকেশন ভোটার হন নি অথচ সেই এলাকার বড় বড় জমিদার, জোতদার, মুনাফাখোর, কালোবাজারী তারা শিক্ষানুরাগী হয়ে স্কুলের নির্বাচনে নাবেন। অন্য দিকে আরও কতগুলি অগণতান্ত্রিক ব্যবস্থা এখনও পর্যন্ত চালু আছে। এমন বহু স্কুল আছে যাদের প্রতিষ্ঠাবা ৩ জন পর্যন্ত মনোনয়ন দিতে পারেন এবং সেখানে ১২ জন মাত্র সদস্য তার মধ্যে ৩ জন সদস্য প্রতিষ্ঠাতাদের মনোনীত। সেই সব স্কুল-গুলি বেশিরভাগ ক্ষেত্রে আগেকার রাজা মহারাজারা করেছিলেন এবং আজকে রাজ্য হারিয়ে তারা এইসব স্কুলগুলিকে একটা ছোটখাট রাজ্য করেছে এবং সেখানে তারা নিরীহ শিক্ষকদের উপর খবরদারী চালাবার চেষ্টা করছে। অন্যদিকে আমরা দেখছি কি, স্মুথ রানিং-এর জন্য যে কমিটির প্রয়োজনীয়তা সেই কমিটিগুলি কি ধরনের কাজ চালাচ্ছে সে সম্বন্ধে তিনি প্রথমে বলেছিলেন। পাওয়ার্স এখানে কিছু নেই ফলে প্রচুর টাকা কড়ি আত্মসাৎ করে, বিল্ডিং গ্রান্ট গেলে সেই টাকা অনেক সময় স্কুলের বিল্ডিং না হয়ে স্কুলের সেক্রেটারীর বিল্ডিং হয়। আমরা দেখেছি টিচার্স স্যালারীর টাকা গেলে সেখানে সেই টাকা নিয়ে অন্য খাতে খরচ করা হয় এবং সেই টাকার অপব্যবহার করা হয়। এমন দৃষ্টান্ত প্রচুর মিলবে যে উপযুক্ত শিক্ষকের জন্য কাগজে অ্যাডভার-

টাইজমেন্ট দেয়া হল যে এই কোয়ালিফিকেশনের শিক্ষক নেয়া হবে এবং সেখানে একটা পোস্টের জন্য ২০০/২৫০ দরখাস্ত আসে অথচ আগে থেকেই ঠিক হয়ে থাকে কাকে নেয়া হবে, শুধু আইন বাঁচাবার জন্য কাগজে অ্যাডভারটাইজমেন্ট দেয়া হয়—তারপর ২০০/২৫০ জন শিক্ষক বহু দূর থেকে এসে ফিরে যান এবং সেক্ষেত্রে নিজেদের বশংবদ কোন এক ব্যক্তিকে ঢোকানো হয়। অন্যদিকে দেখা যায় এই সমস্ত কমিটিগুলি শিক্ষকদের যখন তখন যে কোন অজুহাত দেখিয়ে চাকরী থেকে ছাঁটাই করেন এবং এই সমস্ত নিরীহ শিক্ষক যাঁরা শিক্ষাদান ছাড়া অন্য কোন গোলমালে আসে না তাঁদের কমিটির সদস্যদের মর্জির উপর নির্ভর করে থাকতে হয় তাঁদের চাকরী থাকবে কিনা। গত ২০/২২ বছরের মধ্যে কংগ্রেসী রাজত্বে আমরা অনেক বড় বড় কথা শুনেছি যে শিক্ষকরা জাতির জনক, তাঁরা জাতি তৈরী করেন কিন্তু আমরা দেখেছি শিক্ষকদের চাকরীর নিরাপত্তা দূরের কথা, পুলিশ রিপোর্টে শিক্ষকদের চাকরী খাওয়ার ব্যবস্থা এই কংগ্রেস সরকার করেছিলেন। অথচ আজকে হঠাৎ নলিনাক্ষবাবু শিক্ষকদের দরদে উথলে উঠেছেন এবং এই বিলকে আরো ৩০এ জুন পর্যন্ত স্থগিত রাখতে চাইছেন। এটা তিনি শিক্ষামন্ত্রীকে ধাপ্পা দিতে চাইছেন কিন্তু এই সভায় কোন গোলমাল না হলেও একথা যদি তিনি এই হাউসের বাইরে কোথাও মাঠে ময়দানে বলতেন তাহলে তাঁর যে কি দশা হত সেটা আমরা ধারণা করতে পারি না। যাই হোক দেশের ভবিষ্যৎ সমাজ গঠনের দায়িত্ব যাঁদের উপর, যাঁদের হাতে সত্যই জাতি গঠনের দায়িত্ব রয়েছে সেই শিক্ষক সমাজ তাদের এই ঘৃণিত ব্যক্তিদের উপর নির্ভরশীল না থাকার জন্য মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় আজ যে বিল এনেছেন সেই বিলকে প্রত্যেক সদস্যরই সমর্থন জানানো উচিত। কারণ আমরা জানি যে আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী দীর্ঘদিন মাধ্যমিক শিক্ষার সংগে জড়িত এবং তাঁদের সুখ-দুঃখ, ব্যথা-বেদনার কথা তিনি ভাল-ভাবেই জানেন, তাই তিনি আজকে গণতান্ত্রিক শিক্ষাব্যবস্থার জন্য এবং শিক্ষক শ্রেণীর স্বার্থ রক্ষা করার জন্য যে বিল এনেছেন আশা করি প্রত্যেক সদস্য তাকে সমথন জানাবেন। আমি শিক্ষামন্ত্রীর এই বিলকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Amiya Bhusan Bandyopadhyaya :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়া, মাননীয় শিক্ষামন্ত্রী বোর্ড অফ সেকেন্ডারী এডুকেশন অ্যাক্টের যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেই অ্যামেন্ডমেন্টকে আমি সমর্থন করতে উঠে এ সম্পর্কে ২/৪টি কথা আপনার মাধ্যমে এই সভার সামনে উপস্থিত করতে চাই। গত কিছুদিন ধরে এই হাউসে যাঁরা বিরোধীপক্ষ সেই ৫৫ জন সদস্যমণ্ডিত প্রবলপ্রতাপান্বিত অথচ হতমান ম্রিয়মাণ বিরোধী পক্ষ তাঁদের বহু বক্তৃতা আমি শুনেছি, সেই বক্তৃতার মধ্যে বার বার তাঁরা বলবার চেষ্টা করেছেন আমাদের উদ্দেশ্য করে যে আপনারা কি বলতে চান আমরা কিছু করি নি? অনেক করেছেন, এত টাকা খরচ করেছেন, ১৯৪৭-৪৮ সাল দেখুন আর এখন দেখুন—সেই খরচ বেড়ে গেছে ইত্যাদি বলে তাঁরা বলবার চেষ্টা করেছেন যে আমরা অনেক টাকা খরচ করেছি, অনেক উন্নতি করেছি এবং আপনারা বিরোধী পক্ষরা বিশেষ করে কমিউনিস্টরা এই সব দেখতে চান না। আমি একটু ঘাঁটাঘাঁটি করে দেখছিলাম, কি ধরনের উন্নতি হয়েছে সেটা একটু বোঝবার চেষ্টা করছিলাম যে শিক্ষাক্ষেত্রে কতটা উন্নতি হয়েছে। উন্নতি করেছেন, বাংলাদেশের যে গৌরবান্বিত স্থান ছিল ভারতবর্ষে শিক্ষা জগতে তাকে প্রচণ্ডভাবে টেনে হেঁচড়ে নামিয়ে দিয়ে ধূলায় লুণ্ঠিত করেছেন এই গৌরবের অধিকার নিশ্চয় কিছুতেই অস্বীকার করা যায় না। ১৯৫৭-৫৮ সালে মোট যে মাধ্যমিক স্কুল ছিল ১৭৮৩ ১৯৬৪-৬৫ সালে সেটা বেড়ে হয়েছে ৩১৭৩, স্কুলের সংখ্যা বেড়েছে। আমি বাজেট আলোচনা করে দেখেছি যে হ্যাঁ, ক্যাপিটাল অ্যাসেটস স্কুলের তৈরী হয়েছে, ১৬৬৮ লক্ষ টাকা ক্যাপিটাল অ্যাসেটস তৈরী হয়েছে কিন্তু আমার প্রশ্ন জাগছে যে ক্যাপিটাল অ্যাসেটস তৈরী হয়েছে, স্কুলের সংখ্যা বেড়েছে কিন্তু What is about human assets? What is about teachers? What is about the people who will build up the nation?

তাদের কি হয়েছে? আমি তো দেখছি আপনারা টাকা অনেক খরচ করেছেন, গ্রামে গ্রামান্তরে দেশলাইয়ের বাক্সের মত বাড়ী তৈরী করেছেন, কেন করেছেন, ঐ ডি এম সেনের ভাই বি এম সেনদের কল্যাণের জন্য করেছেন, আর গ্রামে সহরে পলিটিক্যাল বেজ তৈরী করার জন্য করেছেন।

আপনারা শিক্ষকদের জন্য কি করেছেন, ছাত্রদের জন্য কি করেছেন যারা আপনাদের তথাকথিত আমেরিকা থেকে ধার করা আধুনিক বাড়ীতে বসে শীর্ণ জীর্ণ অবস্থায় লেখাপড়া করতে গেছে, আর শীর্ণ জীর্ণ অর্ধভুক্ত অভুক্ত অবস্থায় থেকে তাদের পড়াবার চেষ্টা করেছেন? তাঁরা বার বার দাবী করেছেন তাঁদের অবস্থার উন্নতির জন্য যাতে রাস্তায় না নামতে হয় কিন্তু আপনারা লাঠি মেরেছেন, গুলি মেরেছেন, জেলে ঢুকিয়েছেন আর বক্তৃতা করেছেন যে জাতির জনক শিক্ষকদের আমাদের দেখতে হবে। এই আপনারা উন্নতি করেছেন। আপনারা উন্নতি করেন নি একথা বলব না, আপনারা উন্নতি করেছেন, আপনারা যেমন স্কুল বোর্ডের উন্নতি করেছেন, অঞ্চল পঞ্চায়েতের উন্নতি করেছেন ঠিক তেমনি স্কুল কমিটিগুলি আপনাদের পাওয়ার লিভার্স। তা না হলে গ্রামে ক্ষমতা ধরে রাখা যাবে না, ভোট সংগ্রহ করা যাবে না এবং সেই জন্যই স্কুল বোর্ডের এই চেহারা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি ও'দের গাত্রদাহ হবে।

[5-20—5-30 p.m.]

**শ্রী এ কে এম ইছাখ:**

I rise on a point of order. The Honourable Minister is asking us to pass his amending Bill which relates to education. But the honourable Member is accusing the Congress Party. It has no relevancy with regard to the Bill.

**মিঃ চেয়ারম্যান:** এটা কোন পয়েন্ট অফ অর্ডার নয়। আপনি বক্তব্য বলুন।

**শ্রীঅমিয়ভূষণ বন্দ্যোপাধ্যায়:** আপনারা ধৈর্য [illegible] আমার [illegible]-র সঙ্গে অ্যামেন্ডমেন্টের সম্পর্ক আছে। আমি স্পষ্ট করে বলতে চাই শিক্ষকদের নেগলেক্ট করেছেন, শিক্ষাকে নেগলেক্ট করেছেন, শিক্ষার্থীকে নেগলেক্ট করেছেন। প্রমাণ চান? প্রমাণ আছে। ও'রা এখানে বক্তৃতা করছেন আমরা কি উন্নতি করিনি? হ্যাঁ, করেছেন। আমি ডঃ কোটারী কমিশনের রিপোর্ট থেকে দেখিয়ে দেব ১৯৫০-৫১ সালে যেখানে শিক্ষকদের অ্যাভারেজ অ্যানুয়াল স্যালারি ছিল ১,২৫৮ টাকা সেখানে ১৯৬৫-৬৬ সালে সেটা দাঁড়িয়েছিল ১,১৮৭ টাকা। আপনারা তো দারুন উন্নতি করেছেন। ১০/১৫ বছর ধরে শিক্ষকদের মাইনে বাড়াতে বাড়াতে এমন করেছেন যে তাঁদের মাইনে কমে গেছে। এটা আমার কথা নয়, কোটারী কমিশনের কথা। কোটারী কমিশনে সমগ্র শিক্ষা ব্যবস্থা আলোচনা করবার সময় শিক্ষকদের স্থান কোথায় হবে সেটা তাঁরা স্পষ্ট করে বলেছেন। কোটারী কমিশন বলেছেন, সমাজ দ্রুত পরিবর্তিত হচ্ছে, জ্ঞানের পরিধি দ্রুত বিস্তার লাভ করছে কাজেই এই জ্ঞানের পরিধির সঙ্গে তাল রেখে শিক্ষাকে গড়তে হবে এবং সেখানে শিক্ষকদের স্থান কোথায় সেটাও তাঁরা বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসের সামনে ২/৪টি পয়েন্ট পড়ে শোনাচ্ছি।

"In this process the freedom of the teacher is most vital, it is almost synonimous with the freedom of the school, for the pupils can be really treeer than the men and women who teach them........"

সেই টিচার যাঁদের ফ্রিডমের উপর কোটারী কমিশন জোর দিয়েছেন সেই টিচারকে কোথায় এনেছেন? সেই টিচারদের প্রতিটি ম্যানেজিং কমিটি নেকড়ের সামনে তুলে ধরেছেন। কে তার নাথিং বাট ম্যান ইটার্স। ভুরি ভুরি সংবাদ আমার কাছে আসে যে বিনা কারণে, সামান্যতম কারণে তাঁদের রাস্তা দেখিয়ে দেওয়া হয়। আপনারা যদি এর প্রমাণ চান আমি তা দিতে পারি এবং যে কোন বোর্ডের সামনে উপস্থিত করতে পারি। আজকে শুনুন আপনারা কি করেছেন। যে সমস্ত ম্যানেজিং কমিটি আপনারা করেছেন সেই ম্যানেজিং কমিটিতে আছে বেনিফ্যাকটর-দের একটা সেকসন। হু আর দিজ বেনিফ্যাকটর্স, নেভার ডিফাইনড। সেখানে আছে পার্সনস্ ইন্টারেস্টেড ইন এডুকেসন। আমি ব্যক্তিগতভাবে বহু চেষ্টা করে ২।৩টি স্কুলে ঘুরে, অনেক তদবির তদারক করে কাউকে পার্সনস ইন্টারেস্টেড ইন এডুকেসন বলে স্বীকার করাতে পারিনি। দিস্ ইজ দি ম্যানেজিং কমিটি দ্যাট ইউ হ্যাভ বিল্ট আপ। এই ম্যানেজিং

কমিটি যে কোন মুহূর্তে যে কোন টিচারকে তাড়িয়ে দিতে পারেন। মাননীয় স্পীকার মহাশয়, আপনার সামনে বলতে চাই বাংলাদেশের স্কুল কলেজেরে উপর যদি একটা রিভিউ করা যায়, তাহলে প্রমাণিত হবে ১০।১৫ বছর আগে যাঁরা শিক্ষা প্রতিষ্ঠান দেখলে নাম সিঁটকাতেন আজকে তাঁদের স্কুল কলেজ এবং লেখাপড়ার উপর দারুণ শ্রদ্ধা বেড়েছে। আজকে ইনস্টিটিউ-সন্যাল ডিফলকেসন হ্যাজ বিকাম দি অর্ডার অফ দি ডে—তাই ইদানিং কালে তাঁরা সরকারী অর্থের জন্য বলছেন, ফার্নিচারের জন্য বলছেন, বিল্ডিং-এর জন্য বলছেন। আজকে ইটখোলার মালিক হচ্ছে স্কুলের সেক্রেটারী এবং এইভাবেই শিক্ষা প্রতিষ্ঠান চলছে। আজকের শিক্ষামন্ত্রী আজীবন মাধ্যমিক শিক্ষকদের জন্য আন্দোলন পরিচালনা করেছেন, তাঁদের জীবনের সঙ্গে, তাঁদের স্বপ্নের সঙ্গে, তাঁদের আশা আকাঙ্খার সঙ্গে, তাঁদের আশা আকাঙ্খার সঙ্গে, তাঁদের বেদনার সঙ্গে নিজেকে সম্পূর্ণভাবে একত্ব করেছেন। ডাঃ, সান্যাল বলেছেন ৪০ বছর এই অবস্থা চলছে। তাই বলে সেটা আর ৪০ দিনও চলতে পারে না, চলতে ওেয়া উচিত নয়। তা যদি চলে তাহলে ডাঃ সান্যালরা ওই শিক্ষকদের রাস্তায় বার করে দেবেন। আমরা সেই অপর-চুনিটি তাঁদের দিতে পারি না। কাজেই আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে বলছি ৪০ ঘন্টার মধ্যে রুল তৈরী করুন যার মধ্যে শিক্ষক এবং গার্জিয়ানদের প্রতিনিধি বেশী থাকবে।

বেনিফেকটারের দরকার নাই। আর পার্সনস ইন্টারেস্টেড ইন এডুকেশন যদি রাখা হয় তাহলে কোন্ ক্যাটেগরীর লোক তাতে থাকবে সেই সমস্ত ক্রীয়ারলী ডিফাইন করে দিতে হবে। যে ব্যবস্থা করতে যাচ্ছেন, তার মধ্যে এই সমস্ত করার চেষ্টা করবো, এই সম্পর্কে এটাই আমার প্রধান বক্তব্য। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় আপনার মাধ্যমে একথাই বলতে চেয়েছেন—আমি জানি ইহা সামান্যতম মেজার, এই মেজারের মাধ্যমে সামগ্রিকভাবে শিক্ষার পুনর্গঠন করা যাবে না —সেকথা তিনি তাঁর ভূমিকায় বলেছেন। নিশ্চয়ই এর পর সময় পেয়ে ধীরে সুস্থে এমন একটা পূর্ণাঙ্গ বিল এখানে আনবেন যাতে বাংলা দেশের হৃত গৌরব আবার ফিরে আসতে পারে এবং শিক্ষকরা যেন নূতন জীবনের স্বাদ দেখতে পারে।

এই প্রসঙ্গে দুই-একটা কথা শিক্ষামন্ত্রিমহাশয়কে বিচার করতে বলি। আমরা জানি এখন গ্রামাঞ্চলে ক্লাস এইট পর্যন্ত ফ্রী এডুকেশন দেওয়া হয়। যুক্তফ্রন্ট সরকারের প্রোগ্রাম আছে মেয়েদের শিক্ষা ক্লাস এইট পর্যন্ত ফ্রী করা সম্ভব কিনা সে বিষয়ে বিবেচনা করবেন এবং বিবেচনা করে হাউসকে বলবেন।

অধ্যক্ষ মহোদয়া, আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রিমহাশয়কে আর একটি কথা বলব। সেকেন্ডারী এডুকেশন বোর্ড একটি মাত্র পশ্চিম বাংলায় রয়েছে। ছাত্র সংখ্যা প্রচুর পরিমাণে বেড়ে গেছে। ছাত্র অশান্তি নানা কারণের মধ্যে একটা কারণ হচ্ছে বোর্ডের সংখ্যা, এই বোর্ড দুই তিনটি করতে পারেন কিনা যুক্তফ্রন্ট সরকার বিশেষভাবে বিচার করে দেখতে পারেন।

আর একটি বিশেষ অনুরোধ আমি আপনার মাধ্যমে জানাব। এই বিল পূর্ণাঙ্গ না হলেও ম্যানেজিং কমিটির উপর সরকার যে পাওয়ার্স অ্যান্ড ফাংশন দেবেন সে বিষয়ে নিশ্চয়ই খুব সংযতভাবে এবং ধীরে সুস্থে করা হবে। কারণ এখানে একটা বিশেষ প্রশ্ন হচ্ছে স্কুল কমিটির ইনিশিয়েটিভ যাতে নষ্ট না হয় সেটা দেখতে হবে আবার অন্য দিকে যথেচ্ছাচারিতা না হয়, সংযমের সঙ্গে কাজ করে সেই রকম নিয়ন্ত্রণ ব্যবস্থা চালু করতে হবে। একথা কটি বলে এই অ্যামেন্ডমেন্ট আবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই বিলের অ্যামেন্ডমেন্ট-এর উপর দুই একটি কথা বলব। আমি একজন শিক্ষক। সুতরাং শিক্ষক হিসাবে দুই একটি কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে রাখতে চাই। যে সংশোধনী বিল আনা হয়েছে তার ভিতর বলা হয়েছে রুলে করা হবে। কিন্তু রুলে কি করা হবে না হবে সেটা পরের কথা। এই সংশোধনী প্রয়োজন, কিন্তু আরও বৃহত্তর এমন কতকগুলি ব্যাপার আছে যেগুলি আমি শিক্ষকরূপে আপনার মাধ্যমে আমি বলতে চাই। নির্দিষ্ট কোন কথা না থাকার ফলে খুব অসুবিধা হয়। বোর্ড থেকে কতকগুলি সার্কুলার দেওয়া হয়, যদি তার দুই-একটি হারিয়ে যায় তাহলে বিপদগ্রস্ত হতে হয়, এমন কোন সংগঠিত কোড ছিল না, যার ফলে শিক্ষকরা বিপদগ্রস্ত হত। তাই এই অ্যামেন্ড-মেন্টের প্রয়োজন আছে। উপরন্তু সর্বাঙ্গীনভাবে শিক্ষা ব্যবস্থার উপর আমরা যদি একটা

নির্দিষ্ট কোড আনতে পারতাম বা পেতাম তাহলে হয়ত আমাদের পক্ষে শিক্ষকদের অন্তত সুবিধা হত।

দ্বিতীয় এই ম্যানেজিং কমিটির আলোচনা প্রসঙ্গে একটা কথা বলতে চাই। কেবলমাত্র শিক্ষানুরাগী শিক্ষক নয়, অন্যান্যদেরও দরকার আছে। ইতিপূর্বে পরবর্ত্তী বক্তা বলে গেলেন বেনিফ্যাকটাররূপে যারা আছেন তারা কারা বুঝি না। কিন্তু বেনিফিকটারের প্রযোজনীয়তা অস্বীকার করলে আমরা ভুল করব। সাধারণভাবে অনেক লোক আছেন যাঁরা শিক্ষাব্যবস্থার প্রতি আগ্রহী তাদের যদি সরিয়ে দেওয়া যায় শিক্ষানুরাগী বলতে যদি বেনিফেকটার বা আর্থিক সাহায্যকারী এই রকম লোকগুলিকে যদি সরিয়ে রাখা হয় তাহলে স্বার্থ স্থাপন করতে গিয়ে আর্থিক অবস্থার সুরাহার জন্য জনসাধারণের কাছ থেকে যে সাহায্য নেওয়া হয় সেটা পাওয়া যাবে না। এই যে বেনিফাকটরস আছে আর্থিক সাহায্যকারী আছে— ঐ লোকগুলিকে দূরে সরিয়ে রাখি তাহলে সাধারণ গ্রামে কি দেখি—আমরা দেখি যে আর্থিক অবস্থার সুরাহা আমাদের জনসাধারণেন কাছ থেকে নিতে হয়, সম্পদগুলি যদি তাদের কাছ থেকে নিতে হয়—তাই একেবারে তাদের উপেক্ষা না করে, শিক্ষাঅনুরাগী অন্যান্যদের নিয়ে চিন্তা করি তাহলে আমার মনে হয় এটা সর্বাঙ্গসুন্দর হবে। তাই আমি মনে করি এমনভাবে এটা সংশোধন হোক যাতে করে ধীর-স্থিরভাবে যাতে করে আমাদের এখানে প্রস্থতাবকে সুচারুরূপে পরিচালিত করতে পারি। বর্তমানে ম্যানেজিং কমিটির ব্যাপারে যে অসুবিধাগুলি দেখা দিয়েছে সেই অসুবিধাগুলি দূর করতে হলে ধীরস্থিরভাবে চিন্তা করে বিভিন্নভাবে ভাল করে বিবেচনা করে রুলস তৈরী করা প্রয়োজন। —এই সঙ্গে একটা প্রস্তাব রাখি যে আমরা দেখেছি অনেক সময় বিভেদ হয়েছে—ব্যাখ্যা কি হবে বুঝতে পারে না। তাই এমনভাবে রুলস হওয়া উচিত যাতে ব্যাখ্যা থাকে যাতে করে একেবারে সহজ ভাষায় থাকে—সাধারণের অসুবিধা না থাকে। যা হোক এই বিলের উপর আলোচনা করতে গিয়ে আবার বলতে হচ্ছে যে একটা আংশিক সংশোধন করতে এর পুরো সমাধান আমাদের শিক্ষা জগতে, বা স্কুল পরিচালনার ব্যাপারে যে অসুবিধাগুলি আছে সেগুলি কেবলমাত্র ম্যানেজিং কমিটির ব্যাপারে অ্যামেন্ডমেন্ট এনে এর সমাধান হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি যে বৃহত্তর ভঙ্গিতে এই বিল শিক্ষা ব্যবস্থা না করে—ঢেলে এমন একটা প্রস্তাব আনুন যাতে করে শিক্ষা ব্যবস্থাগুলি সুচারুরূপে পরিচালিত হতে পারে—সব রকম বাধা অতিক্রম করতে পারে। এই বলে শিক্ষা মন্ত্রীকে অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে বলছি হটকারিতা না করে সুন্দরভাবে চিন্তা করে নূতনভাবে ঢেলে যদি করা যায় তাহলে সর্বাঙ্গসুন্দর হবে। এই বক্তব্য বলে আমার বক্তৃতা শেষ করছি।

[5-30—5-40 p.m.]

**Shri Nabadurga Mandal :**

মাননীয় সভানেত্রী মহোদয়া, আমি আমাদের শিক্ষা মন্ত্রী আমাদের নেতা, সংগ্রামের নায়ক যে ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারী এডুকেসন অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন সেই বিলকে আমি অভিনন্দন এবং সমর্থন জানিয়ে আমি কিছু বক্তব্য আপনার সামনে তুলে ধরতে চাই। এই অ্যামেন্ডমেন্ট বিলে স্কুল কমিটির গঠনের ক্ষমতা সরকারের ক্ষমতার মধ্যে আসবে এজন্য আমরা অত্যন্ত আনন্দিত হয়েছি। তার কারণ এই ম্যানেজিং কমিটিগুলি দেশের শিক্ষাব্যবস্থা দেশের শিক্ষা ব্যাপারে দুর্নীতির একমাত্র ঘাঁটি। এই ম্যানেজিং কমিটিগুলিকে কংগ্রেসী নেতারা দুর্নীতির কেন্দ্র তৈরী করে রেখেছিলেন, আমি পাড়াগাঁ থেকে এসেছি—পাড়াগাঁয়ের বেশীরভাগ ক্ষেত্রে সাধারণ মানুষকে কে ভোটার কে ভোটার নয়, তা না জানিয়ে জোতদার মুনফাখোর ধনী এবং কায়েমী স্বার্থ পৃষ্ঠপোষক মানুষ তারা সেই কমিটির মধ্যে যায় এবং সেই কমিটির পরিচালনা ভার নেয়। এডুকেসনিস্ট হিসাবে যে দুইজন থাকেন তারা হয়তোকাপড়ের ব্যবসা করেন আর যাঁরা এডুকেসন কি তা বোঝেন না তাঁরা এডুকেসনিস্ট হয়ে সেখানে বসে থাকেন। স্কুলের ম্যানেজিং কমিটিগুলি শিক্ষকদের যে বেতন দেন সেই বেতন নিয়ে কিছু দিন

তাঁদের ব্যবসা চালিয়ে নেন—কোন ক্ষেত্রে যে সমস্ত বিল্ডিং হয় সেই বিল্ডিংয়ের টাকা তারা মুনাফা নেন আর ফার্নিচারের জন্য যে সমস্ত টাকা খরচ হয় সেই সমস্ত ফার্নিচার নিজেদের মধ্যে রাখেন। নিজেদের ছেলেদের যদি চাকুরীর প্রয়োজন হয় তাহলে কোন শিক্ষককে মিথ্যা-ভাবে ডিসচার্জ করে নিজের ছেলেকে বসাবার চেষ্টা করেন। তাই শিক্ষামন্ত্রী এই অ্যামেন্ডমেন্ট এনেছেন। এর ফলে শিক্ষার কিছু সংস্কার হবে আমি আশা রাখি। এর সাথে আমার আরও কতগুলি কথা বলার আছে। এই সব ডেফিসেট গ্রান্ট স্কুল এবং প্রাইভেট স্কুল—সেই প্রাইভেট স্কুলে এই প্রাইভেট স্কুলের মত কমিটি করে কিনা সে কথা আমি শিক্ষামন্ত্রীকে বিবেচনা করতে বলবো এবং এই স্কুলগুলি একীকরণ করে তাদের শিক্ষা ব্যবস্থা যাতে এক রকম হয় এবং উন্নত হয় তার ব্যবস্থা যাতে রাখেন তার জন্য আমি দাবী জানাচ্ছি। গ্রান্ট যে দেওয়া হয় শিক্ষকরা সময় মত বেতন পান না—বেতনের ক্ষেত্রে তারা ফাইন্যান্স নেন, কিন্তু ৫।৬ মাস শিক্ষকদের বেতন বাকী থাকে। তাই আমি আমার শিক্ষা মন্ত্রীকে অনুরোধ করবো এইভাবে গ্রান্ট না পাঠিয়ে যাতে এই টাকাটা ডিস্ট্রিক্ট ট্রেজারীতে তারা জমা দেন এবং সেখান থেকে প্রতি মাসে হেড মাস্টার মহাশয় সেই টাকা নিয়ে নেবেন এই রকম ব্যবস্থা থাকলে আরও ভাল হয়। আরও একটা কথা নূতন যে ম্যানেজিং কমিটি তৈরী হবে সেই ম্যানেজিং কমিটিতে অন্তত যতজন সদস্য থাকবেন তার ডুক্ট পারসেন্ট আমাদের শিক্ষকদের মধ্য থেকে নিলে আরও ভাল হবে। আর সেই সাথে টিচার্স কাউন্সিলের উপর যাতে গুরুত্ব দেওয়া যায় তারও ব্যবস্থা রাখলে ভাল হয়। শিক্ষা ক্ষেত্রে সব থেকে বড় যে জিনিসটা সেটা হচ্ছে প্রাইমারী শিক্ষা ক্ষেত্রে অনেক গলদ আছে সেই গলদগুলি দূর করার জন্য স্কুল বোর্ডে যে দুর্নীতি চলছে সেই দুর্নীতি-গুলির জন্য একটা ব্যবস্থা রাখা দরকার।

সেগুলির ব্যবস্থা রাখা দরকার। কারণ আমাদের ওখানে অনেকে স্কুল বোর্ডে তারা যে প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিয়েছিল সে টাকার অনেকটাই ওই কংগ্রেসীরা পকেট খরচ হিসাবে ব্যবহার করে তার কোন হিসাব রাখেন নি। প্রাথমিক শিক্ষাতে যদি আরও গলদ দূর করতে দপ, তাহলে আমার মনে হয় ওই কমিটি দূর করে একটা অ্যাড-হক কমিটি গঠন করা উচিত। সেই অ্যাড-হক কমিটিকে ক্ষমতা দিয়ে যতদিন না ইলেকসন হয় সেটা করা দরকার। আমি সেকেন্ডারী এডুকেসন বিল যেটা শিক্ষামন্ত্রী এনেছেন তার প্রতি অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-40—5-50 p.m.]

**Shri Biswanath Das Ghose :**

মাননীয় সভানেত্রী মহাশয়া, যুক্তফ্রন্ট সরকারের মাননীয় শিক্ষামন্ত্রী মধ্যশিক্ষা পর্ষদের যে সংশোধনী প্রস্তাব এনেছেন আমরা তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। দীর্ঘ ২০ বছর ধরে কংগ্রেসী শাসনকালে বাংলাদেশের শিক্ষা ব্যবস্থায় যে আবর্জনা ও দুর্নীতি পুঞ্জিভূত হয়েছে তা দূর করতে একটা প্রথম পদক্ষেপ হিসাবে মাননীয় শিক্ষামন্ত্রীর এই প্রস্তাবকে আমরা অভিনন্দন জানাচ্ছি মাননীয় সভানেত্রী মহাশয়া আপনি জানেন ইংরাজীতে বলে

Education is the manifestation of prefection already in man.

এবং বাংলাদেশের এডুকেশনের যদি আমরা ব্যাখ্যা করতে চাই তাহলে আমরা বলতে পারি

Education in Bengali is manifestation of corruption always in Congress.

দীর্ঘ ২০ বছর ধরে কংগ্রেসের মধ্যে দুর্নীতি বাংলাদেশের শিক্ষা ব্যবস্থাকে কুক্ষিগত রেখেছিল তার প্রমাণ আমরা বিভিন্ন দিক থেকে পেয়ে থাকি। তার প্রথম প্রমাণ হিসাবে আপনার কাছে হাজির করতে পারি বাংলাদেশের বিভিন্ন জেলার যে সব প্রাথমিক স্কুল বোর্ড রয়েছে তার ব্যাপার। সেগুলো আমাদের আজকে আলোচনার অবকাশ নেই। আমরা আজকে মাধ্যমিক শিক্ষা সম্পর্কে আলোচনা করতে যেয়ে আমরা দেখতে পাচ্ছি মাধ্যমিক শিক্ষা এই কংগ্রেস দীর্ঘদিন ধরে কুক্ষিগত করে রেখে একে এক জ্বরগ্রস্ত শীর্ণকায় রোগীতে পরিণত করেছে এবং আমাদের শিক্ষামন্ত্রী একজন অভিজ্ঞ চিকিৎসক হিসাবে ঠিক এই শিক্ষা ব্যবস্থার প্রথম ত্রুটি ধরে ফেলেছেন এবং সেটাকে দূর করবার জন্য চেষ্টা করেছেন। এই ত্রুটি বাংলাদেশে যে অগণিত

মাধ্যমিক স্কুল রয়েছে তার পরিচালনা ব্যবস্থা আমরা দেখছি। কলকাতা এবং কলকাতার বাইরে যে মাধ্যমিক বা উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলি রয়েছে সেই সমস্ত বিদ্যালয়ের পরিচালনাভার অধিকাংশ ক্ষেত্রে এই কংগ্রেসের অধিকৃত এবং আজকে এখানে যারা কংগ্রেসের সদস্য হয়ে এসেছেন তাদের মধ্যে অনেকেই একটা দুটো করে স্কুলের পরিচালনাভার গ্রহণ করেছিলেন। এটা আমি জানি এবং আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেই উলুবেড়িয়া দক্ষিণ কেন্দ্রে যিনি আমার কংগ্রেসী প্রতিদ্বন্দ্বী ছিলেন তিনি সাতটি স্কুলের ম্যানেজিং কমিটির সেক্রেটারী বা প্রেসিডেন্ট ছিলেন এবং সেই সাতটি স্কুলই তার দুর্নীতির হাত থেকে রেহাই পায় নি। ১৯৬৭ সালে আমি যখন নির্বাচিত হই, যুক্তফ্রন্ট সরকার যখন প্রতিষ্ঠিত হয় তখন সেই স্কুলগুলির একটা স্কুল থেকে বীরপুর-জয়নগরের সম্পাদক পদ থেকে তাকে বিতাড়ণের চেষ্টা করেছিলাম।

কিন্তু হাই কোর্ট-এর তিনি একজন উকিল এবং সেই হিসাবে তাঁর ওকালতি আইন দিয়ে কিভাবে যে তিনি আবার টিকে থাকলেন তা জানি না। এই স্কুল আমাদের এলাকার একটি প্রাচীনতম স্কুল। কিন্তু তার এমন অবস্থা করেছে যে অনেক বিল্ডিং গ্রান্ট পাওয়া সত্ত্বেও সেই স্কুলটি একটি পুরাতন ও জরাজীর্ণ গৃহে তার শিক্ষা ব্যবস্থা চলছে এবং সেই স্কুলের শিক্ষকরা দীর্ঘদিন ধরে কোন রকম বেতন পাচ্ছেন না। আজ এই বিলের উপর আলোচনা করতে উঠে ডাঃ সান্যাল বললেন এই বিল সম্বন্ধে আলোচনা কিছুদিন পিছিয়ে দেওয়া হোক। কিন্তু কেন তিনি তা চাচ্ছেন তা জানি না? তাঁর প্রত্যেকটা জিনিষ স্থগিত রাখার একটা প্রবণতা রয়েছে। পি ডি এফ মন্ত্রী হিসাবে তিনি যে গলাকাক্কা খেয়েছিলেন সেটাকে কার্যকরী করার জন্য তিনি রাইটার্স বিল্ডিংস-এ গিয়ে যতক্ষণ না দারোয়ান পুলিশের কাছ থেকে গলাধাক্কা না খেয়েছেন ততক্ষণ পর্যন্ত তিনি বার হন নি। আমার মনে হয় তাঁর উপর কংগ্রেস দল থেকে এই নির্দেশ দেওয়া হয়েছে কারণ বাংলাদেশে কংগ্রেসের কুক্ষিগত অধিকাংশ স্কুলই রয়েছে। এই বিল সম্পর্কে আলোচনা করতে গিয়ে বলব যদি বিভিন্ন স্কুল সম্বন্ধে অনুসন্ধান করা যায় তাহলে দেখা যাবে আজ যাঁরা নির্বাচিত হয়ে এসেছেন তাদের অনেককে অন্য জায়গায় আয় নিতে হবে। যাহোক এই বিল সম্পর্কে আলোচনা করতে গিয়ে আপনার মাধ্যমে কয়েকটি সাজেসসান শিক্ষামন্ত্রীর কাছে রাখতে চাই। আজ শুধু বিদ্যালয়ের ম্যানেজিং কমিটির পরিবর্তন করলে চলবে না, এখানে অনেক কিছু করার দরকার আছে, দীর্ঘদিন ধরে আপনি মাধ্যমিক শিক্ষা আন্দোলনের সঙ্গে পরিচিত এবং সেই আন্দোলনের নেতৃত্বও দিয়েছেন। সুতরাং পশ্চিম বাংলায় মাধ্যমিক শিক্ষা ব্যবস্থায় গলদ রয়েছে সেগুলির আমূল পরিবর্তন করে দেশে একটা নূতন ধরনের শিক্ষা ব্যবস্থা প্রচলন করবেন এই আশা করি। শুধু পরিচালন সমিতির পরিবর্তন নয়, বিভিন্ন ক্ষেত্রে আমরা দেখেছি বাংলাদেশের স্কুলগুলো আজ বিল্ডিং সর্বস্ব হয়ে দাঁড়িয়েছে। এখানে প্রাসাদোতম গৃহ নির্মাণের জন্য লক্ষ লক্ষ টাকা দেওয়া হচ্ছে। কিন্তু সেই গৃহের অভ্যন্তরে ছেলেদের ভালভাবে শিক্ষা দেবার জন্য স্কুলে খেলার মাঠ, লাইব্রেরী, ল্যাবরেটরী ইত্যাদির দিকে নজর দেওয়া হচ্ছে না। সুতরাং তাঁকে অনুরোধ করব সেখানকার ঘরের দিকে লক্ষ্য রাখা যতখানি না প্রয়োজন তার চেয়ে শিক্ষা ব্যবস্থা যাতে ঢেলে সাজান যায় সেদিকেও ততখানি লক্ষ্য রাখা দরকার। আর একটা কথা তাঁরা ঘোষণা করেছেন যে ছেলেদের অষ্টম শ্রেণী পর্যন্ত মকুব করা হবে—এটা যতশীঘ্র করবেন ততই বাংলাদেশের পক্ষে মঙ্গল। আর একটা অনুরোধ করব এখানকার শিক্ষা ব্যবস্থা যাতে ঢেলে সাজান যায় তার দিকে লক্ষ্য রেখে শীঘ্র একটা ব্যবস্থা করুন। অমাদের বর্তমানে যে সিলেবাস অনুযায়ী মাধ্যমিক শিক্ষা চলছে—সেই সিলেবাস অল্পবয়স্কদের পক্ষে ভারাক্রান্ত, ঐ সমস্ত সিলেবাস সমুদ্র পার হয়ে যখন ছাত্ররা কলেজে উপস্থিত হন তখন দেখি যে অধিকাংশ ছাত্র-ছাত্রীর মানষিকতা লেখাপড়ার দিকে থাকে না। তার কারণ আগে থেকেই তাদের তরুণ মানষশক্তি অনেকখানি নষ্ট হয়ে যায়। সেজন্য এই পাঠ্যক্রম পরিবর্তন করে অল্প-বয়স্ক ছাত্রদের উপযোগী করে গড়ে তোলা যায় এমন পাঠ্যক্রম তৈরী করুন এবং লেখাপড়ার বাহিরে এক্সট্রাকারিকুলাম অ্যাক্টিভিটিস যাতে তারা অংশ গ্রহণ করতে পারে তার ব্যবস্থা করবেন এবং অন্যান্য সর্বদিকস্পর্শী করে দীর্ঘদিনের দুর্নীতি অপসারণ করে বাংলাদেশে এক নূতন শিক্ষা ব্যবস্থা প্রচলন করার দিকে যুক্তফ্রন্ট সরকার নিশ্চয় লক্ষ্য দেবেন এবং সেই প্রচেষ্টাকে সাফল্যমন্ডিত করবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50—6 p.m.]

**Shri Ganesh Chandra Mondal :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় মাধ্যমিক শিক্ষার উপর, ম্যানেজিং কমিটির উপর হস্তক্ষেপ করবার জন্য যে বিল এনেছেন এই বিল প্রসঙ্গে বর্তমান ম্যানেজিং কমিটিগুলির কমপোজিসান এবং তারা গ্রামাঞ্চলে কি ধরণের কার্যকলাপ চালিয়ে যান সেই সম্পর্কে বক্তব্য রাখছি, কারণ এই যে ম্যানেজিড কমিটিগুলি আছে গ্রামাঞ্চলে এই কমিটিগুলিতে দেখছি যে বিভিন্ন ক্যাটেগোরী আছে এবং সেই সমস্ত ক্যাটেগোরীতে নির্বাচন হয়। এখানে ২টা ক্যাটেগোরীতে দেখছি যে বেনিফ্যাকটার এবং পারসেন ইন্টারেস্টেড ইন এডুকেসান এই বেনিফ্যাকটার এবং পার্সনস ইন্টারেস্টেড ইন এডুকেসান তাদের কোন ডেফিনেসান না থাকায় ম্যানেজিং কমিটিতে যারা নির্বাচিত হতে পারেন তারা ইচ্ছা মত ভোটার লিস্ট তৈরী করেন, মনোনীত লোক যাতে ম্যানেজিং কমিটি গঠন করে পুনর্নির্বাচিত হতে পারেন তার ব্যবস্থা করতে থাকেন, এইভাবে ম্যানেজিং কমিটিগুলো একটি কায়েমী স্বার্থের প্রতিভূ হিসাবে গ্রামাঞ্চলে প্রতিক্রিয়াশীল কায়েমী স্বার্থের চক্র গড়েছে। এতে আমরা দেখছি যে গ্রামাঞ্চলে শিক্ষা ব্যবস্থা কিভাবে বিপর্যস্ত করে দিচ্ছেন বার বার। কারণ এই ম্যানেজিং কমিটির উপর সরকারের নিয়ন্ত্রণ নেই এটা একটা অটোনমাস বডি। বিভিন্ন ক্ষেত্রে আমরা দেখছি যে এই ম্যানেজিং কমিটির হাত দিয়ে সরকারের যে অর্থ ব্যয় হয় সে অর্থ যথাযথ ব্যয় হয় না, অপর দিকে দেখছি যে শিক্ষক এবং অন্যান্য কর্মচারী যাদের এই ম্যানেজিং কমিটি নিয়োগ করেন তাদের ইচ্ছামত ছাঁটাই করে দেন এ ' এই ছাঁটাইয়ের বিরুদ্ধে বিশেষ কিছু করবার থাকে না। ইতিপূর্বে মাননীয় সদস্য ডাঃ নলিনাক্ষ সান্যাল বলেছেন যে ছাঁটাইয়ের বিরুদ্ধে সেকেন্ডারী বোর্ডে আপীল কমিটি আছে সেখানে প্রতিকারের জন্য আবেদন করা যেতে পারে, কিন্তু এই আপীল কমিটিতে আবেদন করার পর দিনের পর দিন এবং বছরের পর বছর তার শুনানী হয় না। সেখানে শিক্ষকরা ন্যায়বিচার পান না। এখানে আমরা দেখছি কিভাবে তাদের উপর অন্যায় জুলুম করা হয়, শিক্ষকদের নিরাপত্তা কিভাবে ম্যানেজিং কমিটির দ্বারা বিঘ্নিত হয়। যে সমস্ত ম্যানেজিং কমিটি গ্রামাঞ্চলে কাজ করেন তাদের যে দুর্নীতি এবং গলদ তা যদি পুঙ্খানুপুঙ্খরূপে এনকোয়ারী করা যায় তা হোক দেখা যাবে কি পরিমাণ দুর্নীতি তাদের মধ্যে আছে, আমি নির্দিষ্ট উদাহরণ দিয়ে বলতে পারি যে হিঙ্গলগঞ্জ কনস্টিটিউয়েন্সীর সন্দেশখালি থানায় হাটগাছা কে সি ইনস্টিটিউশন আছে, সেখানে ২৪-পরগনার এ ডি এম এনকোয়ারী করেছিলেন। ৮৫ হাজার টাকা মিস-ইউজ হয়েছে অথচ এই পর্যন্ত কোন ব্যবস্থা করা হয় নি, এরূপ বিভিন্ন ক্ষেত্রে দেখছি যে ম্যানেজিং কমিটি তাদের ইচ্ছামত টাকা মিস ইউজ করেছেন। আবার অনেক ক্ষেত্রে দেখছি যে সরকারের গ্রান্ট-ইন এড যা পাওয়া যায় তা বিভিন্নভাবে নিজেদের কাজে লাগিয়েছেন। যে টাকা দিয়ে শিক্ষকদের বেতন দেন নি। এর ফলে শিক্ষকরা নানান রকম দুরবস্থার মধ্যে দিন কাটিয়েছে। আমরা দেখেছি যে শিক্ষক মহাশয়রা নানান রকম অসহায় অবস্থার মধ্যে পড়েন। আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে বলবো যাতে শিক্ষকদের ছাঁটাইয়ের প্রতিকার হয় এবং এই বিলের দ্বারা যাতে তাদের সুরাহা হয় সেদিকে দৃষ্টি দেবেন আমি এই বিলকে সমর্থন করছি ও যাতে শিক্ষকরা যথাযথ ভাবে রক্ষা পান তার জন্য শিক্ষামন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**Shri Gobardhan Pakray :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে সংশোধনী বিল এনেছেন তাকে আমি সমর্থন করছি, এই সমর্থন প্রসঙ্গে আমি কিছু বক্তব্য এই সভায় রাখছি, শিক্ষাক্ষেত্রে প্রতিটি পর্যায় অর্থাৎ স্কুল থেকে বিশ্ববিদ্যালয় পর্যায় পর্যন্ত একটা গলদ বহুদিনের পুঞ্জীভূত আবর্জনা জড় হয়েছে। একে পরিষ্কার পরিচ্ছন্ন করতে আমি বর্তমান শিক্ষামন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ জানাই শুধু ম্যানেজিং কমিটি নয়, প্রত্যেকটি কমিটি প্রাথমিক, মাধ্যমিক এবং কলেজীয় এমন কি ইউনিভার্সিটি পর্যায় পর্যন্ত কোথাও বাদ নেই—সর্বত্রই খারাপ হয়েছে, আমি বিগত সরকারের পরে নূতন সরকারের কাছে আবেদন করব যে নূতন দৃষ্টিভঙ্গী দিয়ে শিক্ষকদের আমূল পরিবর্তন হয়ে উঠেছে এবং শিক্ষার সমন্বয়ে পাঠ্যক্রমের

একরূপ ও তার সঙ্গে সকলের গ্রহণযোগ্য শিক্ষা ব্যবস্থা দরকার। আমি আশা করব যে আমাদের নূতন দৃষ্টিভঙ্গীর মাধ্যমে সে পরিবর্তন হবে। ম্যানেজিং কমিটি সম্পর্কে ২।১টি কথা বলা দরকার যে এগুলি একটা কোটারির স্বার্থের আড্ডা হয়েছে। এইগুলি নিজেদের স্বার্থ ছাড়া শিক্ষকদের স্বার্থ, শিক্ষার স্বার্থ বা বিদ্যালয়ের স্বার্থ কোনটাই তোয়াক্কা রাখেন না বা ধার ধরেন না। আমিও একজন শিক্ষক। আমি গত ৭ দিন ধরে আমাদের স্কুলের দরখাস্ত নিয়ে ঘুরে বেড়াচ্ছি। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে ধরতে পাচ্ছি না যাতে আমরা চাচ্ছি আমাদের ম্যানেজিং কমিটি ডিসল্‌ভ করে অ্যাডমিনিস্ট্রেটর দেওয়া হোক্। সিমদানী থাকমনি হায়ার সেকেন্ডারী স্কুল, দুজন সেক্রেটারী গেছেন, তবে কিছু কিছু নিয়ে গেছেন। শিক্ষকরা যাতে সময়মত মাহিনা পান এবং তারা যাতে ছাঁটাইয়ের সম্মুখীন না হন তার জন্য লক্ষ্য রাখতে আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করি। বর্তমান মাধ্যমিক বিদ্যালয়গুলির ৩টি পরিচালকমণ্ডলীর অধীনে আছে। একটা সরকারী ব্যবস্থাপনা, ১টা ইজরাদারী আর একটি কমিটি। সরকারী ব্যবস্থাপনায় শিক্ষকরা সময়মত বেতন পান আবার ইজরাদার যারা রয়েছেন খোদ গ্রামাঞ্চলে বা শহরে বিরল নয় আমাদের শিক্ষামন্ত্রী মহাশয় জানেন এবং সকলেই জানেন শিক্ষকদের প্রাপ্ত বেতন ঐ ডি এ রুলস অনুসারে তাদের অর্ধেক লিখিয়ে অর্ধেক দেওয়া হয়। সে অর্ধেক দান করেন স্কুলের খাতায়, আর তৃতীয় হচ্ছে ম্যানেজিং কমিটি, তারা শিক্ষকদের বাড়ীর ভিতরে মত দেখেন কিছু কিছু দিয়ে কোন রকমে মাসটা চালিয়ে দেওয়া। এই অবস্থা চলতে দেওয়া উচিত নয়, মাধ্যমিক শিক্ষার পরিচালন ব্যবস্থা করতে অন্ততঃ ত্রিপক্ষীয় কমিটির প্রয়োজন, প্রথম শিক্ষক থাকবেন, অভিভাবক থাকবেন আর সরকার পক্ষের যে সমস্ত স্কুল সরকারী সাহায্য দেওয়া হয় বা দাতা যদি থাকেন তাদের মধ্যে একজন, এই হল সংক্ষিপ্ত কমিটি। এইরূপ কমিটিই হওয়া দরকার। মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় বলেছেন যে উনি সমস্তই জানেন।। আজকে মাধ্যমিক শিক্ষা বোর্ডের চূড়ান্ত তদন্ত হওয়া দরকার, তার চরিচালন ব্যবহার যে ত্রুটি আছে সে ত্রুটি মুক্ত করতে হলে আমি মনে করি ৪টি রিজিওনাল বোর্ড—একটি উত্তর-বঙ্গে, একটি মেদিনীপুরে, একটি কলকাতায় এবং ১টি বর্ধমান ডিভিসনের মধ্যে দেওয়া উচিত। আজকে শিক্ষকদের বেতন, ভাতা যদি সময় মত দিতে হয় তাহলে স্টেট গ্রান্ট কমিশন একটা স্থাপন করলে আমার মনে হয় শিক্ষকরা সময়ে বেতন ও ভাতা পাওয়ার সুযোগ পেতে পারে।

## Adjournment

The House was then adjourned at 6-00 p.m. till 1 p.m. on Tuesday, the 25th March, 1969, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Tuesday, the 25th March, 1969, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 23 Ministers, 2 Ministers of State and 234 members.

## STARRED QUESTIONS

### (to which oral answers were given)

[1—1-10 p.m.]

### Circular Railway

*29. (Admitted question No. *90.)

**শ্রীসনৎকুমার রাহা:** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলিকাতায় সার্কুলার রেলপথ প্রকল্পটি কতদূর অগ্রসর হইয়াছে?

### Tube Railway and Circular Railway

*42. (Admitted question No. *58.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি কলিকাতায় (১) ভূগর্ভরেল ও (২) চক্ররেলের যে পরিকল্পনা ছিল, তাহার কোন্‌টির কতদূর অগ্রসর হইয়াছে?

**Shri Md. Abdullah Rasul:**

১৯৬৩ সাল পর্যন্ত প্রধানতঃ কলিকাতা পোর্ট কমিশনার্স এবং রেল কর্তৃপক্ষের আপত্তির জন্য কলিকাতায় চক্ররেল পরিকল্পনাটি অগ্রসর হইতে পারে নাই। ঐ সালে কলিকাতা মেট্রো-পলিটান প্ল্যানিং অর্গানাইজেসন এই পরিকল্পনাটি পুনরায় পর্যালোচনা করেন এবং উহা রূপায়িত করা সম্ভব বলিয়া মত প্রকাশ করেন। তাহার পর কেন্দ্রীয় সরকার ও যোজনা কমিশনকে ঐ পরিকল্পনাটি চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে অন্তর্ভুক্ত করার জন্য অনুরোধ করা হয়। ১৯৬৫ সালের সেপ্টেম্বর মাসে কেন্দ্রীয় সরকার কলিকাতা, বোম্বাই, দিল্লী ও মাদ্রাজের পরিবহন সমস্যা পর্যালোচনার জন্য একটি মেট্রোপলিটান ট্রান্সপোর্ট টিম গঠন করেন। ঐ টিমের সহিত কাজ করিবার জন্য পশ্চিমবঙ্গ সরকার একটি সমীক্ষা দল গঠন করেন। মেট্রোপলিটান ট্রান্সপোর্ট টিম চক্ররেল পরিকল্পনাটির কিছু পরিবর্তন করিয়া শহরতলীর রেল পথগুলির পুনর্বিন্যাসের সম্ভাব্যতা পরীক্ষার জন্য একটি বিশদ কারিগরী সমীক্ষার সুপারিশ করেন। পূর্ব রেলের একটি বিশেষ পর্যালোচক দল ১৯৬৭ সালের জুন মাসে এই সমীক্ষা শুরু করেন এবং ১৯৬৮ সালের ডিসেম্বর মাসে উক্ত টিমের নিকট তাঁহাদের চূড়ান্ত রিপোর্ট পেশ করেন। এই পর্যালোচক দল দুইটি রেলওয়ে বিভাগ সম্পর্কে তাঁহাদের রিপোর্ট দিয়াছেন —(১) দমদম হইতে প্রিন্সেপঘাট পর্যন্ত এবং (২) লবন হ্রদ অঞ্চলের সহিত সংযোগের জন্য। প্রথমোক্ত বিভাগটির নির্মাণ এবং কার্যকারিতা সম্ভব বলিয়া রিপোর্টে উল্লিখিত হইয়াছে। সি এম পি ও বালী হইতে বালীঘাট পর্যন্ত একটি নূতন সংযোগ লাইনের প্রয়োজনীয়তা

নির্দেশ করিয়াছেন ও মেট্রোপলিটান ট্রান্সপোর্ট টিম উহা অনুমোদন করিয়াছেন। লবন হ্রদ অঞ্চলের জন্য সংযোগ লাইনটি ভবিষ্যতে নির্মাণের সুপারিশ করা হইয়াছে কিন্তু ইহার জন্য প্রয়োজনীয় জমি নির্দিষ্ট করিয়া রাখিতে হইবে।

দমদম-প্রিন্সেপঘাট লাইনের জন্য মূলধনী ব্যয় আনুমানিক ২৯ কোটি টাকা। উক্ত পর্যালোচক দল দমদম-প্রিন্সেপঘাট প্রকল্পের যানবাহন এবং অর্থনীতি সংক্রান্ত প্রশ্নগুলিও পরীক্ষা করিয়াছেন। ১৯৮০-৮১ সাল নাগাদ এই প্রকল্প বাবদ ব্যয়ের শতকরা ৪।৫ ভাগ আদায় হইবে।

**শ্রীসনৎকুমার রাহা:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এই সার্কুলার রেলপথ তৈরী করার ব্যাপারে আপত্তি জানিয়েছেন প্রথম থেকে সেই আপত্তিগুলি কি ছিল সেটা আমরা জানতে পারি ?

**শ্রীমুহম্মদ আবদুল্লাহ রসুল:** তাদের আপত্তির ইতিহাস এখানে বিস্তারিতভাবে না বল্লে হবে না। বিস্তৃত যদি উত্তর পেতে হয় তাহলে নোটিস দেবেন।

**শ্রীনেপালচন্দ্র রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি কিছুদিন আগে রেলওয়ে মন্ত্রী শ্রীপরিমল ঘোষ মহাশয় একটা স্টেটমেন্ট করেছিলেন যে কলকাতার চারিদিকে খুব তাড়াতাড়ি সার্কুলার রেল তৈরী করবার একটা পরিকল্পনা নিয়েছেন—সেটা কবে এবং কোথা থেকে কোথা পর্যন্ত হবে এ খবর আপনি জানেন কি ?

**শ্রীমহম্মদ আবদুল্লাহ রসুল:** আমরা এ সম্পর্কে যেসব তথ্য সংগ্রহ করেছি তার মধ্যে কিছু কিছু পরস্পর বিরোধী বিষয় আছে ভারত সরকারের দিক থেকে। সেগুলি আমরা এর মধ্যে আনতে চাই না।

**শ্রীনেপালচন্দ্র রায়:** আমার প্রশ্ন হচ্ছে কবে থেকে এই পরিকল্পনা রূপ দেওয়া হবে সে সম্বন্ধে কোন দিন, ক্ষণ ঠিক করেছেন কিনা এবং কোন জায়গা থেকে কোন জায়গা পর্যন্ত যাবে এবং কত খরচ হবে সে সম্বন্ধে কোন আলোকপাত করতে পারেন কিনা ?

**শ্রীমহম্মদ আবদুল্লা রসুল:** এত বিস্তৃত করে বলা সম্ভব নয় কারণ এটা ভারত সরকারের বিষয়, তারাই বলতে পারেন।

**শ্রীনেপালচন্দ্র রায়:** এই যে খরচ হবে এটা কি সমস্ত ভারত সরকার দিচ্ছে, না পশ্চিমবঙ্গ সরকার বহন করছে ? আমরা যদি ব্যয়ভার বহন করি তাহলে আমরা নিশ্চয়ই এই দাবী রাখব যে আমরা আমাদের খুশী মত সাজেসন দেব।

**শ্রীমহম্মদ আবদুল্লা রসুল:** এ সম্বন্ধে সি এম পি ও-র দিক থেকে কিছু দায়িত্ব থাকতে পারে। পশ্চিমবঙ্গ সরকারের দিক থেকে দায়িত্ব থাকবে মনে হয় না।

**শ্রীসনৎকুমার রাহা:** পশ্চিমবঙ্গে সার্কুলার রেল ব্যর্থ হয়েছে এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সঙ্গে সরকার হিসেবে আপনার, কোন যোগাযোগ করেছেন কিনা জানাবেন কি ?

**শ্রীমহম্মদ আবদুল্লা রসুল:** সরকার হিসেবে যেটুকু বললাম তার চেয়ে বেশী যোগাযোগ আমার নেই এবং এটা আমার বিষয় হিসেবে আসেওনি। আমরা এখানকার সমস্যা জানিয়েছি। এই জিনিস বহুদিন ধরে চলছে এবং ডঃ রায়ের আমল থেকে আলোচনা হচ্ছে আন্ডারগ্রাউন্ড হবে, না উপর দিয়ে চলবে। এই নিয়ে অনেক আলোচনা হয়েছে। সেইসব ইতিহাসের কথা আমি বলতে চাই না। আমাদের যেটা প্রবলেম সেটা নিয়ে আমরা প্রধানতঃ সরকারের সঙ্গে যোগাযোগ করেছি। রেলপথ তৈরী করবার ব্যাপারে ভারত সরকার দায়িত্ব নেবেন এবং তাদের সঙ্গে সি এম পি ও যুক্তভাবে কাজ করবেন।

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আপনি এই যে চক্ররেল নিয়ে আলোচনা তুললেন তার ভিত্তিতে আপনি কি হাউসে এই আশ্বাস দিতে পারেন যে, যুক্তফ্রন্ট সরকার এই চক্ররেল করতে বদ্ধ পরিকর এবং এটা টকিং স্টেজে নেই, ইমপ্লিমেন্টেসন স্টেজে আসতে পারে?

**শ্রীমহম্মদ আবদুল্লা রসুলঃ** টকিং স্টেজে বলতে পারেন। ভারত সরকারের তরফ থেকে কোন রকম দায়িত্ব নিয়ে কথা বলা আমার পক্ষে সম্ভব নয়। আমি হয়তো একটা কথা বললাম, কিন্তু তারা একথা বলতে পারেন যে তাদের পক্ষে অসুবিধা আছে, তারা কাজ করতে পারবেন না। কাজেই আমি হাউসে এখন একটা কথা বলে কমিটেড হয়ে রইলাম, তারপর সেটা যদি না হয় তাহলে আবার প্রশ্ন উঠবে।

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** এ বিষয়ের গুরুত্ব অবহিত হয়ে আপনি কি আমাদের এই আশ্বাস দিতে পারেন যে, পশ্চিম বাংলায় যুক্তফ্রন্ট সরকার এই প্রশ্নে অগ্রাধিকার দেবেন এবং শেষ পর্যন্ত কেন্দ্রের সঙ্গে ফয়সালা করবার জন্য বদ্ধ পরিকর?

**শ্রীমহম্মদ আবদুল্লা রসুলঃ** আমরা সরকারের পক্ষ থেকে যথা সম্ভব চেষ্টা করছি এবং ভারত সরকারকে দিয়ে যত শীঘ্র সম্ভব কাজ করিয়ে নেবার চেষ্টা করছি। কিন্তু যেহেতু কাজের দায়িত্ব সম্পূর্ণ আমাদের হাতে থাকছে না সেহেতু পূর্ণ দায়িত্ব নিয়ে কোন কথা বলা বা প্রতিশ্রুতি দেওয়া আমার পক্ষে সম্ভব নয়।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, ভূগর্ভ রেল আছে, না বাতিল হয়ে গেছে?

[1-10—1-20 p.m.]

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** কলকাতা সম্পর্কে আমার দুটি প্রশ্ন ছিল, একটি চক্ররেল রেল সার্কুলার রেল, একটি টিউব রেল, আর একটি মনোরেল, যাই হোক এখানে উনি প্রশ্নোত্তর দিলেন টিউব রেল সম্পর্কে, এভাবে টিউব রেল মনোরেল সার্কুলার রেল ওটা করতে গিয়ে কেন্দ্রীয় সরকারের ধুরন্ধরদের পাল্লায় বা ট্র্যাপে পড়ে কোনটাই হয়তো শেষ পর্যন্ত হবে না, কোনটাই ফিজিবল হবে না,

Why not pinpoint the whole attention on the scheme and force the Central Government to accept our scheme rather than deviate on other schemes like mono rail and tube rail?

**শ্রীমহম্মদ আবদুল্লা রসুলঃ** এটা আপনি জানেন এটা সাম্প্রতিক ইতিহাসের কথা, গত কয়েক বছর ধরে অনেক সমীক্ষা হয়ে গেছে, মাথার উপর দিয়ে এই রেল যাবে, না কি মাটির তলা দিয়ে যাবে, না কি ঘুরে ঘুরে যাবে, ইত্যাদি নানা প্রশ্ন ছিল, এ নিয়ে অনেক টাকা খরচ হয়েছে, নিশ্চয়ই আপনার মনে আছে, এটা বেশী দিনের কথা না, ১০।১৫ বছর আগের কথা। আমরা এই রেলপথ তৈরীর ব্যাপারে পূর্ণ দায়িত্ব নিতে পারি না যেহেতু সমস্ত টাকা আমরা ব্যয় করব না। সেই কারণে সমস্ত বিষয়গুলির যৌক্তিকতা, উপযুক্ততা সম্বন্ধে বলা একটু কঠিন, এটা উত্তরের মধ্যেই পেয়েছেন, যেভাবে উত্তর পেয়েছি সেভাবেই আমি এখানে দিয়েছি, ভবিষ্যত সম্বন্ধে সম্পূর্ণ দায়িত্ব নিয়ে কথা বলা আমার পক্ষে কঠিন হচ্ছে।

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আমি বলছি যদি এভাবে একবার মনোরেলের সাজেসন আসে, একবার টিউব রেলের সাজেসন আসে একবার ভূগর্ভস্থ রেলের সাজেসন আসে আবার [illegible] সঙ্গে চক্ররেড রেলের সাজেসন আসে, তাহলে আমরা বিভিন্ন সাজেসন নিয়ে গোলক ধাঁধায় পড়ে যাবো এবং শেষ পর্যন্ত কোনটাই হবে না। যুক্তফ্রন্ট সরকার কি মনে করেন না যে [illegible] মধ্যে সার্কুলার রেলই ফিজিবল এবং সেজন্য যুক্তফ্রন্ট সরকারের পক্ষ [illegible] গুরুত্ব দিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে লড়াই করবার জন্য প্রস্তুত আছেন কিনা?

**শ্রীমহম্মদ আবদুল্লা রসুলঃ** এটা এক্সপার্টদের বিষয়, তারা যেভাবে মতামত প্রকাশ করে রিপোর্ট দেবে অথবা ভবিষ্যতে দেবে তার উপরই নির্ভর করবে কোনটার উপর খরচ কম হবে, কোনটার যৌক্তিকতা বেশী কোনটাতে জনসাধারণের উপকার বেশী হবে, সার্থকতা বেশী হবে। এইসব বিষয় নিয়ে যেটা তাড়াতাড়ি হবে এবং জনসাধারণের ভাল সার্ভিস দেবে আমরা সে সম্বন্ধে নিশ্চয়ই কথা বলব।

**শ্রীভবানী মুখার্জীঃ** যে কয়টি স্কীম হয়েছে সবগুলিকে এক সাথে নিয়ে পশ্চিমবঙ্গের তরফ থেকে কয়েকজনকে নিয়ে একটা এক্সপার্ট কমিটি করে দেবেন কি যে এই চারটি একজামিন করে কোনটা আমাদের পক্ষে প্রয়োজনীয় এবং কোন্‌টাতে আমাদের সুবিধা হবে তারা বলে দেবে?

**শ্রীমহম্মদ আবদুল্লা রসুলঃ** এভাবে ব্যবস্থা করলেও কোন উপকার হবে না যদি ভারত সরকার সেটা গ্রহণ করেন সেজন্য শুধু শুধু কিছু টাকা করলেই কোন লাভ হবে না। ডাঃ রায়ের আমলে ফরাসী দেশ থেকে এক্সপার্ট এসে এই রকম একটা রিপোর্ট দিয়েছিলেন, কিন্তু সেই রিপোর্ট কার্যকরী হয় নি। এ ধরণের জিনিস করে কোন লাভ হয় না যতক্ষণ পর্যন্ত না ভারত সরকার সেটা নেবেন। কাজটা সমাধা করার দিক থেকে আমরা যতই চীৎকার করি না কেন, কিছু করা যাবে না, সেজন্য সেদিক থেকে দায়িত্ব নিয়ে কাজ না করলে কোন লাভ হবে বলে মনে করি না।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** আপনি বললেন সমীক্ষা করতে ১৪ মাস, এতো ১৪ বছর থেকে বলছে, কবে থেকে ১৪ মাস?

**শ্রীমহম্মদ আবদুল্লা রসুলঃ** যে ভাষায় উত্তর পেয়েছি সেটাই জানালাম, স্বভাবতঃই এখন থেকে ধরতে হবে।

## Anchalik and Zilla Parishads

*45. (Admitted question No. *38.)

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মহামান্য কলিকাতা হাইকোর্ট সিভিল রিভিসান কেস নং ৭০( (ডাব্লু) অফ ১৯৬৫-এর রায়ে গত ৬ই নভেম্বর ১৯৬৮ তারিখে পশ্চিমবঙ্গের আঞ্চলিক পরিষদ ও জেলা পরিষদগুলিকে বর্তমানে বেআইনী বলিয়া ঘোষণা করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, এ সম্পর্কে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**Shri Bibhuti Bhusan Das Gupta:**

(ক) আলোচ্য রায়ে পশ্চিমবঙ্গের জিলা পরিষদ ও আঞ্চলিক পরিষদকে হাইকোর্ট বেআইনী বলে ঘোষণা করেন নাই। কেবলমাত্র মেদিনীপুর জেলার কাঁথী সাবডিভিসনের রামনগর ১নং আঞ্চলিক পরিষদ সম্পর্কেই নির্দেশ দেওয়া হইয়াছে যে বিধানসভা ভেঙ্গে দেবার পরে বিধানসভার কোন সদস্য উক্ত আঞ্চলিক পরিষদের আর সদস্য না থাকার জন্য ঐ আঞ্চলিক পরিষদ আর বিধিসম্মতভাবে কার্যক্ষম নাই। রায়ের প্রতিলিপি টেবিলে পেশ করা হইল।

(খ) এক্ষেত্রে লিগ্যাল রিমেমব্রেন্সারকে ৭।২।৬৯ তারিখে উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করিতে বলা হইয়াছে।

**Statement referred to in reply to clause (Ka) of Starred question No. 45.**

| Date of application for the copy | Date fixed for notifying the requisite number of stamps and folios. | Date of delivery of the requisite stamps and folios. | Date on which the copy was ready for delivery | Date of making over the copy to the applicant. |
|---|---|---|---|---|
| 3-1-69 | 13-1 | 13-1 | 30-1-69 | 4-2-69 |

IN THE HIGH COURT AT CALCUTTA

Constitutional Writ Jurisdiction

The 6th November, 1968

Present:

The Hon'ble Anil Kumar Sinha

One of the Judges of this Court.

Civil Rule No. 703(w) of 1965—issued by this Court.

In the matter of Article 226 of the Constitution of India.

And in the matter of a Rule issued upon reading a petition of Nanda Dulal Jana and ors. and the affidavit of varification thereof, dated 7th July 1965 and the exhibits or annexures to the said petition and upon hearing Mr. Basanta Kr. Panda, Advocate for the petitioner, calling upon the opposite parties to show cause why a Writ in the nature of Mandamus should not be issued directing the said opposite party No. 4 not to function as the Anchalik Parishad and the opposite parties Nos. 2 and 6 to 18 as its members and also directing the opposite parties Nos. 6 not to function as President of Ramnagar—I Anchalik Parishad and as Prodhan of Haldia Anchal Panchayat and as a member of Midnapore Zilla Parishad or why a Writ in the nature of Quo-warranto should not be issued commanding the opposite party No. 6 to show cause why he has usurped the position referred to in the petition.

And in the matter of:

1. Nanda Dulal Jana and others—Petitioners.

versus

1. Subdivisional Magistrate, Contai, P.S. Contai, District Midnapore and others—Respondents.

For petitioners:—Mr. Basanta Kumar Panda.

For opposite party No. 6:—Mr. Harendra Nath Haldar.

For O.P.s Nos. 7, 9-11, 13, 14 and 18:—Mr. S. B. Bhunia.

For the State:—Mr. A. C. Chakraborty, Mr. S. N. Mukherjee.

This Rule was issued at the instance of the petitioners for a mandate upon the Ramnagar, Block I, Anchalik Parishad not to function challenging the validity of Co-option of Pradhan as a Member of the Parishad.

Briefly the case of the petitioner is that petitioners Nos. 1 and 4 are members of Gram Sabha and petitioners Nos. 2, 5 and 6 are members of some Anchals and petitioner No. 3 is the Vice-President of the Union Board and petitioner No. 7 is the Adhyaksha of the Gram Sabha within the jurisdiction of Ramnagar Block No. 1. In due course the Anchal Panchayat were formed and Prodhans were elected in all the Anchals of Ramnagar Block No. 1 which has the same jurisdiction as Ramnagar I Anchalik Parishad. All the respective Prodhans of the Anchal Panchayats are ex-officio members of the said Anchalik Parishad. But even so, in the recently constituted Anchalik Parishad none of them has been included as members of the said Anchalik Parishad which was constituted with respondent Nos. 2 and 6 to 18 as its members. Out of the total members the respondent No. 15 is the member of the House of the people and respondent No. 16 is the member of the Legislative Assembly of the State and thus they are members according to section 52(i) (c)(i) of the West Bengal Zilla Parishad Act (hereinafter referred to as the Act.)

It is stated that out of six prodhans in the said Block the respondent No. 6 has been co-opted as a member of the said Anchalik Parishad though he is eligible to be an ex-officio member. According to section 52(i) (a) of the Act two persons who are required to be co-opted cannot be Prodhans who are already ex-officio members of the said Anchalik Parishad.

It is also stated that respondent No. 1 did not call a meeting of all eligible persons according to rule 80 of the West Bengal Zilla Parishad Rules. Respondent No. 6, though elected as the President of the Anchalik Parishad, is still functioning as Prodhan of Haldia Anchal who also has been illegally co-opted as the member of the said Anchalik Parishad. It is therefore stated that the aforesaid co-option election and function of the respondent No. 6 are illegal, ultravires and without jurisdiction. In spite of the petitioners' demand to cancel such election and not to proceed with functioning, the said Anchalik Parishad has been continuing to function with respondent No. 6 as the President thereof. That is how the petitioners felt aggrieved and have come up to this Court.

Before I enter into the merits of the contentions raised on behalf of the petitioners, it is notified that since the dissolution of the Legislative Assembly of the State of West Bengal the concerned Anchalik Parishad ceases to function and in my view even after the Mid-term election of the State Legislative Assembly, it cannot revive. Such being the position the Anchalik Parishad has got to be again reconstituted. At any rate, since the Anchalik Parishad cannot, function at all at the present moment, it will be useless to enter into the merits of the contentions raised on behalf of the petitioners.

This Rule, in my view, therefore has become infructuous. The Rule is accordingly discharged but there will be no order as to costs.

In all fairness to the petitioners it must be said, however,that even if the Present Anchalik Parishad continues to function after the Mid-term election is completed, the petitioners will have liberty to come up again to this Court for questioning the validity on the identical grounds of the constitution of the Anchalik Parishad.

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি বিধিসম্মতভাবে কার্যক্ষম নয় এবং বেআইনী এই দুটার মধ্যে কি তফাত মনে করছেন?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্তঃ** হাইকোর্ট যে এ বিষয়ে বলেছেন সেটাকে পড়ে শুনলে আমার মনে হয় এর উত্তর দেওয়া হবে। কারণ তার উপর কম্যাণ্ড করবার মত অধিকার নেই এবং কম্যাণ্ড করবার প্রয়োজনও নেই। হাইকোর্ট বলছে একথা—হাইকোর্টের জাজমেণ্ট সংশ্লিষ্ট প্যারা হচ্ছে।

**Shri Bibhuti Bhusan Das Gupta:** Before I enter into the merits of the contentions raised on behalf of the petitioners, it is noticed that since the dissolution of the Legislative Assembly of the State of West Bengal the concerned Anchalik Parishad ceases to function and in my view even after the mid-term election of the State Legislative Assembly, it cannot revive. Such being the position the Anchalik Parishad has got to be again reconstituted. At any rate, since the Anchalik Parishad cannot function at all at the present moment it will be useless to enter into the marits of the contentions raised on behalf of the petitioners."

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** এই যে রায়ের প্যারাগ্রাফ পড়লে সেই অনুযায়ী এই আঞ্চলিক পরিষদ সম্বন্ধে কোন ব্যবস্থা গ্রহণ করবার ব্যবস্থা গ্রহণ করবার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্তঃ** এ বিষয়ে বলা হয়েছে কি ব্যবস্থা গ্রহণ করা হবে কি না হবে সেই লিগ্যাল রিমেম্বেন্সারকে দেওয়া হয়েছে—এ বিষয়ে হাইকোর্টের রায়ের উপর এটা নিশ্চয় বিবেচনা করতে হবে।

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি যে এই রায়ের ভিত্তিতে বাংলা দেশে যে সমস্ত জেলা পরিষদ ও আঞ্চলিক পরিষদগুলি বিধিসম্মতভাবে কাজ করছে না সে সম্পর্কে কোন কিছু চিন্তা করলেন কিনা?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্তঃ** মহামান্য হাইকোর্ট-এর রায় অত্যন্ত গুরুত্বপূর্ণ সেই বেসিসে এটা বিবেচনা করা হবে- এ বিষয়ে আইনের পরামর্শদাতা তার সঙ্গে পরামর্শ করা হবে।

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্তঃ** আপনি উত্তরে বলেছেন লিগ্যাল রিমেম্বেন্সারের কাছে ৭।২।৬৯ তারিখে জানানো হয়েছে প্রায় দু মাস হয়ে গেল এ বিষয়ে তাড়াতাড়ি সিদ্ধান্ত যাতে নিতে পারে তার ব্যবস্থা করবেন কি?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্তঃ** নিশ্চয় গ্রহণ করা হবে।

**শ্রীকলাইলাল দাস মহাপাত্রঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, মহামান্য হাইকোর্ট-এর রায়ের ভিত্তিতে রামনগরের ১নং ব্লকের আঞ্চলিক পরিষদ সম্বন্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্তঃ** এ বিষয়ে বিবেচনা করা হচ্ছে এবং আইনের পরামর্শদাতাদের পরামর্শের প্রয়োজন হয়েছে।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্রঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি এই ১নং ব্লক সম্পর্কে তারা হাই-কোর্টে কেস করেছিল—তার ভিত্তিতে রায় দেওয়া হয়েছে এবং ৫ মাস হয়ে গেল এর মধ্যে সেখানে কোন ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে না তার কারণ কি?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্তঃ** তার কারণ আমরা মাত্র এক মাস হোল এসেছি—সুতরাং এখন নূতন করে করতে গেলে দেখেশুনে করতে হবে।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি ৭।২।৬৯ তারিখে লিগ্যাল রিমেম্ব্রেন্সারের ওপিনিয়নের জন্য পাঠিয়েছেন—এটা কি সত্য যে কংগ্রেসীরা তাদের নির্বাচনের সুবিধার জন্য এতদিন পর্যন্ত লিগ্যাল রিমেম্বেন্সারের ওপিনিয়ন না নিয়ে এটা বজায় রেখেছেন?

**শ্রীবিভূতিষণ দাশগুপ্তঃ** এটা যারা পাঠিয়েছিলেন তারা বলতে পারেন।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্রঃ** মন্ত্রিমহাশয় কি বলবেন যে অবিলম্বে ২নং ব্লক সম্পর্কে এবং সঙ্গে সঙ্গে সমস্ত বাংলাদেশে এই আঞ্চলিক পরিষদ এবং তৎসঙ্গে জেলা পরিষদ সম্পর্কে একটা ব্যবস্থা অবলম্বন করবেন কিনা?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্তঃ** বলেছি তো রায়ের ভিত্তিতে বিবেচনা করা হচ্ছে।

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** আমি যা প্রশ্ন করেছি তাতে আছে ১৯৬৮ সালের ৬ই নবেম্বর এই রায় হয়ে গেছে—সেই রাজ্যপালের আমলে কংগ্রেসীরা যাতে বিপদে না পড়ে এবং যে জেলা ...গুলি তারা ভরাট করে রেখেছে সেগুলি যাতে বিপদে না পড়ে সেই জন্য তারা এতদিন এই রায়টা চাপা রেখেছিলেন কিনা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীবিভূতিভূষণ দাশগুপ্তঃ** আপনার মন্তব্যটা আমি রাজ্যপালের কাছে পাঠিয়ে দেবো—তিনি ভাল উত্তর দিতে পারবেন।

[1-20—1-30 p.m.]

**Relief work in North Bengal**

***46.** (Admitted question No. *93.)

**শ্রীসনৎকুমার রাহাঃ ত্রাণ ও সমাজকল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—**

(ক) উত্তরবঙ্গের বন্যায় ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের ত্রাণ কার্যে রাজ্য সরকার ফেব্রুয়ারী, ১৯৬৯, পর্যন্ত কি কি বিষয়ে কত টাকা ব্যয় করিয়াছেন; এবং

(খ) কেন্দ্রীয় সরকার ফেব্রুয়ারী, ১৯৬৯, পর্যন্ত এই বিষয়ে রাজ্য সরকারকে কত অর্থ ও সামগ্রী দিয়া সাহায্য করিয়াছেন?

**Shri Abdur Razzaque Khan:**

(ক) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে রাখা হইল।

(খ) পশ্চিমবঙ্গে বন্যাত্রাণকল্পে কেন্দ্রীয় সরকার এ যাবৎ ১৭ কোটি টাকা লোন ও ৩৫ লক্ষ টাকা গ্র্যান্ট হিসাবে মঞ্জুর করিয়াছেন। উক্ত মঞ্জুরীকৃত অর্থের মধ্যে গত নভেম্বর মাসে ১৯৬৮ সালে দুই কোটি টাকা ঋণ হিসাবে মঞ্জুরীর সময় কেন্দ্রীয় সরকার ঐ অর্থ উত্তরবঙ্গে বন্যাত্রাণকল্পে মঞ্জুর করিয়াছেন। মোট মঞ্জুরীকৃত অর্থের মধ্যে ৫ কোটি টাকা ঋণ ও ৫০ লক্ষ টাকা গ্র্যান্ট কেন্দ্রীয় সরকার কর্তৃক অক্টোবর ১৯৬৮ সালে বন্যার পূর্বে মঞ্জুর করা হয়।

এ যাবৎ কেন্দ্রীয় সরকার ৩,৫০০ কুইন্ট্যাল গম বিনামূল্যে এবং ৫,০০০ কুইন্ট্যাল চাল ও ৩০,০০০ কুইন্ট্যাল গম উত্তরবঙ্গের বন্যাত্রাণল্পে বরাদ্দ করিয়াছেন। এতদ্ব্যতীত বন্যাত্রাণকল্পে প্রয়োজনীয় খাদ্যশস্য সরবরাহের নির্দেশ কেন্দ্রীয় সরকার তাঁহাদের স্থানীয় প্রতিনিধিদের দেন।

উত্তরবঙ্গের বন্যাত্রাণকল্পে ৪০ টন ব্লিচিং পাউডার কেন্দ্রীয় সরকার রাজ্য স্বাস্থ্য বিভাগকে যথাযোগ্য মূল্যে সরবরাহ করেন।

**শ্রীসনৎকুমার রাহাঃ** কেন্দ্রীয় সরকার তাদের মোট যে টাকা লোন হিসাবে দেবে বলেছিলেন তার মধ্যে মাত্র ৫ কোটি দিয়েছেন—আর পশ্চিমবঙ্গ রাজ্য সরকার ৮৭ কোটি টাকা ব্যয় করেছেন এটাই কি মান?

**শ্রীআবদুর রেজাক খাঁঃ** মাননীয় সদস্য যদি এসে হিসেবটা বুঝে নেন তাহলে ভাল করে বুঝিয়ে দেওয়া যায়। হিসাবের ব্যাপার তো মৌখিক বলা যায় না।

**শ্রীসনৎকুমার রাহাঃ** পশ্চিমবঙ্গ সরকার এবং কেন্দ্রীয় সরকার মিলে কত টাকা মোট খরচ করেছেন এই বন্যাত্রাণের ব্যাপারে?

**শ্রীআবদুর রেজাক খাঁঃ** নোটিস চাই।

**শ্রীসনৎকুমার রাহা:** টেবিলে লেখা আছে যে ১৭নং দফায় গৃহ নির্মাণ ঋণ বাবদ ৫৫ হাজার টাকা, ১৩নং দফায় গৃহ নির্মাণ ঋণ বাবদ ৬ লক্ষ ৬১ হাজার ৮৩০ টাকা ও ৩নং দফায় গৃহ নির্মাণ অনুদান বাবদ ৫৯ লক্ষ ১ হাজার ৮৪৬ টাকা দেওয়া হয়েছে গৃহ নির্মাণ বাবদ। মোট গৃহ নির্মাণ ঋণ ও অনুদান বাবদ তিনটি খাতে মোট যে টাকা দেওয়া হয়েছে তাতে ৬৬ লক্ষ ১৯ হাজার টাকার মত খরচ দেখানো হয়েছে টেবিলে—তা যদি হয়, পশ্চিমবঙ্গ সরকার কি মনে করেন এই যে টাকা খরচ করা হয়েছে তাতে সেখানকার চাহিদা কি পরিমাণ মিটেছে, বা আরও কি পরিমাণ টাকা লাগতে পারে এ ব্যাপারে?

**শ্রীআবদুর রেজাক খাঁ:** অনেক লাগবে। যথেষ্ট নয় বলে আমরা মনে করি।

**শ্রীনেপালচন্দ্র রায়:** মাথাপিছু কত টাকা গৃহ নির্মাণের জন্য মঞ্জুর করা হয়েছে?

**শ্রীআবদুর রেজাক খাঁ:** হিসাব করে বলতে হবে, নোটিস চাই।

**শ্রীনেপালচন্দ্র রায়:** আমরা কাগজে যা দেখেছি তাতে দেখছি যে মাথাপিছু যে ঋণ দেওয়া হয় তা অত্যন্ত নগণ্য এবং তাতে বাড়ী মেরামত, কি বাড়ীর ভিত পর্যন্ত গড়া যায় না। এই জন্য পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে কোন চিন্তা করছেন কি যাতে করে বেশি ঋণ দেওয়া যায়?

**শ্রীআবদুর রেজাক খাঁ:** এই কথা বলতে পারি যে, বেশি করে ঋণ দেওয়ার চেষ্টা করছি, ঋণের উপর বেশি করে জোর দিচ্ছি পলিসি হিসাবে। কাগজে কি বেরিয়েছে না বেরিয়েছে তা বলতে পারি না।

**Shri A. H. Besterwitch:** Will the Hon'ble Minister be pleased to let us know the total amount that was collected by way of lottery and exhibition matches for North Bengal Relief Fund?

**Shri Abdur Razzaque Khan:** I want notice for this because it requires calculation.

**শ্রীনরেশচন্দ্র চক্রবর্তী:** উত্তরবঙ্গে একটি ফ্ল্যাড রিলিফ কমিটি হয়েছিল এবং সেই কমিটি বাদ দিয়ে প্রধাণত পঞ্চায়েতের মাধ্যমে রিলিফ দেওয়া হয়েছিল। কিন্তু এইসব-এর অধ্যক্ষরা নির্বাচিত হয়েছিল ১৯৫৮ সালে এবং তারা সবাই কংগ্রেসের নেতা—একথা সত্য কিনা মাননীয় মন্ত্রিমহাশয় বলতে পারেন কি?

**শ্রীআবদুর রেজাক খাঁ:** এই রকম সংবাদ আমাদের কাছে এসেছে এবং সে সম্বন্ধে উপযুক্ত ব্যবস্থা করার কথা চিন্তা করা হচ্ছে।

**শ্রীনরেশচন্দ্র চক্রবর্তী:** উত্তরবঙ্গে বিশেষ করে জলপাইগুড়িতে রিলিফ দেওয়া হয়েছে অন পলিটিক্যাল কনসিডারেসন এবং যারা কংগ্রেসের সাথে যুক্ত নয় অথচ ক্ষতিগ্রস্ত এই রকম হাজার হাজার লোক রিলিফ পায় নি—একথা কি সত্য?

**শ্রীআবদুর রেজাক খাঁ:** এই রকম সংবাদ আমরা পেয়েছি। সেটা সত্য কিনা জানবার চেষ্টা করছি।

**শ্রীনরেশচন্দ্র চক্রবর্তী:** এই যে সংবাদ পেয়েছেন যে যারা কংগ্রেসের সঙ্গে যুক্ত তারা ক্ষতিগ্রস্ত না হলেও রিলিফ পেয়েছে এবং যারা ক্ষতিগ্রস্ত তারা কংগ্রেসী নয় বলে তারা ক্ষতিগ্রস্ত হলেও রিলিফ পায় নি—এই সম্পর্কে তদন্ত কমিশন বসাবেন কি?

**শ্রীআবদুর রেজাক খাঁ:** বিবেচনাধীন আছে।

**শ্রীবিভূতিভূষণ ঘোষ:** হাওড়া জেলায় বন্যাত্রাণে কত টাকা দেওয়া হয়েছিল ?

**Speaker:** The question does not arise.

**শ্রীনেপালচন্দ্র রায়:** আগে যখন বন্যাত্রাণ কমিটি হয়, তখন বিভিন্ন রাজনৈতিক দলের লোক নিয়ে কমিটি হোত। কিন্তু গভর্নরের টাইমে কোন রাজনৈতিক দলের লোক না নিয়ে শুধু সরকারী কর্মচারীদের নিয়ে এই ত্রাণ কমিটি গঠিত হয়েছিল কি ?

**শ্রীআবদুর রেজাক খাঁ:** আমি এখনই তা বলতে পারছি না।

[1-30—1-40 p.m.]

**শ্রীহারাধন রায়:** প্রাদেশিক সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে উত্তরবঙ্গ বন্যাত্রাণ সাহয্যের জন্য কত টাকা চেয়েছিলেন ?

**শ্রীআবদুর রেজাক খাঁ:** এ সম্বন্ধে সমস্ত বিবরণ দিতে গেলে আমার নোটিস দরকার হবে।

**শ্রীনেপালচন্দ্র রায়:** আপনি জানাবেন কি উত্তরবঙ্গে যখন বন্যা হয়েছিল তখন বিভিন্ন রাজনৈতিক দল চেয়েছিলেন একটা কমিটি করে বন্যাত্রাণ করার জন্য। কিন্তু গভর্নরের শাসনকালে তিনি কোন রাজনৈতিক দলকে না নিয়ে ত্রাণ দিয়েছিলেন তা কি সত্য? এখন এটা যদি সত্য হয় তাহলে কংগ্রেস কমিটি এবং কংগ্রেসের লোক ছাড়া ত্রাণ দেওয়া হয় নি একথা মিথ্যা বলে আপনাকে বলতে হবে।

**শ্রীআবদুর রেজাক খাঁ:** এ সম্বন্ধে অনেক রকমের কমপ্লেন আছে এবং সে সম্বন্ধে তদন্ত করে সমস্ত জিনিস আপনাদের কাছে উপস্থিত করবো।

## Report of the Pay Commission

*47. (Admitted question No. *166.)

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান:** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৬৭ সালে শ্রী কে কে হাজরার নেতৃত্বে গঠিত "পে-কমিশনের" রিপোর্ট কি নাগাদ প্রকাশিত হইবে বলিয়া আশা করা যায় ?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

কমিশন যথা শীঘ্র রিপোর্ট দেবার চেষ্টা করিতেছেন। কমিশনের কার্যকালের মেয়াদ আগামী ৩০শে জুন পর্যন্ত রহিয়াছে।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান:** হাজরা কমিশনের রিপোর্ট প্রকাশে এত বিলম্ব হচ্ছে কেন ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** তাঁদের দিন দেওয়া হয়েছে ৩০শে জুন পর্যন্ত, ৩০শের ভেতরে তাঁরা দিতে পারেন।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** আপনি বললেন যে পে কমিশন-এর রিপোর্ট ৩০শে জুন পর্যন্ত লাস্ট ডেট। কিন্তু যখন পে কমিশন গঠিত হয়েছিল তখন কি লাস্ট ডেট এই ছিল না তার আগে কোন ডেট ছিল ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** বোধহয় এক্সটেনসান পেয়েছে।

**শ্রীসুরেশ সিংহ:** এই যে পে কমিশন বসানো হয়েছে সরকারী কর্মচারীদের জন্য তার টার্মস অফ রেফারেন্স-এর মধ্যে কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেওয়া হবে কিনা এই রকম কি কোন কিছু বলা আছে ?

**মিঃ স্পীকার:** এ প্রশ্ন এরাইজ করে না।

**শ্রীঅনিল ধর নিয়োগী:** এই পে কমিশন-এর আওতার মধ্যে চৌকীদার ও দফাদার পড়ার সম্ভাবনা আছে কিনা ?

**মিঃ স্পীকার:** এ কোয়েশ্চেন এরাইজ করে না।

### Issue of Cinema Licences during P. D. F. Ministry

***48.** (Admitted question No. *216.)

**শ্রীঅমলেন্দুলাল রায়:** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পি, ডি, এফ, মন্ত্রীসভার আমলে কোন্ কোন্ জেলায় কাহাকে কাহাকে স্থায়ী বা অস্থায়ী সিনেমা প্রদর্শনের লাইসেন্স দেওয়া হয়েছিল; এবং

(খ) জেলায় জেলায় লাইসেন্স প্রদানের দায়িত্ব কাহার ছিল ?

| জেলা (১) | লাইসেন্স প্রাপ্ত ব্যক্তির নাম (২) | স্থায়ী অস্থায়ী (ইনডোর) (৩) |
|---|---|---|
| (ক) মেদিনীপুর | শ্রীসন্তোষকুমার দাস | |
| | শ্রীঅনিলকুমার মাইতি | |
| | শ্রীবিদ্যুৎকুমার ত্রিপাঠী | |
| | শ্রীপ্রভাতচন্দ্র দাস | |
| | শ্রীঘনশ্যাম পাত্র | |
| | শ্রীভবতোষ গোস্বামী | |
| | শ্রীরামপদ ধাং | |
| | শ্রীদেবেন্দ্রনাথ শাসমল | |
| | শেখ শোভন আলি | |
| | শ্রীপ্রভাংশুকুমার বেরা | |
| | মহম্মদ ইয়াসিন | |
| | আলী খান | |
| | শ্রীরবীন্দ্রনাথ মান্না | |
| | শ্রীশ্যামাদাস মিশ্র | |
| | শ্রীইন্দুভূষণ মান্না | |
| | শ্রীযুধিষ্ঠির মণ্ডল | |
| | শ্রীবিকাশরঞ্জন শাসমল | |
| | শ্রীদেবেন্দ্রনাথ দাসপাত্র | |
| | শ্রীব্রজেন্দ্রনাথ সামন্ত | |
| | শ্রীভূতনাথ সিংহ | |
| | শ্রীধনপতি পাল | |
| | শ্রীমদনমোহন লাহা | |
| | শ্রীপ্রশান্তকুমার জানা | |
| | শ্রীসুনির্মল শাসমল | |

| জেলা | লাইসেন্স প্রাপ্ত ব্যক্তির নাম | স্থায়ী অস্থায়ী (ইনডোর) |
|---|---|---|
| (১) | (২) | (৩) |
| | শ্রীবিমলেন্দু সামন্ত | |
| | শ্রীবসন্তকুমার বাগ | |
| | শ্রীযতীন্দ্রনাথ জানা | |
| | শ্রীরামপদ মহাপাত্র | |
| | শ্রীমতী গুণময়ী অধিকারী | |
| | শ্রীপ্রবোধকুমার ভুনিয়া | |
| | শ্রীজ্যোতির্ময়ানন্দ বাহুবলীন্দ্র | |
| | শ্রীফণীভূষণ পাল | |
| | শ্রীদ্বিজেন্দ্রনাথ মাইতি | |
| পুরুলিয়া | জনতা সিনেমা | |
| | সমবায় সমিতি | |
| মুর্শিদাবাদ | শ্রীদিপ্তীকুমার মজুমদার | |
| | শ্রীউমাপদ পাস | |
| | শ্রীআলোকচন্দ্র ত্রিবেদী | |
| নদীয়া | শ্রীগোবিন্দ ভৌমিক ও অন্যান্য | |
| | শ্রীনরেন্দ্রনাথ ঘোষাল | |
| | শ্রীকানাইলাল বণিক | |
| | সেক্রেটারী, সুধীররঞ্জন লাহিড়ী মহাবিদ্যালয়। | |
| বর্ধমান | শ্রী এন, এন, ঘোষ | |
| | শ্রীকালাচাঁদ মুখোপাধ্যায় | |
| | শ্রী আর, কে, ভট্টাচার্য | |
| | শ্রীদেবব্রত নন্দী | |
| | শ্রীমায়ারাম সরফ | |
| | শেখ লোকমান | |
| | শ্রীসাজাহান মল্লিক | |
| কুচবিহার | শ্রীমদনমোহন শুক্লা | |
| বাঁকুড়া | শ্রীচন্ডীচরণ মহান্তি | |
| | শ্রীগোবিন্দচন্দ্র বন্দ্যোপাধ্যায় | |
| | শ্রীরণজিৎকুমার বটব্যাল | |
| | শ্রীহরনাথ গঙ্গোপাধ্যায় | |
| | শ্রীবিশ্বনাথ দত্ত | |
| | শ্রীচিত্তরঞ্জন বন্দোপাধ্যায় | |
| | শ্রীবরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় | |
| হুগলী | শ্রীকালীপদ সাহা এবং শ্রীদীনবন্ধু সাহা | |
| হাওড়া | শ্রীভূদেবচন্দ্র মল্লিক | |
| | শ্রীসুকুমার সরকার | |

| জেলা | লাইসেন্স প্রাপ্ত ব্যক্তির নাম | স্থায়ী অস্থায়ী (ইনডোর) |
|---|---|---|
| (১) | (২) | (৩) |
| ২৪-পরগণা | শ্রীদাউদ আলী জমাদার | |
| | শ্রীসতীশচন্দ্র গিরি ও অন্য একজন। | |
| | শ্রীননীভূষণ চক্রবর্তী | |
| | শ্রীমতী অণিমা রায় | |
| | শ্রীশান্তিরাম দে | |
| | শ্রীসুধন্য পাল | |
| | শ্রীসুবোলচন্দ্র দাস | |
| | শ্রীবৃন্দাবন হালদার | |
| | শ্রীকার্তিক কয়াল | |
| | শ্রীসুধীরকুমার দত্ত | |
| | শ্রীসুখলাল দে | |
| | শ্রীপ্রভাতকুমার রায় | |
| | শ্রীরবীন্দ্রনাথ সাধুখাঁ | |
| | ও শ্রীকৃষ্ণচন্দ্র সাধুখাঁ | |
| | শ্রীবিশ্বনাথ বন্দ্যোপাধ্যায় | |
| | শ্রী বি. কে. বিশ্বাস | |
| | শ্রীজ্যোতির্ময় কয়াল | |
| | শ্রীঅমরেন্দ্রনাথ রায় ও অন্যান্য | |
| | শ্রীগোপীকৃষ্ণ মজুমদার ও অন্য ২ জন। | |
| | শ্রীআশুতোষ সাধুখাঁ | |
| | শ্রীঅভিমন্যু দত্ত | |
| | শ্রীকার্তিকচন্দ্র মান্না | |
| | শ্রীসমীরকুমার সেনগুপ্ত | |
| | শ্রীঅজিতকুমার মণ্ডল | |
| | শ্রীপবিত্রভূষণ বন্দ্যোপাধ্যায় | |
| | শ্রীমহেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় | |
| | শেখ আসবরফ আলী | |
| | শ্রীমতী আভা ভট্টাচার্য | |
| | শ্রীশশাঙ্কশেখর মণ্ডল | |
| | শ্রীঅজিতকুমার শাহু | |
| জলপাইগুড়ি | শ্রীসত্যেন্দ্রনাথ মজুমদার | |
| | শ্রীনৃপেন মজুমদার | |
| | শ্রীনীহাররঞ্জন কর | |
| কলিকাতা এবং দার্জিলিং | স্থায়ী বা অস্থায়ী কোন লাইসেন্স দেওয়া হয় নাই। | |
| মালদহ | শ্রীহরেন্দ্রনাথ সাহা | |
| | শ্রীঅদিতিকুমার রায় | |
| | শ্রীকানাইলাল দাস | |
| | শ্রীদীপেন্দ্রনারায়ণ রায় | |

| জেলা | লাইসেন্স প্রাপ্ত ব্যক্তির নাম | স্থায়ী অস্থায়ী (ইনডোর) |
|---|---|---|
| (১) | (২) | (৩) |
| | শ্রীমন্তনাথ দাস অ্যান্ড কোং | |
| | শ্রীজ্যোতির্ময় ভৌমিক | |
| | শ্রীদুলাল বন্দোপাধ্যায় | |
| | শ্রীকমলেশ্বর রায় | |
| | শ্রীসুনীল চৌধুরী | |
| | শ্রীজ্যোতির্ময় ভৌমিক | |
| | শ্রী এ, চৌধুরী | |
| | শ্রীপুরুষোত্তম সোমানি | |
| | মহম্মদ আনওয়ার আলী | |
| | শ্রীনীলোৎপল গুহ নিয়োগী | |
| | শ্রীবলরাম দাস | |
| | মহম্মদ আবেদ আলী | |
| | শ্রীশিবপদ মুখোপাধ্যায় | |
| | শ্রীহাফিজুদ্দিন বিশ্বাস | |
| | শ্রীসুরেন্দ্রনাথ সাহা এবং | |
| | শ্রীমতিলাল দাস | |
| | শ্রীসৈফুদ্দিন আহমেদ | |
| বীরভূম | শ্রীগদাধর দাস | |
| | শ্রীসত্যেন্দ্রকুমার বন্দ্যোপাধ্যায় | |
| | শ্রীগোপাল প্রসাদ | |
| | শ্রী কে, কে, গোস্বামী | |
| | শ্রীতীর্থশংকর সরকার | |
| | শ্রীতারাপদ দাস | |
| | শ্রীঅমরনাথ চট্টোপাধ্যায় | |
| | শ্রীসুনীলবরণ নায়েক | |
| | মেসার্স গিনি টকিজ | |
| | শ্রীগোপালচন্দ্র শীল | |
| | শ্রী এস, কে, দত্ত | |
| | শ্রীসরদার আমেদ | |
| | শ্রী এইচ, দাস | |
| পশ্চিম-দিনাজপুর | শ্রীপ্রহ্লাদচন্দ্র সাহা | |
| | মেসার্স ইসলামপুর সিনেমা কোং অপারেটিভ সোসাইটি লিঃ | অস্থায়ী (ইনডোর) |

(খ) জেলা শাসক।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** এই সমস্ত লাইসেন্স দেবার নিয়ম কানুন কি কি আছে?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** এ সম্বন্ধে ছাপান বই যা আছে সেটা দেখে নিবেন।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** এই যে তালিকা টেবিলে দিয়েছিল যেটা দেখার সময় আমার হয়নি—তার মধ্যে ১৬ জন বেইমান যাঁরা দলত্যাগ করেছিলেন তাঁদের আত্মীয়-স্বজনের কি নাম পেয়েছেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আত্মীয়-স্বজনের কোন লিস্ট নেই।

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে সিনেমা লাইসেন্স এবং রেগুলেসন্স এ্যাক্ট হয়েছিল বিশেষ করে পি, ডি, এফ, গভর্ণমেন্ট যে সিনেমা লাইসেন্স দিয়েছিলেন—অর্থাৎ পি,ডি, এফ, এবং কংগ্রেস আমলে যে লাইসেন্স দেওয়া হয়েছিল? আপনি এটা কি মনে করেন যে এত অল্প সময়ের মধ্যে এই সংখ্যক লাইসেন্স দেওয়া অত্যন্ত বেশী হয়েছিল? এই সম্পর্কে আপনার বক্তব্য রাখবেন কি?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:** It is a matter of opinion.

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারীঃ** আমি মাননীয় মন্ত্রীকে একটা অতিরিক্ত প্রশ্ন করছি যে, এই যে সিনেমা লাইসেন্স সব দেওয়া হয়েছিল এটা বলতে পারবেন কি--যদিও না বলতে পারেন ক্ষতি নেই। আমি জিজ্ঞাসা করছি, এই যে লাইসেন্স দেওয়া হয়েছিল এটা ডিসস্ট্রিক্ট বেসিসে বিভিন্ন জেলায় দেওয়া হয়েছে ডিসস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছ থেকে না স্টেট গভঃ থেকে অর্ডার দেওয়া হয়েছিল সেটা জানাবেন কি?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** উত্তর 'খ' প্রশ্নে দেওয়া হয়েছিল যে প্রদানের দায়িত্ব কাহার ছিল। তাহাতে আমি বলেছি যে জেলা শাসক।

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি অবগত আছেন যে, ঐ সময়ে কলকাতা এবং মফস্বলে বহু সিনেমা বন্ধ করে রাখা হয়েছিল এবং সেখানে জনসাধারনের দাবী ছিল যে নূতন লাইসেন্স আরও দেওয়া হোক। এই সময় বাংলা দেশে সিনেমা মালিকের সঙ্গে কর্মচারীদের মনমালিন্য দীর্ঘ দিন ধরে চলছিল এবং সিনেমা হাউস বন্ধ করার ফলে জনসাধারনের দাবী উঠেছিল যে আরও সিনেমার লাইসেন্স দেওয়া হোক।

**Mr. Speaker:** This question does not arise.

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, ফাইন্যান্স ডিপার্টমেন্ট থেকে বলা হয় যে সিনেমার জন্য যে ট্যাক্স গভর্নমেন্টের আদায় হয় সে ট্যাক্স বা আয় বন্ধ হবার ফলে সে সময় ব্যাপকভাবে সিনেমা লাইসেন্স দেবার কথা হয়েছিল কিনা?

**Mr. Speaker:** This question does not arise.

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন যে বাংলাদেশের বহু সিনেমা হাউস বন্ধ রাখার জন্য জনসাধারণের কাছ থেকে দাবী উঠেছিল যে আরও সিনেমা লাইসেন্স দেওয়া হোক অর্থ আদায়ের জন্য?

**Mr. Speaker:** This question does not arise.

1-40—1-50 p.m.]

**শ্রীবিভূতিভূষণ ঘোষঃ** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে জবাব দেবেন কি এই সিনেমা লাইসেন্স দেবার জন্য সরকারের তরফ থেকে কোন আলাদা কমিটি আছে কিনা?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** না। আমি জবাব দিয়েছি যে প্রত্যেক জেলা ম্যাজিস্ট্রেট এই সব লাইসেন্স দিয়েছিলেন।

**শ্রীবিভূতিভূষণ ঘোষঃ** মাননীয় মন্ত্রিমহাশয়ের জানা আছে কি পি ডি এফ, কংগ্রেস কোয়ালিসন সরকারের আমলে এই আইন মানা হয়েছিল কিম্বা ব্যতিক্রম হয়েছিল কিনা?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** সেটা নোটিস দিলে বলতে পারবো।

**শ্রীবিভূতিভূষণ ঘোষঃ** এটা দয়া করে জানাবার চেষ্টা করবেন কি?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:** It is a request for action.

**শ্রীঅনিলকুমার মুখার্জী:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে সব স্থায়ী এবং অস্থায়ী সিনেমার লাইসেন্স দেওয়া হয়েছিল পি ডি এফ সরকারের আমলে সেগুলি চিরাচরিত নিয়ম হয়েছিল, নাকি ব্যতিক্রম হয়েছিল?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** জেলা ম্যাজিস্ট্রেট দিয়েছেন, নিয়ম অনুযায়ী হয়েছিল এটা ধরে নিতে হবে।

**শ্রীনেপালচন্দ্র রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি, পি ডি এফ-এর পরে যখন গভর্নর শাসন হয় ঠিক সেই সময় গভর্নর সাহেব একটা স্টেটমেন্ট করে বলেছিলেন যে যেহেতু ট্যাক্স কমে যাচ্ছে সিনেমা হল বন্ধ থাকার জন্য সেহেতু যে কোন কর্মচারী কিম্বা যে কোন মর্চারী সংস্থা কিম্বা যে কোন নূতন লোক লাইসেন্স চাইলে তাদের দেওয়া হবে একথা সত্য কিনা?

**Mr. Speaker:** This question does not relate to Governor's rule.

**শ্রীনেপালচন্দ্র রায়:** না, স্যার, আমার প্রশ্নটা হচ্ছে যে গভর্নর সাহেব বলেছিলেন যে ট্যাক্স কম হচ্ছে বলে নূতন লোককে লাইসেন্স দেওয়া হবে। আমি জানতে চাই একথা কি সত্য?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** প্রশ্নটা হচ্ছে পি ডি এফ-এর আমলের, তার পরের আমলের নয়।

**শ্রীভবানী মুখার্জী:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন বীরভূম জেলার সাম সিংহ পদবী ধারী একজনকে, রাধাকৃষ্ণ সিংহের ছেলেকে সিনেমা লাইসেন্স দেওয়া হয়েছিল কিনা?

**মিঃ স্পীকার:** লিস্ট দেখে মিলিয়ে নিন।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল:** মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, লালগোলায় যে সিনেমা হাউস যেটা শ্রীযুক্ত বীরেন্দ্রনারায়ণ রায়ের নামে লাইসেন্স ছিল কিন্তু সেখানে মিনিমাম ওয়েজেস অ্যাক্ট অনুযায়ী কর্মীদের পারিশ্রমিক না দেওয়ার দরুণ তারা স্ট্রাইক করায় সিনেমা বন্ধ হয়ে যায় বলে অন্য একজন লোক দরখাস্ত করেছিল?

**Mr. Speaker:** This question is irrelevant and you need not answer it.

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, করিমপুরে যে অস্থায়ী সিনেমা ছিল সেই সিনেমা ডাঃ নলিনাক্ষ সান্যালের বেনামে ছিল এবং তার জন্য ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট সেই সিনেমার লাইসেন্স বন্ধ করে দিয়েছেন?

**Mr. Speaker:** This question does not arise.

**শ্রীমীর আবদুস সৈয়দ:** মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছ থেকে জানতে চাই যে পি ডি এফ আমলে খুলিপোতা অঞ্চলে যে পুরাণো সিনেমা চলছিল সেটা বাতিল করে দিয়ে ১০০ কুইন্টাল গম ধরা পড়ে যে ব্যক্তির কাছে তাকেই লাইসেন্স দেওয়া হয়েছে?

**মিঃ স্পীকার:** এ প্রশ্ন এর থেকে উঠে না,
I am going to the next question.

## Gratuitous Relief in Raninagar, Domkal and Jalangi blocks of Murshidabad district

***49.** (Admitted question No. *229.)

**শ্রীআজিজুর রহমান: ত্রাণ ও সমাজকল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জিলার রানীনগর ১নং ব্লক, ডোমকল ব্লক ও জলঙ্গী ব্লকসমূহে ১৯৬৮ সালের ১লা এপ্রিল হইতে এ পর্যন্ত কি পরিমাণ খয়রাতি সাহায্য নগদ অর্থ, খাদ্য ও বস্ত্রাদি প্রভৃতি বিলি হইয়াছে?**

**Shri Abdur Razzaque Khan:**

একটি বিবরণী টেবিলে উপস্থাপিত করা হইল।

| Name of Block. | Gratuitous Relief distributed. | | Clothing distributed. |
|---|---|---|---|
| | In cash. | In kind. | Pieces. |
| | Rs. | K.G. | |
| Raninagar I .. .. .. | 4,148·98 | 29,834 | 105 |
| Domkal .. .. .. | 7,221·00 | 30,530 | 24 |
| Jallangi .. .. .. | 6,932·00 | 27,068 | 24 |

**শ্রীআজিজুর রহমান:** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলতে পারবেন এই গ্রাটিউটাস রিলিফ বিলি বন্টনের কি মাধ্যম ছিল?

**শ্রীআবদুর রেজ্জাক খান:** সরকারের রিলিফ ব্যবস্থা সম্বন্ধে যে সরকারী সার্কুলার ছিল সেই অনুসারে হয়েছে। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, এস ডি ও, এবং বি ডি ও লেভেলে যে ব্যবস্থা ছিল সেই ব্যবস্থা অনুসারে দেওয়া হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন:** কার মারফত রিলিফ বিলি হল সেটা বলুন?

**শ্রীআবদুর রেজ্জাক খাঁন:** এটা আপনারা সকলেও জানেন, আমরাও জানি, কথা বাড়িয়ে লাভ নেই। এখন ব্যাপার হচ্ছে সেখানে বি ডি ও, লেভেলে কাদের নিয়ে হয়েছে সরকারী সার্কুলার যেটা আছে সেটা দেখুন, সেই লেভেল অনুসারে সেখানে যারা একটা কমিটি করেছেন সেই কমিটিতে কারা ছিলেন সেটা আপনারা ভাল করেই জানেন, তার মাধ্যমে বিলি হয়েছে।

**শ্রীআবদুস সাত্তার:** মাননীয় মন্ত্রিমহাশয় কি সেই সার্কুলার দেখেছেন নিজে?

**শ্রীআবদুর রেজ্জাক খাঁন:** হ্যাঁ দেখেছি।

**শ্রীআবদুস সাত্তার:** তাহলে যে কমিটির কথা বলছেন মাননীয় মন্ত্রিমহাশয় সেই কমিটি কাদের নিয়ে করা হয়েছে সেটা বলুন?

**শ্রীআবদুর রেজ্জাক খাঁন:** বিস্তৃত বিবরণ জানতে চাইলে লিখিত নোটিশ চাই।

**শ্রীনেপালচন্দ্র রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি ঐ কমিটিগুলি যা হয়েছে তার মধ্যে কোন রাজনৈতিক কর্মী ছিল কি ছিল না?

**শ্রীআবদুর রেজ্জাক খাঁন:** আমি আগেই বলেছি যে বিস্তৃত কিছু খবর যদি চান তাহলে লিখিত নোটিশ দেবেন।

## Separation of the Judiciary from the Executive

*50. (Admitted question No. *101.)

**শ্রীসনৎকুমার রাহা:** বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সমগ্র পশ্চিমবঙ্গে বিচার ও প্রশাসন বিভাগ পৃথক পৃথকভাবে কতদিনের মধ্যে বিভাগীয় কাজ চালাইবে বলিয়া আশা করা যায়; এবং

(খ) এ পর্যন্ত প্রশাসন বিভাগ হইতে বিচার বিভাগকে পৃথক করার জন্য কোন্ জেলায় কিরূপ ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:**

(ক) সমগ্র পশ্চিমবঙ্গে যথা সত্বর বিচার ও প্রশাসন বিভাগ পৃথক করাই বর্তমান সরকারের নীতি। তবে কোন নির্দিষ্ট তারিখ এখনি দেওয়া সম্ভবপর নয়।

(b) West Bengal Separation of Judicial and Executive Functions Act, 1968 (Presidents' Act 8 of 1968).

এর বিধান অনুযায়ী কলিকাতা প্রেসিডেন্সি টাউন ও হুগলী জেলায় ৫ই সেপ্টেম্বর ১৯৬৮ হইতে প্রশাসন বিভাগ ও বিচার বিভাগ পৃথকভাবে কাজ করিতেছে। বাঁকুড়া জেলাতে পৃথকীকরণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি অবলম্বিত হইতেছে। আশা করা যায় অতি শীঘ্র এই জেলায় পৃথকীকরণ চালু হইবে। অন্যান্য জেলাতে যথা শীঘ্র সম্ভব পৃথকীকরণ চালু করিবার উদ্দেশ্যে প্রয়োজনীয় তথ্যাদি সংশ্লিষ্ট জেলা শাসক ও জেলা বিচারক সমূহের কাছ হইতে সংগ্রহ করা হইতেছে। উক্ত তথ্যাদি পর্যালোচনা করিয়া ও আর্থিক সঙ্গতির প্রতি লক্ষ্য রাখিয়া সরকার শীঘ্রই এ সম্বন্ধে একটি পরিকল্পনা গ্রহণ করিবেন।

এই প্রসঙ্গে আমি আর একটু বলে নিই যে ৬ মাসের মধ্যে এটা যাতে আমরা সম্পূর্ণ পৃথকীকরণ করতে পারি তার চেষ্টা করে যাচ্ছি। আর দু' নম্বর হচ্ছে যে আমাদের কলকাতা এবং হুগলীতে এটা অলরেডি করা হয়েছে এবং বাঁকুড়ায় কাজ আরম্ভ হয়েছে। একই সেসনে একই কোশ্চেন দুবার অ্যাডমিটেড হয় না এটাই আমি পয়েন্ট আউট করেছিলাম।

**শ্রীসনৎকুমার রাহা:** স্যার, এই কোশ্চেনের সাপ্লিমেন্টারির প্রয়োজন নেই বলে আমি মনে করি।

[1-50—2 p.m.]

**শ্রীমহম্মদ আবদুল লতিফ:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, অনেক ম্যাজিস্ট্রেট যে বেকার হয়ে বসে রয়েছেন তাঁদের কাজ দেবার কি ব্যবস্থা করবেন?

**মিঃ স্পীকার:** একথা এখানে আসে কি? দুটি বিভাগ আলাদা হবে এবং তাতে বেকার হবে না হবে সে প্রশ্ন আসে না।

**শ্রীমহম্মদ আবদুল লতিফ:** আমি জানতে চাইছি হুগলী এবং কোলকাতায় বিচার বিভাগ এবং প্রশাসন বিভাগ পৃথকীকরণের ফলে অনেক ম্যাজিস্ট্রেট যে কাজ না থাকার ফলে বেকার হযে বসে রয়েছেন তাঁদের কাজ দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** আপনি এটা পার্সোনাল নলেজ থেকে বলছেন, না কিভাবে বলছেন বুঝতে পারছি না। তাঁদের অনেক কেস আছে এবং কাজ নেই বলে যা বলছেন তা সত্য নয়।

## Expenditure on Famine Relief Work

***51.** (Admitted question No. *196.)

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান:** ত্রাণ ও সমাজকল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৭ সালে বিভিন্ন জেলায় দুর্ভিক্ষ ত্রাণ খাতে পশ্চিমবঙ্গ সরকার মোট কত টাকা খরচ করিয়াছিলেন; এএবং

(খ) ১৯৬৭ সালের দুর্ভিক্ষ ত্রাণ খাতে সাহায্যের জন্য এ যাবৎ কেন্দ্রীয় সরকার কত টাকা দিয়াছেন?

**Shri Abdur Razzaque Khan:**

(ক) ১৯৬৭-৬৮ সালে দুর্ভিক্ষ ত্রাণ খাতে পশ্চিমবঙ্গ সরকার মোট ৭,৩২,৭৫,০০০ টাকা খরচ করিয়াছিলেন।

(খ) ১৯৬৭-৬৮ সালে দুর্ভিক্ষ ত্রাণ খাতে সাহায্যের জন্য কেন্দ্রীয় সরকার মোট ৩,০০,০০,০০০ টাকা ঋণ বাবদ দিয়াছেন।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান:** কেন্দ্রীয় সরকার ৩ কোটি টাকা ঋণ দিয়েছেন বলেছেন। আমার প্রশ্ন হচ্ছে এই সময় গ্রান্ট হিসেবে টাকা চাওয়া হয়েছে কিনা?

**শ্রীআবদুর রেজ্জাক খান:** চাওয়া হয়েছে।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান:** গ্রান্ট না দেবার কারণ কি? যুক্তফ্রন্ট সরকার হয়েছে বলে?

**শ্রীআবদুর রেজ্জাক খান:** দিয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, ১৯৬৭ সালে পশ্চিম বাংলায় দুর্ভিক্ষ হয়েছিল কিনা?

**শ্রীআবদুর রেজ্জাক খান:** দুর্ভিক্ষ বলতে কি বোঝেন জানিনা। তবে হ্যাঁ, দুর্ভিক্ষের মত অবস্থা ছিল।

**শ্রীনেপালচন্দ্র রায়:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, ১৯৬৭ সালে কতগুলি লঙ্গরখানা খোলা হয়েছিল এবং কত টাকা খরচ করা হয়েছিল রিলিফের বাবদ?

**শ্রীআবদুর রেজ্জাক খান:** নোটিশ চাই।

**শ্রীনেপালচন্দ্র রায়:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, ১৯৬৭ সালে এই যে ৩ কোটি টাকার কথা বলছেন সেই টাকা থেকে লঙ্গরখানার জন্য খরচ করা হয়েছিল কিনা?

**শ্রীআবদুর রেজ্জাক খান:** নোটিশ চাই।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, ১৯৬৭ সালে গ্রুয়েল কিচেন এবং রিলিফ ক্যানটিন খোলার জন্য কেন্দ্রীয় সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন যে তাঁরা শতকরা ৭৫ ভাগ টাকা দেবেন—সেই টাকা কি তাঁরা দিয়েছেন পশ্চিমবঙ্গ সরকারকে?

**শ্রীআবদুর রেজ্জাক খান:** যতদূর জানা আছে দেওয়া হয়নি।

**শ্রীআবদুস সাত্তার:** ১৯৬৭ সালে দুর্ভিক্ষ ত্রাণ খাতে যে টাকা ব্যয় হয়েছিল সেই টাকা কি কোন কমিটির মাধ্যমে ব্যয় করা হয়েছিল?

**শ্রীআবদুর রেজ্জাক খান:** কমিটির মাধ্যমে ব্যয় করা হয়েছিল।

**শ্রীআবদুস সাত্তার:** সেই কমিটি কাকে কাকে নিয়ে করা হয়েছিল জানাবেন কি?

**শ্রীআবদুর রেজ্জাক খান:** সমস্ত দল নিয়ে কমিটি করা হয়েছিল। তবে কোন কোন দল তাতে যোগ দেননি।

**শ্রীআবদুস সাত্তার:** এই যে ত্রাণ বিতরণ করা হয়েছিল এটা কি শুধু বিরোধীদলের লোক নিয়ে করা হয়েছিল?

**মিঃ স্পীকার:** ইউ নিউ নট এ্যানসার দ্যাট।

**শ্রীনেপালচন্দ্র রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় একটু আগে বললেন ত্রাণের ব্যাপারে ৭৫ ভাগ সেন্ট্রাল গভর্নমেন্ট-এর দেবার কথা ছিল, এটা কি সত্য? এ সম্বন্ধে কোন ডকুমেন্টারী প্রুফ আছে কিনা?

**শ্রীআবদুর রেজ্জাক খান:** নিয়ম আছে, যদি জানতে চান সার্কুলার দিতে পারি। নিয়ম হচ্ছে ৫ কোটি ৩৫ লক্ষ টাকার উপর ত্রাণ কল্পে রাজ্যসরকার যা ব্যয় করবেন, সেটার শতকরা ৭৫ ভাগের ২৫ ভাগ সেন্ট্রাল গভর্নমেন্ট লোন হিসাবে ও ৫০ ভাগ গ্রান্ট হিসাবে দেবেন।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** ৭৫ পারসেন্টের মধ্যে কত দিয়েছেন?

**শ্রীআবদুর রেজ্জাক খানঃ** কোন্ সালের ব্যাপারে?

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** ১৯৬৭ সালের?

**শ্রীআবদুর রেজ্জাক খানঃ** গ্রান্ট হিসাবে কিছু দেননি।

**Issue of Cinema Licences during the President's Rule**

***52.** (Admitted question No. *220.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাষ্ট্রপতির শাসনকালে ২০এ ফেব্রুয়ারি, ১৯৬৮, হইতে ২৪এ ফেব্রুয়ারি, ১৯৬৯, পর্যন্ত কোন্ জেলায় কয়টি করিয়া স্থায়ী বা অস্থায়ীভাবে সিনেমা প্রদর্শনের লাইসেন্স দেওয়া হইয়াছিল; এবং

(খ) এই সময় জেলায় জেলায় লাইসেন্স প্রদানের দায়িত্ব কাহার উপর ন্যস্ত ছিল?

**Shri Ajoy Kumar Mukhopadhyay:**

| (ক) জেলা | স্থায়ী সিনেমা লাইসেন্স | অস্থায়ী (ইনডোর) সিনেমা লাইসেন্স |
|---|---|---|
| হুগলী .. .. | ২ | ৫ |
| হাওড়া .. .. | .. | ৩ |
| ২৪-পরগণা .. .. | ২ | ৫২ |
| বর্ধমান .. .. | ১ | ৪৫ |
| জলপাইগুড়ি .. .. | .. | ১ |
| পশ্চিমদিনাজপুর .. .. | .. | ৮ |
| মেদিনীপুর .. . | ২ | ৭২ |
| মালদহ .. .. | .. | ১৪ |
| নদীয়া .. .. | .. | ১৯ |
| দার্জিলিং .. .. | .. | ৯ |
| পুরুলিয়া .. .. | ২ | ৫ |
| মুর্শিদাবাদ .. .. | ১ | ২৯ |
| বাঁকুড়া .. .. | .. | ১৬ |
| কুচবিহার .. .. | .. | ১১ |
| বীরভূম .. .. | ১ | ১৮ |
| কলিকাতা .. .. | .. | .. |

(খ) জেলা শাসক।

**শ্রীঅমলেন্দুলাল রায়ঃ** দায়িত্ব কার ছিল?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** জেলা শাসকের।

**শ্রীঅমলেন্দুলাল রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি কেন এই সময় স্থায়ী অস্থায়ী মিলিয়ে এতগুলো লাইসেন্স এই সময় দেওয়া হয়েছিল, কেন দিয়েছে এ সম্বন্ধে কোন খবর রাখেন কি?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** লোকেরা দরখাস্ত করেছেন, জেলাশাসকরা বিবেচনা করে দেখেছেন কেন দিয়েছেন বলতে পারি না।

**শ্রীঅমলেন্দুলাল রায়ঃ** আমার স্পষ্ট অভিযোগ হচ্ছে, আগে যে প্রশ্নটা করেছিলাম দুটো মিলিয়ে দেখতে পারেন, জেলা ম্যাজিস্ট্রেট দিয়েছিলেন বটে কিন্তু প্রত্যেকটি লাইসেন্স প্রেসিডেন্ট রুলে তো বটেই, বিশেষ একটা রাজনৈতিক দলকে সুবিধা দেওয়ার জন্য বিশেষ বিশেষ লোককে দেওয়া হয়েছিল, ভাল করে তদন্ত করে দেখবেন কি যে সমস্ত লাইসেন্স ভোটের আগে দেওয়া হয়েছিল, কংগ্রেসের বিশেষ বিশেষ লোক যাতে ভোট পায় তার জন্যই দেওয়া হয়েছিল?

**মিঃ স্পীকারঃ** এই কোশ্চেন কি করে হবে?

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এই যে সিনেমা লাইসেন্সগুলি দেওয়া হয়েছিল এগুলিও কি ভারত সরকারের পরামর্শ অনুযায়ী দেওয়া হয়েছিল?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** জেলা ম্যাজিস্ট্রেট নিজের বুদ্ধিমত দিয়েছেন।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্রঃ** এই লাইসেন্স ইস্যু করার ব্যাপারে বহু দুর্নীতির অভিযোগ পাওয়া গেছে বলে জেলা ম্যাজিস্ট্রেটের উপর ভার না দিয়ে প্রত্যেকটি জেলায় এক একটি অ্যাড-ভাইসরি কমিটি করবেন কি?

**Shri Ajoy Kumar Mukhopadhyay :** It is a request for action

**ডাঃ জয়নাল আবেদীনঃ** মুখ্যমন্ত্রী মহাশয় বলবেন কি যে এই সিনেমা লাইসেন্স দেবার সময় অর্থদপ্তর থেকে বিশেষ কোন পরামর্শ দেওয়া হয়েছিল কিনা?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আমার জানা নাই।

[2—2-10 p.m.]

### Entrapping of Four miners in Ratibati Colliery, Asansol

*53. (Short Notice.) (Admitted question No. *258.)

**Shri Bamapada Mukherjee :** (a) Will the Minister-in-charge of the Labour Department be pleased to state whether the Government is aware of the incident in which four workers of Ratibati Colliery near Asansol were entrapped in the coalmine on 15th March, 1969?

(b) If the answer to (a) be in the affirmative, will the Minister be pleased to state—

(i) whether any enquiry has been made into this incident; and

(ii) if so, the findings thereof?

**Shri Krishnapada Ghosh:** (a) Yes.

(b)(i) The Labour Administration and Mine Safety Administration are the responsibility of Government of India and it is for the Government of India to institute an enquiry.

(ii) Does not arise.

**শ্রীসুনীল বসু রায়ঃ** এ সম্পর্কে রাজ্যসরকারের কোন দায়িত্ব গ্রহণ করার সুযোগ সুবিধার ব্যবস্থা আছে কিনা? এবং মালিকের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে কিনা এটা জানাবেন কি?

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** মাননীয় সদস্য যা বলেছেন সেই খনি বিভাগ কেন্দ্রীয় সরকারের দ্বারা নিয়ন্ত্রিত এবং এ সম্পর্কে আইনগত যা কিছু করবার দায়িত্ব সেটা কেন্দ্রীয় সরকারের রাজ্য-সরকারের নয়।

**শ্রীগৌরচন্দ্র কুণ্ডুঃ** এটা খনির ব্যাপার হলেও এ সম্বন্ধে তদন্ত করার ভার কেন্দ্রীয় সরকারের তা জানি, কিন্তু রাজ্যসরকারের শ্রম বিভাগের তরফ থেকে এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারকে অনুসন্ধান করবার জন্য অনুরোধ জানানো হয়েছে কিনা?

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** রাজ্যসরকার তার নিজের সোরস অনুযায়ী সেই রিপোর্ট সংগ্রহ করছেন— এটা করা হয়ে গেলে নিশ্চয় এ সম্পর্কে বিচার করা হবে।

**শ্রীসুনীল বসু রায়ঃ** এ সমস্ত ব্যাপার সম্পর্কে যেটা কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারভুক্ত বলা হচ্ছে অথচ এটা পশ্চিমবাংলার একটা বিরাট অঞ্চল জুড়ে আছে। পশ্চিমবঙ্গ রাজ্যসরকারের এ সম্পর্কে দায়িত্ব রয়েছে। রাজ্যসরকার এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলে আইন পরিবর্তন করে কোন ব্যবস্থা করা যায় কিনা সে সম্পর্কে কেন্দ্রের সঙ্গে কথা বলেছিলেন কিনা?

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** কথা এখনও বলা হয় নি। এ সম্পর্কে বিচার করে দেখা হবে।

## UNSTARRED QUESTIONS

### (to which written answers were laid on the table)

### Health Centre at Baghirapara, Murshidabad

**43.** (Admitted question No. 6.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় ও শ্রীঅশ্বিনীকুমার রায়ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার নবগ্রাম থানার বাঘিড়াপাড়ায় কোনও স্বাস্থ্যকেন্দ্র চালু আছে কি;

(খ) চালু থাকিলে বর্তমানে ঐ স্বাস্থ্যকেন্দ্রে (১) কয়জন ডাক্তার, (২) নার্স এবং কতজন রোগী গড়ে প্রতিদিন চিকিৎসিত হইতেছেন; এবং

(গ) ঐ স্বাস্থ্যকেন্দ্রের অধীন কত বিঘা জমি আছে?

**The Minister for Health:**

(ক) একটি শয্যাবিহীন উপস্বাস্থ্যকেন্দ্র আছে।

(খ) (১) এবং (২) স্বাস্থ্যকেন্দ্রে বর্তমানে একজন ডাক্তার আছেন, কিন্তু কোন নার্স নাই।

(৩) গত জানুয়ারি এবং ফেব্রুয়ারি মাসে গড়ে প্রতিদিন ৪৩ জন রোগী চিকিৎসিত হইয়াছেন।

(গ) স্বাস্থ্যকেন্দ্রের দখলে ০·২২ একর জমি আছে।

## Deep tubewells in Murshidabad district

**44.** (Admitted question No. 73.) **Shri Birendra Narayan Ray:** Will the Minister-in-charge of the Agriculture and Community Development (Tanks, Small Irrigation, Wells and Tubewells and Pump Irrigation) Department be pleased to state—

(a) how many deep tubewells were proposed to be sunk in the district of Murshidabad in the year 1968-69 (with locations);

(b) how many deep tubewells have been sunk so far in the above district; and

(c) how many of them, if any, are out of order at present?

**The Minister for Agriculture and Community Development (Tanks, Small Irrigation, Wells and Tubewells and Pump Irrigation):** (a) No new deep tubewell was proposed to be sunk in any part of this State in the year 1968-69.

(b) 233 deep tubewells.

(c) 4 Nos.

## Revenue from Court Fees

45. (Admitted question No. 144.) **Shri Syed Abul Mansur Habibullah:** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state what amounts of revenue were received from Court Fee Stamps in the—

(1) Original Side of the High Court, Calcutta;

(2) Appellate Side of the High Court, Calcutta;

(3) City Civil Court; and

(4) City Sessions Court, Calcutta

respectively during the years 1965-1966, 1966-1967 and 1967-1968?

**The original reply on statement by the Minister reads as follows:—**

**The Minister for Judicial Department:** (1) No court fee is leviable in the Original Side of the High Court, Calcutta.

(2) The required particulars have been called for from the High Court, Calcutta, but have not yet been received. Information in this regard will be furnished as soon as the particulars are received from the High Court, Calcutta.

(3) Court fee realised during the calendar year—

| | Rs. P. |
|---|---|
| 1965 | 7,14,892.00 |
| 1966 | 6,46,787.50 |
| 1967 | 7,46,169.00 |
| 1968 | 7,51,006.00 |

(4) Court fee realised during the calender year—

| | Rs. |
|---|---|
| 1965 | 964 |
| 1966 | 569 |
| 1967 | 1,212 |
| 1968 | 1,224 |

**The Minister for Judicial Department:**

*(1) No avalorem Court fee is leviable in the Original Side of the High Court as already intimated. A statement of the Court fees realised in the Original Side on account of Court fees on affidavit, depositions, matters relating to testamentory jurisdictions etc. is furnished below on the basis of calendar years—

| | | Rs. P. |
|---|---|---|
| 1966 | ... ... ... ... ... | 8,21,155.06 |
| 1967 | ... ... ... ... .. | 8,68,462.44 |
| 1968 | ... ... ... ... ... | 7,56,074.87 |

| | | Rs. P. |
|---|---|---|
| (2) 1965-66 | ... ... ... ... | 6,00,969.00 |
| 1966-67 | ... ... ... ... | 5,83,990.00 |
| 1967-68 | ... ... .. ... | 8,69,020.00 |

*The reply as printed above was sent by the Minister afterwards in substitution of the original reply.

### Calcutta and North Bengal State Transport Corporations

**46.** (Admitted question No. 69.) **Shri Birendra Narayan Ray:** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) how many employees are at present working in the (1) Calcutta and (2) North Bengal State Transport Corporations;

(2) how many buses are running daily on an average under the above two corporations now-a-days; and

(c) respective daily average collections?

**The Minister for Home (Transport):** (a) (1) 13,387; (2) 1,826.

(b) 611 in January, 1969 and 150.

(c) Rs. 1,44,590 in January, 1969 and Rs. 37,901.14P.

### Medical College at Burdwan

**47.** (Admitted question No. 204.)

**শ্রীমনোরঞ্জন বক্সী:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্ধমানে মেডিকেল কলেজ খুলিবার পরিকল্পনা সরকার কর্তৃক চূড়ান্তভাবে স্থিরীকৃত হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, উক্ত কলেজ কখন হইতে সুরু হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Health:**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৭০-৭১ সাল নাগাদ।

### Refugee families in Kurmitola Camp, Murshidabad

**48.** (Admitted question No. 100.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কুর্মিটোলা ক্যাম্পে বর্তমানে কত উদ্বাস্তু পরিবার আছেন; এবং

(খ) তাহাদের পুনর্বাসনের জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**The Minister for Refugee Relief and Rehabilitation:**

(ক) কুর্মিটোলায় পরিত্যক্ত শিবিরাঞ্চলে বর্তমানে ২৪১টি শরণার্থী পরিবার আছেন।

(খ) রাজ্যসরকার উল্লিখিত পরিবারগুলির পুনর্বাসনের জন্য কুর্মিটোলা শিবিরাঞ্চলে জমি, গৃহনির্মাণ ঋণ ও ছোট ব্যবসায় ঋণদানের প্রস্তাব কেন্দ্রের নিকট মঞ্জুরীর জন্য প্রেরণ করিয়াছেন।

### Primary Schools in Hasnabad and Hingalganj police-stations

**49.** (Admitted question No. 137.) **Shri Hazari Lal Mandal:** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) the number of Primary Schools in Hasnabad and Hingalganj police-stations; and

(b) whether the Government has any plan to set up new schools in the above two police-stations in 1969-70?

**The Minister for Education:** (a) Area and number of Primary Schools (including Junior Basic Schools):

| | | |
|---|---|---|
| Police-station Hasnabad | ... | 124 |
| Police-station Hingalganj | ... | 71 |

(b) Proposals for setting up of one new primary school in Hasnabad police-station and four primary schools in Hingalganj police-station have been received so far from the District School Board, 24-Parganas. These are now under examination.

### Stadium at Berhampore

**50.** (Admitted question No. 86.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি মুর্শিদাবাদ জেলার বহরমপুরে স্টেডিয়াম নির্মাণ করার যে পরিকল্পনা ছিল তাহার কার্য কতদূর অগ্রসর হইয়াছে?

**The Minister of State for Education (Sports):**

পরিকল্পনাটি সরকারের বিবেচনাধীন রহিয়াছে। এ সম্বন্ধে মুর্শিদাবাদ জিলা সমাহর্তার নিকট হইতে প্রয়োজনীয় খোঁজখবর লওয়া হইতেছে এবং আশা করা যায় অদূর ভবিষ্যতেই স্টেডিয়াম সম্পর্কে প্রাথমিক কার্যাদি আরম্ভ করা হইবে।

### Withdrawal of Industries from West Bengal

**51.** (Admitted question No. 96.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৭ সালে পশ্চিমবঙ্গ হইতে কোন শিল্প উঠাইয়া লওয়া হইয়াছে কিনা; এবং

(খ) হইয়া থাকিলে কতগুলি?

**The Minister for Commerce and Industries:**

(ক) না, ১৯৬৭ সালে কোন বৃহদায়তন শিল্প এ রাজ্য হইতে উঠাইয়া লওয়া হয় নাই।

(খ) এ প্রশ্ন উঠে না।

## Industrial Units in Sundarban Area

**52.** (Admitted question No. 136.) **Shri Hazari Lal Mandal:** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state how far the proposal to set up Industrial Units in Sundarban Area has progressed?

**The Minister for Commerce and Industries:** Commerce and Industries Department has no proposal to set up Industrial Unit in Sundarban Area.

## Provisions made and expenditure incurred on Agricultural Loans and Small Irrigation Schemes

**53.** (Admitted question No. 95.)

**শ্রীসনৎকুমার রাহা:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৬৭-৬৮ ও ১৯৬৮-৬৯ সালে কৃষি ঋণ ও কৃষির সেচ বাবদ বরাদ্দ টাকার মধ্যে কত টাকা এ পর্যন্ত ব্যয় করিয়াছেন?

**The Minister for Agriculture and Community Development (Agriculture):** এই সম্পর্কে একটি বিবরণী (স্টেটমেন্ট) লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## Weekly Journals of Murshidabad district

**54.** (Admitted question No. 54.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৬-৬৭ সাল হইতে ১৯৬৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত মুর্শিদাবাদ জেলা হইতে প্রকাশিত সাপ্তাহিক পত্রিকার কোনটিকে কত টাকার বিজ্ঞাপন সরকার দিয়াছেন; এবং

(খ) উক্ত সংবাদপত্রগুলির কোনটির প্রচার সংখ্যা বর্তমানে কত?

**The Minister for Information and Public Relations:**

(ক) ও (খ) নিম্নের তালিকা দ্রষ্টব্য।

Statement referred to in reply to unstarred question No. 54

| | পত্রিকার নাম | | ১৯৬৬-৬৭ | ১৯৬৭-৬৮ | ১৯৬৮ এপ্রিল হইতে ডিসেম্বর। | বর্তমান প্রচার সংখ্যা |
|---|---|---|---|---|---|---|
| | (১) | | (২) | (৩) | (৪) | (৫) |
| | | | টা পঃ | টা পঃ | টা পঃ | |
| ১। | কান্দী বান্ধব | .. | ২৮০.০৪ | ৩৯৪.৮০ | ৩৩৩.৪০ | ৪০০ |
| ২। | পবিক্রমা | .. | ২,৮০২.৯৫ | ৮০৬.৩৫ | ২২৪.৯৫ | ১,৫০০ |
| ৩। | মুর্শিদাবাদ পত্রিকা | .. | ৮৪৭.২০ | ২৬৭.৬০ | ২৭৬.০০ | ১,৬০০ |
| ৪। | মুর্শিদাবাদ হিতৈষী | .. | .. | ৭৫.০০ | ৬৫.০০ | ২,৮০০ |
| ৫। | মুর্শিদাবাদ | .. | .. | ১৪.২৫ | .. | পাওয়া যায় নাই |
| ৬। | মুর্শিদাবাদ বার্তা | .. | ৬৬.০০ | ৮৬.৪০ | ৮৫.০০ | ৮৯৯ |
| ৭। | জঙ্গীপুর সংবাদ | .. | ২৬৬·০০ | ৬০১·০০ | .. | ৪০০ |
| ৮। | মুর্শিদাবাদ সমাচার | .. | ২৬৪.০০ | ১৫.০০ | ৪১৪.০০ | ১,৩০০ |
| ৯। | মুর্শিদাবাদ দর্পণ | .. | .. | ১৫০.০০ | ১০০.০০ | ৩৩২ |
| ১০। | জনমত | .. | ১,৩৬৮.৭৫ | ৩৮৮.০০ | ২০৮.২৫ | ১,৮২৫ |
| ১১। | বালুচর | .. | .. | ৬৮.০০ | .. | পাওয়া যায় নাই |

**Khas Agricultural Land in Behariya Mouza, Murshidabad**

**55.** (Admitted question No. 177.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় বেহারিয়া মৌজায় খাস কৃষি জমি কত; এবং

(খ) উক্ত খাস জমি কিভাবে বণ্টন করা হইয়াছে?

**The Minister for Land and Land Revenue:**

(ক) ১১২·৩৫ একর।

(খ) ভূমি সংস্কার উপদেষ্টা কমিটির সুপারিশ অনুযায়ী উক্ত জমি বণ্টন করা হইয়াছে।

**Khas land in Hijal Mauza, Murshidabad**

**56.** (Admitted question No. 189.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার হিজোল মৌজায় সরকারী খাস জমি কত; এবং

(খ) উক্ত জমি বণ্টন করা হইয়াছে কি?

**The Minister for Land and Land Revenue:**

(ক) ১০২২·৭৯ একর।

(খ) ১৪৭·৬৩ একর জমি বণ্টন করা হইয়াছে। ৪৪·৭১ একর জমি নদী সিকস্ত এবং চাষের অযোগ্য। অবশিষ্ট জমি হাইকোর্ট ও দেওয়ানী মোকর্দমায় আবদ্ধ।

**Ranaghat Hospital and Gangnapur Primary Health Centre**

**57.** (Admitted question No. 198.)

**শ্রীনিতাইপদ সরকারঃ** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রানাঘাটে যে হাসপাতাল নির্মাণের পরিকল্পনা গৃহীত হইয়াছিল বর্তমানে উহা কি অবস্থায় আছে;

(খ) গাংনাপুরে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি চালু হইয়াছে কি; এবং

(গ) চালু হইয়া থাকিলে দৈনিক গড়ে কত রোগী চিকিৎসিত হইতেছেন?

**The Minister for Health:**

(ক) প্রয়োজনীয় (১৫·০৯ একর) জমি সংগ্রহ করা হইয়াছে। ১৩১টি শয্যাবিশিষ্ট হাসপাতাল-গৃহাদি নির্মাণের জন্য ৩০,০২,৮৬৯ টাকা মঞ্জুর করা হইয়াছে। আগামী বৎসর (১৯৬৯-৭০ সালে) নির্মাণকার্য আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

(খ) গাংনাপুরে কোন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের পরিকল্পনা নাই। সেখানে পূর্বতন জেলাবোর্ড ডিসপেনসারীগৃহে একটি উপ-স্বাস্থ্যকেন্দ্র চালু আছে। প্রয়োজনীয় জমি সংগ্রহ হইলে উপ-স্বাস্থ্যকেন্দ্রের নূতন গৃহাদি নির্মাণ করা হইবে।

(গ) এই উপ-স্বাস্থ্যকেন্দ্রে দৈনিক গড়ে ৭৭ জন রোগী চিকিৎসিত হইতেছেন।

### Relief measures for crop failure in Nadia district

**58.** (Admitted qutstion No. 202.) **Dr. Nalinaksha Sanyal:** Will the Minister-in-charge of the Relief and Social Welfare (Relief) Department be pleased to state—

(a) if the Government is aware that as a result of failure of jute and paddy crops over large tracts in Nadia district, specially in Karimpur Block area, last year there has been great distress prevailing in the villages;

(b) whether it is a fact that the attention of Government was drawn to this state of affairs through the B.D.O. and the District Magistrate of Nadia and necessary steps to provide some relief through the introduction of suitable Test Relief work were suggested; and

(c) if so, what action has been taken so far or is proposed to be taken in immediate future to avert starvation and disaster specially in Karimpur police-station area?

**The Minister for Relief and Social Welfare (Relief) Department:** (a) and (b) Yes; there was some distress and Government is alive to the situation.

(c) The following measures have been undertaken for relief of distress; as many as 32 Relief Work Schemes were sanctioned by District Magistrate, Nadia, in Karimpur police-station during 1968-69, out of which 28 schemes have already been executed fully or partly and 25,469 man-days were created through these Relief Work Schemes. 35,232 units have been relieved on gratuitous relief from April, 1968 to February, 1969 and Rs. 210 distributed as G. R. for preservation of life in emergent cases of starvation. Further relief measures will be taken according to necessity.

### Infiltration of Saline Water in the Paddy fields of Kendua, Howrah district

**59.** (Admitted question No. 226.)

**শ্রীনিতাই ভান্ডারী:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, গ্রীষ্মকালে হুগলী নদী হইতে লোনা জল হাওড়া জেলার কেন্দুয়া মাঠে প্রবেশ করিয়া ধানের ক্ষতি সাধন করে;

(খ) অবগত থাকিলে তাহা নিবারণের জন্য সেচবিভাগ কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন; এবং

(গ) দামোদর পরিকল্পনার অন্তর্ভুক্ত ডি-২ খালের শেষ অংশ মালিকারা হইতে গুজারপুর পর্যন্ত যে নূতন খাল কাটার পরিকল্পনা আছে তাহা কবে নাগাদ কার্যকরী করা হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Irrigation and Waterways:**

(ক) কেন্দুয়া মাঠের নিম্নাংশে লোনা জল প্রবেশ করে।

(খ) কেন্দুয়া মাঠের জলনিকাশ পুরান খাল দ্বারা সংগঠিত হয়। পুরান খালের কোন স্লুইস নাই। সুতরাং গঙ্গার জল অবাধে প্রবেশ করিতে পারে। জোয়ারের সময় জল পুরান খাল দ্বারা কেন্দুয়া মাঠে প্রবেশ করিবেই। ফারাক্কা পরিকল্পনা কার্যকরী হইলে জলের লবণাক্ততা অবশ্যই অনেকাংশে হ্রাস পাইবে।

(গ) প্রস্তাবিত ডি-২ খালের জমি-সমীক্ষার কাজ এখনও চলিতেছে। এই সমীক্ষার কাজ আগামী ১৯৭০ খৃস্টাব্দের ফেব্রুয়ারী মাসের মধ্যে শেষ হইবে বলিয়া আশা করা যায়। যদি পরিকল্পনাটি গ্রহণযোগ্য বলিয়া বিবেচিত হয় তবে তাহা মঞ্জুরীকৃত হইতে পারে। এই পরিকল্পনা রূপায়ণের কাজ ১৯৭১ খৃস্টাব্দ পর্যন্ত চলিতে পারে।

## Journals published by West Bengal Government

**60.** (Admitted question No. 245.)

**শ্রীআব্দুল হান্নান:** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার যে "পশ্চিমবঙ্গ" পত্রিকা প্রকাশ করেন তাহা কি কি ভাষায় প্রকাশ করেন;

(খ) ইহা কি সত্য "মগরেবি বঙ্গাল" নামে উর্দু ভাষায় 'পশ্চিমবঙ্গ' সংখ্যা বাহির হইত; এবং

(গ) সত্য হইলে উর্দুতে ঐরূপ কোন সংখ্যা বর্তমানে চালু না থাকার কারণ কি?

**The Minister for Information and Public Relations:**

(ক) রাজ্য সরকারের পক্ষে তথ্য ও জনসংযোগ দপ্তর নিম্নলিখিত পত্রিকাগুলি প্রকাশ করেন—

১। 'ওয়েস্টবেঙ্গল'—ইংরেজি সাপ্তাহিক পত্রিকা;

২। 'পশ্চিমবঙ্গ'—বাংলা সাপ্তাহিক পত্রিকা;

৩। 'পছিম বাংলা'—সাঁওতালী পাক্ষিক পত্রিকা;

৪। 'পশ্চিম বঙ্গাল'—নেপালী সাপ্তাহিক পত্রিকা; এবং

৫। 'মগরেবি বঙ্গাল'—উর্দু পাক্ষিক পত্রিকা।

(খ) উর্দু পত্রিকা 'মগরেবি বঙ্গাল' পূর্বে নিয়মিত প্রকাশিত হ'ত। রাষ্ট্রপতির শাসনকালে ১৯৬৮ সালের ১লা এপ্রিল থেকে ১লা অগষ্ট পর্যন্ত প্রকাশ বন্ধ ছিল। ১লা অগষ্টের পর থেকে পত্রিকাটি আবার প্রকাশিত হচ্ছে এবং বর্তমানে চালু আছে।

(গ) এই প্রশ্ন ওঠে না।

## Cottage Industries in Uluberia and Bauria police-stations

**61.** (Admitted question No. 246.)

**শ্রীকালিপদ মন্ডল:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার উলুবেড়িয়া ও বাউড়িয়া থানায় বর্তমানে সরকারী সাহায্যে কত প্রকারের কুটিরশিল্প কোথায় কোথায় চলিতেছে; এবং

(খ) প্রত্যেকটিতে ১৯৬৮-৬৯ সালে কত টাকা ঋণ অথবা সহায্য দেওয়া হইয়াছে?

**The Minister for Cottage and Small Scale Industries**

(ক) ও (খ) তথ্যাদি সংগ্রহ করা হইতেছে। সংগৃহীত হওয়া মাত্রই পেশ করা হইবে।

## Prisoners

**62.** (Admitted question No. 41.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** স্বারাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালের ৫ই মার্চ পশ্চিমবঙ্গের কোন্ জেলে কতজন বন্দী ছিলেন;

(খ) তাঁহাদের মধ্যে কয়জন দন্ডাজ্ঞাপ্রাপ্ত (কনভিক্টেড), কয়জন বিচারাধীন (আন্ডার-ট্রায়াল) এবং কয়জন রাজনৈতিক বন্দী; এবং

(গ) উক্ত কোন্ জেলে কয়জন কোন্ প্রকারের বন্দী ১৯৬৪, ১৯৬৫, ১৯৬৬ এবং ১৯৬৭ সালের ৫ই মার্চ ছিলেন?

**The Minister for Home (Jails):**

(ক) এবং (খ) লাইব্রেরী টেবিলে তালিকা 'এ' সংস্থাপিত করা হইল।

(গ) লাইব্রেরী টেবিলে তালিকা 'বি' সংস্থাপিত করা হইল।

**Gazetted officers belonging to minority communities**

**63.** (Admitted question No. 27.) **Shri Birendra Narayan Ray:** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state the number of the gazetted officers under the State Government of West Bengal belonging to the following minority communities:

(a) Muslims,
(b) Anglo-Indians,
(c) Scheduled Tribes,
(d) Scheduled Castes,
(e) Buddhists,
(f) Jains, and
(g) Indian Christians.

**The Minister for Finance:** On the basis of the materials collected up to 17th March, 1969, the number of gazetted officers under the State Government belonging to the different minority communities is as follows:

(a) Muslims 88.
(b) Anglo-Indians 43.
(c) Scheduled Tribes 20.
(d) Scheduled Castes 300.
(e) Buddhists 3.
(f) Jains Nil.
(g) Indian Christians 12.

Further materials are being collected from local officers who have not yet furnished the information.

**Government vested lands in Murshidabad district**

**64.** (Admitted question No. 98.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কি পরিমাণ চাষের জমি এ পর্যন্ত সরকারে ন্যস্ত হইয়াছে অথচ সরকার কর্তৃক দখল নেওয়া হয় নাই; এবং

(খ) এই জেলায় কি পরিমাণ জমি সরকারে ন্যস্ত হইয়াছে, তাহার মধ্যে—

(১) সরকারের দখলে বর্তমানে কত, এবং

(২) কি পরিমাণ জমি বিলি করা হইয়াছে?

**The Minister for Land and Land Revenue:**

(ক) ১২,৪৪৪·৭৩ একর।

(খ) ৫৮,৯১১·৫৭ একর।

(১) ৩১,৯৬০·২৮ একর।

(২) ৮,০২৪·৪৩ একর।

**Unemployed persons**

**65.** (Admitted question No. 114.)

**শ্রীসনৎকুমার রাহা:** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফেব্রুয়ারি, ১৯৬৯ সালে পশ্চিমবঙ্গের বিভিন্ন কর্মবিনিয়োগ সংস্থায় রেজেস্ট্রীকৃত মোট বেকারের সংখ্যা কত;

(খ) তন্মধ্যে (১) ম্যাট্রিক পাশ ও তদূর্ধ্বে বেকার সংখ্যা কত, (২) ডিপ্লোমা প্রাপ্ত ইঞ্জিনীয়ার বেকার কত, (৩) গ্রাজুয়েট ইঞ্জিনীয়ার বেকার কত; এবং

(গ) গত তিন মাসে কতজনের কর্মসংস্থান করা হইয়াছে?

**The Minister for Labour:**

(ক) ৪,৪০,৩১৪ জন।

(খ) ১৯৬৮ সালের ডিসেম্বরের শেষে (১) ম্যাট্রিক পাশ ও তদূর্ধ্বের সংখ্যা ছিল ১,৬১,৯৩৩ জন (ইঞ্জিনীয়ার ছাড়া), (২) ৬,৪২১ জন, (৩) ১,৯৭৫ জন।

(গ) ৭,৫০৩ জনের।

**Sugar Mill at Islampur**

**66.** (Admitted question No. 169.)

**শ্রীসুরেশচন্দ্র সিংহ:** বাণিজ্য ও শিল্পবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে সরকার পশ্চিম দিনাজপুর জেলার ইসলামপুর মহকুমায় একটি চিনির কল স্থাপনের ব্যবস্থা করিতেছেন;

(খ) সত্য হইলে উহা কোথায় স্থাপন করা হইবে এবং কবে হইতে চালু করা হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Commerce and Industries.**

(ক) পশ্চিম দিনাজপুর জেলার ইসলামপুর মহকুমায় চিনির কল স্থাপনের কোন পরিকল্পনা পশ্চিমবঙ্গ সরকারের হাতে নাই।

(খ) এই প্রশ্ন উঠে না।

**Death of Shri Sunil Das Gupta, ex-M.L.A. in the S.S.K.M. Hospital, Calcutta**

**67.** (Admitted question No. 171.)

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

গত ২৭শে জুন, ১৯৬৭ তারিখে কলিকাতা শেঠ সুখলাল কারনানী হাসপাতালে বিধান-সভার প্রাক্তন সদস্য সুনীল দাশগুপ্তের মৃত্যুর কারণ নির্ণয়ের জন্য কোন ব্যবস্থা করা হইতেছে কি?

**The Minister for Health:**

হ্যাঁ।

### Ahmedpur National Sugar Mill, Birbhum

**68.** (Admitted question No. 175.)

**শ্রীসনৎকুমার রাহা:** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় আহমদপুর জাতীয় সুগার মিলটি বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) উক্ত মিলটি পুনরায় চালু করার জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**The Minister for Commerce and Industries:**

(ক) বীরভূম জেলায় আহমদপুর জাতীয় সুগার মিলটি বর্তমানে বন্ধ অবস্থায় আছে।

(খ) উক্ত মিলটি পুনরায় চালু করার প্রশ্নটি সরকারের বিবেচনাধীন আছে।

### Grants for T. R. work in flood affected areas of Howrah district

**69.** (Admitted question No. 180.)

**শ্রীতারাপদ দে:** ত্রাণ ও সমাজকল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলায় বন্যাবিধ্বস্ত এলাকায় চলতি বৎসরে টি আর ওয়ার্ক-এর জন্য সরকার কত টাকা মঞ্জুর করিয়াছেন;

(খ) ফেব্রুয়ারী, ১৯৬৯ পর্যন্ত কত টাকা খরচ হইয়াছে;

(গ) ডোমজুড় ও জগৎবল্লভপুর ব্লকের বি ডি ও-রা কতগুলি স্কীম দিয়াছেন (পৃথক পৃথক ভাবে); এবং

(ঘ) স্কীমগুলির কোন কোন্‌টি মঞ্জুর করা হইয়াছে?

**The Minister for Relief and Social Welfare (Relief):**

(ক) ৪,৭৫,০০০ টাকা।

(খ) ১,৫৬,৪০৪·৬৪ টাকা।

(গ) ডোমজুড় ব্লক ১০টি ও জগৎবল্লভপুর ব্লক ২১টি।

(ঘ) ডোমজুড় ব্লকে ১০টি এবং জগৎবল্লভপুর ব্লকে ১৬টি স্কীম মঞ্জুর হইয়াছে।

### Establishment of a Medical College at Burdwan

**70.** (Admitted question No. 184.)

**শ্রীঅশ্বিনীকুমার রায়:** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্ধমানে একটি মেডিক্যাল কলেজ প্রতিষ্ঠা করার বিষয় সরকার চিন্তা করিতেছেন; এবং

(খ) সত্য হইলে মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, উক্ত কলেজের জন্য (১) স্থান; (২) আরম্ভের সময়; (৩) নির্মাণের ব্যয়বরাদ্দের পরিমাণ ঠিক করা হইয়াছে কি?

**The Minister for Health:**

(ক) হ্যাঁ।

(খ) (১) বর্ধমান মেডিক্যাল কলেজটি উক্ত বিশ্ববিদ্যালয়ের কলেজ হইবে। বিশ্ববিদ্যালয় বর্ধমান শহরে নিজের আয়ত্তাধীন জমিতে কলেজটি নির্মাণ করিবেন।

(২) ১৯৭০-৭১ সালে মেডিক্যাল কলেজটি চালু হইবে বলিয়া আশা করা যায়।

(৩) চূড়ান্ত ব্যয়বরাদ্দের পরিমাণ ঠিক হয় নাই। প্রথম পর্যায়ের নির্মাণকার্যে অনুমানিক ২৭ লক্ষ টাকা ব্যয় হইবে বলিয়া বিশ্ববিদ্যালয় জানাইয়াছে।

### Fallow land of Murshidabad Estate

**71.** (Admitted question No. 187.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মুর্শিদাবাদ এস্টেটের বহু জমি যথোচিত সদ্ব্যবহার না হইয়া পতিত অবস্থায় নষ্ট হইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**The Minister for Land and Land Revenue:**

(ক) এ বিষয়ে সরকারের কিছু জানা নাই, তবে অনুসন্ধান করা হইতেছে।

(খ) প্রশ্ন ওঠে না।

### Khas land in Kharagram mouza, Murshidabad

**72.** (Admitted question No. 190.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম থানায় এ পর্যন্ত খাস জমি কত বণ্টন করা হইয়াছে; এবং

(খ) উক্ত থানায় আর কত জমি বণ্টনযোগ্য আছে?

**The Minister for Land and Land Revenue:**

(ক) ৩৫৮ ৭১ একর জমি এ পর্যন্ত বণ্টন করা হইয়াছে।

(খ) আর ৬৬৬ ০৬ একর জমি বণ্টনযোগ্য আছে।

### Government-vested lands in Domkal police-station

**73.** (Admitted question No. 191.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ডোমকল থানায় কুশবেড়িয়া মৌজায় সরকারে ন্যস্ত জমি কত,

(খ) ঐ এলাকায় বেনামদার জমি ধরা পড়িয়াছে কিনা, এবং

(গ) পড়িয়া থাকিলে তাহা কত?

**The Minister for Land and Land Revenue:**

(ক) ১৩১ ৫৯ একর।

(খ) হ্যাঁ, পড়িয়াছে।

(গ) ৭৪ ১৫ একর এইরূপ জমি সরকারে ন্যস্ত করা সম্ভব হইয়াছে।

### Minimum wage for agricultural labourers of West Dinajpur district

**74.** (Admitted question No. 206.)

**শ্রীসুরেশচন্দ্র সিংহঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) ইহা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলায় কৃষি শ্রমিকদের জন্য "ন্যূনতম মজুরী আইন" চালু করা হয় নাই; এবং

(খ) উক্ত জেলায় ন্যূনতম মজুরী সরকার কবে নাগাদ চালু করিবেন?

**The Minister for Labour:**

(ক) না। ১৯৫৯ থেকে চালু করা হইয়াছে।

(খ) প্রশ্ন উঠে না।

### Proposed Bharatpur-Sijgram Pucca Road

**75.** (Admitted question No. 208.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভরতপুর (কান্দী মহকুমা, জেলা মুর্শিদাবাদ) হইতে সিজগ্রামের মধ্য দিয়া যে পাকা রাস্তার পরিকল্পনা ছিল বর্তমানে তা কি অবস্থায় আছে;

(খ) ইহা কি সত্য যে উক্ত পরিকল্পনা পরিত্যক্ত হইয়াছে, এবং

(গ) সত্য হইলে তাহার কারণ কি?

**The Minister for Public Works (Roads):**

(ক), (খ) ও (গ) ভরতপুর হইতে সিজগ্রামের মধ্য দিয়া লোহাদহঘাট পর্যন্ত একটি রাস্তা দ্বিতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায় বিশদ পরীক্ষা সাপেক্ষে অন্তর্ভুক্ত করা হইয়াছিল। কিন্তু পরে জানা গেল যে, রাস্তাটি বিল এলাকার মধ্য দিয়া যাইবে বলিয়া উহা নির্মাণ করিতে অনেক অসুবিধা হইবে এবং নির্মাণ-ব্যয়ও প্রচুর হইবে। এমতাবস্থায় রাস্তাটি উক্ত পরিকল্পনা হইতে বাদ দেওয়া হয়।

### Lifting of Cattle from West Bengal border

**76.** (Admitted question No. 234.)

**শ্রীসুরেশচন্দ্র সিংহ:** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৮ সালের ১লা মার্চ হইতে ১৯৬৯ সালের ২৮শে ফেব্রুয়ারী পর্যন্ত পশ্চিম-বাংলার সীমান্ত হইতে কত গবাদি পশু চুরি গিয়াছে;

(খ) পশ্চিম দিনাজপুর জেলায় উপরোক্ত সময়ের মধ্যে গবাদি পশুর চুরির সংখ্যা কত, এবং

(গ) পশ্চিম বাংলায় বিশেষ করিয়া পূর্ব পাক সীমান্তবর্তী এলাকায় গরু চুরি বন্ধের জন্য সরকার হইতে আশু কি কি ব্যবস্থা অবলম্বন করা হইতেছে?

**The Minister for Home (Police):**

(ক) ১৯৬৮ সালের ১লা মার্চ হইতে ১৯৬৯ সালের ২৮শে ফেব্রুয়ারী পর্যন্ত পশ্চিম বাংলার সীমান্ত হইতে মোট ২,২১৬টি (দুই হাজার দুইশত ষোল) গবাদি পশু চুরি গিয়াছে।

(খ) পশ্চিম দিনাজপুর জেলায় ঐ সময়ের মধ্যে ৪৩৩টি (চারিশত তেত্রিশ) গবাদি পশু চুরি গিয়াছে।

(গ) টহলদারী সীমান্ত পুলিশবাহিনী ও স্থানীয় পুলিশ কর্তৃপক্ষ সীমান্তে সজাগ দৃষ্টি রাখিতেছে। জেলা ও রাজ্যসরকারী স্তরে এজাতীয় ঘটনার বিষয়ে পূর্ব পাকিস্তান কর্তৃপক্ষের নিকট প্রতিবাদ জ্ঞাপন করা হয়। জনসাধারণের সহযোগিতারও ব্যবস্থা করা হইতেছে।

### Shifting of the Purchase Department of the Rourkella Steel Plant from Calcutta to another State

**77.** (Admitted question No. 237.) **Shri Dilip Kumar Mazumdar:** Will **the** Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) whether it is a fact that the Purchase Department of the Rourkella Steel Plant at 13 Camac Street, Calcutta-17, is going to be **shifted** from this State to another State; and

(b) if so, whether the State Government is aware of the reasons thereof?

**The Minister for Labour:** (a) Government have no knowledge of it.

(b) Does not arise.

### Takingover of Karimpur Pannadevi College, under Sponsored Scheme

**78.** (Admitted question No. 244.) **Dr. Nalinaksha Sanyal:** Will **the** Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether any representation has recently been received by Government seeking the takeover of Karimpur Pannadevi College at Karimpur in Nadia district as a Sponsored College from the coming session in 1969-70.

(b) what action, if any, has been taken on such representation?

**The Minister for Education:** (a) Yes. It has been received very recently.
(b) The proposal is being examined by the Government.

### Water supply in Sundarimall village, Howrah

**79.** (Admitted question No. 249.)

**শ্রীকালীপদ মণ্ডলঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, হাওড়া জেলার বাউড়িয়া অঞ্চলের অন্তর্গত সুন্দরীমাল গ্রামে নলকূপের ব্যবস্থা না থাকার দরুন পানীয় জলের অসুবিধা বহু বৎসর রহিয়াছে;

(খ) উত্তর যদি "হ্যাঁ" হয় তবে ইহা কি সত্য যে, এ বিষয়ে বহুবার সরকারের দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও আজও কোন ব্যবস্থা অবলম্বন করা হয় নাই; এবং

(গ) উত্তর যদি "হ্যাঁ" হয় তবে সরকার কি এ বিষয়ে শীঘ্র কোন ব্যবস্থা অবলম্বন করিবেন?

**The Minister for Health:**

(ক) হাওড়া জেলার বাউড়িয়া অঞ্চলে সুন্দরীমাল নামে কোন গ্রাম নেই—তবে সিন্দুরীমহল নামে একটি গ্রাম আছে। ঐ গ্রামে একটি মাত্র নলকূপ অকেজো অবস্থায় আছে।

(খ) প্রতি বৎসর রুরাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম-এর মাধ্যমে প্রতি ৪০০ লোক একটি কিংবা প্রতি গ্রামে অন্ততঃ ১টি করিয়া জল-উৎস স্থাপনের প্রচলিত নীতি অনুযায়ী এবং স্বাস্থ্য খাতে ঐ বাবদ বাৎসরিক বাজেট বরাদ্দ অনুযায়ী নলকূপ স্থাপন ও পুনঃস্থাপনের কাজ গ্রহণ করা হইয়া থাকে। এই জল-উৎসগুলির স্থান নির্ণয়ের দায়িত্ব জেলাশাসকগণের উপর ন্যস্ত। গত ১৯৬৭-৬৮ সালের প্রোগ্রামের যে বকেয়া কাজ এখনও চলিতেছে তাহার মধ্যে সিন্দুরীমহল গ্রামের জন্য কোন নলকূপের ব্যবস্থা রাখা হয় নাই।

(গ) আগামী আর্থিক বৎসরে (অর্থাৎ ১৯৬৯-৭০ সালে) যে রুরাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম গ্রহণ করার কথা আছে তাহার মধ্যে যাহাতে সিন্দুরীমহল গ্রামে প্রয়োজনীয় নলকূপ বসানো যায় তাহার জন্য যথোপযুক্ত ব্যবস্থা লওয়া হইবে।

## Allowances drawn by P. D. F. Ministers

**80.** (Admitted question No. 12.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—১৯৬৭ এবং ১৯৬৮ সালে পি, ডি, এফ এবং পি, ডি, এফ-কংগ্রেস কোয়ালিশন সরকারদ্বয়ের মন্ত্রী এবং রাষ্ট্রমন্ত্রীদের মধ্যে কোন্ জন কত টাকা সরকারী তহবিল হইতে (১) টি, এ, (২) ডি, এ এবং (৩) অন্যান্য ভাতা বাবদ গ্রহণ করিয়াছেন?

**The Minister for Finance:**

একটি বিবরণী বিধানসভার লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## Point of Privilege

**শ্রীসাধন গুপ্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি এই হাউসের বিশেষ মর্যাদা সংক্রান্ত প্রশ্নের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার রুলিং চাচ্ছি। আমি কিছুদিন আগে এ ব্যাপারে প্রশ্ন করেছিলাম আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম সেটা হচ্ছে রাজ্যপালের মেসেজ সংক্রান্ত। আপনি জানেন যে আমরা একটা আমাদের কার্যবিধির ২২ নং ধারা অনুসারে আমরা এ্যাড্রেস দিয়ে থাকি গভর্নরকে এবং যেহেতু রাজ্যপাল এবারে সংবিধানকে লঙ্ঘন করে অতি কদর্য দৃষ্টান্ত স্থাপন করে গেছেন অর্থাৎ মন্ত্রিসভার পরামর্শ অপেক্ষা করে তিনি ভাষণের একটা পোরসন পড়েন নি ........

**শ্রীআবদুস সাত্তারঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আমি আপনার কাছে নিবেদন করছি উনি যেটা আপনার সামনে আলোচনা করছেন সেটা উনি এখন করতে পারেন কিনা?

**মিঃ স্পীকারঃ** উনি যা বলছেন বলুন আমি উত্তর দিয়ে দিচ্ছি।

(গোলমাল)

**শ্রীযতীন চক্রবর্তীঃ** স্পীকারের ডিসক্রিসন হচ্ছে

He can allow any member to speak.

**শ্রীসাধন গুপ্তঃ** আমি যে কথা বলছিলাম ২২ নং ধারা অনুসারে আমরা একটা ধন্যবাদজ্ঞাপন প্রস্তাব পাশ করেছি। কিন্তু যেহেতু রাজ্যপাল সংবিধানকে লঙ্ঘন করে একটা কদর্য দৃষ্টান্ত সৃষ্টি করেছেন সেইহেতু আমাদের ধন্যবাদজ্ঞাপন প্রস্তাবে একটা কথা জুড়ে দেওয়া হয়েছে যে তিনি সংবিধানকে লঙ্ঘন করে বেআইনীভাবে সেই অংশটা বাদ দিয়েছেন এর পরে রাজ্যপাল যে উত্তর পাঠিয়েছেন সেই উত্তর সম্বন্ধে আপনার দৃষ্টি আমি আকর্ষণ করেছিলাম এবং প্রশ্ন করেছিলাম যে এই উত্তর মন্ত্রীমণ্ডলী পরামর্শমত হয়েছে কি হয় নি--আমি এ সম্বন্ধে ভেবে দেখে এই কথাটা বুঝেছি যে এই যে উত্তর রাজ্যপাল পাঠিয়েছেন সেটা মন্ত্রীমণ্ডলীর পরামর্শ নিয়ে হতে পারে না--হয়, তিনি মন্ত্রীমণ্ডলীর পরামর্শ উপেক্ষা করেছেন—কিংবা মন্ত্রীমণ্ডলীর পরামর্শ না নিয়ে এই উত্তর পাঠিয়েছেন। এর যে কোনটাই করে থাকুন এটা সংবিধান বিরোধী কাজ হয়েছে এবং এই জন্যই ম্যাসেজের যে অংশটা সংবিধান বিরোধী হয়েছে—অর্থাৎ যে অংশে তিনি বলেছেন যে তিনি ঐ মন্ত্রীমণ্ডলীর পরামর্শ অনুসারে যে অংশটা বাদ দিয়েছেন সেই অংশটা—এই কথাটা যে অংশে বলেছেন সে অংশটা আমাদের এই হাউসের প্রসিডিংসে স্থান পেতে পারে না—কাজেই আমি নিবেদন করছি এবং আপনার কাছে রুলিং চাচ্ছি যে এই অংশটা আমাদের প্রসিডিংস থেকে এক্সপাঞ্জ করে দেওয়া হোক। এই ক্ষমতা আপনার আছে ৩৬৪ ধারা অনুসারে। কারণ আপনার রেসিডিউয়ারী পাওয়ার আছে। সেই অনুসারে আমি হাউসের মর্যাদা রক্ষার

জন্য আপনার কাছে নিবেদন করছি যে এই অংশটা বাদ দেওয়া হোক। একবার যখন মন্ত্রীমন্ডলীকে বেআইনীভাবে রাজ্যপাল বরখাস্ত করেছিলেন তখন আপনি সেই বেআইনী সংবিধান বিরোধী কাজকে আপনি স্বীকার করেন নি এবং এইবার তিনি সংবিধানকে লঙ্ঘন করে এই উত্তর পাঠিয়েছেন। কাজেই আশা করি আপনি এটাকে স্বীকার করবেন এবং এই অংশটা যাতে এক্সপাঞ্জ হয় তার ব্যবস্থা করবেন এই হচ্ছে আমার অনুরোধ।

**Shri Sadhan Gupta:**

**Mr. Speaker:** I have heard the point of order raised by Sadhan Babu. This House sent an Address to the Governor. The Governor sent a reply. Whether it was a legal reply or not I am not competent to say at the present moment.

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker:** The Minister in charge of Home (Police) Department will please make a statement on the subject of police action in Suri Vidyasagar College—called attention by Shri Anil Kumar Mukherjee on the 21st March, 1969.

**Shri Jyoti Basu:** Mr. Speaker, Sir, in response to the notice served by Shri Anil Kumar Mukherjee calling the attention of Government to a matter of urgent public importance, viz. police action in Suri Vidyasagar College, I beg to make the following statement:—

On 14-3-69 a girl of Suri town was said to have been teased by some students of the Suri Vidyasagar College residing at the Pragati Chatrabas Hostel. By way of retaliation, some residents of Station Bazar, Suri, attacked the Hostel and a scuffle ensued between them and the students. The situation was brought under control by the intervention of the Hostel Superintendent and the Officer-in-charge, Suri Police Station. On 17-3-69 one of the students was injured by a Brickbat hurled at him by an unknown person. The student had to be sent to hospital. While the O.C., Suri P.S. was investigating into this matter, a cracker was hurled at the students who had assembled and one of them received slight injuries on his forearm. He also had to be sent to hospital. The students became infuriated by this incident and tried to march towards the Station Bazar but they were prevented from this attempt by the Officer-in-charge. Meanwhile one Netai Pal, the brother of the girl who is said to have been teased, was brought with injuries on his person and handed over to the O.C., Suri Police Station.

[2-10—2-20 p.m.]

On seeing Netai Pal the students became more furious and started assaulting him in the presence of the O.C. The O.C. rescued Netai Pal and sent him to Suri Police Station. At this the students surrounded the O.C. in a menacing mood. A police party led by an armed Sub-Inspector came to the rescue of the O.C. One round of teargas had to be fired for dispersing the mob and rescuing the O.C. The District Magistrate and the Superintendent of Police and local political leaders visited the troubled area and impressed upon the students and the local people the necessity of maintaining peace. The situation is now peaceful and is under close watch and an investigation has been ordered.

**Mr. Speaker:** The Minister-in-charge of Irrigation and Waterways will please make a statement on the subject of Water Drainage Scheme of Dubda Basin in Midnapore District—called attention by Shri Sudhir Chandra Das on the 24th March, 1969.

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাঁথি বেসিনের জল নিকাশী প্রকল্পের প্রথম পর্যায়ের কাজ আনুমানিক ৩৬·২৫ লক্ষ টাকা ব্যয়ে প্রায় সমাপ্ত হইয়াছে। কাঁথি বেসিনের জলনিকাশী প্রকল্প, দ্বিতীয় পর্যায়, (আনুমানিক ব্যয় ৪৭·৮৩ লক্ষ টাকা)। দুবদা বেসিন জলনিকাশী প্রকল্প (আনুমানিক ব্যয় ১১৯ লক্ষ টাকা)। এবং বারচৌকা বেসিনে জলনিকাশের উন্নয়নকল্পে কালিয়াঘাই ড্রেনের পুনর্বিন্যাস প্রকল্প (৩২·৪১ লক্ষ টাকা) কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য প্রেরণ করা হইয়াছিল। মগরা বেসিন, কাঁথি বেসিন (দ্বিতীয় পর্যায়) প্রকল্পের অন্তর্ভুক্ত। চতুর্থ পরিকল্পনায় বন্যা নিয়ন্ত্রণ কার্যের জন্য নির্ধারিত বরাদ্দ স্বল্প হওয়ায় উক্ত তিনটি জলনিকাশী প্রকল্প অন্তর্ভুক্ত করা সম্ভব হয় নাই। উক্ত প্রকল্পগুলি কার্যকরী করিবার জন্য পরিকল্পনা বহির্ভূত অর্থমঞ্জুর করিবার জন্যও কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হইয়াছিল। যোজনা কমিশন কাঁথি প্রকল্প দ্বিতীয় পর্যায় এবং বারচৌকা প্রকল্প অনুমোদন করিয়াছেন, কিন্তু দুবদা প্রকল্পের অনুমোদন এখনও পাওয়া যায় নাই। কিন্তু উক্ত তিনটি প্রকল্প রূপায়নের জন্য কেন্দ্রীয় সরকার এখনও কোনও অর্থ মঞ্জুর করেন নাই। প্রকল্পগুলি কার্যকরী করিবার জন্য প্রয়োজনীয় অর্থ সঙ্কুলান করিবার ব্যবস্থা হইলেই অথবা কেন্দ্রের নিকট হইতে পরিকল্পনা বহির্ভূত প্রয়োজনীয় অর্থ পাইলেই প্রকল্পের কাজ আরম্ভ করা যাইতে পারে।

**Mr. Speaker:** I have received nine notices of calling attention on the following subjects, namely:—

(1) Police firing at Durgapur on March 24, 1969—from Shri Gyan Singh Sohanpal.

(2) Firing on workers' rally at Durgapur—from Shri Kripa Sindhu Saha.

(3) Taxi strike in Calcutta on 30-3-69—from Shri Aswini Roy, Shri Saroj Roy and Shri Arun Sen.

(4) Cyclonic havoc in villages near Diamond Harbour on Friday, the 21st March, 1969—from Shri Gyan Singh Sohanpal.

(5) Rival groups' clash at Kasba in South Calcutta—from Shri Gyan Singh Sohanpal.

(6) Scarcity of medicines in Primary Health Centre in P.S. Bhatar in the district of Burdwan—from Shri Aswini Raj.

(7) Suspicious death of a person in village Palsa of Birbhum district—from Shri Banamali Das.

(8) Defalcation of provindent fund money deducted from pay of primary teachers of Bankura district—from Shri Bireswar Ghosh.

(9) Firing by Central Reserve Police on workers' rally at Durgapur—from Shri Aswini Roy, Shrimati Ila Mitra, Shri Arun Sen and Dr. A. M. O. Ghani.

I have selected the notice of Shri Aswini Roy, Shrimati Ila Mitra, Shri Arun Sen and Dr. A. M. O. Ghani on the subject of Firing by Central Reserve Police on workers' rally at Durgapur

The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible.

**শ্রীজ্যোতি বসু:** স্পীকার মহাশয়, আজই শেষ হচ্ছে, কিন্তু আপনি যখন বলছেন তখন কিছু নিশ্চয় বলতে হবে। কিন্তু আমি প্রথমেই এই কথা বলে দিচ্ছি যে কোন লিখিত রিপোর্ট যেটা আমি চেয়ে পাঠিয়েছি সেটা আজকে এসে পৌঁছাবে—আমার হাতে এখন নেই। কাজেই আমি ব্যক্তিগতভাবে যেটুকুন জানি তাই বলছি। কারণ কাল থেকে দুর্গাপুরের সঙ্গে যোগাযোগ করার চেষ্টা করছি টেলিফোনযোগে এবং আজ যেটুকুন সেখান থেকে আমি খবর পেয়েছি তাই বলছি। দুর্গাপুরের ইস্পাত কারখানার কর্তৃপক্ষ এবং ইউনিয়নের নেতারা আমার কাছে এসেছিলেন তাঁর থেকেই কয়েকটা কথা বলতে পারি। তবে এটা ধরতে হবে এটা ঠিক সম্পূর্ণ রিপোর্ট হবে না এবং সেই হিসাবেই আমার এখনকার বক্তব্য আপনারা নেবেন। আমি এটুকুন জানতে

পেরেছি যে ইস্পাত কারখানার যে সিকিউরিটি স্টাফ আছে তারা একটা স্মারকলিপি দেবার জন্য সেখানকার কর্তৃপক্ষের কাছে গতকাল অ্যাডমিনিস্ট্রেশন বিল্ডিংস-এ গিয়েছিল এবং এটাই হচ্ছে অভিযোগ দুই পক্ষের শ্রমিকের। ঐ সিকিউরিটি স্টাফ বলছেন তাঁরা যেখানে যখন সেটা দিতে যান—ঐখানে উত্তরপ্রদেশের একটা পুলিশ ফোর্স কেন্দ্রীয় সরকার পাঠিয়েছেন তারা তাদের বাধা দেয় এবং ও'রা ও'দের স্মারকলিপি দিতে পারেননি যার কাছে দেবার কথা ছিল। সেই সময় লাঠি চালান হয় এবং ওদের সেখান থেকে তাড়িয়ে দেবার জন্য নানারকম তাদের বিরুদ্ধে আয়োজন করা হয় এবং পরবর্তীকালে সেখানে শুধু লাঠি চলে না, গুলিও চলে ঐ অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিংস-এর বাহিরে। অন্য পক্ষের সিকিউরিটি স্টাফ-এর যারা অফিসার বা ঐখানকার ইস্পাত কারখানার কর্তৃপক্ষ যারা সমস্ত ঘটনা নিজের চোখে দেখেছেন তাঁদের পক্ষে কথা হচ্ছে যে শুধু একটা স্মারকলিপি দেবার জন্য শান্তভাবে যান নি তাঁরা দলবদ্ধভাবে সেখানে উপরে উঠে গিয়েছিলেন ও'দের প্রতিনিধিরা যাননি। এই কারণে এটা মনে করা হয় যে তারা সেখানে গিয়ে কিছু লণ্ডভণ্ড করবে এবং সেজন্য তাদের বিল্ডিং থেকে বার করে দেবার চেষ্টা হয়। তারপর সেখানে ওরা পুলিশকে আক্রমণ করে, ইট, পাথর, টেবিল, চেয়ার ছোড়ে। এসব হবার ফলে তাদের উপর লাঠি চালনা করতে হয় এবং পরবর্তীকালে গুলি করতে হয়। কারণ তাঁরা মনে করেছিলেন অবস্থা সামলাতে পারবেন না। এখন পর্যন্ত যা খবর পেয়েছি তাতে—এটা লিখিত নয়—প্রায় ৫০।৫১ জনের হাসপাতালে চিকিৎসার ব্যবস্থা করা হয়, ২৫ জনকে হাসপাতালে রাখা হয় এবং ৪ জনকে সেখানে গুলিবিদ্ধ অবস্থায় হাসপাতালে নিয়ে যাওয়া হয়। এখন সেখানে কেউ মরেননি, তাঁদের চিকিৎসা চলছে। এই সমস্ত অবস্থার পর আমি টেলিফোনযোগে যতটা পেয়েছি তা হচ্ছে যে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের পুলিশ সেখানে পেণছায়, জেলাশাসক, অ্যাডিসনাল এস পি, এস পি ইত্যাদি তাঁরা সকলে সেখানে উপস্থিত হন। তাঁদের কাছ থেকে যেটুকুন খবর জানতে পেরেছি তাতে সেখানে দেখা যায় যে বিকাল ৫টার পর থেকে অবস্থা আরও খারাপের দিকে যেতে আরম্ভ করে এবং তখন শ্রমিকরা খবর পেয়ে ইস্পাত কারখানা থেকে বেরিয়ে আসতে আরম্ভ করে।

[2-20—2-30 p.m.]

এবং এটাও শুনতে পাই সেখানে ডাইরী করা হয়েছে। কয়েকজন সিকিউরিটি স্টাফের অফিসারের যাদের নাম করে—যে তারাই এই অবস্থার জন্য দায়ী লাঠি চালনা, গুলি চালনার জন্য। এরূপ অবস্থা দেখে তারপর জেলা শাসককে বলি আপনি সে অনুযায়ী যদি ডাইরী থাকে তাহলে ব্যবস্থা করুন যাতে এই সমস্ত লোককে গ্রেপ্তার করা যায়—কি করা হবে তা ঠিক আপনিই করবেন, এবং সেই অনুসারে পরে খবর পাই যে সেখানে সিকিউরিটি অফিসার যিনি ছিলেন তাঁকে গ্রেপ্তার করা হয়েছে এবং তাঁর বিরুদ্ধে যে সমস্ত অভিযোগ আছে সেটা সম্পূর্ণ পাইনি এবং তাঁকে গ্রেপ্তার করবার পর এ'কে এবং সেখানে যে ডাইরেকটার ইন চার্জ জেনারেল ওয়েধেরা তাঁকে সেখানে গাড়ী করে পুলিশ বার করে নিয়ে আসে। ডি আই সি-কে তাঁরা কলকাতায় নিয়ে আসে। পুলিশ অফিসারকে গ্রেপ্তার করা হয়েছে এবং তাদের নিয়ে আসা হয়েছে এবং বেল দেওয়া হয়েছে। সিকিউরিটি অফিসারকে গ্রেপ্তার করা হয়েছে, ডি আই সি-কে গ্রেপ্তার করা হয়নি। ২ জনকেই কলকাতায় নিয়ে আসা হয়েছে পুলিশ প্রোটেকসানে। সেখানে তার ফলে পরবর্তীকালে শুনতে পাই যে সেখানে স্ট্রাইক হয়েছে—কর্মচারীরা স্ট্রাইক করেছে, এবং তাঁরা ঠিক করেছেন যা আজ সকালে খবর পেয়েছি যে তাঁরা ১ দিনের জন্য প্রতিবাদ ধর্মঘট করবেন ও কাল থেকে আবার কারখানা চালু হবে। ইতিমধ্যে সৌভাগ্যবশতঃ চেয়ারম্যান মিঃ চাণ্ডি তিনি উপস্থিত হয়েছিলেন কালকে অন্য কাজের জন্য। তিনি সব জানতে পারেন—তিনি দেখা করেন আমার সঙ্গে—অ্যাসেম্বলীতে এসেছিলেন এবং রাইটার্স বিল্ডিংস-এও এসেছিলেন আমি ডেকেছিলাম ও'দের। আর জেনারেল ওয়েধেরা তিনিও এসেছিলেন, ডি আই সি মিঃ আর সি দত্ত, আই সি এস তিনিও এসেছিলেন। কেন্দ্রীয় সরকারের ঐ ডিপার্টমেন্টের সেক্রেটারী, তারপর সিকিউরিটি অফিসার এবং আমাদের ওখানে যে ইউনিয়ন আছে সে ইউনিয়নের প্রতিনিধিরা, সিকিউরিটি স্টাফ ইউনিয়নের এবং ইস্পাত কারখানার ইউনিয়নের প্রতিনিধিরা এসেছিলেন। এদের সঙ্গে আলাদা আলাদাভাবে আলোচনা করেছি এবং আলোচনা করবার পর উভয় পক্ষকে বলেছি যে এখন অন্তত কারখানা চালু থাকা উচিত, এবং যে ঘটনা নিয়ে হয়েছে সেগুলি আরও

পরবর্তীকালে সমস্ত রিপোর্ট পাবার পর আলোচনা করতে পারি যে, সে অফিসারের বিরুদ্ধে কেস চলবে কিনা, কি দাঁড়াবে ইত্যাদি। আপাততঃ সে অফিসার সেখানে ফেরত যাচ্ছে না যতক্ষণ না রিপোর্ট পাচ্ছি। অফিসার মানে—সিকিউরিটি স্টাফের অফিসার। কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করছি। কারণ এখনও আমার জানা নেই যে কোন আইনে—সেটা জানবার চেষ্টা করছি আমাদের লিগ্যাল অফিসারদের কাছ থেকে যে কোন আইনে ওখানে কেন্দ্রীয় পুলিশ বর্তমানে আছে। আমি ১০ দিন আগে এই কথা বলেছিলাম যে বাইরে থেকে সেন্ট্রাল রিজার্ভ পুলিশ এই ধরনের যে এসেছে এবং দুর্গাপুরে দুটোই আছে। রিজার্ভ পুলিশ ও উত্তরপ্রদেশের আছে—যেটা আসে সেপ্টেম্বর মাসে বোধ হয় সেন্ট্রাল পাঠিয়েছিলেন এইগুলি কোন আইনে আছে আমার জানা নেই। কারণ আমি বলেছিলাম এসব ফেরত নিয়ে নিন আমাদের প্রয়োজন নেই। আর এদের জন্য টাকা দেবেই বা কে আমি জানি না। খোঁজ নিচ্ছি--কেন্দ্রের সঙ্গে যোগাযোগ করছি আজকালের মধ্যে। আমি মিঃ দত্ত, আই সি এস-কে বলেছি যে আপনি খোঁজ করে জানাবেন। ইতিমধ্যে আমাদের পুলিশকে বলা হয়েছে পাহারার জন্য. যদি দরকার হয় পুলিশ নিয়ে যাবেন এবং অতিরিক্ত পুলিশ আমাদের এখান থেকেও পাঠাব প্রয়োজনে সেখানে রাখবেন আর ওদের ব্যারাকে ফিরে যেতে বলুন কেন্দ্রীয় সরকারের যারা আছেন। এই অবধি করা হয়েছে। আমি ২৮ তারিখে এ মাসের ওদের দাবী-দাওয়া নিয়ে যা নিয়ে গোলমাল হয়েছে—কারণ ইস্পাত কারখানার অনেক দাবীদাওয়া আছে. সিকিউরিটি স্টাফের দাবীদাওয়া আছে অনেকদিনের এ নিয়ে ত্রিপক্ষীয় মিটিং ডেকেছি কলকাতায় এখানে সকলে আসবেন সকলে মিলে আলোচনা করব। এর বেশী এখন বলতে পারবো না। বাকী যা হবে পরবর্তীকালে জানাবো।

**শ্রী সত্যপ্রিয় রায়ঃ** কালকে মাননীয় সদস্য সমর রুদ্র মহাশয় কলকাতা বিশ্ব বিদ্যালয়ের জার্নালিজিম-এর ছাত্রদের অভিযোগ সম্পর্কে এই হাউসে আলোচনা করেছেন। এই সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে জার্নালিজিমের কোর্স হচ্ছে বি. এর পরে ২ বৎসর। আমি ব্যক্তিগত ভাবে মনে করি ডিপ্লোমা কোর্স না হয়ে ডিগ্রী কোর্স হওয়া উচিত। আমি বিশ্ব বিদ্যালয়ের উপাচার্য্যের সঙ্গে এ নিয়ে আলোচনা করেছি এবং কলকাতা বিশ্ব বিদ্যালয়ের উপাচার্য মহাশয় বলেছেন যে যত শীঘ্র সম্ভব ডিপ্লোমা কোর্সকে ডিগ্রী কোর্স করবার চেষ্টা করবেন।

**Shri Sailendra Adhikary:**

বিষয়টা যাতে তাড়াতাড়ি হয় দেখবেন।

**Mr. Speaker:** The Hon'ble Minister-in-charge of Home (Transport) will please make a statement.

**Shri Md. Abdullah Rasul:** Mr. Speaker, Sir, I make the following statement:—

When on the 27th December, 1968, it was announced that the fare rates of the Calcutta Tramways Co., now under the management of the Government, would be enhanced very soon, there was a strong public protest as well as a protest from the United Front against that decision. The reason was that since the mid-term election was in the offing, it would be highly improper to take such a decision rather the democratically elected Ministry soon to be installed in office after the elections should consider the matter affecting as it must a considerable section of the State's people. This, however, was not heeded by the authorities of the time and fares were increased from the 2nd January, 1969.

The United Front then publicly declared that if after the mid-term poll it formed its own Ministry, it would take up the issue in right earnest and decide as to how best the interests of the travelling public of Calcutta and Howrah and of the workers and employees of the Tramways Co. would be served and at the same time improve the financial position of the Company.

In view of this declaration by the United Front and pending a total review of the relevant and allied public and private sector transport systems, which also involves further study of the reports of the Tramways Inquiry Commission of 1967 and the State Transport Evaluation Committee, Government have decided to reduce the present Tram fare structure in the manner shown.

First Class existing fare of 15 paise to be reduced to 13 paise, and 15 paise which was not enhanced on 2nd January, 1969, would remain as it is.

Twenty paise to be reduced to 18 paise, and 20 paise which was not reduced at the time is to remain.

Second Class 12 paise to be reduced to 10 paise. 15 paise to be reduced to 13 paise.

So far as concessional rates for bona fide students are concerned, this will be designed to allow them to travel at the same rates as were prevailing immediately prior to 2nd January 1969.

The decision of the Government on the reduction of the fare rates will take effect from the 1st April, 1969.

[2-30—2-40 p.m.]

**Mr. Speaker:** The Hon'ble Minister-in-charge of Commerce and Industries will make a statement.

**শ্রীসুশীল কুমার ধাড়াঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২০-৩-৬৯ তারিখে এই বিধান সভায় মাননীয় সদস্য শ্রীসাধন গুপ্ত মহাশয়ের ষ্টার্ড ৩৩ নং প্রশ্নের উত্তরে আমি যা বলেছিলাম তার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমান সরকার সমস্যাটি সম্পর্কে অবহিত আছেন এবং এবিষয়ে আমি কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট মন্ত্রী ডাঃ ত্রিগুণা সেন মহাশয়কে ১৫-৩-৬৯ তারিখে চিঠি লিখেছিলাম এবং ১৯-৩-৬৯ তারিখে তাঁর সংগে টেলিফোনে কথা বলেছিলাম। এই চিঠিতে তাঁকে ভারতের অন্যান্য অঞ্চল থেকে বোদ্রায় খনন কার্যের উপযোগী আরো শক্তিশালী খননযন্ত্র পাঠিয়ে দিতে বলেছি এইরূপ যন্ত্রই তৈল ও গ্যাস কমিশনের নির্ধারিত লক্ষ্য ৫ হাজার মিটার গভীর পর্যন্ত খনন কার্য করতে সক্ষম বলে জেনেছি। কেন্দ্রীয় মন্ত্রী আমার পত্রের এবং উক্ত আলোচনার জবাবে জানিয়েছেন যে এই বিষয়ে তিনি প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করেছেন। সদস্য মহাশয়ের বর্তমান দৃষ্টি আকর্ষণসূচক প্রস্তাবের উত্তরে আমি জানাচ্ছি যে কলকাতার পোর্ট ক্যানিং প্রকল্পের কর্তৃপক্ষের কাছ থেকে খোঁজ নিয়ে জানা গিয়াছে যে আপতকালীন অবস্থার সময় খননকার্যের জন্য কিছু কিছু যন্ত্রপাতি তাঁরা বিভিন্ন স্থান থেকে ধার করে এনেছিলেন। সেই যন্ত্রপাতি গুলো পোর্ট ক্যানিং এলাকায় তৈল অনুসন্ধানের কাজে আর লাগছেনা এবং এগুলো উদ্বৃত্ত হয়ে দাঁড়িয়েছে। সেজন্য এগুলো পোর্ট ক্যানিং কর্তৃপক্ষ শুধু জম্মু ও কশ্মীর বলে নয়, তাঁদের বিভিন্ন এলাকার কার্যালয়ে ফেরত পাঠাচ্ছেন। এগুলো ফেরত যাওয়াতে এখানকার তৈল অনুসন্ধানের কাজের কোন ব্যাঘাত ঘটবে বলে মনে হয়না। কাজেই উদ্বৃত্ত যন্ত্রপাতিগুলি ফেরত দেওয়া হচ্ছে বলেই এই সভার উদ্বেগের কোন কারণ নেই। অবশ্য রাজ্য সরকার কেন্দ্রীয় মন্ত্রী মহাশয়কে আরো শক্তিশালী কার্যোপযোগী যন্ত্রপাতি পাঠাতে অনুরোধ করেছেন এবং সেইগুলি এখানে আসার পর এই উদ্বৃত্ত যন্ত্রগুলি যেতে আরম্ভ করলে কারো মনে কোন সন্দেহের অবকাশ থাকবেনা, মাননীয় সদস্যকে একথা নিশ্চয় জানতে পারি যে রাজ্যের এতবড় একটা সম্ভাবনা হঠাৎ কোন ভাবে যাতে নষ্ট না হয় রাজ্য সরকার তার সমস্ত ক্ষমতা দিয়ে সেই বিষয়ে নিশ্চয়ই চেষ্টা করবেন।

## Messages from Council

Secretary: Shri P. Roy: Sir, the following messages have been received from the West Bengal Legislative Council, namely:—

"**Message**

The West Bengal Legislative Council at its meeting held on the 21st March, 1969, agreed to the West Bengal Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Bill, 1969, without any amendment.

UPENDRA NATH BARMAN,
Deputy Chairman,
West Bengal Legislative Council."

Calcutta:
The 22nd March, 1969.

"**Message**

The West Bengal Legislative Council at its meeting held on the 21st March, 1969, agreed to the West Bengal Premises Requisition and Control (Temporary provisions) (Amendment) Bill, 1969, without any amendment.

UPENDRA NATH BARMAN,
Deputy Chairman,
West Bengal Legislative Council."

Calcutta:
The 22nd March, 1969.

I lay the messages on the table.

**Mr. Speaker:** I have received notices of motions of privileges by Shri Sailendra Nath Adhikary and Shri Kashi Kanta Maitra.
Shri Adhikary, what is your motion?

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারী:** মিঃ স্পীকার, স্যার আমি গতকালই আপনার কাছে এই মোশান তুলবার চেষ্টা করেছিলাম এবং আমি আশা করেছিলাম যে আপনি যদিও গতকাল রুল ২২৬এ আমাকে পার্মিশন দিলেন না তবুও আপনার কাছ থেকে রুল ২২৪এ আমি একটা পার্মিশন পাবো আশা করেছিলাম কিন্তু দুর্ভাগ্যবশতঃ আপনার কাছ থেকে সে আদেশ পাইনি। স্যার, আমি যে প্রিভিলেজটা তুলিছি এটা একটা খুব গুরুতর ব্যাপার। আপনি আমাকে বলেছেন যে এই প্রিভিলেজের ব্যাপারটা যাতে খুব তাড়াতাড়ি হয় সেজন্য বলেছেন যে প্রিভিলেজ মোশনটা আপনি পড়ে দেবেন। কিন্তু, স্যার, আমি আপনাকে বলছি আজকে আমরা এই এ্যাসেম্বলীতে দাঁড়িয়ে যে সমস্ত কাজ করছি সেই সমস্ত কাজ নস্যাত হয়ে যাবে।

আজকে গভর্ণর আউট সাইড দি হাউস যেভাবে কাজ করছেন তাতে আমাদের সমস্ত কাজ পন্ড হয়ে যাবে এবং ভবিষ্যতে এটা একটা কন্সিটিটিউসন্যাল ডেসপটিজম—এর ক্ষেত্র হয়ে দাঁড়াবে। আমি মনে করি এটা একটা কন্সিটিটিউসন্যাল প্রিভিলেজ অব দি হাউস। আপনার কথা অনুসারে আমি প্রিভিলেজ পড়ে দিচ্ছি।

In the Ananda Bazar Patrika of the 24th March, 1969, an interview with the Governor, Shri Dharma Vira, is published under the caption.

"যা করেছি ঠিক করেছি"। ইন হিজ ওপিনিয়ন ১৯৬৭ সালের ২১শে নভেম্বর তিনি যা করেছেন প্রয়োজন হলে আবার তিনি তা করবেন। দিস্ ইজ ওয়ান ইস্যু। এ্যানাদার ইস্যু ইজ অলসো রেইজড বাই দি গভর্ণর। অর্থাৎ রাজ্যপাল বলেন যে, বিধান মন্ডলীতে তিনি ভাষণের যে অংশ বাদ দিয়েছেন সেটা রীতি বহির্ভূত হয়নি।

On the first issue, i.e., Governor's assertion and indirect threat not to act as the Constitutional Governor as envisaged in the Constitution is an open war against the parliamentary system of India including this legislature.

After the historic ruling of the then Speaker, that is you, on November, 29, 1967 and your subsequent ruling in February, 1968, this assertion by the Governor outside the legislature is tantamount to spiting the whole House publicly; open declaration against the constitutional rights and privileges of the House; unwarranted involvement of the constitutional Governor in public controversy over the rights and privileges of the House.

On second issue the Governor unilaterally acted by skipping over 2 paras of the Governor's Address as prepared by his Council of Ministers on the 6th March, 1969.

The Council of Ministers then and there rectified this constitutional lapse of the Governor by adding these 2 paras in his Address when the Motion of Thanks was moved as per rule 16(3).

The House being the sovereign in this respect adopted this addition when Vote of Thanks was passed. Constitutionally the Governor's Address.

**মিঃ স্পীকারঃ** আপনিই যদি সব বলে দেন তাহলে আমি বসে আছি কি করতে?

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারীঃ** আপনি বক্তব্য বলতে বলেছেন তাই বলছি। আমি সমস্ত প্রশ্নটা আপনার কাছে তুলে ধরছি কাজেই আমাকে পড়বার সুযোগ দিন।

The House being the sovereign in this respect adopted this addition when Vote of Thanks was passed. Constitutionally Governor's Address under Article 176(1) is what the

**মিঃ স্পীকারঃ** আমি সব শুনেছি এবং এখনই আমি ওপিনিয় দেব। আপনি বসুন।

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারীঃ** আমি সহজে বসবনা কারণ হোল হাউস এর সংগে জড়িত রয়েছে।

Even if the parliamentary system of India is being challenged and if the centre and the Governor play the part of a despot right.

আমাদের রাইটস, প্রিভিলেজ এবং হোল হাউসের রাইটাস্ সম্বন্ধে আমি আপনার কাছে কিছু শোনাতে চাই। আমার প্রশ্ন হচ্ছে.

Constitutionally, Governor's Address under Article 176(1) is what the Assembly adopted on Vote of Thanks even if the Governor thinks it unwise and/or unwarranted, he has no power to deny the power of the Assembly

**শ্রীআবদুস সাত্তারঃ** আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে।

**মিঃ স্পীকারঃ** এখন প্রিভিলেজ মোসন হচ্ছে কাজেই আপনি এখন বসুন। পয়েন্ট অব অর্ডার এখন হবেনা।

[2-40—2-50 p.m.]

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারীঃ** আমার প্রশ্ন হচ্ছে ১৭৬(১)

**Mr. Speaker:** You cannot give a lecture. I have understood your point of view.

**Shri Sailendra Nath Adhikary:** Sir. I want to know, (i) whether this House is privileged to act independently within the framework of the Constitution,

আমার ২নং পয়েন্ট হচ্ছে

(ii) whether Governor's public utterances on such points encroaches upon the constitutional privilege of the House, and (iii) whether such action by the Governor outside the House will abrogate the system of Parliamentary Democracy by creating constitutional despot in himself?

এই হচ্ছে তিনটি কোশ্চেন অব প্রিভিলেজ। আমি শেষ করবার আগে আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই যে আপনার ঐতিহাসিক রুলে ভারতবর্ষে পার্লামেন্টারী ডেমোক্রেসী বেঁচেছিল। ডেসপটদের হাত থেকে।

**মিঃ স্পীকারঃ** কাশীবাবু আপনারওতো একই ব্যাপার, কিছু বললে বলতে পারেন আমি এখনই রুলিং দিয়ে দিচ্ছি।

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আমি শুধু এইটুকুই বলতে চাই রাজ্যপালের বিবৃতি যা কাগজে বেরিয়েছে তাতে আমি এটা মনে করি যে এটা পরিষদীয় গণতন্ত্রের উপর এই সভার অধিকারের উপর নূতন আক্রমনের হুমকী। রাজ্যপাল বলেছেন আমি যা করেছি আবার করব। অবশ্য আপনার মাধ্যমে এই হাউসের মাধ্যমে এটা বলা যেতে পারে যে এই রকম করার সুযোগ তাঁর আর জীবনে আসবেনা। তিনি এই যে ধরণের প্রগল্‌ভতা আরম্ভ করেছেন
this indiscreet braggadocio of the Governor should be stopped.
এবং এই হাউস থেকে সেন্সার করা দরকার, ভবিষ্যতে যাঁরা রাজ্যপাল হয়ে আসবেন তাঁদের যাতে এই ধরণের উক্তি করার না থাকে। সেজন্য শৈলেনবাবু যে প্রশ্ন তুলেছেন
amounts to contempt of the House.
সর্বভারতীয় যে স্পীকারস্ কন্ফারেন্স হয়েছিল ২৯শে নভেম্বর সেখানে আপনার রুলিং-এর সিদ্ধান্তকে তাঁরা মেনে নিয়েছেন, এটা গর্বের বিষয়, আপনি বলেছিলেন তাঁরা বলেছেন যে সরকার কিভাবে গড়বে কিভাবে ভাংগবে তার বিচার হবে পরীক্ষা হবে বিধান সভার ভবনে তার বাইরে নয়। রাজ্যপাল ঠিক তার বিরুদ্ধে আবার দম্ভ করে বলেছেন যা করেছি বেশ করেছি, অর্থাৎ বিধানসভাকে উপেক্ষা করে লঙ্ঘন করে বাইরে রাজভবনে বসে চক্রান্ত করে ষড়যন্ত্র করে দিল্লীর স্বরাষ্ট্র মন্ত্রী এবং প্রধান মন্ত্রীর সংগে কংগ্রেসের সংগে মিলে যে কাজ করেছিলেন সেই কাজ তিনি আবার করবেন। আমরা এ জিনিষ কখনও বরদাস্ত করতে পারি না। আপনি আবার এ বিষয়ে বলিষ্ঠ কণ্ঠে রায় ঘোষণা করুন।

**Mr. Speaker:** I have considered your point of privilege very carefully but I find it is almost a notice of point of privilege. I withhold consent to this matter because it is based on unconfirmed newspaper report. As there is no substantive motion, I am sorry, I cannot give my consent to it at the present moment.

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** এটা কি প্রিসিডেন্ট হওয়া উচিত? রাজ্যপালের উক্তি কাগজে বেরিয়েছে, তার কোন প্রতিবাদ রাজ্যপালের সেক্রেটারীর কাছ থেকে আসেনি, এটা যদি সম্পূর্ণ অসত্য হয় যেটা দায়িত্বশীল কাগজে বেরিয়েছে যার রিবাটাল আজ পর্যন্ত আসেনি, এটা যদি সম্পূর্ণ অসত্য তাহলে সেক্রেটারী মারফৎ বলতে পারতেন যে এটা অসত্য কিন্তু সেটা হয়নি। ভবিষ্যতে যদি এই ধরণের বিবৃতি আসে এবং আমরা এড়িয়ে যাই, আনকন্ফার্মড রিপোর্ট বলে দায়িত্ব এড়িয়ে যাই তাহলে এটা একটা ব্যাড প্রিসিডেন্ট হয়ে যাবে। আর যে রিপোর্ট আনন্দবাজার এবং হিন্দুস্থান ষ্ট্যান্ডার্ডে বেরিয়েছে সেটা যদি অসত্য হয় তাহলে
They should be hauled before the bar of the House for publishing such matters.
তা না হলে কিন্তু এটা ভবিষ্যতে প্রিসিডেন্ট হয়ে যাবে।

**Mr. Speaker:** It is very important.

**Amendments to the West Bengal Premises Tenancy Rules, 1956**

**Shri Hare Krishna Konar:** Sir, I beg to lay the Amendments to the West Bengal Premises Tenancy Rules, 1956, published under Land and Land Revenue Department Notification No. 4287-L. Ref., dated 13th March, 1969.

### Annual Report of the West Bengal Khadi and Village Industries Board, 1964-65

**Shri Sambhu Charan Ghosh:** Sir, I beg to lay the Annual Report of the West Bengal Khadi and Village Industries Board, 1964-65.

### Annual Reports of the Vigilance Commission, West Bengal, for the years 1966 and 1967

**Shri Jatin Chakraborty:** Sir, with your permission I beg to lay the Annual Reports of the Vigilance Commission, West Bengal, for the year 1966-67. In accordance with the paragraph 2(XIV) of Government Resolution No. 221-GAC, dated 4th March, 1965, under which the Vigilance Commission, West Bengal, was constituted, the Vigilance Commission has to submit an Annual Report about its activities drawing particular attention to any recommendation made by it, which has not been accepted or acted upon, and a copy of the Report together with a memorandum explaining the reasons for non-acceptance of any of the recommendations of the Commission has to be laid before each House of the Legislature.

The Vigilance Commission has sent its Annual Reports for the year 1966-67 Appendix I of the Report reproduces the text of the Government Resolution No 221-GAC, dated the 4th March, 1965 under which the Vigilance Commission was constituted.

In the Annual Reports the Vigilance Commission has mentioned certain cases in which the Commission's recommendations were not accepted or acted upon. In the Reports the Commission has also referred to certain cases of delay and raised certain other points. I am separately circulating two memoranda on the Vigilance Commission's Reports for these two years explaining the reasons for non-acceptance of the recommendations of the Commission and indicating the position in regard to the cases of delay and the various other points raised in the Reports.

### The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1969

**Mr. Speaker:** I call upon Shri Sudhir Chandra Das to speak

[2-50 - 3 p.m.]

**শ্রী সুধীর চন্দ দাস-ঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাধ্যমিক শিক্ষা বিল সম্পর্কে পরিচালক সমিতির কথা উঠেছে। যে সেকসনটা সংশোধন করতে যাচ্ছেন বিশেষ করে তাতে কংগ্রেস দলের পক্ষ থেকে নলিনাক্ষবাবু যে কথা তুলেছেন সে কথাটি শিক্ষা মন্ত্রী মহাশয় খুব পরিষ্কার করে দিয়েছেন যে অনেক ধারা সম্পর্কে আমাদের আপত্তি ছিল এটা ঠিক যখন আমরা বিরোধী দলে ছিলাম। সেইজন্য সামগ্রিকভাবে সংশোধনের কথা তিনি বলেছেন কিন্তু এও দেখবো যে আজ যে কথা বল্লেন শিক্ষা মন্ত্রী মহাশয় যে ৫০০ বিদ্যালয় একেবারে এ্যাডমিনিষ্ট্রেটার বা এ্যাডহক কমিটির ইত্যাদির আওতায় পড়েছে। তার মূল কারণ যদি খুঁজে দেখা যায় আমি জোর করে বলতে পারি যে কংগ্রেস দল যখন ক্ষমতায় ছিলেন তখন তারা শিক্ষা প্রতিষ্ঠানগুলির উপর দলীয় কর্তৃত্ব রাখার জন্য অবৈধভাবে চেষ্টা করেছেন বা কিছু দিন যাবত এতো দুর্নীতি করেছেন যার ফলে দলাদলি এসেছে, পুলিশ এসেছে, ১৪৪ ধারার জারী হয়েছে এবং স্কুলগুলি বন্ধ হয়েছে এই অবস্থায় ছিল একথা অস্বীকার করবার উপায় নেই। নলিনাক্ষবাবুর জানা উচিত যে শ্রীমতী আভা মাইতির এলাকায়

**Dr. Nalinaksha Sanyal:** Sir, the honourable member is so far dealing with primary schools only. We are discussing an amendment on the Secondary Education Act. Will you permit, Sir, this kind of roving on educational matters.

**Mr. Speaker:** He will soon come to the point. Please allow him to speak.

**শ্রী সুধীর চন্দ দাসঃ** আমি মাধ্যমিক বিদ্যালয় সম্পর্কে বলছি ভগবানপুর হাই স্কুল সম্পর্কে একটা রেফারেন্স দিলে বুঝতে পারবেন যে কি জিনিষ হয়। সেখানে এমন দল কাজ করছিলেন ৫০ হাজার টাকা তছরুপ করেন হেড মাস্টার মহাশয় এবং সেখানে নির্বাচনে আভা মাইতির দলের লোকেরা সেখান থেকে প্রায় বিতাড়িত হন এবং তারপর নূতন কমিটি যখন হোল শুনলে অবাক হবেন সেখানে নমিনি দেবার ব্যাপারে গণ্ডগোল হয়—তার পর তারা বোর্ডের কাছে এ্যাপিল করেন এবং সেটা তারা বিচার করে দেখেন এবং সেখানে নূতন কমিটিকে এ্যাডহক কমিটি করে দিলেন। তার পর কাঁথি ক্ষেত্রমোহন বিদ্যালয় সেখানেও একই অবস্থা—কেবল আভা মাইতির এলাকা নয়, সেখানে কংগ্রেস দলের লোকেরা সেক্রেটারী হয়ে বেনামীতে সম্পত্তি দখল করলো-সেইজন্য এটা জানা দরকার যে কংগ্রেস দলের পক্ষ থেকে এই সমস্ত মাধ্যমিক বিদ্যালয়গুলিকে তাদের দলীয় স্বার্থে কাজে লাগাবার জন্য চেষ্টা করা হয়—যার ফলে আজ স্কুলগুলির অবস্থা অতি বিপদাপন্ন হয়েছে। তার থেকে মুক্ত করার জন্য আমরা নিশ্চয় ভালভাবে এই কমিটি গঠনের যে প্রস্তাব আছে, সেখানে পারসনস ইনটারেস্টেড ইন এডুকেসন অথবা অন্যান্য যেসবগুলি আছে সেখানে যেন এইসব লোক প্রবেশ করতে পারেন।

(নীল বাতি জ্বলিয়া উঠিল।)

**মিঃ স্পীকারঃ** শুনুন এডভাইসারী কমিটিতে ঠিক হয়েছে যে তিনটের মধ্যে এটা শেষ করতে হবে—মাত্র ৫ মিনিট মিনিস্টারকে টাইম দেওয়া হবে। কাজেই আপনি শেষ করুন।

**শ্রী সুধীর চন্দ্র দাসঃ** তারপরে শিক্ষকদের উপর কমিটির দায়িত্ব দেওয়া হবে কিনা—এক্স অফিসিও সেক্রেটারী করা হবে কি না এ বিষয়ে প্রশ্ন উঠেছে। আমার মতে পরিচালক কমিটির নির্বাচনের মাধ্যমে যে ব্যবস্থা করবেন সেটাই মেনে নেওয়া উচিত হবে—এবং আমার সংগে কয়েকজন বলেছিলেন সেই মত আমি সমর্থন করছি যে সম্পাদক নির্বাচনের মাধ্যমে করা উচিত হবে। আর একটা জিনিষ কাঁচড়াপাড়া বিদ্যালয় (নির্দিষ্ট সময় অতিবাহিত হওয়ায় বক্তা তার আসন গ্রহণ করেন)

**Mr. Speaker:** As per the advice of the Business Advisory Committee I shall have no other alternative but to put the question at 3 p.m., allowing the Minister five minutes only to reply.

**শ্রী সত্যপ্রিয় রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাঁচ মিনিটের মধ্যে আমি আমার বক্তব্য শেষ করবো। নলিনাক্ষ স্যান্যাল মহাশয় জানেন যে ম্যানেজিং কমিটিগুলি কি রকম করে কায়েমী স্বার্থের কুক্ষিগত হয়ে গেছে। বিশেষ করে সেই কায়েমী স্বার্থে কংগ্রেস কিভাবে প্রভাব বিস্তার করেছে তাও তিনি জানেন। কাজেই শিক্ষা ও শিক্ষা কর্মীর নিরাপত্তার জন্য তাদের মর্যাদার জন্য বিদ্যালয়গুলির যে অর্থ আত্মসাৎ করছেন ম্যানেজিং কমিটিগুলি অনেক জায়গায় যার জন্য বিদ্যালয়গুলিতে তালা ঝুলছে এবং ছাত্রেরা পড়তে পারছে না—এর জন্য এবং বিশেষ করে এমন অভিযোগও আছে বালিকা বিদ্যালয়ের ম্যানেজিং কমিটির সেক্রেটারী হয়ে সেই বিদ্যালয়ে বসে বালিকার শ্লীলতা হানি করছেন—এই সমস্ত যে অবস্থা এই অবস্থাকে বন্ধ করার জন্য সরকারের পক্ষ থেকে অবিলম্বে প্রয়োজন হয়েছে, মাধ্যমিক শিক্ষার উন্নয়নের জন্য এবং মাধ্যমিক শিক্ষার জন্য সুষ্ঠুব্যবস্থার জন্য পরিচালক সমিতির সম্পাদকের জন্য নিয়ম রচনা করার, এই বলে আমি আমার জবাব শেষ করছি।

The motion that the Bill be circulated for the purpose of eliciting public opinion thereon by the 30th June, 1969, was then put and lost.

The motion of Shri Satya Priya Roy, that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1969, be taken into consideration, was then put and agreed to.

Clause 1.

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

New Clause 1A and Clause 2.

**Dr. Nalinaksha Sanyal:** Sir, I beg to move that after clause 1, the following new clause be inserted:

"1A. After clause (b) of sub-section (2) of section 27 of the West Bengal Board of Secondary Education Act, 1963, the following clause shall be inserted, namely:

'(bb) to provide by regulation the composition, powers and functions of Managing Committee of Institutions;".

Sir, I beg to move that for clause 2, the following be substituted:

"2. Clause (d) of sub-section (2) of section 45 of the West Bengal Board of Secondary Education Act, 1963, shall be omitted".

মিঃ স্পীকার স্যার, আমি সময় সংক্ষেপ করার জন্য দুটি এ্যামেন্ডমেন্টই এক সঙ্গে পড়ে দিচ্ছি। আমার প্রথম এ্যামেন্ডমেন্ট হচ্ছে, সেকসান ২৭এ সাব-সেকসান টু ক্লজ বি-তে যা আছে এই কথাগুলো যোগ করা হক,

to provide by regulation the composition, powers and functions of Managing Committees of Institutions.

আর দ্বিতীয় এ্যামেন্ডমেন্ট হচ্ছে ক্লজ টু ধারায় এই বিলে বলা যা আছে তা উঠিয়ে দেওয়া হক অর্থাৎ ক্লজ টু-টা উঠিয়ে দেওয়া হক। আর ক্লজ টুয়ের বদলে আমি যা বলছি ক্লজ ডি থেকে

Sub-section (2) of section 45 of West Bengal Board of Secondary Education Act, 1963 shall be omitted.

এই বিলের সারকুলেশনের জন্যও আমি প্রস্তাব তুলেছিলাম এবং তখন বলেছিলাম যে এই আইনে সরকারকে অনেক ক্ষমতা দেওয়া হয়েছে যে ক্ষমতা সরকার ব্যবহার করতে গেলে তার দ্বারা সেকেন্ডারী শিক্ষা বিস্তার হবে না সংকুচিত হবে এবং এই আশংকা এর আগে এঁরা করেছিলেন এবং কার্যত তাই হয়েছে। তাই আমি বলছি ম্যানেজিং কমিটির কম্পোজিশন, পাওয়ার এ্যান্ড ফ্যাংশন বোর্ড নির্ধারণ করবে বাই রেগুলেশন। সেটা গভর্ণমেন্টর করার কথা বলেছেন। সেকসন ৪৫ এতে যে সংশোধন করার কথা বলা হয়েছিল তাতে ছিল গভর্ণমেন্ট শুধু কম্পোজিশন সম্বন্ধে বলবেন।

[3—3-10 p.m.]

আজ সাধারণভাবে স্কুলের ম্যানেজমেন্ট সম্পর্কে সমস্ত সুপারভিসন গাইডেন্স বোর্ড করছে তার পাওয়ার আছে। কিন্তু ম্যানেজিং কমিটির যে ফাংশন অ্যান্ড পাওয়ার তা পরিস্কারভাবে কোন জায়গায় ডিফাইন করা নেই বলে এটার প্রয়োজন দেখা দিয়েছে। মন্ত্রিমহাশয় যা বললেন আমি সেটা স্বীকার করে নিচ্ছি। আমার নিজের ধারণা বোর্ডের হাতে যে পাওয়ার দেওয়া হয়েছে সেটা মনে করা যায়। কিন্তু যদিও তিনি এটা বলছেন তবুও আমার নিজের বিবেচনা এই পাওয়ার বোর্ডের হাতে দেওয়া উচিত, সরকারের হাতে নয়। এই প্রসঙ্গে আমি এই কথা বলছি যে বোর্ড সম্পর্কে বোর্ডের কম্পোজিসন এবং ম্যানেজিং কমিটির কম্পোজিসন কিভাবে হওয়া উচিত সে সম্বন্ধে নানা রকম মন্তব্য প্রকাশ করেছেন। এ বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ। শিক্ষার দিক থেকে এই দৃষ্টিভঙ্গী দিয়ে এগুতে হবে যে এর ভেতর যেন কোন রাজনীতি না আসে। কারণ আমি দেখেছি যে দল চেষ্টা করুক না কেন শিক্ষার মধ্যে দলীয় স্বার্থ রক্ষা করার চেষ্টা যিনিই করুন তিনি শিক্ষার অপমৃত্যুর জন্য দায়ী হবেন। আমি একজন শিক্ষাব্রতী, আমি চাই না শিক্ষার ক্ষেত্রে কোন রাজনৈতিক প্রভাব বিস্তার করা হয়। এই প্রসঙ্গে এই কথা নিবেদন করব যে কোন কোন মেম্বার মনে করছেন বাংলা দেশে মাধ্যমিক শিক্ষা প্রসারের যাঁরা চেষ্টা করছেন, যাঁরা ফাউন্ডার্স বা প্রমোটারস তাঁদের কোন স্থান রাখা উচিত নয় ম্যানেজিং কমিটিতে। এই বিষয়ে বিশেষজ্ঞেরা যা বলেছেন, তার একটা উদ্ধৃতি করছি যা ইতিপূর্বে এই হাউসে বলা হয়েছে

It has been built up in a very large measure by the enterprise and sacrifice of the people of Bengal. Its advanced position in India attributes not so much to State help nor to the endeavours of statutory local authorities or self-governing bodies as to public, i.e. non-official initiative and enthusiasm and individual contribution and help in the shape of benefactions and to the silent and ungrudging services of unambitious men—the school teachers. It is a monument of great voluntary effort on the part of the poor people.

আমি করজোড়ে নিবেদন করব ম্যানেজিং কমিটি তৈরী করার সময় এই শ্রেণীর লোক যাঁরা বাংলাদেশে মধ্যশিক্ষা ও প্রাইমারী শিক্ষা প্রসারের জন্য নিজেরা এগিয়ে এসেছেন গ্রামে ও শহরে তাঁদের যেন তাঁরা উপেক্ষা না করেন এবং একটা কোন বিশেষ স্বার্থসংশ্লিষ্ট শ্রেণীকে বেশীরভাগ স্থান দেবার অজুহাতে যারা স্কুল গড়ার চেষ্টা করেছে, অর্থ সংগ্রহ করেছে, জমি দিয়েছে তাদের যেন উপেক্ষা করা না হয়। আমি একটা নিবেদন করে বলব যে কেন আমি সরকারী হস্তক্ষেপে ভয় পাচ্ছি? আপনারা হয়ত জানেন না গত নভেম্বর মাসের পর—ডিসেম্বর, জানুয়ারী, মার্চ এই ৪টা মাস কেটে গেল, যে ৪টা মাস একটা স্কুলের জীবনে গুরুত্বপূর্ণ মাস, কারণ এই সময়ে নূতন ছাত্র ভর্তি হয় এবং নূতন করে ক্লাস সংগঠন করার প্রয়োজন দেখা দেয়, সেই দীর্ঘ ৪ মাসের মধ্যে একটাও নূতন স্কুল বাংলা দেশে রেকগনাইজড হয় নি। আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করি তিনি খবর নিয়ে দেখুন কেন হয় নি। তার কারণ হচ্ছে এই যে আমাদের মহামান্য রাজ্যপাল, যাঁর সম্বন্ধে আপনারা এত উষ্মা দেখালেন, অনুরোধ করে গত নবেম্বর মাসের শেষের দিকে একটা আদেশ দিয়েছিলেন যে বি পি আই-এর কোন রেকমেন্ডেসন সেকেন্ডারী এডুকেশন বোর্ড-এ যাবে না, গভর্ণমেন্ট-এর ফাইনান্স ডিপার্টমেন্ট সেটার অনুমোদন করেন। বর্তমানে বি পি আই যে বোর্ডের চক্ষু কর্ণ হিসাবে এতদিন ধরে ফাংশন করছিল এখন বি পি আই-এর আর সে ক্ষমতা নেই। বি পি আই-কে তার অনুমোদন পাঠাতে হলে আগে পাঠাতে হবে সেক্রেটারী, এডুকেশন এবং এডুকেশন সেক্রেটারীকে পাঠাতে হচ্ছে ফাইনান্স ডিপার্টমেন্ট। অর্থাৎ ফাইনান্স-এর কনকারেন্স ছাড়া কোন রেকমেন্ডেশন-এর কেস বোর্ডে যাচ্ছে না।

আজকে বাংলাদেশের এই ভয়াবহ অবস্থা চলেছে এবং এর ফলে আজ বাংলাদেশের বহু স্কুল মৃত্যুমুখে পতিত হয়েছে, এবং তার জন্য বর্তমান যে সংশোধনী প্রস্তাব করতে চাচ্ছেন এতে সত্যকারের উন্নতি হবে না। এতে আপনারা আরও বেশী সরকারের হাতে পাওয়ার তুলে দিচ্ছেন। বোর্ডের যতই দোষ থাকুক না কেন তবুও তা আলাদা সেট আপ অরগানাইজেসান করা হয়েছিল। সেই বোর্ডকে বিশ্বাস না করে কেন নিজের হাতে নিচ্ছেন এতেই আমার আপত্তি। আমি দেখছি যে এতে আপনারা নূতন বাধার সৃষ্টি করছেন। কোন রেকগনাইজেসান হচ্ছে না। সেই রেকগনাইজেসান না হওয়ার দরুন মার্চের ৩১ তারিখের মধ্যে নূতন ছাত্র নেওয়া শেষ হয়ে যাচ্ছে তার মধ্যে যারা ক্লাস টেন-এ ছাত্র নেবার জন্য তৈরী হচ্ছিল তারা পারবেন না, ক্লাস নাইনেও ছাত্র নেওয়া সম্ভব হবে না বোর্ডের নির্দেশ অনুসারে। সুতরাং আমি বলবো যেন সরকারের হাতে আরও ক্ষমতা না দেওয়া হয়। কাজেই আমি বলি আমার এই সংশোধনীগুলি হাউস গ্রহণ করুক। আমি কালকে বলেছিলাম যে আমি নিবেদন করতে চাই,

Phillip drunk to Phillip sober

আমি অ্যাপিল করছি যারা শুধু মাত্র একটা জিনিষ দেখেছেন যে পি ডি এফ মন্ত্রীদের ও রাজ্যপালকে কি করে গালাগালি করা যায়—তাদের দৃষ্টি একটু অন্যদিকেও প্রসারিত হোক। আমাদের যত খুসী গালাগাল দেন—আপত্তি নেই। আজ সেসানের শেষ দিন। আমি দৃপ্ত কণ্ঠে বলছি যে আমি যে কাজ করেছি তা বাংলা দেশের কল্যাণের জন্য করেছি এবং আমি এটাও বলি যে আজ যে আমি এখানে উপস্থিত হয়েছি এটা কারো অনুগ্রহে নয়। আমি জনমতের উপর নির্ভর করে নির্বাচনের মাধ্যমে এসেছি। এবং আমার যোগ্যতা নির্বাচনের মাধ্যমে প্রমাণ হয়ে গেছে। সুতরাং যে সমস্ত বন্ধুরা চিৎকার করেন তাদের বোঝা উচিত যে যখন নির্বাচনের মাধ্যমে জনমতের মাধ্যমে আপনাদের সামনে উপস্থিত হতে পেরেছি তখন আমার দাবী আপনাদের হুমকীতে, চেঁচামেচিতে, চিৎকারে বা চ্যাংড়ামিতে বন্ধ হবে না। এটা জানবেন আমাকে গলাবাজী করে বন্ধ করবার ক্ষমতা কারো নেই। তাই বলি

Phillip drunk to Phillip sober

আমার বক্তব্য শুনুন—যুক্তফ্রন্টের বিপুল সংখ্যাধিক্যে মত্ত যাঁরা—সেই ড্রাঙ্কের কাছ থেকে ফিলিপ সোর্বাবের কাছে আবেদন করছি। আমি বিরোধীতা করছি এই জন্য যে, নূতন করে ক্ষমতা গভর্নমেন্টকে দেবেন না। আমার এই দুটো সংশোধনী প্রস্তাব রাখলাম—যা আমি আশা করি হাউসের সকলেই গ্রহণ করবেন।

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** স্যার, আমি খুব সংক্ষেপে বলছি। ডাঃ সান্যাল বলেছেন ফর্ম
From Phillip drunk to Phillip sober
আমার মনে পড়ছে নলিনাক্ষ্য বাবু পি ডি এফ টু কংগ্রেস। আমি কোন সংশোধনী প্রস্তাবই গ্রহণ করতে পারছি না। কারণ শিক্ষার কল্যাণের জন্য কোন কংশোধনী প্রস্তাবই তিনি আনেন নি।

The motion of Dr. Nalinaksha Sanyal that after clause 1, the following new clause be inserted:

"1A. After clause (b) of sub-section (2) of section 27 of the West Bengal Board of Secondary Education Act, 1963, the following clause shall be inserted, namely:

'(bb) to provide by regulation the composition, powers and functions of Managing Committees of Institutions;'.",

was then put and lost.

Clause 2

**Mr. Speaker:** There are two amendments Nos. 3 and 4 to Clause 2. Amendment No. 3 is out of order as it has the effect of a negative vote.

The motion of Dr. Nalinaksha Sanyal that for clause 2, the following be substituted:

"2. Clause (d) of sub-section (2) of section 45 of the West Bengal Board of Secondary Education Act, 1963, shall be omitted",

was then put and lost.

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

[3-10—3-20 p.m.]

**Shri Satya Priya Roy:** Sir, I beg to move that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1969, as settled in the Assembly, be passed.

**Dr. Nalinaksha Sanyal:** Mr. Speaker, Sir, I am constrained to make......... (noise and interruptions). Sir, I am standing on my own right. I had earlier drawn attention to the Gazette Notification of 27th October, 1967, purporting to publish the draft rules which the Education Department of the West Bengal Government under the then P.D.F. Ministry had framed for the composition, powers and functions of the Managing Committees under the Secondary Education Act. Sir, the Hon'ble Minister has repeatedly said that it was under his contemplation to provide ample protection to the teaching staff, and the rules relating to the composition, powers and functions of the Managing Committees

that are proposed to be done by the Government are mainly concerned with providing protection to the teachers. I am afraid, Sir, in these draft rules there is nothing of this sort except that there is only one clause in which some power was to be given to the Board of Secondary Education. If the Board gets complaint from any constituent teacher, the Board may go into the question and deal with the matter as the Board thinks fit. Now, Sir, here is a most revealing point. Hitherto the appointment of teachers was not subject to approval of the D.P.I. The D.P.I. would only prepare panels of qualified teachers and the teachers were required from time to time to appear at some interview or examination and get empanelled with their necessary certificates of qualification approved to teach in secondary schools But here our friends, who are so enthusiastic and jumping up off and on, welcoming this measure, should know that it is the intention of this Government that every teacher appointed in high school will be appointed subject to the approval of the Director of Public Instruction in the case of aided schools. In the case of unaided schools, the approval of the Board has to be taken.

So the question of appointment of teachers which is a vital question will henceforth be taken away from the normal duties of the Managing Committees. If a general rule was laid down that these are the qualifications within which they are to function, I could understand, but if each and every teacher has to be approved by Government then it would be an impossible task.

Further, Sir I would like to invite the Minister's attention to the draft rules and respectfully request him to go through the same again in the light of comments that he or his department has received from the All Bengal Teachers' Association, from the Head Masters' Association and others which will perhaps, help him in finding out what are the lacunae in his draft rules I urge him not go on with the hastily prepared rules which may be contrary to the interest which he himself wants to preserve.

**Shri A. K. M. Ishaque:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার বেশ মনে আছে যে ১৯৬৩ সালে যখন এই অ্যাক্ট হল তখন ওঁরা বিরোধী পক্ষে ছিলেন এখন যাঁরা সরকার পক্ষ হয়েছেন, ওঁরা এই আইনটার বিরোধিতা করেছিলেন, নীতিগতভাবে ওঁরা বলেছিলেন যে এর মধ্যে কিছু কিছু ভাল কথা আছে ঠিকই কিন্তু যেহেতু সরকারের হাতে আরো বেশী ক্ষমতা নেওয়া হচ্ছে সেইজন্য আমরা এর বিরোধিতা করছি। ওঁরা সেদিন এই আশংকা প্রকাশ করেছিলেন যে সরকারের হাতে বেশী ক্ষমতা দেওয়ার অর্থ হচ্ছে যে দলের হাতে সরকার আছে সেই দলকে সাহায্য করবার জন্য তাঁরা বেশী করে ক্ষমতা চাচ্ছেন। আমরা সেদিন খুব বেশী ক্ষমতা ঐ বলে মেকিংএর ব্যাপারে নিইনি, যদিও আমরা ওঁদের কথায় সেদিন বিশ্বাস করিনি। কিন্তু আজকে দুর্ভাগ্য ক্রমে ওঁরা যখন সরকার গঠন করলেন তখন দেখলাম যে সেই ক্ষমতাত মোটেই কমালেন না ..

(তুমুল হট্টগোল।)

স্যার, আমাদের বাংলা দেশে পাড়াগাঁয়ে সন্ধ্যা বেলায় একটা রব উঠে, আমি জানি না আমরা এদিক থেকে কেউ বলতে উঠলেই ওঁদের দিকে সন্ধ্যা হয়ে যায় কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা ক্ষমতায় এসে সেই ক্ষমতা ত কমালেন না বরং আজকে এখানে দেখছি আমাদের সামনে এই কান্না কাঁদছেন যা ক্ষমতা নেওয়া আছে সেই ক্ষমতায় চলবে না। ওঁদের যখন ক্ষমতা হাতে আছে নিন কিন্তু দয়া করে বলে যাবেন ইতিমধ্যে নীতি পালটে ফেলেছেন কিনা। আর যে আশংকা আমরা করছি সেই আশংকা হল ওঁরা এই ক্ষমতা চাচ্ছেন রাজনৈতিক উদ্দেশ্য সাধন করবেন বলে। একটু আগে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় বলেছিলেন যে কোন একটা স্কুলের সেক্রেটারি স্কুল কম্পাউন্ডের মধ্যে একটা মেয়েকে নাকি মোলেস্ট করেছে। সে খবর আমরা

পড়েছি। রাজনৈতিক দল রাজনৈতিক উদ্দেশ্য সাধন করবার জন্য একের পর এক এই রকম মথ্যা কেস সৃষ্টি করে চলেছেন এবং তাই করবেন। আজকে মাননীয় মন্ত্রিমহাশয় আমাদের এই াশ্বাসটুকু দিয়ে যান যে তাঁরা এই আইনটা পালটে ক্ষমতার অপব্যবহার করবেন না। যদিও তাঁরা বরাবরই তা করবেন তবুও তাঁদের কাছ থেকে এই অ্যাসিওরেন্সটুকু চাই।

3-20—3-45 p.m.]

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি শুধু একথা বলতে চাই যে, যে ক্ষমতা সরকার গ্রহণ করছেন এটা কোন দলীয় স্বার্থে ব্যবহার করা হবে না, এটা শিক্ষার স্বার্থে এবং বিদ্যালয়ের স্বার্থে এ ক্ষমতা ব্যবহার করা হবে। এতদিন তদন্ত আমরা ওঁদের বিরুদ্ধে করেছি, কারণ আমরা জানতাম সরকার মানে ওঁদের কায়েমী স্বার্থের সরকার এবং সরকার মানে হচ্ছে তাঁদের হাতে ক্ষমতা কুক্ষিগত করে রাখতে চান, শিক্ষাকে সংকোচ করতে চান। সেজন্য আমরা বিরোধিতা করেছি। আমি যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে পরিষ্কারভাবে এই আশ্বাস দিচ্ছি শিক্ষার কল্যাণ ছাড়া এই ক্ষমতা ব্যবহার করা হবে না। যে সমস্ত গঠনমূলক সুপারিশ বন্ধুদের কাছ থেকে পেয়েছি, সেই সমস্ত গঠনমূলক সুপারিশ নিশ্চয়ই বিবেচনা করে দেখব। ডাঃ সান্যাল মহাশয় একটা ভুল করছেন, ড্রাফ্ট রুল শুধু পড়ে যাচ্ছেন, তার উত্তরে যে সমস্ত সাজেশন এসেছে এবং এখনও যদি আসে তাহলে সমস্ত বিবেচনা করে শিক্ষার কল্যাণে এই রুল মেকিং ক্ষমতা নিচ্ছি, সেই ক্ষমতা ব্যবহার করা হবে।

The motion of Shri Satya Priya Roy that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1969, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

(AT THIS STAGE THE HOUSE WAS ADJOURNED FOR 20 MINUTES)

(After adjournment)

3-45—3-55 p.m.]

## Discussion on Food Policy

**ডাঃ জয়নাল আবেদীনঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি মাননীয় খাদ্য মন্ত্রীকে অভিনন্দন জানাই তাঁর এই খাদ্যনীতি ঘোষণার জন্য। আমি বিপুলভাবে অভিনন্দন জানাই সমগ্র মন্ত্রিমণ্ডলীকে তাঁদের এই খাদ্যনীতি ঘোষণা করার জন্য। আমি আরও অভিনন্দিত করছি সমগ্র যুক্তফ্রন্ট কমিটিকে, তাঁরাও এই খাদ্যনীতি সমর্থন করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই খাদ্যনীতি সেই খাদ্যনীতি যে খাদ্যনীতি কংগ্রেসের প্রফুল্লচন্দ্র সেন মহাশয় অনুসরণ করে গিয়েছেন। এই খাদ্যনীতি সেই খাদ্যনীতি যার বিরুদ্ধে ইউ এফ সরকারে আজকে যাঁরা বসেছেন, তাঁরা বিপুলভাবে আন্দোলন করেছিলেন। আপনি জানেন, অধ্যক্ষ মহাশয়, এই খাদ্যনীতির প্রতিবাদে ট্রাম পুড়েছে, বাস পুড়েছে, ট্রেন লুঠ হয়েছে, মানুষের জীবনের নিরাপত্তা বিঘ্নিত হয়েছে। এবং অত্যন্ত দুঃখের বিষয় এই খাদ্যনীতির বিরুদ্ধে আন্দোলন করতে গিয়ে নুরুল ইসলামকে প্রাণ দিতে হয়েছিল এবং এঁরা অ্যাসেমব্লীতে বিপুল তর্ক-বিতর্ক তুলেছিলেন। আজকে দেখা গেল ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার যে খাদ্যনীতি ঘোষণা করেছিলেন, একবার নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ষোলবার পরিবর্তন করে যে খাদ্যনীতি ঘোষিত হয়েছে, সেই খাদ্যনীতি ঐ খাদ্যনীতি যার বিরুদ্ধে দীর্ঘকাল ধরে ওঁরা আন্দোলন করেছেন, নিন্দিত করেছেন কংগ্রেসকে, কংগ্রেস মন্ত্রিসভাকে। আজকে দেখা গেল বাংলাদেশের পক্ষে একমাত্র খাদ্যনীতি সেই খাদ্যনীতি হতে পারে যা কংগ্রেস সরকার তার আমলে ঘোষণা করেছিলেন ১৯৬৫ সালে। আপনি একথা জানেন যে আজকে সেই খাদ্যনীতিই খাদ্যমন্ত্রিমহাশয় ঘোষণা করেছেন। যুক্তফ্রন্ট নির্বাচনের প্রাক্কালে যে নীতি ঘোষণা করেছিলেন জনসাধারণের সামনে তার মূল কথাগুলি আজ কোথায় গেল? তাঁরা বলেছিলেন খাদ্য ব্যবসা রাষ্ট্রায়ত্ত করতে হবে।

আজকে তাঁরা পিছিয়ে যাচ্ছেন কেন? এ'রা অসম্ভব পরিকল্পনা ঘোষণা করেছিলেন, জনসাধারণের সামনে রেখেছিলেন। আজ রাষ্ট্রায়ত্ত ব্যবসা-বাণিজ্য খাদ্যের কোথায় গেল।

আমি তাদের জানিয়ে দিতে চাই, কংগ্রেসের নীতি এবং আদর্শকে যাঁরা আক্রমণ করেন আমি একথাই বলতে চাই, কংগ্রেস সাময়িকভাবে পর্যুদস্ত হতে পারে কিন্তু তার আদর্শের মৃত্যু হয় নি। এর পরিচয় আমরা দেখতে পাচ্ছি ও'রা আমাদের নীতি গ্রহণ করেছেন। আপনি জানেন ১৯৬৭ সালে ড্রাম বাজিয়ে যে নীতি ঘোষিত হয়েছিল তার পরিপ্রেক্ষিতে তৎকালীন যুক্তফ্রন্ট সরকার খাদ্য সংগ্রহ করেছিলেন ৫০ হাজার টন, আজকে তাঁরা গদীতে বসে সেই নীতির অন্ধ অনুকরণ করছেন, সেই নীতিতে সরকারী গুদামে ৩ লক্ষ ২৫ হাজার টন খাদ্য মজুত হয়ে গেছে, এই শক্তিশালী খাদ্যনীতি তাঁরা পালটাতে পারেন নি। কারণ আমরা জানি বাংলাদেশের যে সোসিও ইকনমিক কন্ডিশন তা থেকে তার খাদ্যনীতি বিচ্ছিন্ন হতে পারে না, এর সঙ্গে উৎপাদন জড়িত, ইনসেনটিভ প্রাইস জড়িত, এর সঙ্গে কো-অপারেটিভ ইরিগেশন ফ্যাসিলিটিজ জড়িত। অত্যন্ত সৌভাগ্যের কথা এই সবগুলির সমন্বয় চিন্তা করে, শুধু বাংলাদেশের নয়, ভারতবর্ষের যাঁকে অথরিটি বলা হয়, প্রফুল্লচন্দ্র সেন মহাশয় যে নীতি ঘোষণা করেছিলেন তার দৌলতে খাদ্য গুদামে ৩ লক্ষ ২৫ হাজার টন মজুত হয়েছে। এ'রা যে নীতি ঘোষণা করেছিলেন তাতে ৫০ হাজার টনের বেশী খাদ্য যোগাড় করতে পারেন নি তাই তাঁরা ডিগবাজী খাচ্ছেন। তৎকালে তাঁরা যেকথা বলেছিলেন, আন্দোলন করেছিলেন নিরীহ শিশু নুরুল ইসলামকে মৃত্যুর মুখে ঠেলে দিয়েছিলেন, আজকে তাঁদের এই খাদ্যনীতির অন্ধ অনুকরণ করলেই হবে না, তাঁদের স্বীকার করতে হবে যে তাঁদের আন্দোলন অন্যায় হয়েছিল, খাদ্য আন্দোলনের নামে তাঁরা নিরীহ শিশু নুরুল ইসলামকে বুলেটের সামনে ঠেলে দিয়েছিলেন এটা অন্যায় হয়েছিল। আমি মাননীয় খাদ্য মন্ত্রীকে কতকগুলি সমস্যার কথা জিজ্ঞাসা করতে চাই, আপনি জানেন উত্তরবঙ্গে বন্যা হয়েছিল, সেখানে কি নীতি নিচ্ছেন, সেখানে হান্ড্রেড পারসেন্ট ক্রপ ড্যামেজ হয়েছিল, কি ব্যবস্থা সেখানে করছেন, সেখানকার অধিবাসীরা হাটে বাজারে খাদ্য সংগ্রহ করতে পারবে কি না। আমরা দেখেছি ফুড রিলিফের নামে গণ কমিটির নামে যারা নিজেদের প্রয়োজনীয় খাদ্যশস্য নিতে যায় হাটবাজার থেকে তাদের উপর অত্যাচার হচ্ছে, যেখানে হান্ড্রেড পারসেন্ট ক্রপ ড্যামেজড হয়েছে সেখানে কি নীতি এটা খাদ্যমন্ত্রীকে ঘোষণা করতে বলছি। সরকারী গুদাম থেকে যে রেশন দেওয়া হয়, আমি মডিফায়েড রেশনের কথায় পরে আসছি, তার সম্বন্ধে আপনাদের কি নীতি সেটা ঘোষণা করবেন। আর একটা কথা আমি বলবো, খাদ্য হাট বাজার থেকে নিতে গেলে শুধু যে পুলিসই হেরাস করছে তা নয়, গণকমিটির নামে যে সমস্ত রাজনৈতিক কর্মীরা থাকবে রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করবার জন্য তারা অত্যাচার করছে, এ সম্বন্ধে আপনারা কি নীতি নেবেন সেটা সুস্পষ্ট করে বলতে হবে। ওয়েস্ট দিনাজপুরে হান্ড্রেড পারসেন্ট ক্রপ ড্যামেজড হয়েছে, সেখানে ইমিডিয়েটলি মডিফায়েড রেশনিং প্রবর্তন করবেন কিনা সেটা বলতে আপনাকে অনুরোধ করছি। যারা চাষী, যারা উৎপাদন করে তাদের জন্য মাথা প্রতি ফ্যামিলি কনজামশনের জন্য কতখানি বাদ দিয়েছেন, চাষের জন্য কতখানি বাদ দিয়েছেন সেকথা ঘোষণা করবার জন্য আপনাকে অনুরোধ করব।

আর একটা কথা—যে সমস্ত জায়গায় প্রকিওরমেন্ট করাবেন প্রকিওর করার সময় সেখানে একটা স্টক থাকা উচিত, লীন মান্থের জন্য, যখন খাদ্যশস্যের দাম খুব ঊর্ধ্বমুখী হয় সে সময়ের জন্য কতখানি স্টক সেখানে রেখেছেন? কারণ সেই সময় মানুষের মনে একটা হতাশা দেখা দেয়। আপনার কাছে আমি আর একটা কথা জিজ্ঞাসা করি। এটা সম্বন্ধে একটা আনোমালী দেখতে পাই। সেটা হল—ধানের একই ভ্যারাইটির দাম মালদহে এক দাম, পশ্চিম দিনাজপুরে এক দাম। একই ধান অবশ্য স্থানীয় নাম অন্য হতে পারে তার একই দাম হওয়া উচিত বাংলাদেশে। যারা প্রকিওরমেন্ট এজেন্ট আছে তাদের সুস্পষ্টভাবে বলবেন, কোর্স মিডিয়াম এবং ফাইন অনুসারে যেন একই দাম নেওয়া হয় এবং ঢলতা ইত্যাদি ব্যাপারে যেন কোন রকম অনাচার না থাকে, এগুলিই আমি আপনাকে অনুরোধ করছি। এবং এই খাদ্যনীতি সফল করার জন্য আপনাকে আরও অনুরোধ করবো এই খাদ্যের দাম ভেরাইটি দিয়ে গ্রামে গ্রামে ঘোষণা করবেন যে এই দামে

দ্য কেনা হবে। তাহলে পিপল ইনসেনটিভ পাবে এই বলে শেষ করার আগে আমি শুধু কটি কথা বলতে চাই কংগ্রেস আজকে তাদের স্মরণ করিয়ে দিতে চায় যে দল মরে যেতে পারে, নুষ মরে যেতে পারে—কিন্তু তার নীতি, তার আদর্শ মরে যাবে না। কাজেই আমি দেখলাম আমাদের নীতি এবং আদর্শ আপনারা অনুসরণ করেছেন—অচিরে আবার দেখবো যে এই ২ দফা কর্মসূচী যা ও'রা গ্রহণ করেছেন এতেও কংগ্রেসী নীতি আছে।

**শ্রীতরুণ সেনগুপ্ত:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের খাদ্যমন্ত্রী যে বিবৃতি দ্যনীতি সম্পর্কে উপস্থাপিত করেছেন তাকে আমি মোটামুটি সমর্থন করি এবং সমর্থন তে গিয়ে এইমাত্র বিরোধীপক্ষের মাননীয় সদস্য জয়নাল আবেদিন (জোতদার) যে বক্তব্য লেন—বক্তৃতা শুনে বেশ ভাল লাগলো—তিনি বললেন এই খাদ্যনীতি প্রফুল্ল সেনের। এই দ্যনীতি সম্পর্কে আমাদের খাদ্যমন্ত্রী খুব পরিষ্কারভাবে বলেছেন যে বছরের মাঝখানে নূতন দ্যনীতি নেওয়া যায় না—কিন্তু তার বলে কি প্রফুল্ল সেনের খাদ্যনীতির সঙ্গে মতপার্থক্য ই। আমরা আশা করেছিলাম যে বিরোধীপক্ষ থেকে বক্তৃতা রাখবেন আমাদের দুর্ভিক্ষ মন্ত্রী প্রফুল্লচন্দ্র সেন—কেন না তিনি এবার নির্বাচিত হয়েছেন। আপনি কে হরিদাস, কি বোঝেন ? নের কথা বললেন এর মধ্যে অনেক আছে যা আমাদের মন্ত্রী বলেন না। ডঃ বিধানচন্দ্র রায় বলতেন চাল পাওয়া যায় না, ছাদের উপর কলাগাছ লাগিয়ে হনুমান সেজে কলা খাও, প্রফুল্ল ন বলতেন কাঁচকলা খাও—তারপর পি ডি এফ মন্ত্রীসভায় ঘোষণা করা হোল—সেই প্রফুল্ল য, চাউল চাউল করেন ক্যান—বিট খায়েন। একথা আমাদের খাদ্যমন্ত্রী বলেন নি। তবে কথা বলবো যে নেপালবাবু তো ঘাষ খান। কিন্তু একথা বলবো কেন আজকে বাংলাদেশে দ্যের অভাব ? এই ২২ বছর ধরে স্বাধীন ভারতবর্ষে ও'রা কি করেছেন। অনেকে বলেছেন কংগ্রেস এখনও মরে যায় নি। আমাদের দেশে কংগ্রেস নিশ্চয় এখনও মরে যায় নি। আমাদের শে কংগ্রেস বেঁচে আছে। কংগ্রেস বলতে কারা ? কংগ্রেস বলতে চোরাকারবারী, জোতদারদের তিনিধি—তারা এখনও আছে বাংলাদেশে এবং ভারতবর্ষে। আমি খাদ্যমন্ত্রীকে একথা বলবো ই সব নির্ভর করছে জনসাধারণের উপর। আমরা তো বলেছিলাম যে নির্বাচন করুন না ১৬৮ সালের অক্টোবর মাসে—কেন করেন নি ?—তাহলে আমরা নূতন খাদ্যনীতি নিয়ে বাংলা-শকে দেখিয়ে দিতে পারতাম যে বাংলাদেশে খাদ্যাভাব মোচন করা যায় কিনা—তা না করে তদারদের প্রতিনিধি হয়ে কোটিপতিদের প্রতিনিধি হয়ে পি ডি এফ গভর্নমেন্ট করেছিলেন তে করে বাংলাদেশের লোকের সামনে আমরা প্রমাণ করতে না পারি যে বাংলাদেশের অভাব করা যায়। মনে পড়ে না যে যুক্তফ্রন্টের তরফ থেকে বলা হয়েছিল যে নভেম্বর মাসে চিন করা হোক,আপনারা সেই লোকবন্যা সৃষ্টি করেছিলেন উত্তরবঙ্গে—লজ্জা হয় না—আজ র দম্ভবাজী করছেন। নভেম্বরে যদি আমরা পেতাম তাহলে আমরা দেখিয়ে দিতে পারতাম বাংলাদেশের লোককে খাওয়াতে পারবো—বাংলাদেশের লোকের খাদ্য সমস্যা সমাধান করতে রবো।

55—4-05 p.m.]

ক্ষণ পর্যন্ত না ভূমি সংস্কার ঠিক ঠিক মত হয়, যা ও'রা করেন নি—হয়তো প্রাদেশিক কারের পক্ষে তা করা সম্ভব হবে না কিন্তু আমরা এ সম্পর্কে কিছু করার চেষ্টা করব, তার া সংগ্রাম করব, লড়াই করব কিন্তু কৃষকরা যতক্ষণ পর্যন্ত জমি না পাবে, তারা ঋণ মুক্ত না . তাদের জন্য যতক্ষণ পর্যন্ত সেচের জলের ব্যবস্থা করা না যায়, ভাল সীডস-এর ব্যবস্থা া যায় এবং তাদের ফসলের ন্যায্য মূল্য পায় ততক্ষণ পর্যন্ত কিছু করা সম্ভব নয়। ও'রা বাইশ বছর কিছুই করেন নি, ইচ্ছা করে জোতদার জমিদারদের সাহায্য করার জন্য ভারত-কে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ না করে পরনির্ভরশীল করে আমেরিকার কাছে বিক্রী করেছেন। যে তি ও'রা নিয়েছিলেন সেই নীতি নিশ্চয়ই যুক্তফ্রন্ট সরকার নেবেন না বরং তার পাল্টা নীতি বেন কিন্তু বছরের মাঝখানে তা হয় না তবে তাই বলে আমরা কাঁচকলা খেতে বলব না, মান হতে বলব না বাংলাদেশের লোককে। আমি খাদ্যমন্ত্রীর কাছে একটা অনুরোধ করছি পুটি স্পীকারের মাধ্যমে যে আপনি বিশেষ করে মনে রাখবেন যে বাংলাদেশে কংগ্রেসীরা

আছে—আপনার ঐ স্টেটমেন্ট পড়ে সন্দেহ হয়েছে আমার, আরও জোরের সঙ্গে বলা দরকার সেখানে যে ডিহোর্ডিং করার ব্যবস্থা প্রয়োজন এবং আপনি শেষকালে বলেছেন সমস্ত পার্টির কাছে সহযোগিতা চেয়েছেন। ও'রা করবেন সহযোগিতা? ও'দের সহযোগিতা নিয়ে যখন চোরাকারবারীদের ধরতে যাবেন তখন তো ঐ লিস্টের মধ্যে জয়নাল আবেদিন আর নেপাল রায়ের নাম থাকবে। সহযোগিতা যদি নিতে হয় তাহলে আপনাকে মনে রাখতে হবে যে পাঁচ টাকা কেজি চাল হওয়া সত্বেও যারা আমাদের ভোট দিয়ে পাঠিয়েছে তাদের সহযোগিতা নিতে হবে এবং তারা হচ্ছে জনসাধারণ। জনসাধারণের উপর আপনাদের ভরসা রাখতে হবে, তাদের নিয়ে সংগঠন করতে হবে কিন্তু যেন তেন প্রকারেন এ রকম রাজনৈতিক দলের প্রতিনিধি নিয়ে কোন কমিটি করলে কোন কাজ হবে না। এই বাইশ বছরে যদি ও'রা কিছু করে থাকেন কো চোরা-কারবারী, ব্ল্যাকমার্কেটিয়ারদের জন্য করেছেন, বড় বড় জোতদার মহাজনদের সাহায্য করেছেন, কাজেই এদের নিয়ে কিছু হবে না। তাই একথা আপনাকে চিন্তা করতে হবে বাংলাদেশে বিশেষ করে যেখানে বন্যা অঞ্চল সেই অঞ্চলে কি করে খাদ্যশস্যের যে অভাব তা মোচন করা যায়। তারপর কেন্দ্রীয় সরকারের ব্যাপারে আপনার ঐ বক্তৃতার মধ্যে যা আছে তাতে আমি খুসী হতে পারি নি। আমি শুনেছি যে খাদ্যমন্ত্রী যখন দিল্লী গিয়েছিলেন তখন তাঁকে বলা হয়েছিল যে ১৩ আউন্সের বেশী বাংলাদেশের লোককে খেতে দেওয়া হবে না। এটার মানে কি নিশাপতি-বাবু, নেপালবাবু? আপনারা তো বলছেন যে ১৬ আউন্সের কম দিলে হবে না—তা যদি সত্য হয় তাহলে কেন্দ্রীয় মন্ত্রী যে বলছেন ১৩ আউন্সের বেশী খাওয়া উচিত নয়, তাহলে বলুন আপনারা সে কংগ্রেস থেকে পদত্যাগ করে আপনারা জনসাধারণকে বাঁচাবেন কিনা, তবেই বুঝবো সহযোগিতা করছেন এবং বলুন যে আমাদের বেশী করে চাল দিতে হবে, গম দিতে হবে। তারা খুব বড় বড় কথা বলছেন যে ভারতবর্ষে খাদ্যের অভাব থাকবে না, কিন্তু বাংলাদেশের বেলায় যখন দেখলেন যে যুক্তফ্রন্ট গভর্নমেন্ট হয়েছে তখন তাঁরা ষড়যন্ত্র করতে শুরু করছেন, তারা খাদ্য দিতে চাচ্ছেন না কাজেই আমি বলবো যে আপনাদের কেরালা মন্ত্রীসভার মত বলতে হবে যে কেন্দ্রীয় সরকার তোমরা যদি আমাদের খাদ্য না দাও তাহলে আমাদের পাট থেকে যে দুশো কোটি টাকা তোমরা বৈদেশিক মুদ্রা অর্জন করো সেই মুদ্রা যাতে তোমার ঘরে না যায়, বাংলা-দেশে যাতে থাকে তার ব্যবস্থা আমরা করব। এইভাবে কেন্দ্রীয় সরকারকে বাধ্য করাতে হবে আমাদের খাদ্য দেওয়ার জন্য। কাজেই একথা আমাদের স্পষ্ট ভাষায় ঘোষণা করতে হবে। তারপর আমাদের দেশের যারা হোর্ডার, মহাজন তারা আগেরবার ভেবেছিল যে যুক্তফ্রন্টের মধ্যে প্রফুল্ল ঘোষ আছেন তাই তারা চুপ করে ছিল, পরে তারা প্রফুল্ল ঘোষকে টাকা দিয়ে কিনে নিয়ে বাংলাদেশের সর্বনাশ করল এবং যুক্তফ্রন্টের পতন ঘটালো এটা আপনারা মনে রাখবেন এবং তারপর তারা গ্রামে গ্রামে গিয়ে সমস্ত কিছু অর্গানাইজ করতে লাগল। ঠিক তেমনি এখন তাঁরা গ্রামের চোরাকারবারীদের কাছে গিয়ে বলবেন যে তোমার ধান-চাল আর এইভাবে খোলা-বাজারে বিক্রী করো না। সুতরাং আমার অনুরোধ যে আপনারা অবিলম্বে গণ কমিটির কথা ভাবুন, যে কমিটি জোতদারদের প্রতিনিধিত্ব করে না, যে কমিটি কৃষকের প্রতিনিধিত্ব করে, সাধারণ মানুষের প্রতিনিধিত্ব করে সেই রকম গণ কমিটি আপনাদের আজকে গড়ে তুলতে হবে। আর একটা কথা বলব বিশেষ করে যারা দুঃস্থ লোক তাদের কি করে কম দামে রেশন দেওয়া যায়, সেদিকে চেষ্টা করতে হবে। আজকে কন্ট্রোলে যে দাম সে দাম অনেক বেশি। তার জন্য কে দায়ী? আমি জয়নাল আবেদিন সাহেবকে জিজ্ঞাসা করছি এরজন্য কে দায়ী? কেন্দ্রীয় সরকার দায়ী। অনেক লোক আছে যারা এই দামে রেশনের জিনিস কিনতে পারে না, চাল কিনতে পারে না, গম কিনতে পারে না। সেইজন্য মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব কম দামে দুঃস্থ লোককে চাল, গম যাতে দেওয়া যায়, সেটা চিন্তা করুন। এতে অসুবিধা হবে জানি। কিন না, ৩০ কোটি টাকা ওভার ড্রাফট ধর্মবীর রেখে গিয়েছে, ওদিকে মোরারজী দেশাই বলছে টাকা দেব না। ও'রা মোরারজীকে বলে এসেছেন যে টাকা দিও না, আমরা আছি। আমরা গণ্ডগোল করব। সেই সব কথা জানি। সুতরাং তাতে অসুবিধা আছে। তবে একথা চিন্তা করুন, ভাববেন কি করে এটা করা যায়। শহরাঞ্চলে এবং গ্রামাঞ্চলের যারা দুঃস্থ লোক তাদের কি করে কম দামে রেশন দেওয়া যায়, সেদিকে দেখুন। খাদ্যমন্ত্রী মহাশয় জানেন যে

আমাদের খাদ্য উৎপাদন যদি ভাল করতে হয়, তাহলে আপনাকে কৃষি বিভাগের সঙ্গে এবং অন্যান্য বিভাগের সঙ্গে সহযোগিতা করে কি করে আমাদের দেশের উৎপাদন বাড়ান যায় এবং ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ বিভাগের সাথে আলোচনা করে কৃষকরা যাতে জমি পায় সেই সমস্ত দিকে দেখতে হবে। যাতে সত্য সত্যই বাংলাদেশকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করা যায় সেদিকে চেষ্টা করুন। অনেক সময় বলা হয় বাংলাদেশে ভয়ানক জনসংখ্যা বৃদ্ধির জন্য বাংলাদেশে খাদ্যের অভাব। একথা ঠিক বাংলাদেশ ঘনবসতিপূর্ণ এবং জনসংখ্যা বেশি। কিন্তু ভারতের অন্যান্য প্রদেশের তুলনায় বাংলাদেশের কৃষিজ জমি অর্থাৎ যে জমিতে কর্ষণ করা যায় সে জমির পরিমাণ মূলত অনেক বেশি। যেখানে গড়ে কৃষিজ জমি সমস্ত ভারতের হচ্ছে শতকরা ৪২ ভাগ, সেখানে বাংলাদেশের হচ্ছে শতকরা ৬৫ ভাগ। সুতরাং এই জমি যদি সত্যিই পাওয়া যায় এবং জমির মালিক যদি মূলত কৃষককে করা যায় এবং মালিক কৃষককে যদি ঋণমুক্ত করা যায় এবং তাকে যদি সর্ব রকমে সাহায্য করা যায়, আমি জানি ফলন অনেক বাড়বে। এটা বাড়লে আমাদের বাংলাদেশেরই ফলন বাড়বে। এই বাংলাদেশ ছিল সুজলা, সুফলা, শস্য শ্যামলা। একদিন বাংলাদেশকে দেখে ইংরাজরা স্তম্ভিত হয়ে গিয়েছিল। আজকে সেই অবস্থা হয়তো রাতারাতি করা যাবে না। কিন্তু তার দিকে চেষ্টা করতে হবে। দৃঢ় পদক্ষেপে এগিয়ে যেতে হবে। কিন্তু কেন্দ্রীয় সরকার সেদিকে চেষ্টা করেন নি। এতে যদি কেন্দ্রীয় সরকার বা অন্য কেউ বাধার সৃষ্টি করে, তবে তার উপর চাপ সৃষ্টি করতে হবে। হয়তো ও'রা বলবেন আমার বক্তব্য শোনার পর যে, আমরা অনেক উন্নতি করেছি, অনেক ধান উৎপাদন করেছি। একথা ঠিক যে আপনারা ধানের উৎপাদন বাড়িয়েছেন। কিন্তু যত কৃতিত্ব আপনাদের সরকারের, তার চেয়ে বেশি কৃতিত্ব কৃষকদের। কারণ কৃষিজ জমির পরিমাণ আজকে বেড়ে গিয়েছে। বিস্তর ব্যারন ল্যান্ড বা পতিত জমি পড়ে রয়েছে, সেই জমিতে চেষ্টা করলে ফসল ফলানো যায়। সেটা আপনারা করেন নি। অল্প কয়েক স্থানে কৃষিজাত সম্পদ যা বেড়েছে, সেটা হচ্ছে মূলত পাট। পাট কি পরিমাণ বেড়েছে? আজকে যদি হিসাব নেওয়া যায়, তাহলে দেখা যাবে ৬।৭।৮ গুণ বেড়েছে ১৯৪৮ সালের তুলনায়। পাট যদি বাড়ান যায়, তাহলে ধান বাড়ান যাবে না কেন? এটা বুঝতে পারি না। ও'রা যে পাট বাড়িয়েছেন তার কারণ এটা না করলে পাট কলের মালিকরা টাকা দেবেন না।

ও'রা আর একটা কথা তুলেছেন। সেটা হচ্ছে আনন্দ হাইত আর নুরুল ইসলামের কথা। লজ্জা হয় না। যাদের গুলি করে হত্যা করেছেন, তাদের নাম আবার আপনারা মুখে আনছেন। আর বাংলাদেশে আনন্দ হাইত হবে না। আনন্দ হাইতের আত্মা সারা বাংলাদেশে ঘুরে বেড়াচ্ছে। যুক্তফ্রন্ট সরকার আর আনন্দ হাইত হতে দেবেন না। যে সংগ্রাম একবার আনন্দ হাইত, নুরুল ইসলাম করতে গিয়ে শহীদ হয়েছে, সে সংগ্রাম আপনাদের বিরুদ্ধে আমরা করব এবং আপনাদের নিশ্চিহ্ন করে দেব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-05—4-15 p.m.]

**শ্রীআবদুস সাত্তার:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী যে স্টেটমেন্ট দিয়েছেন ফুড পলিসি সম্বন্ধে সেটা একটা মামুলী স্টেটমেন্ট। আমি আশা করেছিলাম তিনি যে খাদ্য-নীতি গ্রহণ করুন না কেন সেই খাদ্যনীতি পরিষ্কারভাবে এই হাউসে আসা উচিত ছিল। কিন্তু তার বদলে তিনি একটা স্টেটমেন্ট দিয়েছেন এবং সাফাই গেয়েছেন যে বর্তমান অবস্থায় বা এই সময়ে আগেকার খাদ্যনীতি পরিবর্তন করা সম্ভব নয়। তাঁর এই স্টেটমেন্ট-এ তিনি বলেছেন The Central Government was, therefore, requested to meet the entire deficit of the West Bengal during the current year which was assessed at 24 lakh tons on the basis of production figures so far available.

কিন্তু তাঁর স্টেটমেন্ট-এ এ বছরের প্রোডাকসান ফিগার কত তার কোন ইঙ্গিত নেই, অথচ তিনি ২৪ লক্ষ টন ঘাটতির কথা বলেছেন। আমি বুঝতে পারছি না বর্তমান বছরে কত উৎপাদন বাংলাদেশে হবে, কত আমাদের চাহিদা এবং সেন্ট্রালের কাছ থেকে কত নিলে এই চাহিদা পূরণ হবে তিনি তার সম্বন্ধে একটা কথা বলেন নি। যে স্টেটমেন্ট রেখেছেন এটা সম্পূর্ণ একটা

ভেগ স্টেটমেন্ট। আমার মনে হয় তিনি তাঁর কর্তব্য এড়িয়ে গেছেন এবং আমাদের কাছে অনেক কিছু গোপন করে রেখেছেন। কিছুদিন আগে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন—যেভাষণ বর্তমান মন্ত্রিমণ্ডলী তৈয়ারী করে দিয়েছেন—তাতে দেখা যায় খাদ্যে দু বছরের মধ্যে স্বয়ংসম্পূর্ণতা অর্জন করবেন এবং ১৯৬৯-৭০ সালের মধ্যে তাঁরা ৭৭ লক্ষ মেট্রিক টন উৎপাদন করবেন। যদি তাই হয় তাহলে বর্তমান বৎসরে আমাদের লোকসংখ্যা কত এবং আমরা যদি মাথাপিছু ১৬।১৭ আউন্স করে সিরিয়ালস দিই তাহলে আমাদের কত মেট্রিক টন দরকার সেটা জানা দরকার? সরকারের হিসাব অনুযায়ী দেখা যাবে ১৯৬৯-৭০ সালে ৭৭ লক্ষ টন খাদ্য উৎপাদন হবে। আমরা জানি রাজ্যের কৃষি বিভাগ একটা কর্মসূচী নিয়েছেন। এই কর্মসূচী অনুসারে ১৯৬৮-৬৯ সালে তাঁদের উৎপাদনের লক্ষ হচ্ছে ৬০ লক্ষ টন এবং ১৯৬৯-৭০ উৎপাদনের লক্ষ্য হচ্ছে ৭৭ লক্ষ টন। বাংলাদেশে বর্তমানে যদি ৪ কোটি লোক ধরা হয় এবং তাদের মাথাপিছু যদি আপনারা ৭ ছটাক করে দেন তাহলে মোটামুটি দরকার হবে ৪ কোটি লোকের জন্য ৬ মিলিয়ন টন চাল। আপনাদের কর্মসূচী অনুসারে এ বছরে মোটামুটি ৬০ লক্ষ টন হবে তাহলে দেখা যাচ্ছে বাংলাদেশে যে খাদ্য উৎপাদন হবে তাতে কেন্দ্রের কাছ থেকে এক ছটাক না নিয়েও বাংলাদেশ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ। তাহলে আজকে ২৪ লক্ষ টন যে ঘাটতি হবে সেটা কিসের ভিত্তিতে বলছেন? অথচ কেন্দ্রীয় সরকারকে বলছেন। কেন্দ্র তবুও ১২ লক্ষ টন দেবার প্রতিশ্রুতি দিয়েছেন—দরকার হলে আরও দেবেন বলেছেন। আমি আপনার কাছে একটা কথা বলবো আজকে আমাদের বন্ধুরা কমিউনিস্ট বেঞ্চ থেকে অনেক গালভরা কথা বলছেন, বলা হয়েছে অনেক কথাই। তাঁরা ১৯৬৭ সালে নির্বাচন করেছিলেন, তাঁরা বিভিন্ন গ্রামে গ্রামে ঘুরেছিলেন, তাঁদের পত্রিকা থেকে একটা কপি ফটোস্টাট করে নিয়ে আসা হয়েছে। তা থেকে দেখা যাবে যে তাঁরা সে সময় কি বলেছিলেন। অথচ আজ তাঁরা সাধু সাজছেন। দেখা যাচ্ছে সে সময় কমিউনিস্ট পার্টির উত্তর কলিকাতা লোক্যাল কমিটি তাদের মার্কা দিয়ে একটা লিফলেট ছেড়েছিলেন - তাতে বলেছিলেন যে মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন বার বার কেন্দ্র দেখায় এবং বলে যে আমাদের পশ্চিমবঙ্গ ঘাটতি এলাকা। পশ্চিমবঙ্গ কেন্দ্র থেকে যা পাচ্ছে তাতে সম্ভব হচ্ছে না খাদ্য দেওয়া। কমিউনিস্ট পার্টি তখন এই কথাই বলেছিলেন। তাঁরা বলেছিলেন যে আমরা যদি কেন্দ্র থেকে এক ছটাক চাল নাও নিই তাহলেও দেখা যাবে যে, আমাদের ৪ লক্ষ ১২ হাজার টন উদ্বৃত্ত থাকবে। এ সব তাঁদেরই কথা। আজকে সেই কমিউনিস্ট পার্টি কোন মুখে বড় বড় কথা বলছেন। আপনারা সেদিন যা বলেছিলেন আজ তা ভুলে গেলেন। আপনারা তাহলে বলুন যা লোকের কাছে বলেছিলেন সব মিথ্যা কথা বা ধাপ্পা দিয়েছিলেন। এই কথা কংগ্রেসের তরফ থেকেই বলা হয়েছিল যে পশ্চিমবাংলা ঘাটতি এলাকা। যা ফসল আমাদের উৎপন্ন হয় তা আমাদের যথেষ্ট নয়। লোকের মুখে যদি ১৬ আউন্স করে দিই তাহলে কেন্দ্র থেকে আনা দরকার। এই কথা আমরা বরাবর বলে এসেছি এবং এখনও বলছি। আমরা বলবো যত দিন না স্বয়ংসম্পূর্ণ হতে পারবো। সেই সমস্ত যাঁরা সেদিন প্রফুল্লচন্দ্র সেনকে দুর্ভিক্ষ মন্ত্রী বলে আখ্যা দিয়েছিলেন, যাঁরা বলেছিলেন যে কেন্দ্র থেকে খাবার আনার দরকার নেই তাঁরা আজ কোন মুখে কেন্দ্রের কাছে খাদ্য দাবী করছেন। আজ আপনারা সরকার গঠন করেছেন। আজ আপনারা কোন মুখে বলছেন যে কেন্দ্র দিচ্ছে না কেন্দ্র দিচ্ছে না তাই আমি বলবো আপনারা যা বলেন তা করেন না। আপনাদের মনে করিয়ে দিই ১৯৬৭ সালের কথা। ১৯৬৭ সালে আপনারা বলেছিলেন যে কর্ডন উঠিয়ে দেবো, লেভি উঠিয়ে দেবো। লোককে আপনারা ভাঁওতা দিয়ে নিয়ে ছিলেন। কিন্তু আপনারা সরকার পাবার পর দেখা গেছে সেই কর্ডনও তুলে দিয়ে বড় বড় জোতদার বা বড় বড় চোরাকারবারিদের আপনারা সাহায্য করেছিলেন। একটাও চোরাকারবারিদের এ্যারেষ্ট করেন নি। শ্রীপ্রফুল্লচন্দ্র সেনের আমলে শত শত চোরা-কারবারিদের আটক করা হয়েছিল। কিন্তু আপনারা গদীতে আসার পর সেকচারা কারবারিদের সাহায্য করেছিলেন। আপনারা একটাকেও ধরেন নি। আপনারা সে সব কথা কি ভুলে গেছেন। আপনারা কর্ডন তুলে দিয়ে তাদের সাহায্য করেছেন। যখন ধান চাল চোরাকারবারিরা লুকিয়ে ফেললো, বড় বড় জোতদাররা সব লুকিয়ে দিল তখন আপনারা সেই সুযোগে আবার কর্ডন বসালেন। তখন দেখা গেল যে চাল আর নেই। এক টাকা পঞ্চাশ পয়সা কে. জি চাল ৩ টাকা, ৪ টাকা, ৫ টাকা কে. জি আপনারা খাইয়েছেন ঐ আপনাদেরই খাদ্য নীতির ফলে।

[4-15—4-25 p.m.]

আপনারা কি ভুলে গিয়েছেন যে খাদ্যনীতি আপনারা প্রথমে গ্রহণ করেছিলেন সেই খাদ্যনীতিতে ১৮ বার আপনাদের পরিবর্তন করতে হয়েছিল, আমরা করিনি। সেই খাদ্যনীতি ডাঃ প্রফুল্ল ঘোষ, তাঁর মুখ্যমন্ত্রী ছিলেন অজয় মুখার্জী, উপমুখ্যমন্ত্রী ছিলেন জ্যোতি বসু, তাঁরা সকলে সেই খাদ্য নীতি একসঙ্গে গ্রহণ করেছিলেন। তারপর ১৮ বার পরিবর্তন করার পর দুর্ভিক্ষ মন্ত্রী প্রফুল্ল সেনের সেই খাদ্য নীতি তাঁরা সর্বসম্মতিক্রমে গ্রহণ করেছিলেন। আপনাদের লজ্জা থাকা উচিত। আপনারা যা মুখে বলেন তা করেন না, লজ্জার বালাই নেই আপনাদের, আপনাদের সকলেই দু-কান কাটা। আপনারা একবার এক সময় এক কথা বলেন তারপর আবার সেটা পরিবর্তন করেন , জনগণের রায়। কংগ্রেস যখন সরকার গঠন করেছিল তখন জনগণ রায় দেয়নি? নিশ্চয়ই রায় দিয়েছিল। পার্লামেণ্টারি ডিমোক্র্যাসিতে বিশ্বাস করে এবং জনগণের রায়ে কংগ্রেস গদীতে কতদিন থাকেন সেটা দেখবো। স্যার, আমি খাদ্যমন্ত্রীকে বলবো যে আমাদের খাদ্যের ব্যাপারে যেটা সব চেয়ে বেশী দরকার সেটা হচ্ছে উৎপাদন। আমরা যতদিন পর্যন্ত না এই উৎপাদন বৃদ্ধি করতে পারি ততদিন আমাদের খাদ্য সমস্যার সমাধান হবে না। আমরা উৎপাদনের চেয়ে বিতরণের দিকে যদি যাই তাহলে ভুল হবে। কারণ আপনার যদি খাদ্য না থাকে তাহলে বিতরণের জায়গায় গোলমাল হবে। তাই কৃষি কর্মসূচী যেটা গ্রহণ করা হয়েছে অধিক খাদ্য ফলনের জন্য সেই কর্মসূচী যাতে সাফল্যমণ্ডিত হয় তার চেষ্টা আগে করতে হবে। আমি একটা হিসাব দেখছিলাম যে এই রাজ্যে ফলনশীল চাষের যে কর্মসূচী আপনারা নিয়েছেন তাতে ১৯৬৬-৬৭ সালে ৭৩ হাজার একর জমিতে আপনারা সেই ফলনশীল ধানের বীজ বপন করেছেন এবং আমার মনে হয় ১৯৬৭-৬৮ সালে যেটা ৪ লক্ষ ১৩ হাজার ২৮৫ একর জমিতে হয়েছে সেটা এ বছরে ১৪,৭৫ লক্ষ একর জমিতে এই ফলনশীল বীজ বপন করা হবে। আপনাদের এই প্রগ্রাম যদি সাকসেসফুল হয় তাহলে আমার মনে হয় আমাদের দেশে আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারবো। কেন্দ্রের কাছ থেকে আমাদের যে দাবী আছে সেটা আমরাও সমর্থন করি কেননা যে পাট উৎপাদন হয় এই পাট উৎপাদনের বেলায় প্রথম দিকে ১৯৪৭ সালে ২ লক্ষ একর জমিতে হচ্ছিল, এখন সেই পাটের উৎপাদন ১১ লক্ষ একর জমিতে হচ্ছে। এই পাট দিয়ে আমরা ফরেন এক্সচেঞ্জ পাই, সেই হিসাবে কেন্দ্রের কাছ থেকে ওদিক থেকে আমাদের ন্যায্য দাবী আছে। সেই দাবী নিশ্চয়ই আমরা করবো এবং আমি আবো বলছি সেই দাবী আমরা আগেও করেছি এখনও করবো। আপনারা যেটা করবেন তাতে আমাদের সমর্থন আছে এবং আমরা কখনও বলিনি যে খাদ্যে আমরা স্বয়ংসম্পূর্ণ। অথচ আপনারা যে হিসাব দিয়েছেন সেই হিসাব অনুসারে দেখা যাচ্ছে যে আপনারা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হয়ে বসে আছেন। আমার মনে হয় আপনি যে ষ্টেটমেন্ট রেখেছেন এটা একটা মামুলি ষ্টেটমেন্ট। আপনি মোটামুটি যে পলিসি নিয়েছেন—কেউ বলছেন প্রফুল্ল সেনের পলিসি, আবার কেউ বলছেন আপনারা যে গভার্ণরকে ঘৃণা করেন তাঁর পলিসি নিয়েছেন। এই পলিসি নিয়ে আপনারা এখন বাহাদুরী করছেন অথচ আপনাদের মাননীয় মন্ত্রী বিশ্বনাথ মুখার্জী একটা বুকলেট বের করেছিলেন 'খাদ্য সংকটের জন্য দায়ী কে," এই নামে সেখানে তিনি অনেক কথা বলার পর বলছেন যে রাজ্যপালের সরকার মিল মালিকদের শতকরা ৫০ ভাগ, পাইকারী ব্যবসাদারদের উপর ১০ ভাগ যার লেভি ধার্য করে তাদের স্বাধীনতা দিচ্ছেন যা খুশী দরে যা খুশী কেনাবেচা করার জন্য। তার উপর ঘাটতি অঞ্চলে প্রথম থেকে সরকারের তরফ থেকে সরবরাহ করার কোন প্রতিশ্রুতি দেওয়া হয়নি অথচ বাড়তি জেলাগুলিকে কর্ডন করা হয়েছে। বিশ্বনাথবাবু, আপনাদের ক্যাবিনেটের মন্ত্রী, তাঁর একথা বলার পর যে মিল মালিকের উপর শতকরা ৫০ ভাগ লেভি করাটা অন্যায় হয়েছে তাহলে কেন সেটা আপনি রেখে দিচ্ছেন? কেন আপনি সেই মিল মালিকদের সুবিধা দিচ্ছেন? আপনারা বলছেন এক কথা আর করছেন আর এক জিনিস। তিনি বলেছেন এ সবের ফলে ধান চালের বাজারে মজুতদার, মুনাফাখোরদের কব্জা আরো শক্ত হওয়ার আশঙ্কা দেখা দিয়েছে। শক্ত হওয়ার আশঙ্কা যদি দেখা দেয় তাহলে আপনারা এই নীতি পরিবর্তন করছেন না কেন? তারপরে ৩২ দফা কর্মসূচীতে আপনারা বলেছেন যে

বৃহৎ জমির মালিকদের উদ্বৃত্ত খাদ্য কেনা, সেচ অঞ্চলে খোলা বাজার থেকে চাল কলের মালিকদের ধান কেনা নিষিদ্ধকরণ। ৩২ দফা কর্মসূচীতে যে খাদ্য নীতি ঘোষণা করেছেন সেই ঘোষিত খাদ্যনীতির সামান্যতম একটা অংশও নেননি, সেটা বাদ দিয়েছেন। কেননা গতবার ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার খাদ্যনীতি গ্রহণ করার পর আজকে '৬৯ সালে সেই সময়ের মার্চ মাসের সেই খাদ্য নীতি গ্রহণ করতে পারছেন না কেন? আমার মনে হয় খাদ্য নীতি গ্রহণ না করার একমাত্র কারণ হচ্ছে আপনাদের অক্ষমতা, করবার কোন ক্ষমতা নেই। আপনাদের অক্ষমতার দরুণ এই খাদ্যনীতি আপনারা গ্রহণ করতে পারছেন না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ নিরঞ্জন ভদ্রঃ** মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আজকে মাননীয় খাদ্যমন্ত্রী আমাদের সামনে যে ফুড পলিসির স্টেটমেন্ট রেখেছেন তাকে আমি সাধারণভাবে সমর্থন করে আমার কিছু বক্তব্য রাখতে চাই। মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় স্পষ্টই বলেছেন যে এই পলিসিটা ঠিক আমাদের যুক্তফ্রন্টের পলিসি নয়, এটা সাময়িকভাবে উপস্থাপিত করছি মাত্র, পরে আগামী দিনে যখন পূর্ণাঙ্গ একটা পলিসি পেশ করবো তখন তাতে যুক্তফ্রন্টের ঘোষিত নীতি রূপায়িত হবে। মিঃ ডেপুটি স্পীকার, স্যার, আমি বাঁকুড়া জেলার কোতুলপুর কেন্দ্র থেকে এই বিধান-সভায় নবাগত সদস্য, সেই হিসাবে আমি মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে আমার জেলার কৃষি ও কৃষকের স্বার্থে, চাষ ও চাষীর স্বার্থে কিছু বক্তব্য পেশ করতে চাই যেটা স্মরণ রেখে তিনি পরবর্তীকালে তাঁর পূর্ণাঙ্গ নীতি গ্রহণ করবেন। স্যার, আমার কেন্দ্র সাধারণভাবে কৃষিপ্রধান অঞ্চল। এখানে কল কারখানা বা শিল্পের কোন ব্যবস্থা নেই। বাংলাদেশের যে কয়টি জেলা চিরকাল অবহেলিত, অবজ্ঞাত, উপেক্ষিত হয়ে আছে তার মধ্যে বাঁকুড়া জেলা অন্যতম। দরিদ্রতম জেলা হিসাবেও বাঁকুড়ার একটা খ্যাতি আছে। গত ২২ বছর ধরে কংগ্রেসী কুশাসনে বাঁকুড়া জেলা জর্জরিত ছিল কিন্তু তবুও বাঁকুড়া জেলার ১৩টি কেন্দ্র কংগ্রেসের খাস দখলে ছিল। ১৯৬৭ সালে মাননীয় অজয়বাবুর নেতৃত্বে সারা বাংলাদেশে যে রাজনৈতিক চেতনার প্লাবন আসে তখন থেকেই বাঁকুড়া জেলা থেকে বলদ বিতাড়ন পর্ব শুরু হয়। যদিও অনেকে ব্যঙ্গ করে বাঁকুড়াকে বলদভূম বলতেন কিন্তু আজ চিত্র অন্য রকম। ১৯৬৯ সালে বাঁকুড়া জেলার জনসাধারণ সমগ্র জেলা থেকে সমস্ত কংগ্রেসী বলদগুলি বিতাড়ন করেছেন, আজ বাঁকুড়ার ১৩টি কেন্দ্রই যুক্তফ্রন্টের দখলে। মিঃ ডেপুটি স্পীকার, স্যার, আমার কেন্দ্র কোতুলপুর অঞ্চল সাধারণতঃ কৃষিপ্রধান অঞ্চল, আমাদের ওখানকার জমি অনুর্বর, গড়ে ফলন মাত্র ৫ মণ। চাষীরা ৬।৮ মাস খেতে পায় না, অর্ধাশন, অনশন একটা নিত্য নৈমিত্যিক ব্যাপার, এগুলির প্রতিকার হওয়া বাঞ্ছনীয়। এই পটভূমিকা মনে রেখে আমি মাননীয় খাদ্যমন্ত্রী এবং সেচমন্ত্রীর কাছে আমার জেলার অধিবাসীদের যে দুর্দশা তার প্রতিকার করার কয়েকটি প্রস্তাব রাখতে চাই। খাদ্যসমস্যা সমাধানের জন্য প্রথমে দরকার উৎপাদন বৃদ্ধি।

[4-25—4-35 p.m.]

আমাদের উৎপাদনের প্রধান অন্তরায় সেচ ব্যবস্থা। বাঁকুড়া জেলার সেচ ব্যবস্থা অত্যন্ত শোচনীয়। চাষবাস সাধারণতঃ আকাশমুখী। বৃষ্টি হলে চাষ হয়, নইলে খরা। ১৯৬৬-৬৭ সালে যে খরা হয়েছিল সেটা ইতিহাস বিখ্যাত। সুতরাং এই চাষবাসের উন্নতি করতে হলে, উৎপাদন বাড়াতে হলে সেচ ব্যবস্থা করা দরকার। সেজন্য আমি প্রস্তাব রাখছি বাঁকুড়া জেলায় যে প্রচুর পুকুর, ডোবা, দিঘী এবং আহের আছে যেগুলি মজে গেছে, সেগুলি সব অবিলম্বে সংস্কার করা দরকার। এগুলি করলে জলাধার সংস্কার করা যায়, তার ফলে যে জল কৃষকদের দেওয়া যাবে তাতে সেচের সুবিধা হবে এবং তাতে আমার মনে হয় ফলনও কিছু বাড়বে।

এই উৎপাদনের ক্ষেত্রে সেচের পরে আসে সারের কথা। কৃষকদের এমন অবস্থা যে তাদের সার কেনবার ক্ষমতাও নাই। সরকার পক্ষ থেকে সাবসিডি দিয়ে তাদের সারের ব্যবস্থা করা উচিত। তারপর, তাদের বীজ ধানও দেওয়া দরকার। বাঁকুড়া জেলার অধিবাসীদের আর্থিক অবস্থা অত্যন্ত শোচনীয়। কাজেই সেই পটভূমিকায় সরকারের সাহায্য করা অবিলম্বে প্রয়োজন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এই সরকার বর্তমানে যে খাদ্যনীতি ঘোষণা করেছেন তার মধ্যে গভর্নরের আমল থেকে যে লেভি প্রথা চলে এসেছে সেটাই বজায় রাখা

হয়েছে। এই লেভি আদায় প্রসঙ্গে আমি দুই একটি কথা বলতে চাই। সাধারণতঃ আমাদের অঞ্চলে যে ঘটেছে তাতে লেভি জমিভিত্তিক করা হয়েছে। আমাদের জেলার জমির সঙ্গে অন্যান্য জেলার জমির উর্বরা শক্তির তফাৎ আছে। আমাদের বাঁকুড়া জেলায় গড় ফলন মাত্র পাঁচ মণ। আর বর্ধমান জেলার বিঘা প্রতি ফলন হয় ১৫ থেকে ২০ মণ। আমার মনে হয় লেভি জমির পরিমাণ ভিত্তিক না করে উৎপাদন ভিত্তিক ধার্য করলে আমাদের চাষীর পক্ষে মঙ্গলজনক হবে। কর্ডন সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে কর্ডন প্রথা আমাদের এখানেও চলেছে। এ সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে সমগ্র রাজ্যে সমানভাবে ধানের দাম বেঁধে দেওয়া উচিত, তাহলে কর্ডন খুব বেশি করতে হবে না। আমরা দেখলাম বাঁকুড়া জেলায় যখন ধানের দাম ছিল ২১।২২।২৩ টাকা, তখন আমাদের পাশের অঞ্চল হুগলীতে এবং বর্ধমানে দাম ছিল ৩০।৩৫ টাকা। ফলে চাষীরা মাথায় করে ধান পাচার করতে নিয়ে যায়। আমার মনে হয় সমগ্র রাজ্যে যদি একই রকমের দাম বাঁধা থাকে তাহলে চোরাকারবারীদের সুযোগ হয় না এবং অশান্তি সৃষ্টি হয় না।

ডেপুটি স্পীকার মহাশয়, এখন আমার একটু বক্তব্য হচ্ছে মজুত উদ্ধার সম্বন্ধে। আমার বক্তব্য হচ্ছে মজুত উদ্ধার করে খোলাবাজারে ধান চাল দিলে দাম কম হয়, কাজেই তার ব্যবস্থা করতে হবে। সরকার যদি এই মজুত উদ্ধার করে খোলাবাজারে ধান চাল ছেড়ে দেন, তাহলে মাঝে মাঝে যে বাজারে দাম বেড়ে যায় সেটা হবে না। খোলাবাজারে দাম কম হওয়াই বাঞ্ছনীয়। সেজন্য খোলাবাজারে যাতে ধান চালের দাম কম থাকে তার জন্য যুক্তফ্রন্ট সরকারের নজর দেওয়া উচিত। খাদ্যমন্ত্রী মহাশয় টি আর ওয়ার্ক সম্বন্ধে যেটা বলতে চাইছেন সেটা সম্বন্ধে বলতে চাইছি যে টি আর ওয়ার্ক যদি টাকার বিনিময়ে না হয়ে খাদ্যশস্যের বিনিময়ে হয় তাহলে ভাল হয়, এতে আমি মনে করি গরীব চাষীর পক্ষে সুবিধা হবে। আর সবশেষে এই কথা বলি যে গরীব চাষীদের কথা স্মরণ করে মন্ত্রিমহাশয় আগামী দিনে যেন খাদ্যনীতি রচনা করেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য আপাততঃ শেষ করছি।

**নলিনাক্ষ সান্যাল:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজ বুঝতে পারি না এমন একটা গুরুত্বপূর্ণ বিষয় আলোচনার সময় কেন পরস্পর কাদা ছোড়াছুড়ি হবে, কেন আমরা একত্র হয়ে বাংলাদেশের মানুষকে খাওয়াবার জন্য সুচিন্তিত একটা পন্থা অবলম্বন করতে পারব না? দু বছর আগে এই সময় যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে খাদ্যনীতি আলোচনার সুযোগ নিয়েছিলেন অনেক সভ্য এবং সেই সময় তদানীন্তন খাদ্যমন্ত্রী যে বিবৃতি দিয়েছিলেন তাতে একথা তিনি বলেছিলেন—আমি এটা আপনাদের সামনে দিচ্ছি এই আশায় যে আপনাদের আলাপ আলোচনার মাধ্যমে আমি এমন যুক্তি পাব যাতে পরবর্তী পর্যায়ে উপযুক্ত খাদ্যনীতি তৈরী করতে পারব। আজকে নূতন খাদ্যমন্ত্রী মহাশয় সামান্য দু পাতার একটা বিবৃতি আমাদের সামনে উপস্থিত করেছেন। আমি ধরে নিচ্ছি এটা শুধু সেই হিসাবে সাধারণভাবে আমাদের মতামত জানবার প্রচেষ্টা। কারণ এটা কোন নীতিই নয়, উনি যেটা বলেছেন তাতে নূতন নীতি এখন করতে পাচ্ছেন না, এটা অক্ষমতার স্বীকৃতি মাত্র। এর মধ্যে নূতন কিছু নাই। কাজেই সেই হিসাবে তাঁদের কাছে আমি কতকগুলি বিষয় উপস্থিত করব যেদিকে দৃষ্টি রাখার বিশেষ প্রয়োজন হবে যখন ব্যাপক খাদ্যনীতির কথা চিন্তা করবেন। ইতিপূর্বে আমাদের পক্ষ থেকে শ্রীআবদুস সাত্তার সাহেব দেখিয়েছেন যে খাদ্যনীতি রচনা করার আগে আমাদের ভেবে নিতে হবে যে আমাদের এখানে খাদ্যের সংকুলান কি আছে, চাহিদা কি আছে, উৎপাদন কি হয়, এবং বাইরে থেকে পাবার কি সম্ভাবনা আছে, এই হিসাব নিকাশের উপর অনেকখানি নির্ভর করে আমাদের সরকারী পর্যায়ে খাদ্য সম্পর্কে পন্থা অবলম্বন করা উচিত। এ বিষয়ে নানা তথ্য উপস্থিত হয়েছে। এ পর্যন্ত আপনারা কিছু স্থির করতে পেরেছেন কিনা জানিনা। আমাদের বাংলাদেশে সত্যসত্যই খাদ্যের অনটন আছে কিনা, যা আমরা দিন রাত্রির চার দিকে দেখতে পাই সেটা খাদ্যের অভাব না অর্থের অভাব বুঝে উঠতে পারি না। আমি প্রথমে দেখলাম নূতন মন্ত্রিমণ্ডলীর পক্ষ থেকে রাজ্যপালের ভাষণে ঘোষণা করেছেন এবার ১৯৬৯ সালে ৭০ লক্ষ টন খাদ্য হবে বলে আশা করছেন। যদি ৭০ লক্ষ টন খাদ্যের আশা করেন তাহলে আমার ক্ষুদ্র বিবেচনায় মনে হয় এবং ইতিপূর্বে অন্যতম নেতা কাশীকান্ত মৈত্র মহাশয় যা ঘোষণা করেছিলেন এই হাউসে এবং বাইরে তাতে বাংলাদেশের খাদ্যে সত্যিকারের মালের দিক থেকে অনটন হওয়ার

কারণ নাই। ৭০ লক্ষ টন যদি সত্যই উৎপন্ন হয় এবং তা থেকে ১০ লক্ষ টন বাদ দিই বীজ এবং পরের বছরে ক্যারিওভারের জন্য তাহলে থাকবে বিক্রয়যোগ্য ৬০ লক্ষ টন। ইতিপূর্বে হিসাব করেছিলাম ৪ কোটি মানুষের জন্য দৈনিক ১৫ আউন্স করে দিলে ৬০ লক্ষ টনের বেশী লাগে না। এই যে ৬০ লক্ষ টন এটা অঙ্কের কারও ব্যক্তিগত মতামতের অপেক্ষা রাখে না। এটা অর্থনীতির আইন—
Laws of economics are no repector of persons.

(নয়েজ)

যতই সাউটিং করুন, চুপ করে বসে পড়ব না। কথা হল এখন যদি প্রয়োজন অনুপাতে মালের সরবরাহ থাকে তাহলে খাদ্যের এবং অন্য সব ব্যাপারে দাম বাড়াবার প্রয়োজন হবে না। যদি ৪ কোটি মানুষের জন্য ১৫ আউন্স হিসাবে খাওয়াবার জন্য ৬০ লক্ষ টন খাদ্য পাওয়া যায় তাহলে আমাদের অনেকটা মূল্যস্থিতি আনতে পারা যাবে বলে বিশ্বাস করি। কিন্তু আমি সেদিন সন্দেহ প্রকাশ করেছিলাম যে এই যে ৭০ লক্ষ টন খাদ্য উৎপাদন হবে বলে আশা করা হচ্ছে এটা বেশী উ'চু দিকে বলে আমার নিজের ধারণা।

[4-35—4-45 p.m.]

কারণ ইতিপূর্বে আমরা বলেছিলাম প্রায় ৫৬ লক্ষ টন—৫৫.২ শতক টন মাত্র—পূর্ববর্তী বৎসরের হিসাব নিকাশে মোট উৎপন্ন পাওয়া যায় টোটাল প্রোডাকসন অফ সিরিয়লসএ যদি হয় তাহলে ভাল উচ্চ ফলনশীল ধান ও কিছু গমও ভাল উৎপাদন হওয়া সত্ত্বেও একেবারে ১৪।১৫ লক্ষ টন এক বছরে কি দু বছরের মধ্যে বেড়ে যাবে এ ভরসা করা খুব কঠিন। সুতরাং এগোতে হবে সবধানে। তাই আমরা ধরেছিলাম যে ৬০।৬২ লক্ষ টন আমাদের উৎপন্ন হবে। এই হিসাবে উৎপন্ন থেকে ১২ লক্ষ টন যদি বার করে দিই বীজ এবং পরবর্তী বছরে ক্যারীওভার-এর জন্য তাহলে আমরা পাবো নেট ৫০।৫২ লক্ষ টন বাংলাদেশের লোকের খাওয়ানোর জন্য। তা যদি হয় তাহলে আমাদের বাংলার বাইরে থেকে আনতে হবে অন্তত পক্ষে ১০ লক্ষ টন।—খুব ভাল হয় যদি ১৫ লক্ষ টন পাওয়া যায়। তাহলে অন্তত পক্ষে একটা বাফার স্টক করতে পারি। এজন্য মন্ত্রীমণ্ডলীর পক্ষ থেকে কিন্তু ২৪ লক্ষ টন কেন্দ্রের কাছে চাওয়া হোল। যাই হোক আমি একটু অবশ্য আনন্দ পেলাম এই ভেবে যদি পাওয়া যায় মন্দ কি। কিন্তু যখন দেখলাম ১২ লক্ষ টনের প্রতিশ্রুতি পেয়েছি এবং এর পর প্রয়োজন হলে আরও বাড়ানো যাবে, এই ভরসা কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী দিয়েছেন তাহলে আমাদের তার উপর ভরসা করে খানিকটা শান্তি থাকা উচিত। একটা জিনিস আমি স্মরণ করিয়ে দিতে চাই অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে যে আমাদের খাদ্য নীতির বস্তুত সব চেয়ে বড় সমস্যা হল কিভাবে সরকারের উপর জনসাধারণের আস্থা আনা যায়—যাতে সরকার প্রত্যেক অবস্থায় প্রত্যেক মানুষকে খাওয়াতে পারবে এই কনফিডেন্স, এই... ...................... ......

Confidence must be created. যদি কনফিডেন্স-এর অভাব ঘটে তাহলে খাদ্যের অভাবের আশঙ্কায় মানুষ মরিয়া হয়ে খাবার সংগ্রহের জন্য তাড়াতাড়ি ছুটে বেড়ায় এবং একসঙ্গে জোট মিলে বাজারে চাহিদা (ডিম্যান্ড) বাড়িয়ে তোলে—এর ফলে চাল ও খাদ্যের দাম বেড়ে যায়। গভর্নমেন্টের উপর কনফিডেন্স ক্রিয়েট করবার জন্য আমাদের এখানে যে খাদ্য ঘাটতি আছে এটা চীৎকার করে বলা নিশ্চয় উচিত নয়—এটা আত্মঘাতি নীতি হবে। কাজেই আমাদের দেশের বর্তমান পরিস্থিতিতে—আর বাংলাদেশ তার বাইরে নয়, এমন কি সমস্ত ভারতবর্ষের চারিদিকে লক্ষ্য করছি খাদ্য উৎপাদন বাড়ছে—বাংলাদেশেও বাড়ছে এবং এটা আমি খুব আশা করি যে দু বছরের মধ্যেই ভারতবর্ষ সামগ্রিকভাবে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হয়ে যাবে। এটাও খুব ভরসা করি যে দেশে জনসংখ্যা বাড়া সত্ত্বেও বাংলাদেশে যদি উপযুক্ত উৎপাদনের দিকে চেষ্টা থাকে তাহলে আগামী তিন বছরের মধ্যে আমাদের সমস্ত বাংলার প্রয়োজনীয় খাদ্য আমরা উৎপাদন করতে পারবো এবং সেই জন্য বলি যে যেকোন খাদ্য নীতি হোক না কেন, ২টি জিনিস সর্বদা চিন্তা করে চলতে হবে। একটা হচ্ছে পিত্তনিটিভ মেজারের বদলে প্রমোসনাল মেজার, কিভাবে খাদ্যোৎপাদন বাড়ান যায় তার জন্য উৎসাহ দেওয়া। লোকের যেন

এই বিশ্বাস থাকে যে আমার সরকার সর্বাবস্থায় আমাদের উপযুক্ত মূল্যে খাদ্য সংগ্রহের সুযোগ করে দেবে। আমি মন্ত্রিমহোদয়কে অনুরোধ করবো যেন তিনি এমন কোন স্টেটমেন্ট আমাদের পলিসি নির্ধারণ করতে না বলেন যাতে মানুষের মনে বিশ্বাস হারাতে পারে। দ্বিতীয় কথা হচ্ছে এই খাদ্য নীতির ভিতর আর একটা জিনিস থাকা দরকার—সেটা হচ্ছে এই যে প্রোটেনসিয়াল মেজার, খাদ্যসামগ্রী—পারিপার্শিক অবস্থায় শুধু চাল ধান বা গম যব নয়, প্রত্যেক রকম খাদ্য—তরকারী, মাংস, মাছ, ডিম সমস্ত রকম বাংলাদেশে যাতে উৎপন্ন হয় সেদিকে উৎসাহ দিতে হবে। এবং এই প্রোটেনসিয়াল মেজার একমাত্র ভিত্তি যার উপর সুষম খাদ্য নীতি দাঁড়াতে পারে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের যে সব বন্ধুরা সময়ে অসময়ে চিৎকার করেন তাঁদের এটা বোঝা উচিত যে এমন সময় আসে যখন জাতির কল্যাণের জন্য নিজেদের সংযত করা উচিত। যাহোক যদি আমাদের ৬০ লক্ষ টন চাউল উৎপন্ন হয় এবং ১৫ আউন্স হিসেবে যদি ধরি তাহলে ৬০ লক্ষ টন আমাদের পর্যাপ্ত হবে কিন্তু কলকাতা শহরে যে ২ হাজার গ্রাম করে সপ্তাহে দেবার মাথাপিছু ব্যবস্থা আছে তার হিসাবে দেখা যায় যে মাত্র ১০ আউন্স করে লোকেরা পাচ্ছে দৈনিক হিসাবে এবং ঐ ১০ আউন্স করে পেয়েও কলিকাতাবাসী তাদের জীবন ধারণ করবার ব্যবস্থা করতে পেরেছেন। অবশ্য আমি একথা বলি না যে ১০ আউন্স পর্যাপ্ত, বস্তুত আমি জানি যে ন্যাশনাল নিউট্রিশন কমিটি বলে গেছে যে প্রত্যেক লোকের যে ক্যালরি দরকার তার হিসাব দেখতে পেলে পর সাড়ে সতের আউন্স করে দেওয়া উচিত কিন্তু কে কত ক্যালরি খাবে তার হিসাবে খাদ্য কতটুকু দেশে খরচ হয় তা নির্ভর করে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়ের এটা জানা উচিত যে দুইটা দিক আছে—একটা খাদ্য সরবরাহের, আর একটা অর্থ সঙ্গতি সরবরাহের দিক। দুর্ভাগ্যক্রমে এই বছর এবং তার আগের বছর দেখা গেল যে অনেক জায়গায় খাদ্যের মূল্য অনেক কমে গেছে, এক টাকা, এক টাকা দশ নয়া এবং তারও নীচে চাল পাওয়া যায় কিন্তু তবুও লোকের অভাব মেটেনি, তবুও হাহাকার চলেছে। কারণ লোকের হাতে কাজ নেই। আমরা দেখতে পাচ্ছি এই অ্যানোমালি ক্রিয়েটেড হয়েছে, যে খাদ্যের দাম কম কিন্তু লোকের মুখে অন্ন নেই। সেইজন্য সঙ্গে সঙ্গে আমাদের লক্ষ্য করতে হবে যে কিভাবে লোকের হাতে কাজ দিতে হবে, অন্ন পাবার মত রোজগার তার কি করে আসে সেদিকেও আমাদের লক্ষ্য করা দরকার। কাজেই খাদ্যনীতি বাই ইটসেলফ্ আইসোলেটেড কিছু নীতি হতে পারে না, এর সঙ্গে এগ্রিকালচার এবং অন্যান্য দিকে দৃষ্টি প্রসারের প্রয়োজন আছে। তেমনি ব্যাপকভাবে অন্ন সংস্থানের দিকেও লক্ষ্য রেখে আমাদের চলতে হবে, কিন্তু যে ফুড স্টেটমেন্ট মন্ত্রিমহোদয় দিয়েছেন তার মধ্যে এসব কিছু উল্লেখ নেই। এইজন্য আমি বলেছি যে এটা কোন একটা ব্যাপক পলিসি নয়, এটা তাঁর অক্ষমতার স্বীকৃতি মাত্র।

এবারকার যা হাওয়া দেখছি তাতে আমাদের যে সব খাদ্যশস্য হবে তার মধ্যে গম বেশ ভালই উৎপন্ন হচ্ছে আমরা লক্ষ্য করছি এবং বোরো এবং আউস কি হবে তা এখন বলা যায় না, কেন না বৃষ্টি এবার এখনও পর্যন্ত প্রয়োজনমত পল্লীবাসী পায় নি। যখন আমি বর্তমানে এইসব কথা উল্লেখ করছি তখন আমি মনে রাখি যে চাষীদের যদি আমরা উপযুক্ত রকমের ইনসেনটিভ না দিতে পারি, তাদের উৎসাহ যদি না থাকে তাহলে আমাদের কতকগুলি শস্য আছে যা কম্পিটিটিভ, একটা না হলে আর একটা হয়ে যাবে—বর্তমান বছরে পাটের অসঙ্কুলান হওয়ার ফলে, পাট উৎপন্ন কম হওয়ার দরুন পাটের দাম অত্যন্ত বেশী হয়েছিল এবং একদিকে যেমন পাটের দাম ৮০, ৮৫, ১০০ টাকা পর্যন্ত হয়ে গেছে তেমনি বাগড়ী অঞ্চলে করিমপুর, জলঙ্গী প্রভৃতি অংশে তেমনি যদি চাষীদের উপযুক্তভাবে ধানের দাম দিতে না পারা যায় তাহলে অর্থনীতির আইনের বলে তারা ধান না বুনে পাট করে যাবে।

[4-45—4-55 p.m.]

এই সম্বন্ধে আমাদের চিন্তা করা দরকার এবং চাষীরা যাতে খাদ্যশস্য উৎপাদন করবার জন্য উৎসাহী হয় সেই জন্য তাকে উৎসাহ দেবার জন্য ভাল করে সেচের বিধি ব্যবস্থা করা দরকার, সারের ব্যবস্থা করা দরকার এবং তার লাঙ্গল বলদ গরু ইত্যাদির জন্য উপযুক্ত ঋণের ব্যবস্থা যাতে হয়, সেদিকে ভাল করে দেখতে হবে। এই প্রমোশন্যাল মেজার যদি না করেন

আমাদের মঙ্গল হবে না। সেই জন্য বলি লেভি এবং করডনের প্রয়োগ নেসেসারী ইভিল। এটা আমাদের মনে রাখতে হবে। এগুলো যে ইভিল সেকথা ভুলে না যাই। তেমন আশা করি যে শীঘ্রই আমরা করডন শিথিল করতে পারব, লেভীর প্রয়োজন তেমন থাকবে না। তা যদি হয় তবে দেশের পক্ষে মঙ্গল এবং সকলের পক্ষে মঙ্গল। এই চিন্তা করেই আমাদের লেভী এবং করডনের যে সব ব্যবস্থা আছে সেগুলো ভাল করে বুঝে দেখতে হবে। একজন বন্ধু ইতিপূর্বে বলেছেন যে অতঃপর যাতে উৎপাদনভিত্তিক লেভী হয়, জমির পরিমাণ ভিত্তিক না করে, সেদিকে লক্ষ্য করা উচিত। এটা দেশের পক্ষে যুক্তিসম্পত বলে তিনি মনে করেছেন ও বলেছেন। কিন্তু আমাদের সরকারী কর্মচারীরা এমন কোন ব্যবস্থা এখনও করতে পারেন নি যাতে উৎপাদনের হিসাব বিশেষভাবে রাখতে পারেন। তাদের কাছে পুরোণো যে হিসাব রয়েছে সেটা জমির পরিমাণের। তার উপর লেভী অর্ডার ছাড়তে পারেন। এবং পুরাণো যে হিসাব রয়েছে তাতে গলদ রয়েছে এবং তার জন্য অবর্ণনীয় অসুবিধা ভোগ করতে হয় এবং জোতদার, মজুতদার যাদের বলা হচ্ছে তারা সেই ফাঁকে বেরিয়ে যায়। কিন্তু মারা পড়ে এমন কতকগুলো গরীব লোক যারা এককালে বৃহৎ পরিবার ছিল এবং সেই পরিবার লোপ হয়ে গিয়েছে এবং জমি লোপ হয়ে গিয়েছে। কিন্তু খাতায় তাদের নাম আছে। তাদের উপর মোটা রকম লেভী আদায়ের চেষ্টা হয়। যার অব্যবস্থার জন্য তারা মারা পড়ছে। আমি তাই বলি এটা ভাল যদি উৎপাদন ভিত্তিক লেভী করা যায়। সঙ্গে সঙ্গে লক্ষ্য রাখবেন যাতে লেভীতে যেসব ভুল ত্রুটি রয়েছে তা দূর করা সম্ভব। করডনের কতদূর প্রসার হবে, সে সম্বন্ধেও পুনর্বার চিন্তা করা উচিত। আমি বলি যে আবার পরীক্ষা করে দেখবেন সারপ্লাস বা উদ্বৃত্ত এলাকা এবং তার আশে-পাশে যেসব ঘাটতি এলাকা এই দুটো একত্র করে বড় করডন ডিসট্রিক্ট তৈরী করুন। যেমন মুর্শিদাবাদ-নদীয়া এবং বর্ধমান ও নদীয়ার দুটো সাব-ডিভিসন, ২৪-পরগণা এবং মেদিনীপুর এবং উত্তরবঙ্গের সমস্ত এলাকা নিয়ে একটা করডন এলাকা। করডন এলাকাগুলি সম্প্রসারিত করে ক্ষুদ্র ক্ষুদ্র সাব-ডিভিসনে করডন করবার যে চেষ্টা সরকারের পক্ষ থেকে করা হয় সেটা বাদ দিয়ে যদি বড় বড় করডন এলাকা এইভাবে করা হয়, তাহলে সত্যিকারেই ক্রমশ ক্রমশ করডনের প্রয়োজনীয়তা এবং যেসব দুর্নীতি দেখা যায় করডনের জন্য তা অনেকাংশে কমে যাবে।

যেমন একদিকে প্রোডাকসনের কথা বললাম, তেমনি ডিসট্রিবিউসনের দিকে বিবেচনা করে দেখতে হয় এবং কোন ফুড পলিসি সফল হতে পারে না যদি আমরা সুষ্টু বণ্টনের ব্যবস্থা না করতে পারি। বর্তমানে আমরা এখনও পর্যন্ত বুঝতে পারি নি যে মন্ত্রিমহাশয় যে পলিসি রেখেছেন, সেই পলিসিতে হোল সেল ট্রেড, রিটেল ট্রেড-এ কনজিউমারদের মধ্যে কে কোথায় কিভাবে পাবে এবং মডিফায়েড রেশনিং সম্বন্ধে যে সব শহরে লোকসংখ্যা কম তারা খোলা বাজারে কোথা থেকে খাদ্য পাবে—এ সব কথা বলার প্রয়োজন আছে। ১৯৬৭ সালের ফুড পলিসির উপর আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীকানাই ভৌমিকঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের খাদ্যমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন সেই বিবৃতি সমর্থন করতে গিয়ে প্রথমেই দেখা যচ্ছে যে বিরোধীপক্ষের জন কয়েক সদস্য যেসব কথা বলেছেন তাতে তাঁরা প্রথমেই বলেছেন যে এই খাদ্যনীতি তাঁরা সমর্থন করছেন। কিন্তু তিনি তাঁর বিবৃতিতে পরিষ্কার বলেছেন যে এই খাদ্যনীতি আমাদের যুক্তফ্রন্টের ৩২ দফা কর্মসূচীর খাদ্যনীতির সঙ্গে কিছুটা পার্থক্য আছে। অর্থাৎ এই কারণে যে আমাদের বাধ্য হয়ে বছরের মাঝামাঝি এই খাদ্যনীতি নিতে হয়েছে। বিরোধীদলের সদস্যরা যদি মনে করে থাকেন যে এই খাদ্যনীতি চলবে তাহলে তাঁরা মূর্খের স্বর্গে বাস করছেন। তাঁরা দয়া করে আমাদের ৩২ দফার মধ্যে যে খাদ্যনীতি আছে তারজন্য প্রস্তুত থাকুন—সেখানে স্টেট ট্রেডিং এর জন্য প্রস্তুত থাকুন, রাইস মিলের হাত দিয়ে ধান চাল কেনা হবে না তার জন্য প্রস্তুত থাকুন. চোরাকারবারীদের পি, ডি, অ্যাক্টে ধরা হবে তার জন্য প্রস্তুত থাকুন এবং যে সমস্ত জোতদার লেভি ফাঁকি দিচ্ছে তারাও প্রস্তুত থাকুন। আমরা জানি খাদ্যনীতির মধ্যে যে মূল কথা সেটা বিরোধীপক্ষ এড়িয়ে যাচ্ছেন। অর্থাৎ কেন্দ্রের কাছ থেকে খাদ্য আদায়ের যে প্রশ্ন বাংলাদেশ করছে সেই প্রশ্নের উপর আমাদের খাদ্যনীতি বিশেষভাবে জোর দিচ্ছে। কিন্তু সে

সম্পর্কে তাঁদের কোন বক্তব্য নেই। তাঁরা ঠিক বলেছেন যে কংগ্রেস মরেনি, কারণ এখানে মাজা ভেঙ্গে গেলেও দিল্লীতে মাজা এখনও আছে। তবে কতদিন তা থাকবে তা বলা কঠিন। তাঁরা জানেন ডাঃ সান্যালের মতন দলত্যাগ করা সম্ভব নয়, যে কারণে তাঁরা খাদ্যনীতি নিয়ে নূতন ধরনের কারসাজী সৃষ্টি করবেন এবং তাঁরা ইতিমধ্যে ১২ লক্ষ টন দেবেন বলেছেন। ১৯৬৭ সালে যুক্তফ্রন্টের আমলে তাঁরা মাত্র ১১ লক্ষ টন দিয়েছিলেন, রাজ্যপালের সময় দিয়েছিলেন ১৫ লক্ষ টন এবারে আমাদের সরকার যখন হয়েছে তখন বলছেন যে ১২ লক্ষ টনের বেশি দিতে পারবো না। প্রধানমন্ত্রী থেকে আরম্ভ করে অনেকে বন্যাক্লিষ্ট এলাকা ঘুরে গেছেন এবং বন্যায় যে নষ্ট হয়েছে সেসব দেখে গেছেন। অথচ বাংলা দেশের খাদ্য ঘাটতি পূরণের জন্য কোন ব্যবস্থা নেই। সারা ভারতবর্ষে বাফার ষ্টক আছে তাঁরা ৫০ লক্ষ টন ষ্টক করেছেন। কিন্তু বাংলা দেশকে দিচ্ছেন না। ২৫ লক্ষ টন খাদ্য ঘাটতির কথা খাদ্যমন্ত্রী বলেছেন—এটা তাঁর তথ্যানুযায়ী নয়, রাজ্যপালের তথ্য অনুযায়ী ২৩·৫ লক্ষ টন খাদ্য ঘাটতি। কাজেই ২৪ লক্ষ টন খাদ্য ঘাটতির বেসিস রাজ্যপাল স্বীকার করেছেন।

[4-55—5-05 p.m.]

অথচ কেন্দ্রীয় সরকার মাত্র ১২ লক্ষ টন খাদ্য দেবার কথা বলছেন। তারপর তাঁরা আর খাদ্য দিতে পারবেন না। আমাদের বিরোধী পক্ষের তরফ থেকে কিন্তু সে সম্পর্কে কোন উচ্চবাচ্য নেই। যে রেশানের দাম বেড়েছে। রেশানের দাম অনেক জায়গায় বেশী অর্থাৎ বাজারের দাম কম। এই দাম বাড়ার জন্য কে দায়ী? পশ্চিমবঙ্গ সরকার এর জন্য দায়ী নয়। রেশানের দাম বাড়ার জন্য কেন্দ্রীয় সরকারই দায়ী। ওয়ার্লড ব্যাংক-এর সঙ্গে যোগাযোগ করে ওয়ার্লড মারকেট এর যোগাযোগ করে রাখা হয়েছে। এর প্রতিকারের জন্য দাম বাড়াচ্ছে ও যার সঙ্গে সামঞ্জস্য রেখে পশ্চিমবঙ্গ সরকারকেও দাম বাড়াতে হয়েছে। দাম বাড়বার কথা নেই, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নেবার কথা নেই। সেই সব কথা আমাদের খাদ্য নীতির মধ্যে তুলে ধরা হয়েছে। আমি আশা করবো ভবিষ্যতে যে খাদ্য নীতি হবে তাতে সমস্ত দোষ ত্রুটি সংশোধন করে করা হবে। কেন্দ্রের বিরুদ্ধে যে লড়াই, যে ফাইট সে লড়াই আমাদের চালাতে হবে। সঙ্গে সঙ্গে আমাদের প্রকিওরমেন্ট চালাতে হবে। আমরা কাগজে দেখছিলাম যে রাইস মিলের মালিক গুলি সব আমাদের খাদ্য মন্ত্রীর সঙ্গে দেখা করতে আরম্ভ করেছে। আমার দেখে আশ্চর্য লেগেছে যে, যে রাইস মিলরা কয়েকদিন আগে হাজার হাজার টাকা দিয়েছে আজকের বিরোধী পক্ষকে সাহায্য করবার জন্য-আমাদের যুক্তফ্রন্টকে হারাবার জন্য এরা চোরাকারবারিদের পক্ষে, এরা ব্লাকমার্কেটিং এর পক্ষে। গভর্নর শাসন আমলে এরা বীজ কেনবার দায়িত্ব দিয়ে গেছেন, এখন সে সব মিল মালিকরাই বলছে যে আমরা যুক্তফ্রন্টের সঙ্গে সহযোগিতা করবো। আমরা সব চালের দাম কমিয়ে দেব আমরা আর দাম বাড়তে দেবো না। এখন সেই চোরের মার বড় গলার ন্যায় হয়েছে। আমরা জানি আমাদের খাদ্যমন্ত্রী নিশ্চই সজাগ আছেন। এই মালিকদেরই টাকা দেওয়া হয়, কিন্তু কো-অপারেটিভকে দিয়ে ধান চাল কেনার ব্যবস্থা হয় নি। চোরা কারবারিরা চাল কলের মাধ্যমে চোরা কারবার করে মজুত করে তা আমরা জানি। যদি চাল কলের মালিকদের সহযোগিতার কথা ওঠে তাহলে আমি যুক্তফ্রন্ট সরকারকে বলবো যে চাল কলের মালিকরা সহযোগিতা দিতে চাচ্ছে। আপনি বলে দেখুন যে ৫০ পারসেণ্ট যে লেভি ছাড় আছে সে লেভি তারা আমাদের সরকারের কাছে বাঁধা দামে বিক্রি করে দিন না কেন তাহলে তো সহযোগিতা পাওয়া যায়। তাঁরা সহযোগিতা চান এই প্রস্তাব তাঁদের দিয়ে দেখুন। এই প্রস্তাব দিয়ে দেখুন তাহলে দেখবেন তাদের মুখ ছোট হয়ে গেছে। সঙ্গে সঙ্গে মাননীয় ডেপুটী স্পীকার স্যার, আপনি লক্ষ্য করবেন যে চাল কেনার ব্যাপারে নীতি নিতে পারেন নি। আমরা ধান কেনবার ব্যবস্থা করেছি। কিন্তু হাজার হাজার মণ চাল কেনা যেতে পারে। বাজার থেকে ডিসট্রেস সেলে চাল কিনে প্রকিওর করা যেতে পারে। আমি খাদ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো তিনি বিষয়টা বিবেচনা করে দেখবেন যে বাজার থেকে ন্যায্য মূল্যে বাঁধা দামে চাল কিনতে পারা যায় কিনা। অনেকে বলতে পারেন যে চায়ের যে মসুচার তার জন্য চাল নষ্ট হয়ে যেতে পারে। তার জন্য নানা প্রকার ব্যবস্থা আছে। যন্ত্রপাতি আছে, চাল কেনার

অসুবিধা নেই। সঙ্গে সঙ্গে আর একটা কথা বলতে চাই কর্ডানিং করার কথা। কর্ডানিং নিশ্চয়ই প্রকিওরমেণ্টের জন্য দরকার। গর্ভনার শাসনের আমলে যে কর্ডানিং হয়ে ছিল তা প্রকিওরমেণ্টের জন্য নয়। তাঁরা নির্ধারণ করেছিলেন কিন্তু ৩ লক্ষ টন যে প্রকিওরমেণ্ট হয়েছে, তার মধ্যে প্রায় দেড় লক্ষ টন ধান হচ্ছে লেভির ধান, দেড় লক্ষ টন মিল ডি, পি, এজেণ্ট সংগ্রহ করেছে। কাজেই কর্ডানিং করে প্রকিওরমেণ্ট হতে পারতো যদি এইভাবে প্রকিওরমেণ্ট হত। আমাদের যুক্তফ্রণ্ট নিশ্চয়ই সেইভাবে প্রকিওরমেণ্ট করবেন। আজকে এফ, সি, আই এইভাবে কাজ করছে। আজকে ধান চাল চলাচলের উপর বাধা দিচ্ছে জনসাধারণের উপর থেকে এইভাবে সংগ্রহ করা হচ্ছে। আমি আর একটা কথা বলতে চাই যে হার্সকিং মিলগুলিকে যেভাবে লাইসেন্স না দিয়ে রাখা হয়েছে। এই হার্সকিং সে মিলগুলি চোরাকারবারিদের আড্ডা হতে পারে। তাদের লাইসেন্স দিয়ে কনট্রোল করা হোক এবং রেশান সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করা হোক। ডেপুটী স্পীকার মহাশয়, আমাদের এই খাদ্য নীতি সম্পর্কে আমাদের এই পলিসি সম্পর্কে যেন কোন ভুল বোঝাবুঝি না থাকে। আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি সেটা হচ্ছে আমাদের ৩২ দফা কার্যসূচীকে কার্যকরী করার দিক থেকে যে পলিসি সেই পলিসি প্রাথমিকভাবে সুরু করা হয়েছে, সঠিকভাবে প্রয়োগের মাধ্যমে আমরা আমাদের মূল পলিসি আমরা কার্যরী করবো।

**শ্রীঅনিমেশ মুখার্জী:** মিঃ ডেপুটি স্পীকার, স্যার, পশ্চিম বাংলায় যুক্তফ্রণ্ট মন্ত্রিসভা কায়েম হবার পর আমরা ভেবেছিলাম খাদ্য দপ্তরের মত একটা গুরুত্বপূর্ণ দপ্তরকে নিশ্চয়ই এমন একটা দলকে দেওয়া হবে যে দলের সংখ্যা অনেক বেশী। কিন্তু আমরা দেখলাম যুক্তফ্রণ্ট সরকারের খাদ্য দপ্তর এমন একজন লোককে দিলেন যার সদস্য সংখ্যা মাত্র দুইজন এবং যিনি মন্ত্রী তিনি কোন হাউসের সদস্য নন, তিনি বিধানসভারও সদস্য নন, বিধান পরিষদেরও সদস্য নন। সেজন্য আমার আশংকা আজকে যখন পশ্চিম বাংলার খাদ্যের কথা বলা হচ্ছে তখন আমাদের খাদ্যমন্ত্রী বলেছেন যে এবারে এফ. সি, আই, ভাল কাজ করছেন না। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আপনি শুনলে অবাক হবেন যে আজকে ভারতবর্ষের মধ্যে পশ্চিম বাংলায় খাদ্য সংগ্রহ সব চেয়ে বেশী। ২৮শে ফেব্রুয়ারী পর্যন্ত ২ লক্ষ ৭৩ হাজার টন খাদ্য পশ্চিম বাংলায় সংগৃহীত হয়েছে অথচ উদ্বৃত্ত প্রদেশ অন্ধ্র প্রদেশে মাত্র ১ লক্ষ ৭০ হাজার টন, মাদ্রাজে ১ লক্ষ ২৮ হাজার টন সংগৃহীত হয়েছে। মাদ্রাজ, অন্ধ্র উড়িষ্যা, সকলের চেয়ে পশ্চিম বাংলায় এবারে খাদ্য সংগ্রহ বেশী হয়েছে এবং এফ, সি, আই-এর লোকেরা ভাল কাজ করছেন। কিন্তু আমি দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে আমাদের খাদ্যমন্ত্রী বলেছেন এফ, সি আই-এর লোকেরা ভাল কাজ করছেন না। ওরা সেন্ট্রালের লোক, আমাদের পলিসিকে সাবোটেজ করছে, এফ, সি, আই-এর অফিসাররা সেইভাবে কাজ করছে। আমি সেইজন্য খাদ্যমন্ত্রী মহাশয়কে বলবো তিনি দয়া করে আজকের স্ট্যাটিসটিক্স পড়ুন যে পশ্চিম বাংলায় কত খাদ্য সংগৃহীত হয়েছে আর ভারতবর্ষের অন্যান্য প্রদেশে কত খাদ্য সংগৃহীত হয়েছে তাহলেই বুঝতে পারবেন তাঁর সমস্ত স্টেটমেণ্টস মিথ্যা।

**শ্রীহরেন্দ্রনারায়ণ রায়:** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য এইমাত্র বললেন আমাদের খাদ্যমন্ত্রী মিথ্যা কথা বলেছেন। আমি আপনার কাছে রুলিং চাচ্ছি মিথ্যা কথাটা পার্লামেণ্টারী শব্দ কিনা। যদি পার্লামেণ্টারী না হয় তাহলে তিনি ওটা উইথড্র করবেন কিনা, কিম্বা আপনি ওটা প্রসিডিংস থেকে এক্সপাঞ্জ করবেন কিনা।

**মিঃ ডেপুটি স্পীকার:** আমি মাননীয় সদস্যকে অনুরোধ করছি মিথ্যা কথাটা আনপার্লামেন্টারী এবং ওটা ব্যবহার না করে অসত্য বা অন্যভাবে ঘুরিয়ে বলুন।

**শ্রীঅনিমেশ মুখার্জী:** স্যার, আমি মিথ্যার পরিবর্তে অসত্য কথাটা প্রয়োগ করছি। সেইজন্য আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীকে বলবো যে উনি দয়া করে আজকে ভারতবর্ষের স্ট্যাটিসটিক্স দেখুন যে কোথায় কত খাদ্য সংগ্রহ হয়েছে। আজকে পশ্চিম বাংলায় সব চেয়ে বেশী চাল সংগৃহীত হয়েছে যা অন্ধ্র প্রদেশে হয় নি, মাদ্রাজে হয় নি, উড়িষ্যায় হয় নি। সুতরাং খাদ্যমন্ত্রী মহাশয়কে বলবো আসল তথ্য কোথায় সেটা জানুন। আজকে এফ, সি আই-কে দোষ দিয়ে,

ছিলেন যিনি কংগ্রেসী করেন, তিনি জমিগুলিকে বেনামে বণ্টনের ব্যবস্থা করলেন, কারণ আইন অনুসারে ৭৫ বিঘার বেশী জমি তিনি রাখতে পারেন না, তাঁকে ৭৫ বিঘা জমি দেওয়া হয়েছে, তাঁর স্ত্রীকে ৭৫ বিঘা, পুত্রকে ৭৫ বিঘা, আর আর যে আত্মীয়স্বজন আছেন তাঁদেরকেও ৭৫ বিঘা করে দেওয়ার পর দেখা গেল আর দেওয়ার লোক নেই। এবং আমাদের ওখানে একজন বড় জোতদার, তিনি কংগ্রেসী করেন, গ্রামের মোড়ল, তিনি কোথাও কাউকে না পেয়ে তাঁর পরিবারের সঙ্গে আলোচনা করে বাকী জমিগুলিকে কি করা যায় সে সম্বন্ধে ঠিক করেন যে ছেলে একটা হবে ভবিষ্যতে এই সম্ভাবনায় তার নামে পর্যন্ত জমি রেখে দিলেন।

৭৫ বিঘা জমি রেখে দিচ্ছে ছেলে হবে বলে। এই যে ৭৫ বিঘা জমি রেখে দেওয়া হচ্ছে ছেলের নামে, তার পরিবার যখন জিজ্ঞাসা করল ছেলে হবে না মেয়ে হবে তার তো নিশ্চয়তা নাই, তখন সে বললে এমন একটা নাম রাখা হবে যে নাম ছেলে এবং মেয়ে উভয়ের পক্ষে প্রযোজ্য হবে, তার নাম রাখা হল বুলু এবং তার নামে ৭৫ বিঘা জমি রেখে দেওয়া হল। এখন উৎপাদন বাড়াবার জন্য যা দরকার যে ব্যবস্থা দরকার সে বিষয়ে ডান পাশের বন্ধুদের কাছ থেকে কতখানি সাহায্য পাব, তাতে সন্দেহ আছে। জমির ব্যাপার নিয়ে কৃষি ব্যবস্থা এবং সেচ ব্যবস্থার ব্যাপারে খুব একটা প্রশাসনিক জটিলতা রয়েছে এটা অনস্বীকার্য। আজকে এই জিনিস তিনটি দপ্তরের সঙ্গে জড়িত রয়েছে। স্যার, আমি আপনার মাধ্যমে ভূমি রাজস্ব মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে যদি উপযুক্তভাবে ভূমি বণ্টন না করা হয়, তাহলে উৎপাদন বাড়ান যাবে না।

আর একটা কথা, সব চেয়ে বড় প্রশ্ন হচ্ছে সেচ ব্যবস্থা। এই সেচ ব্যবস্থার সঙ্গে সঙ্গে যদি গরীব চাষীদের ঋণ এবং সঙ্গে সঙ্গে অন্যান্য বিজ্ঞানসম্মত সাজ-সরঞ্জাম না দেওয়া যায় তাহলে উৎপাদন বাড়ান সম্ভব নয়। ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী মহাশয়ের কাছে এই আবেদন রাখছি।

তৃতীয় কথা হচ্ছে কৃষি ব্যবস্থার উপর যদি সম্পূর্ণ একটা আমূল পরিবর্তন না আনা যায় তাহলে খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা লাভ করতে পারব না। এই আজকে সব চেয়ে বড় প্রশ্ন হচ্ছে কেন্দ্রের উপর আপাততঃ চাপ সৃষ্টি করার মত যথেষ্ট কারণ রয়েছে। সেজন্য আজকে আমাদের আন্দোলন সৃষ্টি করা দরকার। এবং আইনসভার ভিতরে এবং বাইরে থেকে আন্দোলনের প্রয়োজনীয়তা অনুভব করছি। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনারায়ণ নস্করঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে এই খাদ্যনীতির উপর আমি কিছু বক্তব্য রাখতে যেয়ে যারা খাদ্য উৎপাদন করে যারা সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত মাথার ঘাম পায়ে ফেলে খাদ্য উৎপাদনে সহায়তা করে তাদের উপর এই খাদ্য নীতি যে প্রভাব বিস্তার করছে সেটা আমি আপনার মাধ্যমে এই সভায় রাখতে চাই। এই খাদ্য নীতির তিনটি দিক আছে। এক দিক লেভি কর্ডনিং ডি-হোর্ডিং অপর দিকে রেশনিং। লেভির কথা যদি উঠে তাতে কি আমরা দেখি। গ্রাম এলাকায় লেভির যে তালিকা তৈরী হয় তা নানা গলতিতে ভরা। যার জমি নাই কিংবা যে জমি বিক্রী করে দিয়েছে তার নাম সেই বিরাট ত্রুটিপূর্ণ তালিকায় রাখা হয়। এই তালিকা সংশোধনের জন্য গ্রাম সেবক থেকে আরম্ভ করে জে. এল. আর. ও, তহশীলদার থেকে বি. ডি. ও-এর অফিসে গিয়ে আবেদন নিবেদন করে ব্যর্থ হতে হয় এবং তার অবশ্যম্ভাবী ফল হিসাবে দুর্নীতির আশ্রয় নিয়ে টাকা পয়সা দিয়ে কোন রকমে ছাড় পায়। এটাই গ্রামবাসী দেখতে পাচ্ছে। আজকে সব চেয়ে বড় কথা হচ্ছে যাদের উপর লেভি ধরা হয়, যারা বড় চাষী যাদের কাছ থেকে অনেক বেশী লেভি আদায় পাবার আশা রাখি, সেই বড় চাষীদের শতকরা ৭০ জন হাইকোর্টের আশ্রয় নেয় তাদের লেভি দিতে হয় না এই অবস্থা দেখছি। আর যারা পড়ে গরীব চাষীরা, ৩০।৪০ বিঘা জমির মালিক যারা যারা হাইকোর্টে যেতে পারে না, যাবার মত ক্ষমতা রাখে না, অর্থাৎ সহজ সরল চাষী তারাই লেভি দিতে বাধ্য হয়। একটা প্রশ্ন গ্রামের মধ্যে মোটামুটি সরল চাষীদের মুখে শুনতে পাই উৎপাদন যে পরিমাণ হয় এবং লেভি যেটা

দিতে হয়, সেই উৎপাদনের হার এবং লেভির হারের মধ্যে বিরাট তফাৎ থেকে যায়। ঐ দিকের একজন মাননীয় বন্ধু বললেন লেভি জমি ভিত্তিক না করে উৎপাদন ভিত্তিক করা দরকার। আমিও এটি সমর্থন করি। আর একটা কথা। লেভির প্রভাব গ্রামের চাষীদের উপর কিভাবে

[5-15—5-25 p.m.]

পড়ছে? সরকারী তরফ থেকে ফসলের যে দাম দেওয়া হয় সেটি বেশী হোক কম হোক সে প্রশ্নে আমি যাচ্ছি না, কিন্তু যা দেখতে পাচ্ছি চাষীরা ফসল পাবার পর লেভির ধান দেয়। তার পর যে টাকা পায় সেই টাকা দিয়ে তারা নিত্যপ্রয়োজনীয় জিনিষ কেনে, তাদের পোষাক পরিচ্ছদ কেনে, ছেলেমেয়েদের লেখাপড়ার খরচ যোগায়, এর পর দৈনন্দিনের প্রয়োজনে তেল, নুন, লংকা কেনার আর সামর্থ্য তাদের থাকে না। তাই লেভির উপর বরাবরই তাদের একটা বিক্ষোভ আছে। এই বিক্ষোভের কথা বলতে যেয়ে আমি আবেদন হিসাবে একটা কথা যা রাখতে চাই সেটা হচ্ছে, যতই আমরা একে ঐতিহাসিক যুগান্তকারী খাদ্য নীতি বলি না কেন আজকে এ সম্বন্ধে নুতন করে চিন্তা করার প্রয়োজন এসেছে, যেহেতু এই লেভি যাদের উপর ধরা হয় তারা এতে উৎসাহিত হচ্ছে না। বিভিন্ন প্রচার যন্ত্রের মাধ্যমে যে খবর পাওয়া গেছে তাতে প্রকিওরমেন্ট টার্গেটের কথা বলা হয়েছে সাড়ে চার লক্ষ টন, ইতিমধ্যে বেশ কিছু আদায় হয়ে গেছে গভর্ণর শাসনকালীন এবং এ পর্যন্ত যা আদায় হয়েছে তাতে রেশন এর পরিমাণ এক কণাও বাড়েনি। আর এই লেভি কার্যকরী করতে প্রশাসনিক যে খরচ হবে তাতে এটা দেখা যাচ্ছে খোলা বাজারে বর্তমানে যে দর সেখান থেকে কিনলেও যে খুব বেশী বা বিরাট কিছু ঘাটতি হত সরকার পক্ষের তা মনে হয় না। আর একটা ব্যাপার ঘটে গেছে। চাষীরা সব চাইতে বেশী অনুৎসাহিত হচ্ছে সেটা হল- লেভি নেওয়ার সময় তাদের বলা হল যে মডিফায়েড রেশন দেওয়া হবে, ধান নিচ্ছি কিন্তু চাল দেওয়া হবে, কিন্তু মডিফায়েড রেশনিং যেটা দেওয়া হয় তাতে গম গেছে মাইলো গেছে কিন্তু চাল গেছে সেই রকম খবর বড় একটা শোনা যায় না। সেজন্য লেভী নিয়ে চাষীদের মধ্যে একটা বিক্ষোভ রয়েছে। তারা মনে করে কলকাতার মানুষকে খাইয়ে বাঁচিয়ে রাখার জন্যই তাদের এই লেভি দিতে হবে, এই জিনিষ তারা নুতন করে চিন্তা করতে আরম্ভ করেছে।

আমি কর্ডনিং এ ব্যাপারে বিশেষ একটি আলোচনা করতে চাই। এই কর্ডনিংকে যেলা কর্ডনিং কিংবা থানা কর্ডনিং বা সুন্দরবন কর্ডনিং যে নামই দিই না কেন, কর্ডনিং-এর ব্যাপারে ২৪-পরগণার হাড়োয়া, ভাঙ্গড় জায়গায় যে সীমারেখা আছে সেটা দেখলে পর দেখা যাবে গ্রামের ভিতর দিয়ে হয়ত একটা রাস্তা চলে গেছে রাস্তার এপারে থানা ওপারে অন্য থানা কিছু নেই। অথচ এই রাস্তাটি কর্ডনিং সীমারেখা চাষীরা বাড়ীতে যদি সামান্য ফসলাদি বিক্রী করে যা কিছু আয় করবে তা থেকে তাদের ছেলেদের জামা কিনবে নিত্যপ্রয়োজনীয় জিনিস কিনবে, কিন্তু তাতে এই সীমা রেখা বিরাট বাধা সৃষ্টি হচ্ছে, এ এলাকা সর্বাংশে, অরাজক অবস্থা সর্বত্র বিরাজমান। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় আপনার মাধ্যমে এই কথা রাখতে চাই যে কর্ডনিং-এর জন্য আজকে দুর্নীতি চলেছে, যেখানে বাধা সেখানেই দুর্নীতি। যেখানে বাধা আছে সেখানে চাষী সহজ সরল চাষী যারা আইন কানুন জানেনা, আন্দোলন করতে শেখেনি, তারা মোটামুটি চাল মাথায় করে বয়ে নিয়ে যায় পুলিশকে ঘুষ দেয়, বড়ী বাস সবার অগোচরে, চোরের মত নিজের ফসল বাজারে বিক্রী করতে এই দুরবস্থা ভোগ করতে হয় এই কর্ডনিং-এর জন্য। এই অবস্থায় কর্ডনিং দুর্নীতি আনছে ফলে কর্ডনিং মানুষের মনে বিরাট বিক্ষোভের কারণ হয়েছে। আমি একথা বলতে চাচ্ছি না যে কর্ডনিং তুলে দেওয়া হোক। আমি এ বিষয়ে একটা বক্তব্য রাখতে চাই, আজকে যে প্রকিওরমেন্ট টার্গেট নেওয়া হয়েছে তা বাংলাদেশের মানুষকে খাইয়ে কত দূর বাঁচানো যাবে—তা আমার জানা নেই। তবে আমি মনে করি কলকাতা এবং আরবান এরিয়াকে কেন্দ্র করে আসানসোল প্রভৃতি জায়গাগুলিকে যদি কর্ডনিং-এর সীমারেখা দিয়ে বেষ্টন করে রাখা যায় তাহলে এক দিকে প্রশাসনিক খরচ যেমন কম হবে, অপর দিকে গ্রামের সহজ সরল চাষীরা অত্যাচারের হাত থেকে রক্ষা পাবে বলে আমি মনে করি। সবচেয়ে বড় কথা যে আজকে যে অবস্থা এসে দেখা দিয়েছে তাতে যে আইনই আইনসভায় হোক না কেন যদি সে আইনের প্রতি

জনসমর্থন না থাকে তাহলে সেই আইনকে কার্যকরী করতে আমাদের বিশেষ অসুবিধার মধ্যে পড়তে হয়। আজকে আমরা দেখতে পাচ্ছি আইন আছে, পুলিশ আছে ক্যাম্পে বসে কর্ডনিং করে, সেখানে যদি কোন চাষী যায় তার উপর হামলা করা হয়, তার উপর পয়সা নিয়ে ছেড়ে দেওয়া হয়। অথচ কলকাতার খোলা বাজারে যেখানে স্ট্যাচুটরী রেশনিং সেখানে চাল বিক্রি হচ্ছে--সেখানে এই আইন চালু করা হচ্ছে না, লোকে দিব্যি চাল বিক্রি করতে পারছে। সুতরাং যে আইন আমরা মানবো না—যে আইনের মধ্যে গোলমাল থাকে সেই আইনকে আইনের মর্যাদা দেয়ার ব্যাপারে যথেষ্ট চিন্তার কারণ হয়ে পড়েছে। ধন্যবাদ।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য**ঃ মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন নভেম্বরে নির্বাচন হলে খাদ্য সম্বন্ধে যে নীতি গ্রহণ করা যেত এই নির্বাচনের পরে সেই নীতি গ্রহণ করা যায় না। তাই খাদ্যমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন সেই বিবৃতির মাধ্যমে আপনার কাছে কিছু বক্তব্য রাখতে চাই। আপনি জানেন ডেপুটি স্পীকার স্যার, যে কর্ডন আছে বটে এবং সেই কর্ডন থাকার কারণ হচ্ছে যে বাড়তি এলাকা থেকে যাতে চাল ঘাটতি এলাকায় এসে চালের দাম না বাড়ে তার জন্য এবং সেখানে সরকার যাতে সস্তা দরে কিনতে পারে। কিন্তু কর্ডন যেটা আছে চিরকাল সেটা থেকে এসেছে সেই কর্ডন না থাকারই সামিল। সেখানে মাঠে ও নদীর ধারে পুলিস প্রচুর টাকা নিচ্ছে, কর্ডন বলে কোন বস্তু সেখানে আছে তা বুঝা যায় না। অন্যদিকে পুলিস এইগুলি গরীব মানুষ যারা ২ সের চাল নিয়ে যাচ্ছে তাদের চালান করছে। এই অবস্থায় সেখানে কর্ডন আছে। আমি কর্ডন থাকা চাই কিন্তু কর্ডন যে অবস্থায় আছে সেই অবস্থার সংশোধন করতে হবে। যদি কোন জায়গায় কোন পুলিস এইভাবে ঘুষ নেয় এবং যদি এস ডি ও বা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে জানানো হয় সেই পুলিসের বিরুদ্ধে সঙ্গে সঙ্গে ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি। কর্ডন রাখার সঙ্গে সঙ্গে দেখতে হবে যে ডেফিসিট এলাকায় রেশন দেয়া হচ্ছে কিনা। আমি এখনও পর্যন্ত দেখছি কর্ডন একদিকে আছে কিন্তু ঘাটতি এলাকায় কোন রেশন পাওয়া যাচ্ছে না, যার ফলে শত শত মণ চাল বাইরে চলে যাচ্ছে, এমন কি স্ট্যাচুটরী এলাকাতেও চাল যাচ্ছে। ডেপুটি স্পীকার স্যার, কলকাতার বাজারে দেখতে পাচ্ছি প্রকাশ্যে চাল বিক্রি হচ্ছে। কাজেই কর্ডনকে জোরদার করতে হবে যাতে ধানটা সরকার পেতে পারেন। লেভির মাধ্যমে ধান পাবার কোন আশা নাই। কারণ লেভি যদি সেচ এলাকায় ৮ একর এবং অসেচ এলাকায় ১০ একর করা হয়—আমাদের যেসব জোতদারেরা এবং জমিদার রয়েছে তারা সমস্ত জমি এমনভাবে রেখেছে আমি অন্ততঃ আমার থানায় খুঁজে কোন লোকের ১০ একর জমির খোঁজ পাই নি। তাই জমির যদি সিলিং কমিয়ে না আনা যায় তাহলে লেভি হবে না। লেভির ব্যাপারে দেখা যাচ্ছে যে অনেকে লেভি সম্বন্ধে আপত্তি করেছেন নলিনাক্ষবাবু বলেছেন লেভি উঠিয়ে দিলে ভাল হবে না, লেভিটা যারা বেআইনি জমি লুকিয়ে রেখেছে তাদের কাছ থেকে আদায় করার ব্যবস্থা করতে হবে। এমন লোক রয়েছে, আমাদের এলাকাতেও আছে যারা কলকাতায় বাস করে কিন্তু ওখানে প্রচুর জমি আছে, তারা আদৌ হিসাব রাখেন না জমি আছে কিনা—তারা কলকাতায় রেশন কার্ডে চাল ড্র করে এবং সেই জমির চাল সেটা সেখানকার জোতদাররা খায়। কাজেই লেভির উপর জোর না দিয়ে আমি বলব ডিহোর্ডিং করুন বড় বড় জোতদারদের ধান যে লুকানো আছে ডিহোর্ডিং করে সেই ধান কিনতে হবে। সমস্ত জোতদাররা যারা লেভির ভয়ে ধান লুকিয়ে রেখেছে তাদের সেই ধান খুঁজে বের করতে হবে। স্যার, আপনি জানেন যে ও'রা বলেছেন যে কৃষি উৎপাদন বাড়াতে হবে- কিন্তু উৎপাদন বাড়লে সমস্যার সমাধান হবে না। কারণ জমিগুলি বড় বড় জোতদারদের হাতে আছে- যে ধান উৎপাদিত হচ্ছে তা সব বাজারে আসছে না। কাজেই উৎপাদন বাড়াতে হবে জমি জোতদারদের হাত থেকে কেড়ে নিয়ে। ঐ জমি গরীব চাষীদের হাতে দিতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে কংগ্রেসী আমলে সরকার যে রেশন দিতেন তা কলকাতাকে লক্ষ্য রেখেই দিতেন--পাড়াগাঁয়ে কোন রেশনের বালাই ছিল না। স্যার, আপনি জানেন কলকাতায় মাথাপিছু সপ্তাহে চিনি ২০০ গ্রাম করে দেয়—আর পাড়াগাঁয়ের রেশনে মাথাপিছু ১০০ গ্রাম চিনি মাসে- তাই বলছি কলকাতায় শুধু মানুষ নাই- পাড়াগাঁয়েও

আছে—তাদেরও মানুষ বলে চিন্তা করতে হবে। এবং পাড়াগাঁয়ে যে ডেফিসিট এলাকা আছে সেখানে পুরা রেশন দিতে হবে। পাড়াগাঁয়ে রেশন দিলেই সমস্যার সমাধান হবে না—যেমন গরীব চাষী, যারা মজুর তারা ১ টাকা দৈনিক মজুরি পায়—সাত দিনের রেশন একসঙ্গে তারা তুলতে পারে না। রেশনের দোকানগুলি শুক্রবার ডি, ও, পায়, শুক্রবার মাল আনতে যায় এবং শনিবার মাত্র সেই দোকান খোলা থাকে। এবং ঐ একদিনে এক সপ্তাহের রেশন আনার কোন সম্ভাবনা নাই। এবং ডিলারদের যদি বলা যায় ২।৩ দিন খুলে রাখবার জন্য--সেটারও সম্ভাবনা নাই। কারণ রেশন আনতে দূরে যেতে হয়। কাজেই কলকাতার ডিলারদের কাছে মাল যেভাবে পৌঁছায় সেইভাবে পল্লীর ডিলারদের কাছে মাল পৌঁছানোর ব্যবস্থা করতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে পাড়াগাঁয়ের ডিলারদের যে কমিশন দেওয়া হয় সেই কমিশনে তাদের চুরি না করে কোন উপায় থাকে না। সেইজন্য গরীব মানুষেরা যে রেশন তুলতে পারে না সেই রেশন ডিলার চোরা বাজারে বিক্রি করে। তাই এমন একটা ব্যবস্থা করুন যাতে যারা এক টাকার মজুর সে যেন গিয়ে তার পয়সা দিয়ে নগদ দামে সেই দামের চালটা পেতে পারে সেই ব্যবস্থা করবার জন্য আমি খাদ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

[5-25—5-35 p.m.]

**শ্রীশচীন্দ্রমোহন নন্দী:** মাননীয় সভাপতি মহোদয়, কিছু বলতে আরম্ভ করবার আগে সরকার পক্ষের ২।১ জন বললেন যে অল্প কথায় সারুন। আমি বুঝতে পারছি যে তাদের ধৈর্য থাকছে না। ফুড পলিসি সম্বন্ধে মন্ত্রিমহোদয় যে বিবৃতি দিয়েছেন তাতে বলেছেন যে এখন এটা নাকি --
Too late--to make any drastic change in the food policy.

এবং তার সমর্থনে সরকার পক্ষের কোন কোন সদস্য বলেছেন যে আমরা বলেছিলাম তো অক্টোবর মাসে ইলেকসন হোক—তাহলে আমরা আমাদের বৈপ্লবিক খাদ্যনীতি দেখিয়ে দিতাম। দুঃখের বিষয় আমাদের সংবিধান অনুসারে সাধারণতঃ ফেব্রুয়ারী মাসে ইলেকসন হয়ে থাকে। এরকম অদ্ভুত ওজোর দেখা যায় না যে নভেম্বর মাসে ইলেকসন হয় নি বলে আমরা কিছু করতে পারলাম না। আমি জিজ্ঞাসা করব তাদের ৩২ দফা কর্মসূচী যখন ছাপানো হয়েছিল তখন কি এ কথা ছিল যে নভেম্বর মাসে ইলেকসন হলে পর আমরা বৈপ্লবিক খাদ্যনীতি রাখব, আর ফেব্রুয়ারীতে হলে পর আমরা রাখব না। আমরা শুনেছি যে দুষ্ট লোকের ছলের অভাব হয় না আমার মনে হয় সরকার পক্ষের মাননীয় সদস্যরা দুষ্ট লোক নন, কিন্তু এই ছলের আশ্রয় গ্রহণ করলেন কেন তা জানি না। ১৯৬৭ সালের ফেব্রুয়ারী মাসে ইলেকসনের পরে যুক্তফ্রন্ট সরকার যখন গদীতে বসলেন তখন কিন্তু তারা এই ওজোর দেন নি—১৬ থেকে ২২ বার তারা খাদ্যনীতি পাল্টেছিলেন, তখন তারা বৈপ্লবিক খাদ্যনীতি নিয়েছিলেন কিন্তু সেই সময়কার কেরামতির ফলে ৩।৪।৫ টাকা দর যখন চালের দর হয়, যখন দুর্ভিক্ষ দেখা যায় তাতে তাঁরা বিব্রত হয়ে ঐ সেই শ্রীপ্রফুল্ল সেনের খাদ্যনীতি মাথায় করে নিয়েছেন। আজকে সেই তিক্ত বটিকা গ্রহণ করে তাদের বিষ পান করতে হচ্ছে। আজকে তাঁদের তাই এই নীতি সমর্থন করতে হচ্ছে। আর ওজোর দিতে হচ্ছে সময় পাই নি তাই বৈপ্লবিক খাদ্যনীতি গ্রহণ করতে পারি নি। আর একটা কথা ওঁরা বলেছেন যে ২৪ লক্ষ টন ঘাটতি আছে আমরা নাকি সে খবরের উপর জোর দিই নি, দিয়েছেন সরকার পক্ষের সবাই। যখন প্রফুল্লচন্দ্র সেন মহাশয় এই রাজ্যে খাদ্য ঘাটতি আছে বলেছিলেন এবং কেন্দ্রের কাছে এই ঘাটতি পূরণের জন্য যখন বলা হয়েছিল তখন কিন্তু আমাদের তখনকার বিরোধীপক্ষের লোকেরা একথা শুনতে চান নি। গণশক্তিতে আমাদের একজন মাননীয় সদস্য বলেছিলেন, 'এতো চাল আছে যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এক কেজি খাদ্যশস্য না নিয়েও এই রাজ্যের ৪ কোটি মানুষকে প্রতি সপ্তাহে ৩ কেজি হিসাবে চাল দেওয়া যায় এবং তা দিয়ে ১০ লক্ষ টনের বেশি চাল উদ্বৃত্ত থাকে।' এটা গণশক্তিতে ১৭ই জানুয়ারী, ১৯৬৭-তে বেরিয়েছিল।

**শ্রীকুমুদরঞ্জন মণ্ডল:** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। কোন লেখা কাগজ এখানে পড়া নিষেধ এবং উনি যা পড়ছেন তা সম্পূর্ণ অসত্য বলে আমি মনে করি। কারণ ওটা যদি সত্য হত, তাহলে ওটা পড়বার আগে উনি আপনাকে দিতেন।

**Mr. Deputy Speaker:** There is no point of order. He is just looking into the points.

**শ্রীশচীন্দ্রমোহন নন্দী:** যুক্তফ্রন্টের আর একজন মাননীয় সদস্য শ্রীকাশীকান্ত মৈত্র মহাশয় এই সভায় কয়েক বছর আগে নিজে বলেছেন প্রফুল্লচন্দ্র সেনের সমস্ত স্টেটমেন্ট অসত্য। এই বাংলাদেশে ঘাটতি নেই, উদ্বৃত্ত। আজকে সেই কথা বলা হয় নি। আজকে বলা হচ্ছে ২৪ লক্ষ টন ঘাটতি। আজকে তো বললে পারতেন আমরা যে সব কথা খাদ্য সম্বন্ধে বলেছি সে সব ভুল। পরিষ্কারভাবে বলুন আমরা দেখতে পেয়েছি আমাদের অভিজ্ঞতায় যে কংগ্রেসী খাদ্যনীতি ছাড়া আর কোন গতি নেই।

**Shri A. K. M. Ishaque:** Mr. Deputy Speaker, Sir, there is no Minister in the House. One of them may be called to the House.

**Mr. Deputy Speaker:** The Food Minister is here.

**শ্রীনেপালচন্দ্র রায়:** স্যার, আমার একটা পয়েন্ট অফ প্রিভিলেজ আছে। আমরা অনেক মন্ত্রীদের চিনতে পারছি না। মন্ত্রীদের বুকে একটা করে ব্যাচ দেওয়া হোক।

**Mr. Deputy Speaker :**...There is no point of privilege. The Minister is present.

**শ্রীশচীন্দ্রমোহন নন্দী:** এখন এই সরকার-পক্ষ ইতিপূর্বে কংগ্রেস যে খাদ্যনীতি রেখেছিলেন তার ব্যাপারে তাঁরা বরাবরই দাবী রেখেছিলেন স্টেট ট্রেডিং-এর। তাঁরা একথা বলেছিলেন প্রফুল্লবাবু জবাব দেবেন কি স্টেট ট্রেডিং হবে না কেন। আর মার্চ মাস থেকে ধান চাল বিক্রি বন্ধ হয়ে যাবে।

(লালবাতি জ্বলিয়া ওঠায় মাননীয় সদস্য বসিয়া পড়েন)

[5-35 --5-45 p.m.]

**শ্রীফকির রায়:** স্যার, আজ যে বিতর্ক হচ্ছে তার প্রয়োজন হোত না যদি কংগ্রেস পক্ষ থেকে একটা জাতীয় খাদ্য নীতি অনুসরণ করা হোত। অর্থাৎ কংগ্রেসের ন্যাশানাল ফুড পলিসি, ন্যাশানাল ফুড বাজেট যদি থাকতো তাহলে কথা ছিল না। এফ, সি, আই, ভাল কাজ করেছে বলে অনেকে বলেছেন। অন্যান্য রাষ্ট্রের সঙ্গে যদি তুলনা করি তাহলে দেখব সেই তুলনার অনুপাতে এর চেয়ে বেশী কাজ এফ, সি, আই, করতে পারতো। মিল এজেন্ট একই সঙ্গে ডি, পি, এজেন্ট-এর বেনামী মিল এজেন্ট না হোত এবং একই লোক মিল এজেন্ট আবার ডাইরেক্ট প্রকিয়োরমেন্ট এজেন্ট না হোত তাহলে ভাল কাজ হোত। এ জিনিসটা যদি কন্ট্রোল না করা যায় তাহলে যে প্রকিয়োরমেন্ট করা হয় তা হবে না। দ্বিতীয় কথা লেভি সম্বন্ধে বলব। লেভির ধান লিফটেড হচ্ছে না। লেভির ধান লিফটেড হচ্ছে না তার কারণ একই লোক মিল এজেন্ট ও একই সঙ্গে ডি, পি, এজেন্ট হয়ে আছে। সে মিলকে নানা ভাবে বেশী পাইয়ে দিচ্ছে। মিলের হয়ে ধান কিনছে এরা লেভির ধান লিফট করছে না। এর একমাত্র রেমিডি হচ্ছে একই লোক স্বনামে বেনামে এফ, সি, আই-এর এজেন্ট হতে পারবে না। মিলের এজেন্ট হতে পারবে না। এটা যদি বন্ধ না করা যায় তাহলে এ জিনিসের প্রতিবিধান হবে না। এ বছরে গমের চাষ যথেষ্ট হয়েছে। কিন্তু চাষীরা সেই গম কোথায় কিভাবে বিক্রি করবে জানে না। শোনা যাচ্ছে ৬০ টাকা দামে সরকার চাষীর কাছ থেকে গম নিতে রাজী আছেন। এই দামে যদি গম নেওয়া হয় তাহালে চাষীর গম চাষে উৎসাহ থাকবে না। সুতরাং ১০০ টাকা কুইনটাল দাম যদি গমের দেওয়া হয় তাহলে খানিকটা উৎসাহ থাকবে। আলু এখন যথেষ্ট হয়েছে। ধান গম ইত্যাদি যে সমস্ত চাষ হচ্ছে তা উপযুক্তভাবে সংগ্রহ ও সংরক্ষণ করতে হবে। পশ্চিম বাংলায় আজ দরের দরকার কারণ চাষীরা যাতে দর পেতে পারে সেদিকে দেখা দরকার। ডিসট্রেস সেল করে গরীব চাষী আজ যাতে দর পায় যাতে তাদের বোনাস দেওয়া হয় সেদিকে দেখা দরকার। তাদের ক্ষতিপূরণ দেওয়া হচ্ছে না। অগ্রহায়ণ থেকে চৈত্র মাস সব চেয়ে বেশী দর, বৈশাখ থেকে ভাদ্র মাঝারি দর, আর ভাদ্রের পর থেকে অগ্রহায়ণ পর্যন্ত সবচেয়ে কম দর এই যদি দর

দেওয়া যায় তাহলে আশা করবো চাষীরা দর পাবে, চাষীরা উৎসাহ পাবে এবং খাদ্যের অভাব থাকবে না। এইভাবে তিনটা দর হলে ভাল হয়। এই বলে সরকার যে বিবৃতি দিয়েছেন তাকে আমি সমর্থন করছি।

**Shri Ramkrishna Saraogi:**

माननीय उपाध्यक्ष महोदय, बर्तमान खाद्य-नीति के बारे में बहस हो रही है किन्तु मैं इस बात पर नहीं जाना चाहता कि यह नीति श्री प्रफुल्लचन्द्र सेन की है, या श्री पी० सी० घोष की है, या बर्तमान फुड मिनिस्टर की है। मैं तो इस नीति के अन्तर्गत जो दुर्नीति चल रही है, उसके प्रति आपके माध्यम से पश्चिम बंगाल के खाद्य मंत्री का ध्यान आकर्षित करना चाहूँगा।

एक बात जो मुझे कहना है, वह राशन कार्ड बनाने में भ्रष्टाचार की है। एक आदमी—एक आवेदनकर्ता अगर राशन कार्ड बनाने के लिए राशन आफिस में जाता है, तो मैं आपके सामने अर्ज करूँ कि उसका राशन कार्ड बिना घूस दिये या बिना पैसा चुकाए नहीं बनता। और हमने यहाँ तक देखा है कि जिन अप्लिकेशनों पर वार्ड कौन्सिलर, या एम० एल० ए० रिकमेण्ड करते हैं, या बी० डी० ओ० का सर्टिफिकेट भी होता है, उसके बाद भी आवेदनकर्ता को हैरान होना पड़ता है। और वह आवेदनकर्ता जब तक ५, १० या २० रुपया इन्सपेक्टर की पाकिट में नहीं डाल देता, तब तक उसे राशन कार्ड बनाने में मुश्किलाहट ही रहती है।

एक बात और जो मैं आपके माध्यम से अर्ज करना चाहता हूँ, वह यह है कि राशन की दुकानों पर जो अनाज मिलता है, उस अनाज के भीतर भी मिलावट पायी जाती है। जो मिलावट होती है, उसे मैं यह नहीं कहूँगा कि सरकार के द्वारा मिलावट होती है। बल्कि मैं यह कहूँगा कि ऐसे अनेक दुकानदार हैं, जो कि ज्यादा मुनाफा करने की गर्ज से चावल और गेहूँ में बहुत से बाहरी पदार्थ मिला देते हैं और जो उपभोक्ता हैं, उन्हें यद्यपि पूरा दाम देना पड़ता है लेकिन उसके बदले उन्हें मिलावट का अनाज मिलता है।

[5-45—5-55 p.m.]

इसी सिलसिले में एक बात और अर्ज करूँ कि यहाँ पर काला बाजारी की बात बहुत सुनी। बड़ा शोर सुना काला बाजारी रोकने का। लेकिन हम देखते हैं कि जो काला बाजारी रोकने के लिए सबसे ज्यादा शोर कर रहे हैं, उन्हीं के राज्य में सबसे बड़ी काला बाजारी आज भी इस दिन भी चल रही है। एक उदाहरण आपके सम्मुख रखूँ भिजिटेबल घी के बारे में। जो लोग भिजिटेबल घी का इस्तेमाल करते हैं, वे अच्छी तरह जानते हैं कि सरकार के द्वारा कंज्यूमर्स के लिए जो रेट निर्धारित किया गया है, उस भाव में भिजिटेबल घी आज बाजार में नहीं मिल रहा है। कंज्यूमर्स के लिए चार किलो का पैकिंग एक्कीस रुपया ६१ पैसा रखा गया है। वह टीन आज २८ रुपये से कम में नहीं मिल रहा है और १६ केजी के टीन का दाम कलकत्ते में ८१ रुपया ६९ पैसा फिक्स है, लेकिन वह टीन ८६ रुपया ८७ रुपया से कम में नहीं मिल रहा है।

इसके साथ ही एक उदाहरण और अर्ज करूं ह्वीट ब्रान का भाव गवर्नमेन्ट के द्वारा १३ रुपया १३ पैसा प्रति बैग फिक्स किया गया है, लेकिन वह ह्वीट ब्रान आज १६ रुपया—१७ रुपया से कम में नहीं मिलता है।

उपाध्यक्ष महोदय, मैं नीति की चर्चा आपके सामने नहीं करता लेकिन आज जो खाद्य नीति है, उसके अन्तर्गत जो दुर्नीति चल रही है, इसके बारे में आवश्यक है कि हमारे माननीय खाद्य मंत्री प्रकाश डालें। तथा इस दुर्नीति को रोकने के लिए क्या कदम उठा रहे हैं, कृपया यहां बतावें? यहां आकर आवाज कसने से या नारा लगाने से काला बाजारी बन्द नहीं होगी। आप काला बाजारी रोकने में दक्षता का परिचय देवें। सरकार आपकी है, आपके हाथ में आज सत्ता है, आपके हाथ में आज पुलिस है। लेकिन आप अगर सत्ता का इस्तेमाल नहीं करेंगे—पुलिस को इन्स्ट्रक्शन नहीं देंगे, केवल यहां आकर आवाज लगाएंगे नीति और दुर्नीति की बात करेंगे, तो दुर्नीति कैसे बन्द होगी? डिप्टी स्पीकर महोदय, मैं आपके माध्यम से मंत्री महोदय के सामने कहना चाहता हूं कि केवल आवाज लगाने से —नारा लगाने से दुर्नीति बन्द नहीं होती है। धन्यवाद।

**শ্রীধনঞ্জয় করঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যুক্তফ্রন্ট সরকারের তরফ থেকে যে খাদ্য নীতি ঘোষণা করা হয়েছে তাকে আমি সমর্থন করতে উঠে আমার দু-একটি কথা আপনার মাধ্যমে সরকারের কাছে রাখতে চাই বিবেচনার জন্য। বিরোধী দলের প্রথম বক্তব্য ধন্যবাদ দিয়ে তার বক্তৃতা আরম্ভ করলেন, তার ধন্যবাদ দেওয়ার কারণ হচ্ছে যে যুক্তফ্রন্ট সরকার যে খাদ্য নীতি ঘোষণা করেছেন সেটা নাকি কংগ্রেস সরকারের খাদ্য নীতি। তার জন্য তার সেই ধন্যবাদ, প্রকারান্তরে তার আস্ফালন। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার যুক্তফ্রন্ট সরকার তাঁদের এই খাদ্য নীতি কোন মতেই স্বীকার করতে পারেন না কারণ যে খাদ্য নীতি ঘোষণা করা হয়েছে তা যুক্তফ্রন্ট সরকারের নিজস্ব খাদ্য নীতি নয়। সেই জন্য আমাদের যুক্তফ্রন্ট সরকার বলেছেন এই অল্প সময়ের মধ্যে কোন আমূল পরিবর্তন করা সম্ভব নয়, বাধ্য হয়ে সেটা তাঁরা স্বীকার করে নিয়েছেন। কংগ্রেস সরকার যে খাদ্য নীতি ঘোষণা করেছিলেন তা অত্যন্ত অবৈজ্ঞানিক খাদ্য নীতি। আমি মনে করি না যে কোন অসেচ এলাকার উপর লেভি চালু হওয়া উচিত কারণ অসেচ এলাকায় জমি যে পরিমাণ থাকুক না কেন জমি থাকলেই যে ফলন হয় তা আমি মনে করি না। আমি শুধু মনে করি না নয়, গ্রাম থেকে যাঁরা এসেছেন তাঁরাও স্বীকার করবেন যে আমাদের যে সমস্ত সেচ এলাকা আছে তারও ফলন নির্ভর করে আকাশের জলের উপর। যদি ধান হয়েও থাকে কিন্তু ঠিক ফলনের পরেই জলের অভাবে ধান মারা যায়। সুতরাং চাষী জমি থেকে এক মুঠোও ধান পায় না। সেই রকম অবস্থা যেখানে চাষীর সেখানে কি ফললো না ফললো সেটা না দেখে জমি আছে অতএব ধান দিতে হবে এই রকম একটা সিদ্ধান্তে আসা সেটা ভ্রান্ত। সুতরাং আমি মনে করি যে আমার যুক্তফ্রন্ট সরকার সেই নীতিকে কখনও স্বীকার করে নিতে পারবেন না, করবেন না, তবে বাধ্য হয়ে, নিরুপায় হয়ে সেই নীতিকে এখন স্বীকার করে নিতে হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সংগ্রহ নীতিকে তীব্রতর করার কথা বলা হয়েছে আমি আপনার মাধ্যমে আমাদের যুক্তফ্রন্ট সরকারের খাদ্যমন্ত্রীকে অনুরোধ করবো যদি সম্ভব হয় তাহলে অসেচ এলাকায় লেভি বাদ দিতে পারলে ভাল হয়। তার পরিবর্তে আমি তাঁকে অনুরোধ করবো যে যার বাড়ীতে মজুত আছে তার খরচ খরচা বাদ দিয়ে যেটা উদ্বৃত্ত হবে সেটা যদি নিয়ে আসার ব্যবস্থা হয় তাহলে আমার মনে হয় সেটা ভাল হবে। সংগ্রহ নীতি সম্বন্ধে আমি আরো একটি কথা বলতে চাই যে মিল মালিকের কাছ থেকে লেভি করে আদায় করার ব্যবস্থা হচ্ছে। এই সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে মিল মালিকের ধান সংগ্রহ

একেবারে বন্ধ করে দেওয়া উচিৎ। কারণ আমি দেখেছি একই ব্যক্তি মিলের এজেন্ট হয়েছে আবার এফ, সি, আই এরও এজেন্ট হয়েছে। আমাদের এফ. সি. আই; যেখানে ধানের দাম দিচ্ছে মণ প্রতি ২৪ টাকা সেখানে আমি ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি মিল মালিকের এজেন্ট হিসাবে সেই একই ব্যক্তি ২৮ টাকা দিয়ে ধান কিনছে। যদি এ রকম ভাবে কেনে তাহলে আমি মনে করি আমাদের সরকার বাজারে যেটা উদ্বৃত্ত ধান বিক্রি হয় তার এক ছটাকও পাবেন না. সমস্ত মিল মালিকের পকেটে যাবে। সেটার হিসাব যদি আমাদের সরকার পেতেন তাহলে বুঝতাম ৫০ ভাগ সরকার তাদের কাছ থেকে লেভি করে আদায় করে নিতেন। কিন্তু আমি মনে করি মিল মালিকরা সঠিক হিসাব লুকিয়ে রাখছে, ঠিক যা কিনছে তা দেখাচ্ছে না। ২৮ টাকা তারা কিনে ২৪ টাকা দরে আমাদের সরকারকে কি করে বিক্রি করবে? সেজন্য আমি মনে করি বাজারে উদ্বৃত্ত ধান সরকার পাবেন না। সেজন্য মিল মালিককে দিয়ে ধান কেনা সম্পূর্ণ বন্ধ করে দেওয়া হোক। এই জন্য আমার মনে হয় যদি বাজারে তার চেয়েও কিছু দর বেশী দেন, সি. এফ এ-এর কেনা বাবদ যে খরচ হয় সেটা যদি না করেন, আমরা যদি বাজারে দর কিছু বাড়িয়ে দিই তাহলে বাজারে যেটা উদ্বৃত্ত হয় সেটা মিল মালিক যখন কিনতে পারছে না তখন সেটা সম্পূর্ণটাই সরকার কিনতে পারবেন। সেজন্য আজকে নির্দেশ দেওয়া উচিত গ্রামে গ্রামে এফ, সি, আই গিয়ে যদি ক্রয় কেন্দ্র খোলা হয় এবং বাজার দর অপেক্ষা যদি কিছু বেশী দর দেওয়া হয় তাহলে তাতে হয়ত সরকারের কিছু ক্ষতি হতে পারে কিন্তু সরকারের যে ঘাটতি আছে সেই ঘাটতিটা নিশ্চয়ই পূরণ হয়ে যাবে এবং তাতে চাষীরা তার বাড়ীতে যে উদ্বৃত্ত ধান আছে তারা তা স্বেচ্ছায় সরকারের কাছে বিক্রি করবে, অন্য জায়গায় বিক্রি করবে না। তার পরে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উৎপাদন বৃদ্ধি না করতে পারলে আমাদের খাদ্য নীতি কার্যকরী হবে না সেজন্য আমি উৎপাদন বৃদ্ধির জন্য ব্যবস্থা করার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। আপনি যখন লাল বাতি জ্বালিয়ে দিয়েছেন তখন আমি বসে পড়লাম।

[5-55—6-35 p.m.]

**শ্রীবুধনচন্দ্র টুডু:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে যে খাদ্য নীতি খাদ্যমন্ত্রী মহাশয় আমাদের সামনে রেখেছেন আমি তার বিশ্লেষণ করতে চাচ্ছি না, আমি তার সঙ্গে কয়েকটি কথা যোগ করতে চাই যে কথাগুলি হচ্ছে আগামী খাদ্য অধিবেশনে যাতে একটা পূর্ণাঙ্গ খাদ্যনীতি উপস্থিত হয় সেই কথা আমি রাখতে চাই। এখানে আমরা দেখছি যে গ্রাম দেশে অনেক চাষী আছে যাদের ফসল উঠার পর তিন মাস মাত্র সেই ফসলে তাদের সংসার চলে, তারপর তাদের কিনে খেতে হয়। সেই জন্য আমি এই কথা সাজেশন হিসাবে রাখতে চাই যে সব চাষী কিনে খায় তাদের জন্য যেন র‍্যাশানের ব্যবস্থা করা হয়। এই র‍্যাশানে যেন চাল, গম, আটা, ছোলা এই সমস্ত দেওয়ার ব্যবস্থা থাকে। এই লেভি করে যে ধান সংগ্রহ করা হচ্ছে, প্রত্যেক অঞ্চল থেকে যে ধান সংগৃহীত হবে তার হাফ পারসেন্ট যেন সেই অঞ্চলেই স্টক হিসাবে রাখা হয়, এবং সেটা বিলি হবে রেশনিং-এর মাধ্যমে, অভাবের সময়, যখন গরীব চাষীরা কিনে খাবে।

(আলো নিভে যাওয়ায় সভার কাজ ১৫ মিনিটের জন্য বন্ধ রাখা হল)

(At this stage the House adjourned for 15 minutes due to failure of electricity.)

(After adjournment)

**Mr. Deputy Speaker:** I extend the time of adjournment by 20 minutes more with the consent of the honourable members. As it is not possible to continue the discussion any more due to the failure of electricity I hereby declare that the discussion of the food policy is closed.

Honourable members, before I adjourn the House I would like to make an announcement regarding questions. Starred questions, replies to which have not been received in this secretariat and have not been delivered to the House, would be treated as unstarred questions and their answers will be circulated to the members.

**Prorogation**

**Mr. Deputy Speaker:** I have it from the Governor that in exercise of the powers conferred by sub-clause (a) of clause 2 of Article 174 of the Constitution, the Governor has directed that the Assembly shall stand prorogued with effect from 26th March, 1969.

The House stands adjourned till then.

(The House was adjourned at 6-35 p.m.)

# Index to the

# West Bengal Legislative Assembly Proceedings

## (Official Report)

## Vol. 48—Forty-Eight Session (March, 1969)

(The 6th, 10th, 11th, 12th, 13th, 14th, 15th, 17th, 18th, 19th, 20th, 21st, 24th and 25th March, 1969.)

[(Q.) Stands for questions.]

**Question (s)**

**Question(s)**

WBGP-73/4-48A-700